হইয়া তিনি গালীলা প্রদেশে গমন করিয়া নাজারেথ নামা এক নগরে বাস করিলেন; যেন দৈববক্তৃগণের বাক্য সিদ্ধ হয় যে, তিনি নাজারাইয় খ্যাত হইবেন।

৩ সেই সময়ে বাপ্তাইজক্ য়োহান আগমন করিয়া ইহুদা দেশের ২ প্রান্তরে প্রচার করিতে লাগিলেন, বলিলেন, মনঃপরিবর্ত্তন কর, ৩ কারণ স্বর্গরাজ্য সন্নিকট। কারণ ইনিই সেই ব্যক্তি, যাঁহার বিষয়ে দৈববক্তা ইশাইয়া দ্বারা কথিত হইয়াছে—

"প্রান্তর মধ্যে এক জন উচ্চস্বরে বলিতেছেন—
তোমরা প্রভুর জন্য পথ পরিষ্কার কর,
পন্থা সকল তাঁহার জন্য সমান কর" (ইশাঃ ৪০; ৩)।

৪ এই য়োহানের পরিচ্ছদ উষ্ট্রলোমে প্রস্তুত, আর তাঁহার কটিদেশে চর্ম্মের ৫ এক কটিবন্ধনী ছিল; তাঁহার ভক্ষ্য পঙ্গপাল ও বনমধু। তখন য়েরূশালেমের ও সমস্ত ইহুদা দেশের ও য়োর্দ্দান নদীর নিকটবর্ত্তী অঞ্চলের ৬ সমুদয় লোক বাহির হইয়া তাঁহার নিকটে যাইতে লাগিল। তাহারা আপনাদের পাপ স্বীকার করিয়া য়োর্দ্দান নদীতে তাঁহার দ্বারা বাপ্তা- ৭ ইজ হইতে লাগিল। কিন্তু তিনি যখন দেখিলেন যে, ফারুশী ও সাদ্দুকীদের অনেকে বাপ্তিস্ম স্থলে আসিতেছে, তখন তিনি তাহাদিগকে কহিলেন, রে সর্পের বংশ, কে তোমাদের বোধ জন্মাইল যে তোমরা ৮ ভাবী ক্রোধ এড়াইবে?* অতএব মনঃপরিবর্ত্তনের উপযুক্ত কার্য্য কর। ৯ তোমরা এমন বোধ করিও না যে, মনে মনে বলিবে, আব্রাহাম আমাদের পিতা; কারণ আমি তোমাদিগকে বলিতেছি, ঈশ্বর এই প্রস্তরগুলি ১০ হইতে আব্রাহামের সন্তান উৎপাদন করিতে পারেন। এখনই কুঠার বৃক্ষের মূলে সংলগ্ন হইয়াছে; যে সকল বৃক্ষে উত্তম ফল না ফলে, সে ১১ সকল কর্ত্তিত হইয়া অগ্নিতে নিক্ষিপ্ত হয়। আমি তোমাদের মনঃপরিবর্ত্তনের উদ্দেশে তোমাদিগকে জলে বাপ্তাইজ করিতেছি বটে; কিন্তু যিনি আমার পরে আগমন করিতেছেন, তিনি আমা অপেক্ষা ক্ষমতাবান, যাঁহার পাদুকা বহন করিতেও আমি যোগ্য নহি; তিনিই

* দেখ, ২৩; ৩৩ পদ।

তোমাদিগকে পবিত্র আত্মাতে এবং অগ্নিতে বাপ্তাইজ করিবেন; কুলা তাঁহার হস্তে রহিয়াছে, তিনি আপনার খামার নিঃশেষে পরিষ্কার ১২ করিবেন; আপনার গোম তিনি গোলায় সংগ্রহ করিবেন, এবং আগড়া সকল তিনি অনির্ব্বাপনীয় অগ্নিতে দগ্ধ করিবেন।

সেই সময়ে য়েশু য়োহানের দ্বারা বাপ্তাইজ হইবার জন্য গালীলা ১৩ হইতে য়োর্দ্দান নদীর তটে তাঁহার নিকটে আসিয়া উপস্থিত হইলেন। কিন্তু য়োহান তাঁহাকে নিবারণ করিয়া কহিলেন, তোমার দ্বারা ১৪ আমার বাপ্তাইজ হওয়া উচিত, আর তুমি আমার নিকট আসিতেছ? য়েশু উত্তর করিয়া কহিলেন, হইতে দাও এখন; কারণ এই রূপ ১৫ করিয়া প্রত্যেক যাথার্থিক কার্য্য উদ্ধার করা আমাদের উচিত।* তখন তিনি তাঁহাকে হইতে দিলেন। বাপ্তাইজ হইবামাত্র য়েশু ১৬ জল হইতে কুলে উত্থান করিলেন। আর কি আশ্চর্য্য, স্বর্গদ্বার উদ্ঘাটিত হইল, আর তিনি † ঈশ্বরের আত্মাকে কপোতমূর্ত্তিতে অবতরণ করিতে এবং তাঁহার উপরে আগমন করিতে দেখিলেন। আর ১৭ কি আশ্চর্য্য, স্বর্গ হইতে এই এক বাণী আসিল—ইনি আমার প্রিয় পুত্র, যাঁহাতে আমার পরম সন্তোষ।

**তখন** য়েশু দিয়াবল ‡ কর্ত্তৃক পরীক্ষিত হইবার জন্য আত্মা দ্বারা ৪ প্রান্তরে নীত হইলেন। চল্লিশ দিবস ও চল্লিশ রাত্রি উপবাস করিলে ২ পর তাঁহার ক্ষুধার উদ্রেক হইল। তখন পরীক্ষক আসিয়া তাঁহাকে ৩ বলিল—যদি তুমি ঈশ্বরের পুত্র হও, তবে বল যেন এই প্রস্তরগুলি রুটি হইয়া যায়। কিন্তু তিনি উত্তর করিয়া কহিলেন, লিখিত ৪ আছে—"মনুষ্য কেবল রুটির বলে বাঁচিবে না, ঈশ্বরের মুখ নির্গত

*ইহার মর্ম্ম এই যে—এই কার্য্যটি সম্পন্ন না করিলে ঈশ্বরাদিষ্ট একটি অবশ্য কর্ত্তব্য কার্য্য অকৃত থাকিবে।

† 'তিনি' অর্থাৎ য়োহান। দেখ, য়োহান্ ১; ৩৩।

‡ "দিয়াবল।" এই গৃক শব্দের অর্থ পরনিন্দুক। ইহা মন্দস্বরূপের এক নাম (প্রকাশ৹ ১২;৯—১১)। ইংরাজি ভাষায় সংক্ষেপে দেবিল বলে। ইংরাজিতে 'দ্ব' না থাকায় ডেবিল বলে।

প্রত্যেক বাক্যের বলে মনুষ্য বাঁচিবে” (দ্বিতীয় বিবঃ ৮ ; ৩)।
৫ তখন দিয়াবল তাঁহাকে সঙ্গে করিয়া পবিত্র নগরে লইয়া গেল ;
৬ এবং তাঁহাকে মন্দিরের ছাদের * উপরে স্থাপিত করিয়া বলিল, তুমি যদি ঈশ্বরের পুত্র হও, তবে নীচে পড়িয়া যাও দেখি, কারণ লিখিত আছে—

"তোমার বিষয়ে তিনি আপন দূতদিগকে আজ্ঞা করিবেন,
তাঁহারা তোমাকে হস্তে বহন করিবেন,
পাছে তোমার চরণে প্রস্তরের আঘাত লাগে।” (গীতা ৯১ ; ১১ । ১২)।

৭ য়েশু তাহাকে কহিলেন, আবার ইহাও লিখিত আছে—
"তুমি প্রভুকে—তোমার ঈশ্বরকে পরীক্ষা করিবে না।” (দ্বিতীয় বিবঃ ৬ ; ১৬)।

৮ পুনরায়, দিয়াবল তাঁহাকে এক অতি উচ্চ পর্ব্বতশিখরে লইয়া গিয়া জগতের সকল রাজ্য ও তৎসমুদয়ের ঐশ্বর্য্য প্রদর্শন করিয়া বলিল,
৯ যদি তুমি ভূমিষ্ঠ হইয়া আমাকে প্রণাম কর, তাহা হইলে আমি এ
১০ সমুদয়ই তোমাকে দিব। য়েশু তাহাকে কহিলেন, দূর হও, শয়তান! লিখিত আছে, ‘তুমি প্রভুকে—তোমার ঈশ্বরকে প্রণিপাত করিবে
১১ এবং কেবল তাঁহারই ভজনা করিবে’ (দ্বিতীয় বিবঃ ৬;১৩)। তখন দিয়াবল তাঁহাকে পরিত্যাগ করিয়া গেল; আর দেখ! দূতগণ আসিয়া তাঁহার সেবা করিতে লাগিলেন।

১২ কিন্তু য়োহান কারাবদ্ধ হইয়াছেন শুনিয়া তিনি গালীলা দেশে অপ-
১৩ সরণ করিলেন। কিন্তু তিনি নাজারেথ পরিত্যাগ করিয়া সেই কাপের্ণায়মে গিয়া বাস করিলেন, যাহা হ্রদের তীরে জাবুলোন ও নাফ্থালিম
১৪ প্রদেশের সীমায় আছে। ইহা ঘটিল যেন দৈববক্তা ইশাইয়ার বাক্য সিদ্ধ হয় যথা—

১৫ "হে জাবুলোন, হে নাফথালিম ;

---

* হয় মন্দিরের প্রাঙ্গণের পূর্ব্ব পার্শ্বস্থ সলমনের দালানের ছাদ, না হয় দক্ষিণ পার্শ্বস্থ “স্তোয়াবাসিলীকা” নামক দালানের ছাদ। এই দালানদ্বয় প্রান্তভাগে নির্ম্মিত ছিল। প্রাঙ্গণ ও তন্মধ্যস্থ সমুদয় গৃহকেই মন্দির বলিত; কিন্তু যাজকদের উপাসনার স্থলকে “পবিত্রাবাস” বলিত।

হে য়োর্দ্দানের পূর্ব্বপারের হ্রদতীরস্থ
বিজাতীয়দের * গালীলা,
যে লোকে অন্ধকারে অবস্থিতি করিতেছিল, ১৬
তাহারা এক মহাজ্যোতিঃ দেখিল।
যাহারা মৃত্যুপ্রদেশে ও মৃত্যু-ছায়াতে অবস্থিতি করিতেছিল,
তাহাদের উপর আলোক উদয় হইল।"

সেই সময় হইতে য়েশু প্রচার করিতে আরম্ভ করিলেন, বলিতে ১৭ লাগিলেন—'মনঃপরিবর্ত্তন কর, কারণ স্বর্গরাজ্য সন্নিকট।'

পরে তিনি গালীলাইয় হ্রদের তীরে পদচারণ করিতেছেন, এমন ১৮ সময়ে তিনি দুই সহোদরকে দেখিলেন—যাহাকে পেত্র বলে, সেই শীমোনকে, আর তাহার ভ্রাতা আন্দ্রেয়াকে—তাহারা হ্রদে একখান জাল ফেলিতেছিল, কারণ তাহারা ধীবর ছিল। তিনি তাহাদিগকে ১৯ কহিলেন,আইস, আমার অনুগামী হও,আমি তোমাদিগকে মনুষ্যধারী ধীবর করিব। তদ্দণ্ডেই তাহারা জাল রজ্জু রাখিয়া তাঁহার অনুগামী ২০ হইল। তথা হইতে অগ্রসর হইয়া তিনি আর দুই সহোদরকে দেখি- ২১ লেন—জেবেদায়ের পুত্র য়াকোবকে ও য়াকোবের ভ্রাতা য়োহানকে— তাহারা আপনাদের পিতা জেবেদায়ের সঙ্গে নৌকায় আপনাদের জাল সাজিতেছিল; তাহাদিগকে তিনি আহ্বান করিলেন। তদ্দণ্ডেই ২২ তাহারা নৌকা ও পিতাকে পরিত্যাগ করিয়া তাঁহার অনুগামী হইল।

পরে তিনি গালীলা দেশের সর্ব্বত্রে ভ্রমণ করিয়া তাহাদের সীনা- ২৩ গোগে † উপদেশ দিতে লাগিলেন,এবং রাজ্যবিষয়ক শুভসমাচার প্রচার করিলেন, এবং লোকদিগের সর্ব্বপ্রকার রোগ ও সর্ব্বপ্রকার ব্যাধি আরোগ্য করিলেন। তাহাতে তাঁহার বিষয়ক জনরব সমস্ত শুরিয়া ২৪ দেশে ব্যাপিয়া গেল; আর লোকে তাঁহার নিকটে এমন সকল পীড়িত লোক আনিয়া দিতে লাগিল,যাহারা নানা রোগে রোগী ও নানা ব্যথায় ব্যথিতছিল—পিশাচগ্রস্ত, মৃগীরোগী, পক্ষাঘাতী প্রভৃতি, আর তিনি তাহাদিগকে আরোগ্য দান করিলেন। আর গালীলা, দেকাপলিস, ২৫

* ইস্রায়েল জাতি ব্যতীত অন্য সমুদয় জাতিকে বিজাতি বলা হইয়াছে।
† "সীনাগোগ্।" ইহুদীদের সমাজগৃহ।

য়েরূশালেম, ইহুদীয়া ও য়োর্দ্দানের পরপার হইতে বহুসংখ্যক লোক আসিয়া তাঁহার অনুসরণ করিল।

৫ সেই লোকারণ্য দেখিয়া তিনি পর্ব্বতারোহণ করিলেন। তথায়
২ উপবেশন করিলে পর, তাঁহার শিষ্যগণ তাঁহার নিকটে আসিলেন; আর তিনি তাঁহাদিগকে উপদেশ দিতে আরম্ভ করিলেন, বলিলেন—
৩ আত্মাতে দরিদ্রেরা ধন্য, কারণ স্বর্গরাজ্য তাহাদেরই।
৪ খেদান্বিত লোকে ধন্য, কারণ তাহারাই সান্ত্বনা প্রাপ্ত হইবে।
৫ সহনশীল লোকে ধন্য, কারণ তাহারা পৃথিবীর অধিকারী হইবে।
৬ যাহারা যাথার্থিকতার জন্য ক্ষুধিত ও তৃষিত, তাহারা ধন্য, কারণ তাহাদের তৃপ্তিলাভ হইবে।
৭ দয়ালু লোকে ধন্য, কারণ তাহারা দয়া লাভ করিবে।
৮ যাহারা হৃদয়ে নির্ম্মল, তাহারা ধন্য, কারণ তাহারা ঈশ্বরকে প্রত্যক্ষ করিবে।
৯ যাহারা শান্তি স্থাপন করিয়া দেয়, তাহারা ধন্য, কারণ তাহারা ঈশ্বরের সন্তান বলিয়া অভিহিত হইবে।
১০ যাথার্থিকতার কারণে যাহারা তাড়না ভোগ করে, তাহারা ধন্য,
১১ কারণ স্বর্গরাজ্য তাহাদেরই। ধন্য তোমরা যদি আমার কারণে লোকে তোমাদিগকে অপমান ও তাড়না করে, এবং মিথ্যা করিয়া
১২ তোমাদের বিষয়ে নানা প্রকার মন্দ কথা বলে। তোমরা আনন্দ কর ও উল্লাসিত হও, যেহেতু স্বর্গে তোমরা বিস্তর পুরস্কার প্রাপ্ত হইবে। কারণ তোমাদের পূর্ব্বে যে সকল দৈববক্তা ছিলেন, তাঁহাদিগকেও তাহারা এই রূপ তাড়না করিয়াছিল।
১৩ তোমরা পৃথিবীর লবণ স্বরূপ; কিন্তু লবণ যদি স্বাদহীন হইয়া যায়, তাহা হইলে তাহা কিসে লবণত্ব প্রাপ্ত হইতে পারে? তাহা আর কোন কার্য্যের হয় না, তাহা কেবল বাহিরে ফেলিয়া দিবার এবং
১৪ লোকের পদে দলিত হইবার যোগ্য হয়। তোমরা এই জগতের আলোক-স্বরূপ। পর্ব্বতোপরিস্থ এক নগর কখন লুকাইত থাকিতে পারে না।

১৫ কিম্বা লোকে প্রদীপ জ্বালাইয়া ধামার নীচেও রাখে না, তাহা দীপবৃক্ষের উপরেই রাখিয়া থাকে ; তাহাতে তাহা গৃহের সকলকে আলো দেয়। ১৬ সেইরূপ তোমরা মনুষ্যদের গোচরে তোমাদের আলোক উজ্জ্বলিত কর, যেন তাহারা তোমাদের সৎকার্য্য দেখিতে পায় ও তোমাদের স্বর্গস্থ পিতার মহিমা কীর্ত্তন করে।

১৭ তোমরা মনে করিওনা যে আমি ব্যবস্থার কিম্বা দৈববক্তৃগণের [বাক্য] রহিত করিতে আসিয়াছি ; রহিত করিতে নয়, সে সমুদয় সিদ্ধ করিতে আমি আসিয়াছি। ১৮ কারণ সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যাবৎ গগনমণ্ডল ও পৃথিবী গত না হইবে, তাবৎ ব্যবস্থা হইতে একটি বিন্দু কি একটি বিসর্গও অপসারিত হইবে না, সকলই সিদ্ধ হইবে। ১৯ অতএব যে জন এই ক্ষুদ্রতম আদেশ গুলির মধ্যে একটি রহিত করিবে, ও লোকদিগকে সেইরূপ শিক্ষা দিবে, সে স্বর্গরাজ্যে ক্ষুদ্রতম কথিত হইবে ; কিন্তু যে ব্যক্তি সে গুলি পালন করিবে ও শিক্ষা দিবে, সে স্বর্গরাজ্যে মহৎ লোক কথিত হইবে। ২০ কারণ আমি তোমাদিগকে কহিতেছি, শাস্ত্রীদের ও ফারুশীদের যাথার্থিকতা অপেক্ষা তোমাদের যাথার্থিকতা যদি উৎকৃষ্ট না হয়, তাহা হইলে তোমরা স্বর্গরাজ্যে প্রবেশ করিতে পাইবে না।

২১ তোমরা শ্রবণ করিয়াছ যে প্রাচীন কালের লোকদিগকে কথিত হইয়াছিল—'তুমি হত্যা করিবে না ; যে হত্যা করিবে, তাহাকে স্থানীয় বিচারসভায়* দায়ী হইতে হইবে'। ২২ কিন্তু আমি তোমাদিগকে কহিতেছি, যে জন আপন ভ্রাতার উপরে ক্রোধ করিবে, তাহাকে স্থানীয় বিচারসভায় দায়ী হইতে হইবে। আর যে জন আপন ভ্রাতাকে বলিবে, 'তুই নির্ব্বোধ', তাহাকে সীনেদ্রিয়নে† দায়ী হইতে হইবে। আর যে

* 'স্থানীয় বিচারসভা'। গৃক ভাষায় Krisis—বিচার। মূশার ব্যবস্থানুসারে (দ্বিঃ বিবঃ ১৬ ; ১৮) প্রতি গ্রামে বিচার সভা স্থাপিত ছিল।

† "সীনেদ্রিয়ন"। এই গৃক কথার অর্থ বিচার-সভা। এই সভার অধিবেশন যেরূশালেমে হইত। ইহাতে ৭০ জন সভ্য ছিল। ইহাকে মহা বিচারসভা বলা যাইত। স্থানীয় বিচারসভার ক্ষমতার অতীত বিষয় এখানে নিষ্পত্তি হইত।

বলিবে 'তুই মূঢ়',* তাহাকে অগ্নিময় নরকে পতিত হইতে হইবে।
২৩ অতএব তোমার নৈবেদ্য বেদীর নিকটে লইয়া যাইতেছ, এমন সময়ে যদি তোমার মনে পড়ে যে তোমার বিরুদ্ধে তোমার ভ্রাতার কিছু
২৪ আছে, তাহা হইলে বেদীর নিকটে তোমার বলির দ্রব্য ফেলিয়া অগ্রে গিয়া তোমার ভ্রাতার সঙ্গে মিলন কর, পরে আসিয়া তোমার
২৫ বলির দ্রব্য উৎসর্গ কর। তোমার প্রতিবাদীর সহিত পথে থাকিতে অবিলম্বে মিলন কর, পাছে প্রতিবাদী তোমাকে বিচারপতির হস্তে সমর্পণ করে, এবং বিচারপতি তোমাকে কারাধ্যক্ষের হস্তে
২৬ সমর্পণ করে, আর তুমি কারাগারে নিক্ষিপ্ত হও। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, সিকি পয়সা পর্য্যন্ত পরিশোধ না করিলে তুমি তথা হইতে কোন মতেই বাহির হইতে পাইবে না।
২৭ তোমরা শ্রবণ করিয়াছ যে কথিত হইয়াছিল—'ব্যভিচার করিবে
২৮ না'; কিন্তু আমি তোমাদিগকে কহিতেছি, যে কেহ কুভাবে কোন স্ত্রীলোকের প্রতি দৃষ্টি করে, তাহার তখনই মনে মনে তাহার সঙ্গে
২৯ ব্যভিচার করা হয়। অতএব তোমার দক্ষিণ চক্ষু যদি তোমার বিঘ্ন জন্মায়, তাহা হইলে তাহা উৎপাটন করিয়া দূরে নিক্ষেপ কর; কারণ তোমার সমস্ত শরীর নরকে নিক্ষিপ্ত হওয়া অপেক্ষা তোমার অঙ্গ
৩০ গুলির একটি বিনষ্ট হওয়া তোমার পক্ষে শ্রেয়ঃ। আর যদি তোমার দক্ষিণ হস্ত তোমার বিঘ্ন জন্মায়, তাহা হইলে তাহা ছেদন করিয়া দূরে নিক্ষেপ কর; কারণ তোমার সমস্ত শরীর নরকে নিক্ষিপ্ত হওয়া অপেক্ষা
৩১ তোমার অঙ্গ গুলির একটি বিনষ্ট হওয়া তোমার পক্ষে শ্রেয়ঃ। আর ইহাও কথিত হইয়াছিল—'যে কেহ আপন ভার্য্যাকে পরিত্যাগ করিবে,
৩২ সে যেন তাহাকে একখানি ত্যাগপত্র লিখিয়া দেয়'; কিন্তু আমি তোমাদিগকে কহিতেছি, যে কেহ ব্যভিচার ভিন্ন অন্য কোন কারণে আপন ভার্য্যাকে পরিত্যাগ করিবে, সে তাহাকে ব্যভিচার করাইবে;

---

* "মূঢ়"। গ্রীক ভাষায়—moré, হিব্রু ভাষায় 'নাবাল'। ইহার প্রধান অর্থ পাগল। কিন্তু ধর্ম্ম-সম্বন্ধে ইহার অর্থ "দুষ্ট"।

আর যে কেহ সেই পরিত্যক্তাকে বিবাহ করিবে, তাহার ব্যভিচার করা হইবে।

আবার তোমরা শ্রবণ করিয়াছ যে,প্রাচীন কালের লোকদিগকে ৩৩ বলা হইয়াছিল—'মিথ্যা শপথ করিবে না,প্রত্যুত প্রভুর নিকটে যাহা যাহা শপথ করিয়াছ,তাহা সিদ্ধ করিতে হইবে।' কিন্তু আমি তোমা- ৩৪ দিগকে কহিতেছি যে,কোন মতেই দিব্য করিবে না—স্বর্গেরও করিবে না, কেননা তাহা ঈশ্বরের সিংহাসন ; পৃথিবীরও করিবে না, কেননা ৩৫ ইহা তাঁহার পদাসন;যিরূশালেমেরও করিবে না,কেননা তাহা সেই মহৎ রাজার রাজধানী। তোমার মস্তকেরও দিব্য করিবে না, কেননা [মস্ত- ৩৬ কের] একটি কেশ শ্বেতবর্ণ কি কৃষ্ণবর্ণ করিবার ক্ষমতা তোমার নাই। তবে তোমাদের কথাবার্ত্তায় যাহা হাঁ, তাহা হাঁ, যাহা না, তাহা ৩৭ নাহউক, ইহার অধিক যাহা, তাহা সেই মন্দ স্বরূপ* হইতে উৎপন্ন।

তোমরা শ্রবণ করিয়াছ যে, কথিত হইয়াছিল—'চক্ষুর পরিশোধে ৩৮ চক্ষু, দন্তের পরিশোধে দন্ত'; কিন্তু আমি তোমাদিগকে কহিতেছি, ৩৯ অনিষ্টকারীর প্রতিরোধ করিও না ; বরং যে তোমার দক্ষিণ গণ্ডে চপেটাঘাত করিবে, তাহাকে বাম গণ্ডও পাতিয়া দিবে। এবং ৪০ তোমার পরিধেয় লইবার জন্য যদি কেহ তোমার নামে অভিযোগ করিতে চাহে, তবে তাহাকে উত্তরীয় খানিও লইতে দাও। এবং যে ৪১ তোমাকে বলপূর্ব্বক এক ক্রোশ লইয়া যাইতে চায়, তাহার সঙ্গে দুই ৪২ ক্রোশ যাও। যে তোমার নিকট যাচ্ঞা করে, তাহাকে দাও, আর যে তোমার নিকট ধার চায়, তাহার প্রতি বিমুখ হইও না।

তোমরা শ্রবণ করিয়াছ যে বলা হইয়াছিল—তোমার প্রতিবেশীকে ৪৩ প্রেম করিবে,আর তোমার শত্রুকে দ্বেষ করিবে'; কিন্তু আমি তোমা- ৪৪ দিগকে কহিতেছি, তোমাদের শত্রুগণকে প্রেম কর, আর যাহারা তোমাদিগকে তাড়না করে,তাহাদের জন্য প্রার্থনা কর; যেন তোমরা ৪৫ তোমাদের স্বর্গস্থ পিতার সন্তান হইতে পার; কারণ তিনি অসৎ ও সৎ

* দেখ, যোহান ৮ ; ৪৪।

উভয়েরই উপরে আপনার সূর্য্যকে উদিত হইতে দেন, এবং যাথা-
৪৬ র্থিক ও অযাথার্থিক উভয়েরই উপরে বৃষ্টি বর্ষণ করেন। কারণ
তোমরা যদি কেবল তাহাদিগকেই প্রেম কর, যাহারা তোমাদিগকে
প্রেম করে, তাহা হইলে তোমাদের পুরস্কার কি হইবে? করসং-
৪৭ গ্রাহকেরাও * কি তাহাই করে না? আর যদি তোমরা কেবল
আপনাদেরই ভ্রাতৃগণকে নমস্কার কর, তাহা হইলে তোমরা বিশেষ
৪৮ কি করিলে? বিজাতিরাও কি তাহাই করে না? অতএব তোমা-
দিগকে সিদ্ধ হইতে হইবে, যেমন তোমাদের স্বর্গীয় পিতা সিদ্ধ।

৬ **সাবধান,** তোমাদের সৎকার্য্য মনুষ্যদের গোচরে অর্থাৎ
তাহাদের কর্ত্তৃক দৃষ্ট হইবার জন্য যেন করা না হয়, অন্যথা তোমাদের
স্বর্গস্থ পিতার নিকটে তোমাদের পুরস্কার থাকিবে না।

২ অতএব যখন ভিক্ষাদান করিবে, তখন তোমার অগ্রে অগ্রে ভেরী
বাজাইতে দিওনা, যেমন সেই কপটেরা মনুষ্যদের হইতে প্রশংসা
লাভার্থে সীনাগোগে † সীনাগোগে ও পথে পথে করিয়া থাকে। সত্য
আমি তোমাদিগকে কহিতেছি, তাহারা আপনাদের পুরস্কার পাইয়া
৩ গেল। কিন্তু তুমি যখন ভিক্ষা দান করিবে, তখন তোমার দক্ষিণ
৪ হস্ত যাহা করে, তাহা বাম হস্তকে জানিতে দিও না, যেন তোমার
ভিক্ষা দান গোপনে হয়; তাহা হইলে তোমার পিতা, যিনি নির্জ্জনে
দর্শন করেন, তিনি তোমাকে পুরস্কার দিবেন।

৫ আর যখন তোমরা প্রার্থনা করিবে, তখন সেই কপটদের মত হইও
না; কারণ তাহারা সীনাগোগে ও চতুষ্পথে দণ্ডায়মান হইয়া প্রার্থনা
করিতে ভাল বাসে, যেন লোকের সমক্ষে "ধার্ম্মিক" প্রকাশ পায়; সত্য
আমি তোমাদিগকে কহিতেছি, তাহারা আপনাদের পুরস্কার পাইয়া
৬ গেল। কিন্তু তুমি, তুমি যখন প্রার্থনা করিবে, তখন তোমার গৃহের অভ্য-

* যে ইহুদীরা রোমীয়দের চাকর হইয়া কর আদায় করিত, তাহারা ইহুদী জাতির নিকটে অতি ঘৃণিত ছিল, আর বাস্তবিক তাহাদের মধ্যে অনেকে দৌরাত্ম্য করিয়া কর আদায় করিত। তাহারা এদেশের চণ্ডালদের ন্যায় হেয় ছিল।

† দেখ, ২৪; ৩ পদের টিপ্পনী।

ঘরে প্রবেশ করিয়া দ্বার রুদ্ধ করিয়া তোমার সেই পিতার নিকট প্রার্থনা করিবে, যিনি নির্জ্জনে বর্ত্তমান, তাহা হইলে তোমার পিতা, যিনি নির্জ্জনে দর্শন করেন, তিনি তোমাকে পুরস্কার দিবেন। কিন্তু প্রার্থনার সময়ে ৭ তোমরা বিজাতীয়* লোকদের ন্যায় বহুবাক্য ব্যয় করিও না, কারণ তাহারা মনে করে, তাহাদের বহুবাক্যের † কারণে তাহাদের প্রার্থনা গ্রাহ্য হইবে। অতএব তোমরা তাহাদের মত হইও না, কারণ তাঁহার ৮ নিকটে যাচ্ঞা করিবার পূর্ব্বেই তোমাদের পিতা জানেন যে তোমা- ৯ মাদের কি কি প্রয়োজন। অতএব তোমরা এইরূপ প্রার্থনা করিবে—হে আমাদের স্বর্গস্থ পিতঃ, তোমার নাম পবিত্র বলিয়া প্রকাশ পাউক। তোমার রাজ্যের আগমন হউক। তোমার ইচ্ছা স্বর্গে যেমন, পৃথি- ১০ বীতেও তেমনি সাধিত হউক। আমাদের আগামী দিনের ভক্ষ্য ১১ দিনের মত আমাদিগকে যোগাইয়া দাও। আমাদের দোষ সকল ১২ ক্ষমা কর, যেমন আমরাও তাহাদিগকে ক্ষমা করিয়াছি, যাহারা আমাদের নিকটে দোষী। আর আমাদিগকে পরীক্ষায় লইয়া যাইও ১৩ না, কিন্তু সেই মন্দস্বরূপ ‡ হইতে আমাদিগকে রক্ষা কর। কারণ ১৪ তোমরা যদি লোকের অপরাধ ক্ষমা কর, তাহা হইলে তোমাদের স্বর্গীয় পিতা তোমাদিগকেও ক্ষমা করিবেন। কিন্তু তোমরা যদি ১৫ লোকের ⌈অপরাধ⌉ ক্ষমা না কর, তাহা হইলে তোমাদের পিতা তোমাদেরও অপরাধ ক্ষমা করিবেন না।

আর যখন উপবাস করিবে, তখন তোমরা সেই কপটদের মত ১৬ বিষাদের মূর্ত্তি ধারণ করিও না; কারণ তাহারা আপনাদের বদন বিবর্ণ করে, যেন মনুষ্যদের কাছে উপবাসী বলিয়া প্রকাশ পায়। সত্য তোমাদিগকে কহিতেছি, তাহারা আপনাদের পুরস্কার পাইয়া গেল।° কিন্তু তুমি যখন উপবাস করিবে, তখন তুমি মস্তক তৈলাভিষিক্ত করি- ১৭ বে, এবং মুখ প্রক্ষালন করিবে, যেন মনুষ্যের নিকট উপবাসী বলিয়া ১৮ প্রকাশ না পাও, কেবল তোমার সেই পিতার নিকট ⌈প্রকাশ পাও⌉, ⁿ

---

* ইস্রাএল জাতি ব্যতীত অন্য সমুদয় জাতিকে বিজাতি বলা হইয়াছে।
† এই গ্রীক কথার অর্থ "বাচালতা" করা।
‡ দেখ, যোহন ৮; ৪৪ পদ।

যিনি নিভৃত স্থানে বর্ত্তমান ; তাহা হইলে তোমার পিতা, যিনি নির্জ্জনে দর্শন করেন, তিনি তোমাকে পুরস্কার দিবেন।

১৯ তোমরা আপনাদের জন্য এই পৃথিবীতে ধন সঞ্চয় করিও না, কেননা এই স্থানে কীটে ও মর্চ্চ্যায় ধ্বংস করে,এবং চোরে সিঁদ কা-
২০ টিয়া চুরি করে। তোমরা আপনাদের জন্য এমন ধন উপার্জ্জন কর, যাহা স্বর্গে সঞ্চিত থাকিবে ; কারণ সেই স্থানে কীটে কি মর্চ্চ্যায় ধ্বংস
২১ করে না, চোরে সিঁদ কাটিয়া চুরিও করে না। কারণ যে স্থানে
২২ তোমার ধন, সেই স্থানে তোমার মনও থাকিবে। চক্ষুই শরীরের প্রদীপ ; অতএব তোমার চক্ষু যদি অকুটিল হয়, তাহা হইলে তোমার
২৩ সমস্ত শরীর আলোকময় হইবে। কিন্তু তোমার চক্ষু যদি মন্দ হয়, তাহা হইলে তোমার সমস্ত শরীর অন্ধকারাচ্ছন্ন হইবে। অতএব তোমার অন্তরে যে আলো রহিয়াছে, তাহা যদি অন্ধকার হইয়া যায়, সে অন্ধকার কত ঘোর!

২৪ কেহ দুই প্রভুর দাসত্ব করিতে পারে না ; কারণ হয় সে এক জনকে ঘৃণা করিবে, অন্য জনকে ভাল বাসিবে ; না হয় এক জনের অনুরক্ত হইবে, অন্য জনকে অশ্রদ্ধা করিবে। তোমরা
২৫ ঈশ্বরের ও বিষয় সম্পত্তির দাসত্ব করিতে পার না। সেই জন্য আমি তোমাদিগকে কহিতেছি, তোমরা আপনাদের জীবনের জন্য অর্থাৎ কি আহার করিবে [কিম্বা কি পান করিবে],তাহার জন্য ভাবিত হইও না ; তোমাদের শরীরের জন্যও অর্থাৎ কি পরিধান করিবে, [তজ্জন্যও ভাবিত হইও না]। ভক্ষ্য অপেক্ষা জীবন, এবং বস্ত্র অপেক্ষা শরীর কি গুরুতর বিষয় নয়? আকাশের পক্ষিগণকে দেখ,তাহারা
২৬ বপনও করে না, ছেদনও করে না, গোলায় সঞ্চয়ও করে না; তথাপি তোমাদের স্বর্গীয় পিতা তাহাদিগকে প্রতিপালন করেন। তোমরা
২৭ কি তাহাদের অপেক্ষা আরো বহুমূল্য বিষয় নও? তোমাদের মধ্যে কে ভাবিয়া চিন্তিয়া আপনার আকার এক হস্ত বৃদ্ধি করিতে পারে?
২৮ আর বস্ত্রের ভাবনাই বা ভাবিবে কেন? ক্ষেত্রের পুষ্প গুলির

বিষয় ভাবিয়া দেখ, তাহারা কেমন বাড়িয়া উঠে, অথচ তাহারা পরিশ্রমও করে না, সুতাও কাটে না; তথাচ আমি তোমাদিগকে ২৯ কহিতেছি যে, শলমন তত বড় ঐশ্বর্য্যশালী হইলেও ইহাদের একটিরও মত শোভিত হন নাই। তবে আজি আছে, কালি উনুনে ৩০ যাইবে, এমন ক্ষেত্রের তৃণকে যদি ঈশ্বর এরূপ পরিচ্ছদ দেন, তবে তিনি কি তোমাদিগকে আরো সহজে দিবেন না, হে ক্ষীণ বিশ্বাসীরা? অতএব কি ভোজন করিব, কি পান করিব, বা কি পরিধান করিব ৩১ বলিয়া ভাবনা চিন্তা করিও না। কারণ এ সমুদয় বিষয়ে বিজাতিগণ ৩২ ভাবনা চিন্তা করিয়া থাকে। তোমাদের স্বর্গস্থ পিতা জানেন যে এই সমুদয় বিষয় তোমাদের প্রয়োজন। তোমরা বরং প্রথমে "ঈশ্বরের" ৩৩ রাজ্যের ও তাঁহার যাথার্থিকতার বিষয়ে চেষ্টিত হও, তৎসঙ্গে এ সমুদয়ও তোমাদিগকে প্রদত্ত হইবে। অতএব তোমরা কল্যকার ৩৪ জন্য ভাবনা চিন্তা করিও না। কারণ কল্যকার দিবস আপনার ভাবনা আপনিই ভাবিবে। যে দিনের কষ্ট সেই দিনের জন্যই যথেষ্ট।

পরের বিচার করিও না, পাছে লোকে তোমাদেরও বিচার ৭ করে। কারণ যেরূপ বিচার তোমরা করিবে, লোকে তোমাদেরও ২ সেইরূপ বিচার করিবে। আর যে মাপে তোমরা মাপিবে, সেই মাপে তোমাদেরও মাপ হইবে। আর তোমার ভ্রাতার চক্ষুতে যে কুটা ৩ আছে, তাহাই দেখিতেছ কেন, তোমার নিজের চক্ষে যে কড়ি কাঠ রহিয়াছে, সে বিষয়ে তোমার বোধ নাই? আর কি করিয়াই বা ৪ তোমার ভ্রাতাকে বলিবে, আইস, তোমার চক্ষু হইতে কুটা বাহির করিয়া দিই, যখন তোমার নিজের চক্ষে কড়ি কাঠ? রে কপট। ৫ অগ্রে তোমার নিজের চক্ষু হইতে কড়িকাঠ বাহির করিয়া ফেল, তবে তোমার ভ্রাতার চক্ষু হইতে কুটাটি বাহির করিবার জন্য স্পষ্ট দেখিতে পাইবে।

পবিত্র পদার্থ কুক্কুরদের দিও না, এবং তোমাদের মুক্তাগুলি ৬

শূকরদের সম্মুখে ছড়াইয়া দিও না, পাছে তাহারা পা দিয়া সে গুলি মাড়ায়, এবং ফিরিয়া আসিয়া তোমাদিগকে চিরিয়া ফেলে।

৭ যাচ্ঞা কর, তাহা হইলে তোমাদিগকে দত্ত হইবে। অন্বেষণ কর,
৮ তাহা হইলে তোমরা সন্ধান পাইবে! দ্বারে আঘাত কর, তাহা হইলে তাহা তোমাদের জন্য উন্মুক্ত হইবে। কারণ যে যাচ্ঞা করে, সে প্রাপ্ত হয়; যে অন্বেষণ করে, সে সন্ধান পায়; যে দ্বারে ঘা দেয়, তাহার
৯ জন্য দ্বার উন্মোচিত হয়। অথবা তোমাদের মধ্যে এমন লোক কে আছে, যে তাহার পুত্র তাহার নিকট রুটী চাহিলে সে
১০ প্রস্তর দেয়? কি মৎস্য চাহিলে তাহাকে সর্প দেয়? তবে তোমরা
১১ মন্দ হইয়াও যদি আপনাদের সন্তানদিগকে উত্তম দ্রব্য দিতে জান, তবে তোমাদের স্বর্গস্থ পিতা যে আপনার নিকটে যাচ্ঞাকারীদিগকে উত্তম দ্রব্য দিবেন, ইহা কি আরো সম্ভব নহে?
১২ অতএব তোমরা লোকের নিকট হইতে যে সমুদয় ব্যবহারের আশা কর, তোমরাও তাহাদের প্রতি সেইরূপ ব্যবহার কর। কারণ ইহাই ব্যবস্থা ও দৈববক্তৃগণের সার।

১৩ সংকীর্ণ দ্বার দিয়া প্রবেশ কর। কারণ সর্ব্বনাশের দ্বার প্রশস্ত এবং সর্ব্বনাশে লইয়া যায় যে পথ, তাহা পরিসর, আর অনেকেই
১৪ সেই দ্বার দিয়া প্রবেশ করে। কিন্তু জীবনের দ্বার সংকীর্ণ এবং জীবনে লইয়া যায় যে পথ, তাহা অপ্রশস্ত, আর অতি অল্প লোকেই তাহার সন্ধান পায়।

১৫ মিথ্যা দৈববক্তৃগণ হইতে সাবধান, তাহারা মেষের বেশে তোমাদের নিকটে আইসে, কিন্তু অন্তরে তাহারা হিংস্র ব্যাঘ্র। তাহা-
১৬ দের কার্য্য দেখিয়া তোমরা তাহাদিগকে চিনিতে পারিবে—কণ্টক বৃক্ষ হইতে লোকে কি আঙ্গুর পাড়ে, না শ্যাকুলের ঝোপ হইতে
১৭ ডুম্বুর পাড়ে? সেইরূপ উত্তম বৃক্ষে উত্তম ফল ফলে, আর মন্দ
১৮ বৃক্ষে মন্দ ফল ফলে। উত্তম বৃক্ষে কখন মন্দ ফল ফলিতে পারে
১৯ না, আর মন্দ বৃক্ষে কখন উত্তম ফল ফলিতে পারে না। যে বৃক্ষে

উত্তম ফল না ফলে, তাহা কর্ত্তিত হইয়া অগ্নিতে নিক্ষিপ্ত হয়। অত- ২০
এব তাহাদের কার্য্য দেখিয়া তোমরা তাহাদিগকে চিনিতে পারিবে।
যাহারা প্রভু প্রভু বলিয়া আমাকে সম্বোধন করে,তাহারা সকলেই যে ২১
স্বর্গরাজ্যে প্রবেশ করিতে পাইবে,এমন নয়; যে আমার স্বর্গস্থ পিতার
অভীষ্ট সাধন করে, কেবল সেই প্রবেশ করিতে পাইবে। সেই দিনে ২২
অনেকে আমাকে প্রভু প্রভু করিয়া বলিবে—আমরা কি তোমার
নামে দৈববাদনা করি নাই, তোমার নামে কি আমরা পিশাচ
বহিষ্কৃত করি নাই, আর তোমার নামে কি অনেক আশ্চর্য্য কার্য্য
করি নাই? কিন্তু আমি তখন মুক্তকণ্ঠে তাহাদিগকে বলিব, আমি ২৩
তোমাদিগকে কখনই জানি নাই, আমার সম্মুখ হইতে দূর হও, রে
স্বেচ্ছাচারিরা! অতএব যে জন আমার এই সকল বাক্য শ্রবণ ও ২৪
পালন করে, তাহাকে এমন এক জন বুদ্ধিমান লোকের সঙ্গে
তুলনা করা হইবে, যে আপন গৃহ পাষাণের উপরে নির্ম্মাণ করিল।
পরে বৃষ্টি ধারা পড়িতে লাগিল, বন্যা প্রবাহিত হইল এবং ঝটিকা ২৫
প্রধাবিত হইয়া সেই গৃহে আঘাত করিল,কিন্তু কিছুতেই তাহা পতিত
হইল না। কারণ তাহার ভিত্তি পাষাণের উপরে স্থাপিত ছিল। আর যে ২৬
জন আমার এই বাক্যগুলি শ্রবণ করে,কিন্তু পালন করে না,তাহাকে
এমন এক মূর্খের সঙ্গে তুলনা করা হইবে, যে আপন গৃহ বালুকার
উপরে নির্ম্মাণ করিল। পরে বৃষ্টিধারা পড়িতে লাগিল, বন্যা প্রবা- ২৭
হিত হইল এবং ঝটিকা প্রধাবিত হইয়া সেই গৃহে আঘাত করিল,আর
তদ্দণ্ডেই তাহা পতিত হইল, এবং তাহার পতন ভয়ঙ্কর পতন হইল।

যেশুর এই সকল কথা সমাপন হইলে লোকসমূহ তাঁহার ২৮
উপদেশ বিষয়ে বিস্মিত হইল; কারণ তিনি ক্ষমতাপন্ন ব্যক্তির ২৯
মত উপদেশ দিলেন, শাস্ত্রীদের মত নয়।

তিনি পর্ব্বত হইতে অবতরণ করিলে পর, বহুসংখ্যক লোক ৮
তাঁহার অনুসরণ করিল। আর দেখ, এক জন কুষ্ঠী আসিয়া ২
তাঁহাকে প্রণিপাত করিয়া বলিল, প্রভো, তোমার ইচ্ছা হইলে তুমি

৩ আমাকে শুচি করিতে পার। তিনি হস্ত বিস্তার করিলেন এবং তাহাকে স্পর্শ করিয়া কহিলেন, আমার ইচ্ছা আছে, তুমি শুচি হও।
৪ আর তদ্দণ্ডেই তাহার মহাব্যাধি আরোগ্য হইয়া গেল। য়েশু তাহাকে কহিলেন, সাবধান, কাহাকেও বলিও না। তুমি চলিয়া যাও, আপনাকে যাজককে দেখাও, এবং লোকদিগকে প্রমাণ দিবার জন্য মুশার নির্দ্দিষ্ট বলি উৎসর্গ কর।

৫ পরে তিনি কাপের্ণায়ম্ নগরে প্রবেশ করিয়াছেন, এমন সময়ে এক সেনাপতি তাঁহার নিকটে আসিয়া নির্ব্বন্ধের সহিত নিবেদন
৬ করিয়া বলিলেন—প্রভো, আমার দাস পক্ষাঘাতরোগে গৃহে শয্যা-
৭ গত রহিয়াছে, ভয়ানক যাতনা পাইতেছে। তিনি তাঁহাকে
৮ কহিলেন, আমি গিয়া তাহাকে আরোগ্য দান করিব। সেনাপতি উত্তর করিয়া কহিলেন, প্রভো, তুমি যে আমার গৃহে পদার্পণ কর, এমন যোগ্য আমি নহি; কেবল কথায় বল তাহা হইলেই
৯ আমার দাস আরোগ্য প্রাপ্ত হইবে। কারণ, আমি এক জন পরাধীন লোক হইলেও আমার অধীনে আবার সৈন্য আছে; আর আমি তাহাদের এক জনকে বলি, যাও, আর সে যায়; আর অন্য এক জনকে বলি, আইস, আর সে আইসে; আর আমার নিজের দাসকে
১০ আমি [যদি বলি], অমুক কার্য্য কর, তাহা হইলে সে করে। ইহা শুনিয়া য়েশু আশ্চর্য্যান্বিত হইয়া অনুগামী লোকদিগকে কহিলেন, সত্য তোমাদিগকে কহিতেছি, ঈদৃশ বিশ্বাস আমি ইস্রায়েলের
১১ মধ্যেও দেখিতে পাই নাই। দেখ, আমি তোমাদিগকে বলিতেছি যে, পূর্ব্ব ও পশ্চিম হইতে অনেকে আসিয়া আব্রাহাম, ইসাহাক ও
১২ য়াকোবের সঙ্গে স্বর্গরাজ্যে ভোজনে উপবেশন করিবে, কিন্তু রাজ্যটির প্রজারা বহিঃস্থ অন্ধকারে নিক্ষিপ্ত হইবে। তথায়
১৩ কেবল হাহাকার ও দন্ত-ঘর্ষণ হইবে। তখন য়েশু সেনাপতিকে কহিলেন, যাও, যেমন বিশ্বাস করিয়াছ, সেইরূপ তোমার হইবে। আর সেই দণ্ডেই সেই দাস আরোগ্য লাভ করিল।

পরে যেশু পেত্রের বাটীতে আসিয়া দেখেন, পেত্রের শ্বশ্রূ জ্বরে ১৪
শয্যাগত। তিনি তাহার হস্ত স্পর্শ করিলেন, আর তাহার জ্বর ত্যাগ ১৫
হইল; তখন সে গাত্রোত্থান করিয়া তাঁহার সেবা করিতে লাগিল।
বিকাল হইলে, লোকে অনেক পিশাচগ্রস্ত লোককে তাঁহার নিকটে লইয়া ১৬
আসিল; আর তিনি বাক্য মাত্রে সেই সকল আত্মাকে বহিষ্কৃত
করিলেন, এবং ব্যাধিতদিগকে আরোগ্য দান করিলেন; যেন ইশাইয়া ১৭
দৈববক্তাদ্বারা কথিত এই বাণী সিদ্ধ হয় যথা—

"তিনি আমাদের দৌর্ব্বল্য সমূহ হরণ করিলেন, এবং আমাদের রোগসকল
তিনি বহন করিলেন" (ইশাঃ ৫৩; ৪)।

পরে চতুর্দ্দিকে মহা লোকারণ্য দেখিয়া যেশু অপর পারে যাই- ১৮
বার আজ্ঞা করিলেন। তখন এক শাস্ত্রী আসিয়া তাঁহাকে বলিল, ১৯
গুরু, তুমি যেখানে যাইবে, আমি সেইখানেই তোমার অনুগমন করিব।
যেশু তাহাকে কহিলেন, শৃগালদিগের গর্ত্ত আছে, আকাশের পক্ষি- ২০
গণের বাসা আছে, কিন্তু মনুষ্যপুত্রের মস্তক রাখিবারও স্থান নাই।
পরে শিষ্যদিগের অন্য এক জন তাঁহাকে বলিল, প্রভু, অগ্রে আমার ২১
পিতাকে সমাহিত করিতে দাও। কিন্তু যেশু তাহাকে কহিলেন, ২২
তুমি আমার অনুগামী হও; আর মৃতদিগকে মৃতদের সমাজ দিতে
দাও।

তখন তিনি একখান তরণী আরোহণ করিলেন, এবং তাঁহার ২৩
শিষ্যগণ তাঁহার অনুগমন করিলেন। আর দেখ, অকস্মাৎ হ্রদে এমন ২৪
প্রবল ঝটিকা উঠিল যে নৌকা খানি তরঙ্গে আচ্ছন্ন হইতে লাগিল,
কিন্তু তিনি নিদ্রা যাইতেছিলেন। শিষ্যেরা তাঁহার নিকটে গিয়া ২৫
তাঁহাকে জাগ্রৎ করিয়া কহিলেন, প্রভু রক্ষা কর, আমাদের সর্ব্বনাশ
হইল। তিনি তাঁহাদিগকে কহিলেন, তোমরা ভীরু কেন, ক্ষীণ ২৬
বিশ্বাসিরা? তখন তিনি গাত্রোত্থান করিয়া বাত্যা ও হ্রদকে
ধমক্ দিলেন, আর সমুদয়ই নিস্তব্ধ ভাব ধারণ করিল। লোকে চমৎকৃত ২৭
হইয়া বলিল, ইনি কি আশ্চর্য্য লোক, যে বায়ু এবং হ্রদও ইহাঁর আজ্ঞা-
বহ হয়!

২৮ অপর পারে গাদারা প্রদেশে উত্তরিলে পর দুই জন পিশাচগ্রস্ত তাঁহার সম্মুখে উপস্থিত হইল, তাহারা সমাধিগুহা হইতে বাহির হইল, তাহারা এমন দুর্দ্ধর্ষ যে, সেই পথ দিয়া যাতায়াত করা কাহারও
২৯ সাধ্য ছিল না। আর কি আশ্চর্য্য, তাহারা চীৎকার করিয়া বলিল, তোমার সঙ্গে আমাদের কি, হে ঈশ্বরের পুত্র ? তুমি কি
৩০ সময়ের অগ্রেই আমাদিগকে যন্ত্রণা দিতে এস্থানে আসিয়াছ ? এখন,
৩১ তাহাদের কিঞ্চিৎ দূরে বৃহৎ এক পাল শূকর চরিতেছিল। পিশাচেরা বিনয় করিয়া বলিল, যদি তুমি আমাদিগকে বহিষ্কৃত করিয়া দিবে, তবে আমাদিগকে ঐ শূকরের পালে পাঠাইয়া দাও। তিনি
৩২ তাহাদিগকে কহিলেন, যাও। আর তাহারা বহির্গত হইয়া ঐ শূকরদের মধ্যে প্রবেশ করিল, আর কি আশ্চর্য্য, সেই সমস্ত পাল গড়ান স্থান দিয়া দৌড়িয়া গিয়া হ্রদে পতিত হইল এবং জলে ডুবিয়া
৩৩ মরিল। রক্ষকেরা পলায়ন করিল, এবং নগরে গিয়া সেই সমস্ত
৩৪ বৃত্তান্ত ও পিশাচগ্রস্তদ্বয়সম্বন্ধীয় সমস্ত ব্যাপার বর্ণন করিল। আর দেখ, নগরের সমুদয় লোক বাহির হইয়া য়েশুকে দেখিতে আসিল ; তাঁহাকে দেখিয়া তাহারা তাঁহাকে আপনাদের দেশ হইতে প্রস্থান করিতে অনুরোধ করিল।

৯ **তখন** তিনি নৌকায় আরোহণ করিলেন এবং পার হইয়া আপন
২ নগরে আসিলেন। আর দেখ, লোকে এক জন পক্ষাঘাতীকে তাঁহার নিকটে লইয়া আসিল, সে এক খাটের উপরে শয়ান ছিল। তাহাদের বিশ্বাস দেখিয়া য়েশু সেই পক্ষাঘাতী রোগীকে
৩ কহিলেন,ভয় নাই বৎস ! তোমার পাপ সমূহ ক্ষমা হইল। আর কি আশ্চর্য্য ! শাস্ত্রীদের কতক জন মনে মনে বলিতে লাগিল,
৪ এ ঈশ্বরনিন্দা করিতেছে। য়েশু তাহাদের মনের ভাব জ্ঞাত হইয়া কহিলেন, কেন তোমরা আপনাদের অন্তঃকরণে
৫ এরূপ মন্দ ভাবিতেছ ? কারণ কি বলা সহজ, তোমার পাপ সমূহ
৬ ক্ষমা হইল, না তুমি উঠিয়া বেড়াও ? কিন্তু তোমরা যেন জানিতে

পার যে মনুষ্যপুত্রের পৃথিবীর উপরে পাপক্ষমা করিবার অধিকার আছে (তিনি পক্ষাঘাতী রোগীকে কহিলেন), গাত্রোত্থান কর, তোমার শয্যা লইয়া গৃহে প্রস্থান কর। তখন সে গাত্রোত্থান করিয়া ৭ আপন গৃহে প্রস্থান করিল। তদ্দৃষ্টে লোকসমূহ ভীত হইল, এবং ৮ মনুষ্যকে এরূপ ক্ষমতা দান করিয়াছেন যে ঈশ্বর, তাঁহার মহিমা কীর্ত্তন করিতে লাগিল।

পরে সেই স্থান হইতে যাইতে যাইতে য়েশু মথি নামক এক ৯ জনকে করসংগ্রহের গৃহের নিকটে উপবিষ্ট দেখিলেন, আর তিনি তাহাকে কহিলেন, তুমি আমার অনুগামী হও। সে তদ্দণ্ডেই উঠিয়া তাঁহার অনুগামী হইল।

পরে য়েশু যখন তাহার গৃহে ভোজনে উপবিষ্ট ছিলেন, তখন ১০ অনেক করসংগ্রাহক * ও পাপী আসিয়া তাঁহার ও তাঁহার শিষ্যগণের সঙ্গে উপবেশন করিল। ইহা দেখিয়া ফারুশীরা তাঁহার শিষ্যদিগকে ১১ বলিল, তোমাদের গুরু করসংগ্রাহক ও পাপিদের সঙ্গে ভোজন করেন কেন? কিন্তু তিনি ইহা শুনিয়া কহিলেন, সুস্থদিগের ১২ চিকিৎসকে প্রয়োজন নাই, রোগীদেরই কেবল প্রয়োজন। কিন্তু ১৩ তোমরা গিয়া এই বচনের তাৎপর্য্য শিক্ষা কর—'দয়াই আমি ভাল বাসি, বলি নয়' (হোশেয় ৬; ৬)। কারণ আমি যাথার্থিকদিগকে আহ্বান করিতে আসি নাই, আমি পাপিদিগকে আহ্বান করিতে আসিয়াছি।

তখন য়োহানের শিষ্যগণ তাঁহার নিকটে আসিয়া বলিলেন, আমরা ১৪ এবং ফারুশীরা এত উপবাস করি, কিন্তু তোমার শিষ্যেরা উপবাস করে না কেন? য়েশু তাঁহাদিগকে কহিলেন, বর সঙ্গে থাকিতে বাসর- ১৫ ঘরের লোকে কি শোক করিতে পারে? কিন্তু এমন দিন আসিবে, যখন বর তাহাদের নিকট হইতে অপহৃত হইবে, আর তখন তাহারা উপবাস করিবে। দেখ, জীর্ণবস্ত্রে কেহ নূতন বস্ত্রের তালী লাগায় না; ১৬

* দেখ, ৬; ৪৭ পদের টিপ্পনী।

কারণ যাহা ছিদ্র পুরণার্থে লাগান হয় তাহা জীর্ণবস্ত্র হইতে চিরিয়া লয়,
১৭ এবং ছিদ্র আরো বড় হইয়া যায়। আর নুতন দ্রাক্ষারস পুরাতন কুপাতে রাখেও না, রাখিলে কুপা ফাটিয়া যায়, দ্রাক্ষারস পড়িয়া যায় ও কুপা নষ্ট হয়। নুতন দ্রাক্ষারস নুতন কুপাতেই রাখে, তাহাতে উভয়ই রক্ষা হয়।

১৮ তিনি এই সকল কথা কহিতেছেন, এমন সময়ে এক জন অধ্যক্ষ আসিয়া তাঁহাকে প্রণিপাত করিয়া কহিলেন, আমার কন্যাটি এই মাত্র মরিল। কিন্তু তুমি আসিয়া তাহার উপর হস্তার্পণ কর, তাহা হইলে
১৯ সে বাঁচিবে। য়েশু উঠিয়া তাঁহার সঙ্গে চলিলেন, শিষ্যেরাও সঙ্গে সঙ্গে
২০ চলিলেন। এমন সময়ে, কি আশ্চর্য্য, একটি স্ত্রীলোক, যাহার দ্বাদশ বর্ষাবধি শোণিতস্রাবের ব্যাধি ছিল, সে তাঁহার পশ্চাতে আসিয়া তাঁহার
২১ বস্ত্রের থোপ স্পর্শ করিল; কারণ সে মনে ভাবিয়াছিল, একবার তাঁহার বস্ত্র স্পর্শ করিতে পারিলেই আমি আরোগ্য লাভ করিব।
২২ কিন্তু য়েশু পশ্চান্মুখ হইয়া তাহাকে দেখিয়া কহিলেন, ভয় নাই বৎসে, তোমার বিশ্বাসই তোমাকে আরোগ্য দান করিল। স্ত্রীলোকটি সেই
২৩ দণ্ড অবধি আরোগ্য লাভ করিল। পরে য়েশু সেই অধ্যক্ষের গৃহে আসিয়া বাদ্যকর দল ও বিলাপ কারী লোকদিগকে দেখিয়া কহিলেন,
২৪ তোমরা সরিয়া যাও; কারণ বালিকাটী মরে নাই, নিদ্রা গিয়াছে মাত্র।
২৫ শুনিয়া তাহারা তাঁহাকে উপহাস করিল। লোকসমূহ দূরীকৃত হইলে পর, তিনি গৃহ মধ্যে প্রবেশ করিয়া বালিকার হস্ত ধারণ
২৬ করিলেন, আর সে গাত্রোত্থান করিল। ইহার জনরব সেই দেশময় রাষ্ট্র হইয়া গেল।

২৭ য়েশু যখন তথা হইতে প্রস্থান করেন, তখন দুই জন অন্ধ তাঁহার পশ্চাৎ পশ্চাৎ উচ্চস্বরে বলিতে বলিতে চলিল, হে দাবিদের সন্তান,
২৮ আমাদের প্রতি দয়া কর। তিনি গৃহে আসিলে পর, সেই দুই জন অন্ধও তাঁহার নিকটে আসিল, য়েশু তাহাদিগকে কহিলেন, তোমাদের কি বিশ্বাস হয় যে আমি ইহা করিতে পারি?

তাহারা বলিল, হাঁ প্রভো। তখন তিনি তাহাদের চক্ষু স্পর্শ ২৯ করিয়া কহিলেন, তোমাদের বিশ্বাসানুসারে তোমাদের প্রতি ঘটুক। তৎক্ষণাৎ তাহাদের চক্ষু উন্মীলিত হইল। তখন য়েশু তাহাদিগকে দৃঢ় ৩০ রূপে নিষেধ করিয়া কহিলেন, দেখ, কেহ যেন জানিতে না পায়। কিন্তু তাহারা বহির্গত হইয়া সেই সমস্ত প্রদেশে তাঁহার যশঃ ঘোষণা ৩১ করিল।

তাহারা বাহির হইয়া যাইতেছে, এমন সময়ে এক জন পিশাচ- ৩২ গ্রস্ত বোবা তাঁহার নিকটে আনীত হইল। পিশাচ বহিষ্কৃত হইলে মূক কথা কহিতে লাগিল। তাহাতে লোকসমূহ আশ্চর্য্যান্বিত হইয়া ৩৩ কহিল, এরূপ ব্যাপার ইশ্রায়েলের মধ্যে কখনও দৃষ্ট হয় নাই। [কিন্তু ফারুশীরা বলিল, পিশাচাধিপতির ক্ষমতাতেই এ পিশাচ ৩৪ বহিষ্কৃত করে]।

পরে য়েশু নগরে নগরে ও গ্রামে গ্রামে ভ্রমণ করিয়া সীনা- ৩৫ গোগে সীনাগোগে * উপদেশ দিলেন ও রাজ্য বিষয়ক শুভসমাচার প্রচার করিলেন, এবং সর্ব্ব প্রকার রোগ ও সর্ব্বপ্রকার ব্যাধি আরোগ্য করিলেন। কিন্তু লোকসমূহের প্রতি দৃষ্টি করিলে ৩৬ তাঁহার অন্তরে করুণার সঞ্চার হইল, কারণ তাহারা রক্ষকবিহীন মেষ পালের ন্যায় দুর্দ্দশাগ্রস্ত ও ছিন্ন ভিন্ন হইয়া পড়িয়াছিল। তখন তিনি আপনার শিষ্যদিগকে কহিলেন, শস্য বিস্তর, কিন্তু ৩৭ কার্য্যকারী অল্প। অতএব তোমরা ক্ষেত্রস্বামীর নিকটে প্রার্থনা ৩৮ কর, যেন তিনি আপন শস্যক্ষেত্রে কার্য্যকারী প্রেরণ করেন।

**তখন** তিনি আপনার প্রধান দ্বাদশ শিষ্যকে নিকটে আহ্বান ,১০ করিয়া তাঁহাদিগকে অশুচি আত্মাদের উপরে ক্ষমতা দান করিলেন, যেন তাঁহারা তাহাদিগকে বহিষ্কৃত করিতে পারেন, এবং সর্ব্বপ্রকার রোগ ও সর্ব্বপ্রকার ব্যাধি আরোগ্য করিতে পারেন।

---

* দেখ, ৪; ২৩ পদের টিপ্পনী।

২ সেই দ্বাদশ আপষ্টলের * নাম এই—সর্ব্ব প্রথম শীমোন, যিনি পেত্র নাম প্রাপ্ত হন, ও তাঁহার ভ্রাতা আন্দ্রেয়াঃ। জেবেদায়ের
৩ পুত্র য়াকোব্ ও য়াকোবের ভ্রাতা য়োহান্। ফিলিপ ও বার্থলমায়। থোমাস্ ও করসংগ্রাহক মথি। আল্‌ফায়ের পুত্র য়াকোব,
৪ থাদ্দায়স্। শীমোন, যাঁহার উপাধি 'অনুরাগী' এবং ইহুদা ইস্কা-
৫ রিয়ৎ, যে তাঁহাকে শত্রু হস্তে সমর্পণ করে। এই দ্বাদশ জনকে য়েশু প্রেরণ করিলেন এবং তাঁহাদিগকে এই বলিয়া আদেশ দিলেন—

তোমরা বিজাতিদের নিকটে যাইও না। শামারীয়দেরও কোন
৬ নগরে প্রবেশ করিও না; তোমরা কেবল ইশ্রায়েল বংশের সেই
৭ পালভ্রষ্ট মেষগণের নিকটে যাও, তোমরা যাইয়া এই বলিয়া প্রচার
৮ কর—'স্বর্গরাজ্য সন্নিকট।' রোগীদিগকে আরোগ্য দান কর, মৃতদিগকে উজ্জীবিত কর; কুষ্ঠীদিগকে শুচি কর, পিশাচদিগকে বহিষ্কৃত কর। বিনামূল্যে প্রাপ্ত হইয়াছ, বিনামূল্যে দান কর।
৯ তোমাদের থলিতে তোমরা স্বর্ণ কি রূপা কি পয়সা লইও না।
১০ পথের জন্যে খাদ্যের থলি লইও না। দুই প্রস্ত বস্ত্রও না, পাদুকাও
১১ না, যষ্টিও না; কারণ কার্য্যকারী আহারাদি পাইবার যোগ্য। আর যে নগরে কি যে গ্রামে তোমরা প্রবেশ করিবে, সেই স্থানে অনুসন্ধান করিয়া দেখিবে যে তথায় যোগ্য কে, এবং সেই স্থানে তোমরা
১২ প্রস্থান কাল পর্য্যন্ত থাকিবে। বাটীতে প্রবেশ করিবার সময়ে শান্তি-
১৩ বাচন করিবে। সেই বাটীর লোকে যদি যোগ্য হয়, তাহা হইলে তোমাদের শান্তি তাহাদের উপরে বর্ত্তুক; যদি তাহারা অযোগ্য হয়, তাহা হইলে তোমাদের শান্তি তোমাদের নিকটে প্রত্যাবৃত্ত হউক।
১৪ যদি কেহ তোমাদিগকে গ্রহণ না করে, এবং তোমাদের বাক্যে অবধান না করে, তবে তোমরা সেই গৃহ হইতে কিম্বা সেই নগর হইতে বাহির হইবার সময়ে আপনাদের পদধূলি পর্য্যন্ত ঝাড়িয়া ফেলিবে।

* "আপষ্টল।" এই গ্রীক শব্দের অর্থ প্রেরিত। প্রভুর এই দ্বাদশ জন সহকর্ম্মী মাত্র এই উপাধি প্রাপ্ত হন। অন্য অনুগামীদিগকে শিষ্য বলা হইয়াছে।

১৫ সত্য আমি তোমাদিগকে কহিতেছি, বিচার দিবসে সেই নগরের দশা অপেক্ষা সোদম ও গোমরা দেশের দশা সহনীয় হইবে।

১৬ দেখ, আমি যে তোমাদিগকে প্রেরণ করিতেছি, এ যেন ব্যাঘ্রের মধ্যে মেষ প্রেরণ করা হইতেছে। অতএব তোমরা সর্পের ন্যায় চতুর ও কপোতের ন্যায় নিরীহ হইবে। ১৭ কিন্তু মনুষ্যদের হইতে সাবধান হও, কারণ তাহারা তোমাদিগকে সীনেদ্রিয়নে * সমর্পণ করিবে, এবং তাহারা সীনাগোগে সীনাগোগে তোমাদিগকে কশাঘাত করিবে। ১৮ এমন কি, আমার কারণে তোমরা রাজপ্রতিনিধিদিগের ও ভূপতিদিগের সম্মুখে সমানীত হইবে, যেন তাহাদের নিকটে ও বিজাতিদিগের নিকটে [আমার বিষয়ে] সাক্ষ্য প্রদান করা হয়। ১৯ কিন্তু যখন তাহারা তোমাদিগকে সমর্পণ করিবে, তখন কিরূপে কি বলিতে হইবে সে বিষয়ে ভাবিত হইও না; কারণ যাহা কহিতে হইবে, তাহা সেই দণ্ডেই তোমাদিগকে বলিয়া দেওয়া হইবে। ২০ কারণ তোমরাই যে কহিবে, তাহা নয়, তোমাদের পিতার আত্মাই তোমাদের অন্তরে কথা কহিবেন। ২১ তখন সহোদর সহোদরকে এবং পিতা আপন সন্তানকে মৃত্যুমুখে সমর্পণ করিবে। সন্তানগণ পিতা মাতার বিরুদ্ধে উঠিয়া তাহাদিগকে বধ করাইবে। ২২ আর আমার নামের কারণে তোমরা সকলের বিদ্বেষ ভাজন হইবে, কিন্তু যে জন শেষ পর্য্যন্ত সহিষ্ণুতা অবলম্বন করিয়া থাকিবে, সেই পরিত্রাণ পাইবে। ২৩ কিন্তু তাহারা যখন তোমাদিগকে এক নগরে তাড়না করিবে, তখন অন্য এক নগরে পলায়ন করিও; কারণ সত্য আমি তোমাদিগকে কহিতেছি, মনুষ্যপুত্র যখন আগমন করিবেন, তখনও ইস্রায়েলীয়দের নগরগুলিতে তোমাদের প্রচার কার্য্যের শেষ হইবে না।

২৪ শিষ্য গুরু অপেক্ষা বড় নয়, দাসও প্রভু অপেক্ষা বড় নয়। ২৫ শিষ্যের প্রতি যদি গুরুর মত ঘটে, এবং দাসের প্রতি যদি

* দেখ, ৫; ২২ পদের টিপ্পনী।
† "সীনাগোগ্।" ইহুদীদের সমাজগৃহ।

প্রভুর মত ঘটে, তাহা হইলে সে আপনাকে কৃতার্থ জ্ঞান করুক। যখন তাহারা গৃহস্বামীকে বেএলসেবুল * বলিয়াছে, তখন
২৬ তাহার পরিবারের লোককে বলিবার আরো সম্ভাবনা। অতএব তোমরা তাহাদিগকে ভয় করিও না; কারণ যাহা প্রকাশ পাইবে না, এমন আচ্ছাদিত বিষয় কিছু নাই, এবং জানা যাইবে না, এমন
২৭ গুপ্ত বিষয় কিছুই নাই। যাহা আমি তোমাদিগকে অন্ধকারে কহিতেছি, তাহা তোমরা আলোকে বলিও, এবং যাহা তোমাদের কর্ণে কর্ণে বলা হইতেছে, তাহা ছাদের উপরে দাঁড়াইয়া ঘোষণা
২৮ করিও। আর যাহারা শরীর বধ করে, কিন্তু প্রাণ বধ করিতে সক্ষম নহে, তাহাদের ভয়ে ভীত হইও না। প্রত্যুত তোমরা তাঁহাকেই ভয় কর, যিনি প্রাণ ও শরীর উভয়ই নরকে বিনষ্ট করিতে পারেন।
২৯ চটকের যোড়া কি সিকি পয়সায় বিক্রয় হয় না, তথাপি তোমাদের পিতার অজ্ঞাতসারে তাহাদের একটিও ভূমিতে পতিত হয়
৩০ না। তোমাদের ত মস্তকের কেশ গুলি পর্য্যন্ত গণিত আছে। অতএব
৩১ ভয় করিও না, তোমরা অনেক চটক অপেক্ষা বহুমূল্য।
৩২ তবে যে জন মনুষ্যদের নিকটে আমার লোক বলিয়া আপনার পরিচয় দিবে, আমিও আমার স্বর্গস্থ পিতার নিকটে তাহার পরিচয়
৩৩ দিব। কিন্তু যে জন মনুষ্যদের নিকটে আমার লোক বলিয়া আপনার পরিচয় দিতে লজ্জা করিবে, আমিও আমার স্বর্গস্থ পিতার নিকটে তাহার পরিচয় দিতে লজ্জা করিব।

৩৪ তোমরা মনে করিও না যে আমি পৃথিবীর উপর শান্তি বিধান করিতে আসিয়াছি; শান্তি বিধান করিতে আমি আসি নাই,

* "বেএল সেবুল।" এই হিব্রু শব্দের অর্থ গৃহস্বামী। ইহুদীরা শয়তানকে এই হিব্রু নামে অভিহিত করিল, কারণ তাহারা তাহাকে ন্যায্যরূপে সেই অন্ধকারের রাজ্যের কর্ত্তা জ্ঞান করিত, যাহাতে মন্দ আত্মাগণ বিহার করে। প্রভু যেও নিজ গৃহের স্বামী—নিজ আলোকরাজ্যের কর্ত্তা। ২ রাজাবলি ১; ২। ৩; ১৬ পদে যে 'বেএল সেবুব' অর্থাৎ মক্ষিকা দেবের কথা আছে, তাহার সঙ্গে এই 'বেএল সেবুলের' কোন সংস্রব নাই।

আমি খড়্গ [বিধান করিতে আসিয়াছি]; কারণ আমি পিতায় ৩৫
পুত্রে, মাতায় কন্যায়, শ্বশ্রূতে বধূতে বিচ্ছেদ বাধাইতে আসিয়াছি।
নিজের পরিবারের লোকই মনুষ্যের শত্রু হইবে। যে জন আমা ৩৬
অপেক্ষা পিতা মাতাকে অধিক ভাল বাসে, সে আমার যোগ্য নয়। ৩৭
যে জন পুত্র কন্যাকে আমা অপেক্ষা অধিক ভাল বাসে, সে আমার
যোগ্য নয়। যে জন আপন ক্রুষ না লইয়া আমার অনুগমন করে, সে ৩৮
আমার যোগ্য নয়। যে জন আপন প্রাণ বাঁচাইয়া চলিবে, সে তাহা ৩৯
হারাইবে, আর যে কেহ আমার জন্য আপন প্রাণ হারাইবে, সে তাহা
লাভ করিবে।

যে জন তোমাদিগকে গ্রহণ করিবে, তাহার আমাকে গ্রহণ ৪০
করা হইবে, এবং যে জন আমাকে গ্রহণ করিবে, তাহার আমার
প্রেরয়িতাকে গ্রহণ করা হইবে। যে জন দৈববক্তা নামের অনুরোধে ৪১
এক জন দৈববক্তাকে গ্রহণ করিবে, সে এক দৈববক্তার যোগ্য পুরস্কার
প্রাপ্ত হইবে, যে জন যাথার্থিক নামের অনুরোধে এক জন যাথার্থিককে
গ্রহণ করিবে, সে এক যাথার্থিকের যোগ্য পুরস্কার প্রাপ্ত হইবে। আর ৪২
যে জন শিষ্য নামের অনুরোধে এই ক্ষুদ্রদের কাহাকেও এক ঘটী জল
দিয়া শীতল করিবে, সত্য তোমাদিগকে কহিতেছি, সে কখনই আপন
পুরস্কারে বঞ্চিত হইবে না।

## ১১

য়েশু দ্বাদশ শিষ্যকে এই যে সকল বিধান দিলেন তাহা সমাপ-
নান্তে তিনি নগরে নগরে উপদেশ দিবার ও প্রচার করিবার জন্য
তথা হইতে প্রস্থান করিলেন।

পরে য়োহান কারাগারে থাকিয়া খৃষ্টের কার্য্যের কথা শ্রবণ ২
করিয়া আপনার কএক জন শিষ্য দ্বারা তাঁহাকে বলিয়া পাঠাইলেন—
যাঁহার আগমনের কথা আছে, তুমি কি সেই ব্যক্তি, না আমরা অন্য ৩
এক জনের অপেক্ষায় থাকিব? য়েশু উত্তর দিয়া তাহাদিগকে কহি- ৪
লেন, যাও, যাহা শ্রবণ ও দর্শন করিতেছ, তাহা গিয়া য়োহানকে
জ্ঞাত কর—অন্ধে দেখিতে পাইতেছে, খঞ্জে চলিতে পারিতেছে। ৫

কুষ্ঠীতে শুচি হইতেছে। বধিরে শ্রবণ করিতেছে। মৃতে উজ্জীবিত
৬ হইতেছে। দরিদ্রদের নিকট শুভসমাচার প্রচারিত হইতেছে। আর
৭ সেই ধন্য, যে আমাতে বিঘ্নের কারণ না দেখে। তাহারা প্রস্থান
করিলে পর য়েশু লোকদিগকে য়োহানের বিষয়ে বলিতে আরম্ভ করি-
লেন—তোমরা কি দেখিতে প্রান্তরে বাহির হইয়াছিলে? বায়ুকম্পিত
৮ নল? তবে কি দেখিতে বাহির হইয়াছিলে? সূক্ষ্মবস্ত্র পরিহিত
লোক? দেখ, যাহারা সূক্ষ্ম বস্ত্র পরিধান করে তাহারা রাজভবনে
৯ থাকে। তবে তোমরা কেন বাহির হইয়াছিলে? এক জন
দৈববক্তাকে দেখিতে না কি? তাহাই বটে, বরং আমি তোমাদিগকে
১০ বলি, দৈববক্তা অপেক্ষা গুরুতর এক জনকে। উঁনিই, সেই ব্যক্তি,
যাঁহার বিষয়ে লেখা আছে—

"দেখ, আমি আমার দূতকে তোমার অগ্রে প্রেরণ করিতেছি,
যিনি তোমার অগ্রে গিয়া পথ সুগম করিবেন" (মালা ৩;১)।

১১ সত্য আমি তোমাদিগকে কহিতেছি, নারীগর্ব্ভজাতদিগের মধ্যে
বাপ্তাইজক য়োহান অপেক্ষা মহৎ ব্যক্তি কেহই উদয় হয় নাই; কিন্তু
১২ স্বর্গরাজ্যে যে অতি সামান্য, সেও তাঁহা অপেক্ষা বড়। কিন্তু
⌈ইহা জানিও যে⌉, বাপ্তাইজক য়োহানের সময় অবধি আজি পর্য্যন্ত
স্বর্গরাজ্য লাভ অত্যন্ত বলসাপেক্ষ। যাহারা বল প্রয়োগ করে,
১৩ তাহারাই তাহা অধিকার করে। কারণ সকল দৈববক্তা এবং
ব্যবস্থা য়োহানের সময় পর্য্যন্ত ⌈ঈশ্বরের রাজ্য বিষয়ে⌉ ভবিষ্যদ্বাণী
১৪ কহিয়াছেন। আর তোমরা যদি গ্রাহ্য করিতে চাও, উঁনিই সেই
১৫ এলীয়াঃ, যাঁহার আগমনের কথা আছে।* যাহার কর্ণ আছে, সে
১৬ শুনুক। কিন্তু কাহার সঙ্গে আমি এ বংশের তুলনা করিব? ইহারা
এমন শিশুদিগের তুল্য, যাহারা বাজারে বসিয়া বয়স্যদিগকে ডাকিয়া

---

* অর্থাৎ মাশীয়াখের জন্য পথ সুগম করিবার জন্য আসিবার কথা আছে (দেখ, ১০ পদ)। আর য়েশু যে মাশীয়াখ এই বিষয়ে য়োহান স্পষ্টাক্ষরে সাক্ষ্য দিয়াছিলেন, সুতরাং ঈশ্বরের রাজ্য তাহাদের মধ্যে উপস্থিত ছিল।

বলে, আমরা বাঁশী বাজাইলাম, কিন্তু তোমরা নৃত্য করিলে না। ১৭
আমরা শোকের গীত গাইলাম, কিন্তু তোমরা বিলাপ করিলে না।
কারণ য়োহান আসিয়া ভোজনও করিতেন না, পানও করিতেন না, ১৮
তাহাতে লোকে বলে, তাহাকে পিশাচে পাইয়াছে। মনুষ্যপুত্র ১৯
আসিয়া ভোজন করেন ও পান করেন, তাহাতে আবার লোকে বলে,
এই দেখ, এক জন ঔদরিক ও সুরাপায়ী, করসংগ্রাহকদের *
ও পাপিদের বন্ধু। কিন্তু জ্ঞান আপন কার্য্য দ্বারা যাথার্থিক বলিয়া
প্রতিপন্ন হইয়াছেন।

তখন তিনি সেই সকল নগরকে তিরস্কার করিতে লাগিলেন, ২০
যেখানে যেখানে তাঁহার সর্ব্বাপেক্ষা অধিক আশ্চর্য্য কার্য্য করা হইয়াছিল; যেহেতু তাহারা মনঃপরিবর্ত্তন করিল না। তিনি বলিলেন, ২১
হায়, হতভাগ্য খোরাজিন! হায়, হতভাগ্য বেথ্‌সাইদা! তোমাদের
মধ্যে যে সকল আশ্চর্য্য কার্য্য করা হইয়াছে, সে সমুদয় যদি তীরস
ও সীদনে করা হইত, তাহা হইলে তাহারা সেই কালে চট ⌈পরিধান
করিয়া⌉ ও ভস্মে ⌈বসিয়া⌉ † মনঃপরিবর্ত্তন করিত। তাহাতেই আমি ২২
তোমাদিগকে কহিতেছি, বিচার দিনে তোমাদের দশা অপেক্ষা
তীরস্‌ ও সীদনের দশা সহনীয় হইবে। আর তুমি হে কাপের্ণায়ম! ২৩
স্বর্গ পর্য্যন্ত তোমাকে উন্নত করা হইয়াছিল, হাদেস্‌ ‡ পর্য্যন্ত তুমি
অধঃপাতিত হইবে। কারণ তোমার মধ্যে যে সকল আশ্চর্য্য কার্য্য
করা হইয়াছে, সে সমুদয় যদি শোদমে করা হইত, তাহা হইলে তাহা
আজি পর্য্যন্ত থাকিত। তাহাতেই আমি তোমাদিগকে কহিতেছি, ২৪
তোমাদের দশা অপেক্ষা শোদমের দশা সহনীয় হইবে।

সেই সময়ে য়েশু ⌈আপনার অন্তরস্থ ভাব প্রসঙ্গে⌉ কহিলেন— ২৫

---

* দেখ, ৫ ; ৪৬ পদের টিপ্‌পনী।

† সেই দেশের লোকে অঙ্গে ভস্ম লেপন করিত না, তাহারা ভস্মের উপরে উপবেশন করিত। লূক ১০ ; ১৩ পদে গ্রীক ভাষায় লেখে "বসিত।"

‡ "হাদেস।" লূক ২৩; ৪৩ পদের টিপ্‌পনী দেখ।

হে পিতঃ, স্বর্গের ও পৃথিবীর অধিপতি, তোমাকে ধন্যবাদ করি যে তুমি এ সমুদয় বিষয় পণ্ডিতদিগের ও গূঢ়দর্শীদিগের নিকট গোপন
২৬ রাখিয়া অপোগণ্ডদের নিকট ইহা প্রকাশ করিয়াছ। উত্তম হইয়াছে হে পিতঃ, কারণ ইহাতেই তোমার পরম সন্তোষ সাধিত হইয়াছে।
২৭ সমুদয় বিষয় আমার পিতা আমাকে সমর্পণ করিয়াছেন। পুত্রকে পিতা ভিন্ন কেহই জানে না, এবং পিতাকে পুত্র ভিন্ন কেহই জানে না; কেবল সেই জানিতে পারে, যাহার নিকট পুত্র তাঁহাকে প্রকাশ করিতে ইচ্ছা করেন।
২৮ হে পরিশ্রমকারী ও দুর্ভর ভারাক্রান্ত সকলে, তোমরা আমার
২৯ নিকট আইস, আমি তোমাদিগকে বিশ্রাম দিব। আমার যোয়ালি তুলিয়া স্কন্ধে কর, এবং আমার নিকট উপদেশ লও; কারণ আমি মৃদুশীল ও বিনীতচিত্ত, তাহাতে তোমরা প্রাণে বিশ্রাম পাইবে।
৩০ কারণ আমার যোয়ালি কোমল ও আমার ভার লঘু।

১২ সেই সময়ে য়েশু এক শাব্বাথ দিনে শস্যক্ষেত্র দিয়া গমন করিতেছিলেন; তখন শিষ্যদের ক্ষুধা হইয়াছিল, তাহাতে তাঁহারা
২ শীষ ছিঁড়িয়া খাইতে লাগিলেন। দেখিয়া ফারুশীরা তাঁহাকে বলিল, দেখ, শাব্বাথ দিনে যাহা করিতে নাই, তাহা তোমার শিষ্যেরা করি-
৩ তেছে। কিন্তু তিনি তাহাদিগকে কহিলেন, তোমরা কি কখন পাঠ কর নাই, দাবিদ কি করিয়াছিলেন, যখন তিনি ও তাঁহার সঙ্গীরা
৪ ক্ষুধিত হইয়াছিলেন, তিনি যে ঈশ্বরের গৃহে প্রবেশ করিয়া সেই দর্শন রুটী ভোজন করিয়াছিলেন, যাহা তাঁহার ও তাঁহার সঙ্গীদের ভোজন করা উচিত ছিল না, যাহা কেবল যাজকদেরই ভোজ্য ছিল?
৫ অথবা ব্যবস্থাগ্রন্থে কি কখন পাঠ কর নাই যে যাজকগণ শাব্বাথ্‌দিনে মন্দিরের মধ্যে শাব্বাথ্‌-নিয়ম ভঙ্গ করেন, তথাচ তাঁহাদের দোষ হয় না?

---

* "শাব্বাথ।" এই শব্দের অর্থ বিশ্রাম। পুরাতন নিয়মে সপ্তাহের সপ্তম দিবসকে "শাব্বাথ" বলে।

কিন্তু আমি তোমাদিগকে বলি, মন্দির অপেক্ষা গুরুতর বিষয় এই ৬
স্থানে বিদ্যমান। আর 'দয়াই আমি ভাল বাসি, বলি নয়' ৭
(হোশেঃ ৬ ; ৬), এ বাক্যের মর্ম্ম যদি তোমরা বুঝিতে, তাহা হইলে
আর এই নিরপরাধীদিগকে দূষিতে না। কারণ মনুষ্যপুত্র শাব্বা- ৮
থের কর্ত্তা।

তথা হইতে প্রস্থান করিয়া তিনি তাহাদের এক সীনাগোগে* ৯
প্রবেশ করিলেন। সেই স্থানে এক মনুষ্য ছিল, যাহার একটি হস্ত ১০
অবশ। তাহারা তাঁহাকে জিজ্ঞাসা করিল, শাব্বাথ দিনে কি
আরোগ্য করিতে আছে? তাহাদের অভিপ্রায়, তাঁহার নামে অভি-
যোগ করিবে। কিন্তু তিনি তাহাদিগকে কহিলেন, তোমাদের ১১
কাহারো যদি একটি মেষ থাকে, আর সেটি যদি শাব্বাথদিনে গর্ত্তে
পড়ে, তবে তোমাদের মধ্যে এমন কে আছে যে আপনার সেই
মেষ ধরিয়া তুলিবে না? তবে দেখ, মেষে আর মনুষ্যে কত প্রভেদ। ১২
অতএব শাব্বাথ দিনে সৎ [কার্য্য] করা বিধেয়। তখন তিনি সেই ১৩
ব্যক্তিকে কহিলেন, তোমার হস্ত বিস্তার কর, তাহাতে সে বিস্তার
করিল, আর তাহা অন্য হস্তের ন্যায় ভাল হইল। কিন্তু ফারুশীরা ১৪
বাহির হইয়া গিয়া কিরূপে তাঁহাকে বিনষ্ট করিবে, তাহার পরামর্শ
করিতে লাগিল। য়েশু তাহা জানিতে পারিয়া সেই স্থান হইতে ১৫
অপসরণ করিলেন। বহুসংখ্যক লোক তাঁহার অনুগমন করিল,
আর তিনি তাহাদের সকল রোগীকে আরোগ্য দান করিলেন; ১৬
এবং তাহাদিগকে আদেশ করিলেন, যেন কেহ তাঁহার নাম প্রকাশ
না করে, যেন ইশাইয়া দৈববক্তা কথিত বচন সিদ্ধ হয় যথা— ১৭

"এই দেখ, আমার দাস, যাঁহাকে আমি মনোনীত করিয়াছি, ১৮
আমার প্রিয়তম, যিনি আমার প্রাণের পরম সন্তোষ পাত্র;
তাঁহার উপরে আমি আমার আত্মাকে অধিষ্ঠান করাইব,
আর তিনি বিজাতিদের নিকটে বিচারের বিষয় প্রচার করিবেন,
তিনি বিবাদও করিবেন না, উচ্চনাদও করিবেন না। ১৯

---

* দেখ, ৪;২৩ পদের টিপ্পনী।

পথের মধ্যে তাঁহার রবও কেহ শুনিবে না।
২০ থেৎলা নল তিনি ভাঙ্গিবেন না,
নির্ব্বাণোন্মুখ শলিতা তিনি নির্ব্বাণ করিবেন না
২১ যত দিন তিনি বিচারে জয়ী না হন।
এবং বিজাতিগণ তাঁহার নামে ভরসা করিবে" (ঈশাঃ ৪১ ; ১—৪)।

২২ তখন এক পিশাচগ্রস্ত তাঁহার নিকটে আনীত হইল। সে অন্ধ ও বোবা ছিল। তিনি তাহাকে আরোগ্যদান করিলেন, তাহাতে সেই মূক
২৩ কথা কহিল, ও দেখিতে পাইল। তাহাতে লোকসমূহ বিস্মিত হইয়া বলিতে লাগিল, ইনিই কি দাবিদের সেই সন্তান নহেন?
২৪ কিন্তু ফারুশীরা বলিল, এ পিশাচাধিপতি বেএলসেবুলের † ক্ষমতা
২৫ ব্যতীত অন্য কোন ক্ষমতায় পিশাচ ছাড়ায় না। তিনি তাহাদের মনের ভাব জানিয়া তাহাদিগকে কহিলেন, যে কোন রাজ্যে গৃহবিচ্ছেদ
২৬ হয়, তাহা তিষ্ঠিবে না। সেই রূপ যদি শয়তানই শয়তানকে বহিস্কৃত করে, তাহা হইলে সে নিজ গৃহে বিচ্ছেদ ঘটাইতেছে,
২৭ তাহার রাজ্য আর কি করিয়া তিষ্ঠিবে? আর আমি যদি বেএল-সেবুলের ক্ষমতায় পিশাচ বহিস্কৃত করি, তাহা হইলে তোমাদের সন্তানেরা কাহার ক্ষমতায় বহিস্কৃত করে? অতএব তাহারাই
২৮ তোমাদের বিচার করিবে। কিন্তু যদি আমি ঈশ্বরের আত্মার শক্তিতে পিশাচ বহিস্কৃত করি, তাহা হইলে ঈশ্বরের রাজ্য তোমা-
২৯ দের নিকটে আসিয়া উপস্থিত হইয়াছে। অথবা কেমন করিয়া এক জন সেই পরাক্রমীর গৃহে প্রবেশ করিয়া তাহার দ্রব্য সামগ্রী লুঠিয়া লইবে? অগ্রে তাহাকে সেই পরাক্রমীকে বান্ধিতে হইবে, তবে তাহার
৩০ গৃহ লুণ্ঠন করিতে পারিবে। যে আমার পক্ষে নয়, সে আমার বিপক্ষ; এবং যে আমার সহিত সংগ্রহ না করে, সে ছড়াইয়া ফেলে।
৩১ এই জন্যে আমি তোমাদিগকে বলি, মনুষ্যের সকল পাপ ও সকল

---

† দেখ, ১০ ; ২৫ পদের টিপ্পনী।

[illegible] পদের ঠিক পাঠ এই—যে কোন রাজ্যে গৃহবিচ্ছেদ হয়, তাহা উৎসন্ন যায়; আর যে কোন নগরে বা পরিবারে গৃহবিচ্ছেদ হয়, তাহা তিষ্ঠিবে না।

ঈশ্বরনিন্দা ক্ষমা করা যাইবে, কিন্তু আত্মার বিরুদ্ধ পাপ ক্ষমা করা যাইবে না। আর যে জন মনুষ্যপুত্রের বিরুদ্ধে কোন কথা বলিবে, ৩২ তাহাকে ক্ষমা করা যাইবে; কিন্তু যে জন পবিত্র আত্মার বিরুদ্ধে কথা বলিবে,তাহাকে ক্ষমা করা যাইবে না, না ইহ যুগে, না পরযুগে। বৃক্ষকে ভাল বল, আর তাহার ফলও ভাল বল, কিম্বা বৃক্ষকে মন্দ ৩৩ বল, আর তাহার ফলও মন্দ বল; কারণ ফলের দ্বারা বৃক্ষের পরিচয় প্রাপ্ত হওয়া যায়। রে সর্পের বংশ, তোমরা মন্দ হইয়া কি করিয়া ৩৪ উত্তম কথা কহিবে? কারণ অন্তঃকরণ যাহাতে পূর্ণ, তাহাই মুখ দিয়া বাহির হয়। উত্তম লোক আপন উত্তম ভাণ্ডার হইতে উত্তম ৩৫ সামগ্রী বাহির করে, আর মন্দ লোক আপন মন্দ ভাণ্ডার হইতে মন্দ সামগ্রী বাহির করে। আর আমি তোমাদিগকে বলি, লোকে যে ৩৬ কোন অনর্থক কথা উচ্চারণ করিবে, বিচারদিনে তাহাদিগকে তাহার নিকাশ দিতে হইবে। কারণ তোমার নিজের কথা দ্বারাই তুমি ৩৭ নির্দ্দোষীকৃত হইবে,অথবা তোমার নিজের কথা দ্বারাই তুমি দণ্ডনীয় প্রতিপন্ন হইবে।

তখন শাস্ত্রী ও ফারুশীদের কতক জন তাঁহাকে বলিল, গুরু, ৩৮ আমরা তোমার নিকট হইতে একটি লক্ষণ দেখিতে চাহি। কিন্তু ৩৯ তিনি উত্তর করিয়া কহিলেন, এক নষ্ট ও ব্যভিচারী বংশ লক্ষণ চাহে; কিন্তু দৈববক্তা য়োনার লক্ষণ ভিন্ন ইহাদিগকে অন্য কোন লক্ষণ প্রদর্শিত হইবে না। কারণ য়োনা যেমন তিন দিন, তিন রাত্রি ৪০ মৎস্যের উদরে ছিলেন, সেইরূপ মনুষ্যপুত্রও তিন দিন, তিন রাত্রি পৃথিবীর গর্ভে থাকিবেন। নিনিবীর লোকেরা বিচার দিনে এ ৪১ বংশের সঙ্গে দাঁড়াইয়া ইহাকে দণ্ডার্হ প্রতিপন্ন করিবে; যেহেতু তাহারা য়োনার প্রচারে মনঃপরিবর্ত্তন করিয়াছিল; কিন্তু দেখ, য়োনা অপেক্ষা গুরুতর বিষয় এস্থানে বিদ্যমান। দক্ষিণ দেশের ৪২ রাণী বিচারদিনে এ বংশের সঙ্গে দাঁড়াইয়া ইহাকে দণ্ডার্হ প্রতিপন্ন করিবেন, যেহেতু তিনি শলমনের বিদ্যাবুদ্ধির কথা শ্রবণ করিবার

জন্য পৃথিবীর প্রান্ত হইতে আগমন করিয়াছিলেন, কিন্তু দেখ,
৪২ সলমন অপেক্ষা গুরুতর বিষয় এই স্থানে বিদ্যমান। কিন্তু
অশুচি আত্মা মনুষ্য হইতে বহিষ্কৃত হইলে পর, সে বিশ্রাম
৪৪ স্থানের অন্বেষণে জলশূন্য স্থানে ভ্রমণ করে, কিন্তু পায় না। তখন সে
বলে, যথা হইতে বাহির হইয়া আসিয়াছি, আমার সেই গৃহে আমি
প্রত্যাবর্ত্তন করিব। আর সে আসিয়া দেখে যে তাহা শূন্য, পরিষ্কৃত
৪৫ ও সুশোভিত। তখন সে গিয়া আপনা অপেক্ষা অধিক দুষ্ট আরো
সাতটি আত্মা সঙ্গে করিয়া লইয়া আইসে, এবং তাহারা প্রবেশ
করিয়া সেই স্থানে বাস করে; তাহাতে সেই মনুষ্যের শেষ দশা
প্রথম দশা অপেক্ষা আরো মন্দ হইয়া যায়। এই যে দুষ্ট বংশ, ইহার
দশাও সেইরূপ হইবে।

৪৬ তিনি লোকসমূহকে এই সকল কথা কহিতেছেন, এমন সময়ে
তাঁহার মাতা ও তাঁহার ভ্রাতৃগণ বাহিরে দাঁড়াইয়াছিলেন। তাঁহারা
৪৭ তাঁহার সহিত কথা কহিতে চাহিলেন। [এক জন তাঁহাকে কহিল,
দেখ, তোমার মাতা ও তোমার ভ্রাতৃগণ বাহিরে দাঁড়াইয়া আছেন,
৪৮ তাঁহারা তোমার সঙ্গে কথা কহিতে চাহেন]; কিন্তু তিনি সম্বাদ-
দাতাকে কহিলেন, আমার মাতা কে? আর আমার ভ্রাতৃগণ কাহারা?
৪৯ এই বলিয়া তিনি শিষ্যগণের প্রতি হস্ত বিস্তার করিয়া কহিলেন,
৫০ এই দেখ, আমার মাতা ও ভ্রাতৃগণ। কারণ যে জন আমার স্বর্গস্থ
পিতার অভীষ্ট সাধন করে, সেই আমার ভ্রাতা, সেই আমার
ভগিনী, সেই আমার মাতা।

১৩ সেই দিনে যেশু গৃহ হইতে বহির্গত হইয়া হ্রদের তটে গিয়া
২ উপবেশন করিলেন। কিন্তু তাঁহার নিকটে এত লোকের সমাগম
হইয়াছিল যে তিনি এক খানি নৌকায় আরোহণ করিয়া উপবেশন
৩ করিলেন। লোকসমূহ কূলে দাঁড়াইয়া থাকিল। তখন তিনি তাহা-
দিগকে রূপকে অনেক বিষয় বলিতে লাগিলেন যথা—দেখ, বপক
৪ বপন করিতে বহির্গমন করিলেন। বপনের সময়ে কতকগুলি বীজ

পথের পার্শ্বে পতিত হইল,তাহাতে পক্ষিগণ আসিয়া সেগুলি খুঁটিয়া খাইল। অন্য কতকগুলি এমন পাষাণময় ভুমিতে পতিত হইল, ৫ যেখানে অধিক মৃত্তিকা পাইল না। অল্প মৃত্তিকার নীচে থাকাতে অনতিবিলম্বে চারা বাহির হইল, কিন্তু সূর্য্য উদয় হইলে ৬ রৌদ্রের তাপ লাগিল, আর মূল না থাকায় সে গুলি শুষ্ক হইয়া গেল। অন্য কতকগুলি কণ্টক বনে পতিত হইল; আর কণ্টক ৭ পরিবর্দ্ধিত হইয়া সে গুলিকে চাপিয়া রাখিল। অন্য কতকগুলি ৮ উত্তম ভুমিতে পতিত হইল ও ফল প্রদান করিল, কতকগুলি শতগুণ, কতকগুলি ষাটিগুণ ও কতকগুলি ত্রিশগুণ। যাহার কর্ণ আছে, সে ৯ শুনুক।

পরে শিষ্যগণ তাঁহার নিকটে আসিয়া বলিলেন,উহাদিগকে রূপকে ১০ কহিতেছ কেন? তিনি উত্তর করিয়া তাঁহাদিগকে কহিলেন, যেহেতু ১১ স্বর্গরাজ্যের নিগূঢ় তত্ত্ব জানিবার অধিকার তোমাদিগকেই প্রদত্ত হইয়াছে, উহাদিগকে প্রদত্ত হয় নাই। কারণ যাহার আছে ১২ তাহাকে আরো দত্ত হইবে, তাহাতে তাহার অপর্য্যাপ্ত হইবে; কিন্তু যাহার নাই, তাহার যাহা কিছু আছে, তাহাও তাহার নিকট হইতে অপহৃত হইবে। সেই জন্যই আমি উহাদিগকে রূপকে ১৩ কহিতেছি; কারণ উহারা দেখিয়াও দেখে না, শুনিয়াও শুনে না,এবং বুঝেও না। ইশাইয়ার দৈববাণী উহাদিগেতেই সিদ্ধ হইতেছে যথা— ১৪

"কর্ণে তোমরা শুনিবে, কিন্তু কিছুতেই বুঝিবে না,  
চক্ষুতে তোমরা দেখিবে, কিন্তু হৃদয়ঙ্গম করিবে না,  
যেহেতু এ বংশের হৃদয় অসাড় হইয়া গিয়াছে, ১৫  
কর্ণ বধির হইয়া গিয়াছে,  
চক্ষু একেবারে মুদ্রিত হইয়া গিয়াছে,  
পাছে ইহারা চক্ষুতে দেখে,  
কর্ণে শ্রবণ করে,  
হৃদয়ে বুঝে,  
ও প্রত্যাবৃত্ত হয়,  
আর পাছে আমি ইহাদিগকে আরোগ্য দান করি।" (ইশাঃ ৬;১০)।

১৬ কিন্তু তোমাদের চক্ষু ধন্য, কারণ দেখিতে পায়; আর তোমাদের কর্ণ
১৭ ধন্য, কারণ শুনিতে পায়। কারণ সত্য আমি তোমাদিগকে কহিতেছি, তোমরা যাহা দেখিতে পাইতেছ, অনেক দৈববক্তা ও অনেক যাথার্থিক ব্যক্তি তাহা দর্শন করিতে বাঞ্ছা করিয়াছিলেন, কিন্তু দর্শন করিতে পান নাই; আর তোমরা যাহা শ্রবণ করিতেছ, তাহা শ্রবণ করিতে বাঞ্ছা করিয়াছিলেন, কিন্তু শ্রবণ করিতে পান নাই।

১৮ এখন তবে বপক বিষয়ক রূপকটির তাৎপর্য্য শ্রবণ কর—
১৯ যখন কেহ রাজ্য বিষয়ক বাক্য শ্রবণ করে, কিন্তু বুঝে না, তখন সেই মন্দস্বরূপ * আসিয়া তাহার অন্তঃকরণে বপিত বিষয়টি হরণ করিয়া লয়। এই মনুষ্যের পক্ষে যেন পথের পার্শ্বে বপিত হইল।
২০ আর যাহার পক্ষে যেন পাষাণময় ভূমিতে বপিত হইল, সে এমন মনুষ্য, যে বাক্যটি শ্রবণ করিবামাত্র আনন্দের সহিত গ্রহণ করে;
২১ কিন্তু তাহার অন্তরে মূল বসে নাই বলিয়া তাহা বিস্তর ক্ষণ তিষ্ঠে না; বাক্যটির কারণে ক্লেশ কি তাড়না উপস্থিত হইবামাত্র সে বিঘ্ন পায়।
২২ আর যাহার পক্ষে যেন কণ্টক বনে বপিত হইল, সে এমন মনুষ্য, যে বাক্যটি শ্রবণ করে; কিন্তু এই সংসারের নানা ভাবনা ও ধনের মায়া বাক্যকে চাপিয়া রাখে, সুতরাং তাহা ফলহীন থাকিয়া যায়।
২৩ আর যাহার পক্ষে যেন ভাল ভূমিতে বপিত হইল, সে এমন মনুষ্য, যে বাক্যটি শ্রবণ করে ও বুঝে; এবং ফলও প্রদান করে; কেহ শত গুণ, কেহ ষাটি গুণ, কেহ ত্রিশ গুণ।

২৪ আর একটি রূপক তিনি তাহাদিগের কর্ণগোচর করিলেন, কহিলেন, স্বর্গরাজ্য এমন এক মনুষ্যের তুল্য, যিনি আপন ক্ষেত্রে উত্তম বীজ
২৫ বপন করিয়াছিলেন; কিন্তু লোকে নিদ্রা গিয়াছে এমন সময়ে তাঁহার শত্রু আসিয়া গোমের মধ্যে শ্যামাঘাসের বীজ বপন করিয়া
২৬ চলিয়া গেল। পরে যখন থোড় হইয়া শীষ বাহির হইতে লাগিল, তখন

---

* দেখ, য়োহান ৮; ৪৪ পদ।

শ্যামাঘাসও প্রকাশ পাইল। তাহাতে গৃহস্বামীর ভৃত্যেরা তাঁহার নিকটে ২৭
আসিয়া বলিল, প্রভু, তুমি কি আপনার ক্ষেত্রে ভাল বীজ বপন
কর নাই? তবে শ্যামাঘাস কোথা হইতে আসিল? তিনি তাহা- ২৮
দিগকে কহিলেন, এক শত্রু ইহা করিয়াছে। ভৃত্যেরা বলিল,
তবে তোমার কি ইচ্ছা যে আমরা গিয়া সেগুলি ⌜উৎপাটন করিয়া⌝
সংগ্রহ করিব? কিন্তু তিনি কহিলেন, না, পাছে, শ্যামা সংগ্রহ করিতে ২৯
করিতে তার সঙ্গে গোমও উৎপাটন করিয়া ফেল। ছেদন কাল ৩০
পর্য্যন্ত উভয়কে এক সঙ্গে বর্দ্ধিত হইতে দাও; ছেদনের সময়ে আমি
ছেদকদিগকে বলিব, তোমরা অগ্রে শ্যামাঘাসগুলা সংগ্রহ করিয়া
দগ্ধ করিবার জন্য আটি আটি করিয়া বাঁধ; কিন্তু গোমগুলি আমার
গোলায় তুলিয়া রাখ।

আর একটি রূপক তিনি তাহাদের কর্ণগোচর করিলেন, ৩১
কহিলেন—স্বর্গরাজ্য এমন একটি সর্ষপবীজের তুল্য, যাহা এক মনুষ্য
লইয়া আপন ক্ষেত্রে বপন করিলেন। তাহা সকল বীজ অপেক্ষা ৩২
ক্ষুদ্র; কিন্তু ⌜অঙ্কুরিত হইয়া⌝ পরিবর্দ্ধিত হইলে পর সেটি
সকল শাক অপেক্ষা বৃহৎ হয়, এবং এমন বৃক্ষ হইয়া উঠে যে আকাশের
পক্ষিগণ আসিয়া তাহার শাখায় বাস করে।

আর একটি রূপক তিনি [তাহাদিগকে কহিলেন] যথা—স্বর্গ ৩৩
রাজ্য এমন একটুকু তাড়ীর* তুল্য, যাহা এক স্ত্রীলোক লইয়া তিন
মন ময়দার তালের মধ্যে সেই পর্য্যন্ত লুকাইয়া রাখিল, যাবৎ সমুদয়ই
তাড়ীময় না হইয়া গেল।

এই সকল বিষয় য়েশু লোকসমূহকে রূপকে কহিলেন; বিনা ৩৪
রূপকে তিনি তাহাদিগকে কিছুই কহিলেন না; যেন দৈববক্তা দ্বারা ৩৫
কথিত বাণী সিদ্ধ হয় যথা—

"আমার মুখ হইতে রূপক নিঃসৃত হইবে,
জগৎ পত্তনাবধি যাহা গুপ্ত, এমন সকল বিষয় আমি ব্যক্ত করিব" (গীত ৭৮; ২)।

---

* ১ করিন্থ ৫; ৬। গালা: ৫; ৯ দেখ।

৩৬ পরে তিনি লোক সমূহকে পরিত্যাগ করিয়া গৃহে প্রত্যাগমন করিলেন। শিষ্যগণ তাঁহার নিকটে আসিয়া কহিলেন, ক্ষেত্রের শ্যামা-
৩৭ ঘাসের রূপকটি আমাদিগকে বুঝাইয়া দাও। তিনি উত্তর করিয়া
৩৮ কহিলেন—যিনি ভাল বীজ বপন করেন, তিনি মনুষ্যপুত্র। ক্ষেত্রটি জগৎ। ভাল বীজ রাজ্যটির প্রজাগণ। আর শ্যামাঘাস মন্দ স্বরূপের *
৩৯ প্রজারা। যে শত্রু সেগুলি বপন করিল, সে দিয়াবল। † শস্যছেদন
৪০ কাল যুগাবসান। দূতগণ ছেদক। শ্যামাঘাস যেমন সংগৃহীত ও
৪১ অগ্নিতে দগ্ধ হয়, সেই রূপ যুগাবসানে হইবে। মনুষ্যপুত্র আপন দূত-দিগকে প্রেরণ করিবেন; আর তাঁহারা তাঁহার রাজ্য হইতে সমুদয়
৪২ বিঘ্ন ও সেই স্বেচ্ছাচারীদিগকে সংগ্রহ করিয়া অগ্নিকুণ্ডে নিক্ষেপ
৪৩ করিবেন। তথায় কেবল হাহাকার ও দন্তঘর্ষণ হইবে। তখন যাথার্থিকগণ আপনাদের পিতার রাজ্যে সূর্য্যবৎ জাজ্বল্যমান হইবেন। যাহার কর্ণ আছে, সে শুনুক।

৪৪ স্বর্গ রাজ্য ক্ষেত্র মধ্যে লুক্কায়িত এমন ধনের তুল্য, যাহার এক মনুষ্য সন্ধান পাইয়া গোপন করিয়া রাখিলেন; এবং আনন্দের সহিত চলিয়া গিয়া আপনার সর্ব্বস্ব বিক্রয় করিয়া ক্ষেত্রটি ক্রয় করিলেন।

৪৫ আবার স্বর্গরাজ্য এমন এক বণিকের তুল্য, যিনি উৎকৃষ্ট মুক্তা
৪৬ অন্বেষণ করিতেছিলেন। পরে একটি বহুমূল্য মুক্তার সন্ধান পাইয়া তিনি গিয়া আপনার যথাসর্ব্বস্ব বিক্রয় করিয়া তাহা ক্রয় করিলেন।

৪৭ আবার স্বর্গরাজ্য সমুদ্রে নিক্ষিপ্ত এমন এক খানি টানা জালের
৪৮ তুল্য, যাহাতে সর্ব্বপ্রকারের [মৎস্য] ধরা পড়িল। পূর্ণ হইয়া উঠিলে পর, লোকে তাহা কুলে টানিয়া আনিল, এবং বসিয়া ভাল ভাল গুলি বাঁছিয়া পাত্রে পাত্রে রাখিল; কিন্তু মন্দ গুলি তাহারা ফেলিয়া
৪৯ দিল। এই রূপ যুগাবসানে হইবে, দূতগণ বাহির হইয়া

---

* দেখ, য়োহান ৮; ৪৪ পদ।
† দেখ, ৪; ১ পদের টিপপনী।

যাথার্থিকদের মধ্য হইতে দুষ্ট দিগকে পৃথক করিয়া তাহাদিগকে অগ্নিকুণ্ডে নিক্ষেপ করিবেন। সেই স্থানে হাহাকার ও দন্ত-ঘর্ষণ ৫০ হইবে। তোমরা এই সমুদয় বুঝিয়াছ? তাঁহারা বলিলেন, ৫১ বুঝিয়াছি। তিনি তাঁহাদিগকে কহিলেন, এই জন্য [আমি বলি] ৫২ স্বর্গরাজ্য বিষয়ে সুশিক্ষিত প্রত্যেক শাস্ত্রী এমন এক জন গৃহস্বামীর তুল্য, যিনি আপন ভাণ্ডার হইতে নূতন ও পুরাতন বিষয় বাহির করিয়া দেন।

এই সকল রূপক সমাপন করিলে পর, য়েশু তথা হইতে প্রস্থান ৫৩ করিলেন। পরে তিনি নিজ নগরে আসিয়া তাহাদের সীনাগোগে * ৫৪ তাহাদিগকে এরূপ উপদেশ দিলেন যে, তাহারা মহাশ্চর্য্যান্বিত হইয়া বলিল, ইহার এত জ্ঞান এবং এত শক্তির কার্য্য কোথা হইতে আসিল? এ কি [আমাদের এখানকার] সূত্রধরের পুত্র নয়? ইহার মাতার নাম ৫৫ কি মারীয়া নয়? য়াকোব, য়োসেস্, শিমোন ও ইহুদা কি ইহার ভ্রাতা নয়? আর ইহার ভগিনীরা কি আমাদের এ স্থানে নাই? তবে ইহার ৫৬ এ সব কোথা হইতে আসিল? এই রূপে তিনি তাহাদের বিঘ্ন স্বরূপ হইলেন? কিন্তু য়েশু তাহাদিগকে কহিলেন, নিজ গ্রামের ও নিজ ৫৭ গৃহের লোক ভিন্ন অন্য কেহ দৈববক্তাকে অমান্য করে না। তাহাদের ৫৮ অবিশ্বাসের কারণে তিনি সে স্থানে অনেক শক্তির কার্য্য করিলেন না।

সেই সময়ে হেরোদ রাজা য়েশুর যশের কথা শুনিয়া আপনার ১৪ পারিষদদিগকে কহিলেন, ইনি বাপ্তাইজক য়োহান। তিনিই মৃতদের মধ্য ২ হইতে উত্থান করিয়াছেন; সেই জন্যই এই সব আশ্চর্য্য কার্য্য সাধনের শক্তি তাঁহার অভ্যন্তরে সক্রিয় হইতেছে। কারণ হেরোদ আপন ভ্রাতা ৩ ফিলিপের ভার্য্যা হেরোদীয়ার কারণে য়োহানকে ধরিয়াছিলেন, এবং তাঁহাকে বন্ধন করিয়া কারাগারে রুদ্ধ রাখিয়াছিলেন; কারণ ৪ য়োহান তাঁহাকে বলিয়াছিলেন, ইহাকে লওয়া তোমার বিধেয় নয়।

* দেখ, ৪;২৩ পদের টিপ্পনী।

৫ তিনি তাঁহাকে বধ করিতে চাহিয়াছিলেন, কিন্তু লোকদিগকে ভয়
৬ করিলেন ; কারণ তাহারা তাঁহাকে দৈববক্তা বলিয়া মানিত। কিন্তু
৭ যখন হেরোদের জন্মোৎসব পালিত হইল, তখন হেরোদীয়ার কন্যা রাজ সভার মধ্যে নৃত্য করিয়া হেরোদকে সন্তুষ্ট করিল। তাহাতে তিনি শপথ পুর্ব্বক প্রতিজ্ঞা করিলেন যে, সে যাহা চাহিবে, তাহাকে
৮ তাহাই দিবেন। সে আপনার মাতার সাধ্যসাধনায় বলিল, আমাকে এই স্থানে এক খানি থালেতে করিয়া য়োহান বাপ্তাইজকের মস্তক
৯ দাও। শুনিয়া রাজা বিমর্ষ হইলেন ; কিন্তু সেই শপথের জন্য ও নিমন্ত্রিতদের জন্য তিনি তাহাকে তাহা দিতে আদেশ করিলেন ;
১০ তিনি লোক পাঠাইয়া কারাগারে য়োহানের শিরশ্ছেদন করাইলেন।
১১ তাঁহার মস্তক এক খান থালেতে করিয়া আনীত হইল, এবং বালিকাকে দেওয়া হইল, আর সে তাহা আপন মাতার নিকটে লইয়া গেল।
১২ পরে তাঁহার শিষ্যেরা আসিয়া মৃত কলেবর লইয়া গিয়া সমাহিত করিলেন, এবং আসিয়া য়েশুকে সংবাদ দিলেন।

১৩ য়েশু ইহা শুনিয়া সেই স্থান হইতে নৌকাযোগে এক নিভৃত প্রান্তরে অপসরণ করিলেন ; আর লোকে ইহা শুনিতে পাইয়া অনেকানেক নগর হইতে বাহির হইয়া স্থলপথে তাঁহার নিকট চলিল।
১৪ তিনি বাহির হইয়া দেখিলেন, বহুসংখ্যক লোক। তাহাদিগকে দেখিয়া তাঁহার করুণার সঞ্চার হইল, তিনি তাহাদের রোগীদিগকে
১৫ আরোগ্য দান করিলেন। পরে বিকাল হইলে শিষ্যেরা তাঁহার নিকটে আসিয়া বলিলেন, এই স্থান প্রান্তর, বেলাও গিয়াছে, লোকদিগকে বিদায় করিয়া দাও, যেন উহারা গ্রামে গ্রামে গিয়া আপনাদের
১৬ জন্য খাদ্য সামগ্রী ক্রয় করে। কিন্তু য়েশু তাঁহাদিগকে কহিলেন, উহাদের যাইবার প্রয়োজন নাই ; তোমরাই উহাদিগকে খাইতে দাও।
১৭ তাঁহারা বলিলেন, পাঁচ খানি রুটী এবং দুইটি মৎস্য ভিন্ন আমাদের
১৮ এস্থানে আর কিছু নাই। তিনি কহিলেন, সেগুলি আমার নিকটে
১৯ লইয়া আইস। আর তিনি লোক সমূহকে তৃণের উপরে উপবেশন করিতে আজ্ঞা করিলেন। এবং সেই পাঁচ খানি রুটি ও

দুইটি মৎস্য হস্তে লইয়া স্বর্গের দিকে দৃষ্টি করিয়া ধন্যবাদ করিলেন, এবং ভাঙ্গিয়া রুটীগুলি শিষ্যদিগকে দিলেন, আর শিষ্যেরা লোকদিগকে দিলেন। ২০ আর তাঁহারা সকলেই আহার করিয়া তৃপ্ত হইল ; ভগ্নাবশিষ্ট খাদ্য তাঁহারা সংগ্রহ করিয়া বারো চুবড়ী পুর্ণ করিলেন। ২১ যাহারা আহার করিল, তাহারা স্ত্রীলোক ও শিশু ছাড়া ন্যুনাধিক পঞ্চসহস্র লোক।

২২ তদ্দণ্ডেই তিনি শিষ্যদিগকে নৌকায় আরোহণ করিতে এবং তাঁহার অগ্রে অপর পারে যাইতে ত্বরান্বিত করিতে লাগিলেন। তিনি তত-ক্ষণ লোকসমূহকে বিদায় করিবেন। ২৩ লোকসমূহকে বিদায় করিলে পর, তিনি প্রার্থনা করিবার জন্য বিজনে পর্ব্বতারোহণ করিলেন। সন্ধ্যার পর তিনি সেই স্থানে একাকী ছিলেন। ২৪ কিন্তু নৌকাখানি তখন হ্রদের মধ্যস্থলে পড়িয়া তরঙ্গে টলমল করিতেছিল ; কারণ বায়ু প্রতিকুল ছিল। ২৫ রাত্রি চতুর্থ প্রহরের সময়ে তিনি হ্রদের উপরে হাঁটিয়া তাঁহাদের নিকটে চলিলেন। ২৬ শিষ্যেরা তাঁহাকে হ্রদের উপরে হাঁটিতে দেখিয়া শঙ্কাকুল হইয়া বলিলেন, এ একটা ভুত ! আর তাঁহারা ভয়ে চীৎকার করিতে লাগিলেন। ২৭ কিন্তু য়েশু তৎক্ষণাৎ তাঁহাদের সঙ্গে কথা কহিয়া বলিলেন, স্থির হও, এ আমি, ভয় করিও না। ২৮ পেত্র কহিলেন, প্রভু, যদি তুমিই হও, তবে আমাকে জলের উপর দিয়া তোমার নিকটে যাইতে আজ্ঞা কর। তিনি কহিলেন, আইস। ২৯ তখন পেত্র নৌকা হইতে অবতরণ করিয়া য়েশুর নিকটে যাইবার জন্য জলের উপরে গমন করিতে লাগিলেন। ৩০ কিন্তু প্রবল বায়ু দেখিয়া তিনি ভয় পাইলেন, এবং নিমগ্ন প্রায় হইয়া ৩১ চীৎকার করিয়া বলিলেন, প্রভো, রক্ষা কর ! য়েশু তৎক্ষণাৎ হস্ত বিস্তার করিয়া তাঁহাকে তুলিয়া ধরিয়া বলিলেন, হে ক্ষীণবিশ্বাসি, সন্দেহ করিলে কেন ? ৩২ তাঁহারা নৌকায় আরোহণ করিলে পর বায়ু নিবৃত্ত হইল। ৩৩ তখন নৌকার লোকে তাঁহাকে প্রণিপাত করিয়া বলিল, সত্যই তুমি ঈশ্বরের পুত্র।

৩৪ পার হইয়া তাঁহারা গেন্নেসারেথ্ দেশে আসিলেন। তত্রস্থ
৩৫ লোকে যখন তাঁহাকে চিনিতে পারিল, তখন তাহারা দেশের চতুর্দ্দি-
কে লোক পাঠাইয়া ব্যাধিগ্রস্ত লোক সকলকে তাঁহার নিকটে আন-
৩৬ য়ন করাইয়া তাঁহাকে নিবেদন করিল, যেন তাহারা কেবল মাত্র তাঁহার
বস্ত্রের থোপ স্পর্শ করিতে পায়; আর যত জন তাহা স্পর্শ করিল,
সকলেই আরোগ্য লাভ করিল।

১৫ সেই সময়ে য়েরূশালেম হইতে ফারুশীরা ও শাস্ত্রীরা য়েশুর
২ নিকটে আসিয়া বলিল, তোমার শিষ্যেরা প্রাচীনকাল পরম্পরাগত-
বিধি উল্লঙ্ঘন করে কেন? কারণ তাহারা আহারের অগ্রে হস্ত ধৌত
৩ করে না। তিনি তাহাদিগকে উত্তর করিয়া বলিলেন, আর তোমরা
তোমাদের প্রাচীনকাল পরম্পরাগত বিধির অনুরোধে ঈশ্বরের
৪ আদেশ লঙ্ঘন কর কেন? কারণ ঈশ্বর আজ্ঞা করিয়াছেন—'তোমার
পিতাকে ও তোমার মাতাকে সম্মান করিবে,' আর—'যে পিতাকে
৫ কি মাতাকে দুর্ব্বাক্য কহিবে, সে মৃত্যুদণ্ডে দণ্ডিত হইবে।' কিন্তু
তোমরা বল, 'যে কেহ পিতাকে বা মাতাকে বলে, আমা হইতে
যাহা পাইলে তোমার উপকার হইতে পারিত, তাহা নৈবেদ্য
৬ হইয়াছে' সে ঐ আদেশ হইতে বিমুক্ত হয়; আর এমন হইলে ত
সে আপন পিতাকে সম্মান করিবেই না। এই রূপে তোমরা তোমা-
দের প্রাচীনকাল পরম্পরাগত বিধির অনুরোধে ঈশ্বরের বাক্য রহিত
৭ করিয়াছ। রে কপটেরা, তোমাদের বিষয়ে ইশাইয়া দিব্য দৈববাণী
বলিয়া গিয়াছেন যথা—

৮ "এই বংশ মুখে আমাকে মান্য করে বটে;
কিন্তু ইহাদের অন্তঃকরণ আমা হইতে অনেক অন্তর।
৯ ইহারা বৃথা আমার ভজনা করে;
কারণ ইহারা মনুষ্যদের আজ্ঞাগুলিকে 'ঐশ্বরিক' উপদেশ বলিয়া শিক্ষা
দেয়।" (ইশাঃ ২৯; ১৩)।

তখন তিনি লোকসমূহকে নিকটে আহ্বান করিয়া কহিলেন, শ্রবণ
কর, ও বুঝ—যাহা মুখে প্রবেশ করে, তাহা যে মনুষ্যকে অশুচি

করে, এমন নয়; বরং মুখ হইতে যাহা নির্গত হয়, তাহাই মনু-
ষ্যকে অশুচি করে। তখন শিষ্যেরা আসিয়া তাঁহাকে কহিলেন, তুমি কি ১২
জান, যে ফারুশীরা ঐ কথা শুনিয়া বিঘ্ন পাইয়াছে? তিনি উত্তর করিয়া ১৩
কহিলেন, যে সকল বৃক্ষ আমার স্বর্গস্থ পিতা রোপন করেন নাই, সে
সকল উৎপাটিত হইবে। যাইতে দাও উহাদের, উহারা অন্ধ পথদর্শক।
কিন্তু অন্ধ যদি অন্ধকে পথ দেখায়, তাহা হইলে উভয়েই গর্ত্তে পড়িবে। ১৪
পেত্র তাঁহাকে কহিলেন, রূপকটি আমাদিগকে বুঝাইয়া দাও। ১৫
তিনি কহিলেন, তোমরাও কি এখন পর্য্যন্ত নির্ব্বোধ রহিয়াছ? ১৬
তোমরা কি বুঝ না যে, যাহা কিছু মুখে প্রবেশ করে, তাহা উদরে ১৭
যায় এবং বহির্দ্দেশে নির্গত হয়? কিন্তু মুখ দিয়া যাহা নিঃসৃত হয়, ১৮
তাহা অন্তঃকরণ হইতে বহির্গত হয়, আর তাহাই মনুষ্যকে অশুচি
করে। কারণ অন্তঃকরণ হইতে কুচিন্তা বহির্গত হয়—হত্যা, ১৯
পরদার, বেশ্যাগমন, চৌর্য্য, মিথ্যাসাক্ষ্য, পর নিন্দা; এই সমুদয় বিষয় ২০
মনুষ্যকে অশুচি করে; কিন্তু অধৌত হস্তে ভোজন করা মনুষ্যকে
অশুচি করে না।

পরে য়েশু সেই স্থান হইতে টীরস ও সীদোনের অঞ্চলে অপসরণ ২১
করিলেন। আর দেখ, একটি কানানীয় স্ত্রীলোক সেই অঞ্চল ২২
হইতে আসিয়া উচ্চস্বরে বলিতে লাগিল—আমার প্রতি দয়া কর,
প্রভো, দাবিদের সন্তান; আমার কন্যা ভয়ানকরূপে পিশাচগ্রস্ত হই-
য়াছে। কিন্তু তিনি তাহাকে কোন উত্তর দিলেন না। তখন ২৩
তাঁহার শিষ্যেরা নিকটে আসিয়া তাঁহাকে নিবেদন করিয়া বলিলেন,
উহাকে বিদায় কর, কারণ ও আমাদের পশ্চাতে পশ্চাতে চীৎকার
করিতেছে। কিন্তু তিনি উত্তর করিয়া বলিলেন, আমি ইশ্রায়েল ২৪
বংশের পালভ্রষ্ট মেষদের নিকট ব্যতীত অন্য কাহারো নিকটে প্রেরিত
হই নাই। ইত্যবসরে সে আসিয়া তাঁহাকে প্রণিপাত করিয়া বলিল, ২৫
প্রভো, সহায় হও! কিন্তু তিনি উত্তর করিয়া কহিলেন, শিশুদের রুটী ২৬
লইয়া কুক্কুরদের কাছে ফেলিয়া দেওয়া উচিত নয়। সে বলিল, ২৭

সত্য, প্রভু; কারণ কুক্কুরেরা প্রভুর মেজ হইতে পতিত গুড়াগাড়া
২৮ খাইয়া থাকে। তখন য়েশু উত্তর করিয়া তাহাকে কহিলেন, বৎসে, তোমার বিশ্বাস অতি চমৎকার; তোমার মনোবাঞ্ছা পূর্ণ হউক। আর তৎদণ্ডেই তাহার কন্যা আরোগ্য লাভ করিল।

২৯ পরে য়েশু সেই স্থান হইতে প্রস্থান করিয়া গালীলায়ীয় হ্রদের তীরে আসিলেন; আর তিনি পর্ব্বতারোহণ করিয়া তথায় উপবেশন
৩০ করিলেন। তখন বহু সংখ্যক লোক তাঁহার নিকটে আসিতে লাগিল; তাহারা খঞ্জ, অন্ধ, মূক, পঙ্গু প্রভৃতি এবং অনেক অন্যান্য রোগীকে সঙ্গে করিয়া আনিয়া তাহাদিগকে তাঁহার চরণে অর্পণ করিল; আর
৩১ তিনি তাহাদিগকে আরোগ্য দান করিলেন; আর লোকে যখন দেখিল যে, বোবা কথা কহিতেছে, পঙ্গু সুস্থ হইতেছে; খঞ্জে গমন করিতেছে, অন্ধে দেখিতে পাইতেছে, তখন তাহারা আশ্চর্য্যান্বিত হইয়া ইশ্রায়েলের ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিতে লাগিল।

৩২ তখন য়েশু আপন শিষ্য দিগকে নিকটে আহ্বান করিয়া কহিলেন, এই লোক সমূহের উপর আমার বড় দয়া হইতেছে, কারণ ইহারা এখন তিন দিন আমার নিকটে রহিয়াছে, আর ইহাদের ভক্ষ্য দ্রব্য কিছুই নাই; আর আমি ইহাদিগকে অনশনে বিদায় করিতে চাহি না,
৩৩ পাছে ইহারা পথের মধ্যে মূর্চ্ছা যায়। শিষ্যেরা তাঁহাকে কহিলেন, যাহাতে এত লোকের তৃপ্তি হইতে পারে, এ প্রান্তরে তত রুটী
৩৪ আমরা কোথায় পাইব? য়েশু তাঁহাদিগকে কহিলেন, তোমাদের কয়-খানি রুটী আছে? তাঁহারা কহিলেন, সাত খানি, আর গুটীকতক মৎস্য।
৩৫ তখন তিনি লোক সকলকে ভুমির উপরে বসিতে আজ্ঞা করিলেন;
৩৬ আর তিনি সেই সাত খানি রুটী ও মৎস্য কএকটি গ্রহণ করিলেন, আর ধন্যবাদ করিয়া ভাঙ্গিলেন এবং শিষ্যদিগকে দিলেন, আর
৩৭ শিষ্যেরা লোক সমূহকে দিলেন। আর সকলে আহার করিয়া তৃপ্ত হইল। উদ্বৃত্ত ভগ্নাবশিষ্ট খাদ্য তাঁহারা সংগ্রহ করিয়া সাত ধামা পূর্ণ করিলেন।

য়াহারা আহার করিল, তাহারা স্ত্রীলোক ও শিশু ছাড়া চারি সহস্র ৩৮
লোক। পরে তিনি লোকসমূহকে বিদায় করিয়া দিয়া নৌকা- ৩৯
রোহণ পূর্ব্বক মাগাদান্ অঞ্চলে আসিলেন।

**তখন** ফারুশীরা ও সাদ্দুকীরা আসিয়া পরীক্ষা করিবার ১৬
উদ্দেশে তাঁহাকে নিবেদন করিল, যেন তিনি তাহাদিগকে স্বর্গাগত
কোন লক্ষণ প্রদর্শন করেন। কিন্তু তিনি উত্তর করিয়া তাহা- ২
দিগকে কহিলেন, [সন্ধ্যার সময়ে তোমরা বল, কল্য পরিষ্কার দিন
হইবে, কারণ আকাশ রক্তিমা বর্ণ; আর প্রাতে তোমরা বল, আজি ৩
দুর্যোগ হইবে, কারণ আকাশ রক্ত বর্ণ ও ঘোর। তোমরা আকাশের
মূর্ত্তি বুঝিতে পার, কিন্তু কালের লক্ষণ বুঝিতে পার না?] একটা ৪
দুষ্ট ও ব্যভিচারী বংশ লক্ষণ চাহে, কিন্তু য়োনার লক্ষণ ভিন্ন ইহা-
দিগকে আর কোন লক্ষণ দেখান হইবে না। এই বলিয়া তিনি তাহা-
দিগকে পরিত্যাগ করিয়া প্রস্থান করিলেন।

পরে শিষ্যেরা অপর পারে উপস্থিত হইয়া রুটি লইতে ভুলিলেন। ৫
য়েশু তাঁহাদিগকে কহিলেন, দেখিও, ফারুশী ও সাদ্দুকীদের তাড়ী ৬
হইতে সাবধান। তখন তাঁহারা আপনাদের মধ্যে বলাবলি করিতে ৭
লাগিলেন, আমরা রুটী লইয়া আসি নাই বলিয়া ⌜বুঝি বলিতেছেন⌝।
য়েশু জানিতে পারিয়া কহিলেন, ক্ষীণবিশ্বাসিরা, তোমাদের রুটী ৮
নাই বলিয়া আপনাদের মধ্যে বলাবলি করিতেছ কেন? এখনও ৯
বুঝিতে পারিতেছ না, পাঁচখানি রুটীতে পাঁচ সহস্র লোকের তৃপ্তি
হইয়াছিল, আর তোমরা কত চুব্ড়ী খাদ্য সংগ্রহ করিয়াছিলে, তাহা কি
মনে হইতেছে না? অথবা যখন সাতখানি রুটীতে চারিসহস্র লোকের ১০
তৃপ্তি হইয়াছিল, তখন তোমরা কত ধামা খাদ্য সংগ্রহ করিয়াছিলে
⌜তাহা কি স্মরণ হইতেছে না⌝? তোমাদিগকে আমি যে রুটীর কথা ১১
বলি নাই, ইহা বুঝিতে পারিলে না কেন? ফারুশী ও সাদ্দুকীদেরই
তাড়ী হইতে তোমরা সাবধান। তখন তাঁহারা বুঝিতে পারিলেন ১২
যে, তিনি রুটীর তাড়ী হইতে সাবধান হইতে বলেন নাই,

ফারুশী ও সাদ্দূকীদের শিক্ষা হইতেই সাবধান হইতে বলিয়াছিলেন।

১৩ পরে যেশু কায়সারিয়া-ফিলিপী নগরের অঞ্চলে আসিয়া শিষ্যদিগকে জিজ্ঞাসা করিলেন, মনুষ্যপুত্র কে, এ বিষয়ে লোকে কি বলে? ১৪ তাঁহারা বলিলেন, কেহ কেহ বলে, তুমি বাপ্তাইজক যোহান, কেহ কেহ বলে, এলীয়, আর অন্যান্যেরা বলে, যেরেমিয়া কিম্বা দৈববক্তৃগণের এক ১৫ জন। তিনি তাঁহাদিগকে কহিলেন, কিন্তু তোমরা কি বল, আমি কে? ১৬ শিমোন পেত্র উত্তর করিয়া বলিলেন, তুমি মাশীয়াখ,* জীবন্ত ঈশ্বরের ১৭ পুত্র। যেশু তাঁহাকে কহিলেন, ধন্য তুমি, শীমোন, যোনার পুত্র, কারণ মাংস ও রক্ত তোমার নিকটে ইহা প্রকাশ করে নাই, আমার স্বর্গস্থ ১৮ পিতা ইহা প্রকাশ করিয়াছেন। আর আমিও তোমাকে বলিতেছি যে, তুমি পেত্র [প্রস্তর], আর এই শৈলের উপরে আমি আমার সমাজ গ্রন্থন করিব; আর তাহার উপর হাদেসের† দেহুড়ির ১৯ পরাক্রমও জয়ী হইবে না। তোমাকে আমি স্বর্গরাজ্যের চাবি দিব; তুমি পৃথিবীতে যাহা বন্ধন করিবে, তাহা স্বর্গেও বদ্ধ থাকিবে। আর তুমি পৃথিবীতে যাহা উন্মোচন করিবে, তাহা স্বর্গেও উন্মো- ২০ চিত হইবে। তখন তিনি শিষ্যদিগকে আদেশ করিলেন যেন তাঁহারা কাহাকেও আর না বলেন যে তিনি মাশীয়াখ্।

২১ সেই সময় অবধি তিনি আপন শিষ্যদিগকে বিশেষ করিয়া বলিতে লাগিলেন যে, তাঁহাকে যেরুশালেমে যাইতে হইবে এবং প্রাচীনদের, মহাযাজকদের ও শাস্ত্রীদের কর্তৃক অনেক দুঃখভোগ করিতে হইবে এবং নিহত হইতে হইবে; আর তিন দিনের দিন তিনি উত্থাপিত ২২ হইবেন। তখন পেত্র তাঁহাকে এক পার্শ্বে লইয়া গিয়া তাঁহাকে তিরস্কার করিয়া কহিলেন, [ঈশ্বর] তোমার প্রতি দয়া করুন, ২৩ প্রভু, ইহা কখনই তোমার প্রতি ঘটিবে না। কিন্তু তিনি বিমুখ

* দেখ, ২;৪ পদের টিপ্পনী।
† "হাদেস"। লূক ২৩;৪৩ পদের টিপ্পনী দেখ।

হইয়া পেত্রকে কহিলেন,আমার পশ্চাতে যাও, বিপক্ষ ; তুমি আমার বিঘ্ন স্বরূপ ; কারণ তুমি ঐশ্বরিক বিষয় ভাবিতেছ না, তুমি মানুষিক বিষয় ভাবিতেছ। তখন য়েশু আপন শিষ্যদিগকে কহিলেন, যে জন ২৪ আমার অনুগামী হইতে চাহে, সে আপনাকে নগণ্য মনে করুক এবং আপন ক্রুষ স্কন্ধে করুক, পরে আমার অনুগমন করুক। কারণ ২৫ যে আপন প্রাণ বাঁচাইতে চায়, সে তাহা হারাইবে ; আর যে আমার জন্য আপন প্রাণ হারাইবে, সে তাহা লাভ করিবে। কারণ ২৬ মনুষ্য যদি সমস্ত জগৎ লাভ করে, কিন্তু নিজ প্রাণে বঞ্চিত হয়, তাহা হইলে তাহার কি লাভ হইল ? অথবা প্রাণের বিনিময়ে মনুষ্য কি দিবে ? কারণ, মনুষ্যপুত্র আপন পিতার মহিমায় দূতগণ সমভি- ২৭ ব্যাহারে আগমন করিবেন, আর তখন তিনি প্রত্যেক জনকে স্ব স্ব কার্য্যানুসারে ফল দিবেন। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, ২৮ এই স্থানে যাহারা দণ্ডায়মান আছে, তাহাদের মধ্যে কেহ কেহ মনুষ্য-পুত্রকে তাঁহার রাজ্যে আগমন করিতে না দেখিয়া মৃত্যুর স্বাদ পাইবে না।

ছয় দিনের পর য়েশু পেত্র, য়াকোব ও য়াকোবের ভ্রাতা য়োহা- ১৭ নকে সঙ্গে করিয়া নির্জ্জনে এক উচ্চ পর্ব্বতের উপরে লইয়া গেলেন। সেই স্থানে তিনি তাঁহাদের সম্মুখে রূপান্তরীকৃত হইলেন—তাঁহার মুখ- ২ মণ্ডল সূর্য্যবৎ উজ্জ্বল হইল, এবং তাঁহার পরিচ্ছদ জ্যোতির্ব্বৎ শুভ্রবর্ণ হইয়া গেল। আর কি আশ্চর্য্য, মুশা ও এলীয়া তাঁহাদিগকে দর্শন ৩ দিয়া তাঁহার সহিত কথোপকথন করিতে লাগিলেন। তখন পেত্র ৪ য়েশুকে কহিলেন, প্রভু, আমাদের এই স্থানে থাকা ভাল ; তোমার যদি ইচ্ছা হয়, আমরা এই স্থানে তিনটি কুটীর নির্ম্মাণ করি ; তোমার জন্যে একটি, মুশার জন্যে একটি, আর এলীয়ার জন্যে একটি। তিনি ৫ এই কথা কহিতেছেন,অমনি একখানি উজ্জ্বল মেঘ তাঁহাদিগকে আচ্ছন্ন করিল ; আর কি আশ্চর্য্য, সেই মেঘের মধ্য হইতে এক বাণী নিঃসৃত হইল, বলিল, ইনি আমার প্রিয় পুত্র, ইহাঁতে আমার পরম সন্তোষ ;

৬ তোমরা ইহাঁরই বাক্যে অবধান কর। ইহা শুনিয়া শিষ্যেরা মহাভয়ে
৭ অভিভূত হইয়া অধোমুখে নিপতিত হইলেন। য়েশু আসিয়া তাঁহাদের গাত্র স্পর্শ করিয়া বলিলেন, গাত্রোত্থান কর, ভয় করিও না।
৮ তাঁহারা চক্ষু তুলিয়া য়েশু ভিন্ন আর কাহাকেও দেখিতে পাইলেন না।

৯ পর্ব্বত হইতে অবরোহণ কালে য়েশু তাঁহাদিগকে আদেশ করিলেন, বলিলেন, 'মনুষ্যপুত্র মৃতদের মধ্যহইতে উত্থান করিবার
১০ পূর্ব্বে তোমরা এই দর্শনের কথা কাহাকেও বলিও না।' শিষ্যেরা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, তবে শাস্ত্রীরা কেন বলে যে এলীয়াকে
১১ অগ্রে আসিতে হইবে? তিনি উত্তর করিয়া কহিলেন, এলীয়া অবশ্যই
১২ আসিবেন, এবং সমুদয় বিষয়ের পুনরুদ্ধার করিবেন; কিন্তু আমি তোমাদিগকে কহিতেছি, এলীয়ার আগমন হইয়াছে, কিন্তু তাহারা তাঁহাকে চিনে নাই, তাহারা তাঁহার প্রতি যথেচ্ছা ব্যবহার করিয়াছে; সেইরূপ মনুষ্যপুত্রও তাহাদের হস্তে দুঃখভোগ করিতে যাইতেছেন।
১৩ তখন শিষ্যেরা বুঝিলেন যে তিনি তাঁহাদিগকে য়োহান বাপ্তাইজকের কথা বলিলেন।

১৪ তাঁহারা লোক সমূহের নিকটে আসিলে পর, এক ব্যক্তি তাঁহার
১৫ নিকটে আসিয়া পাতিতজানু হইয়া তাঁহাকে বলিল, প্রভো! আমার পুত্রের প্রতি দয়া কর; কারণ তাহার মৃগী রোগ হইয়াছে, আর ভয়ানক যাতনা পাইতেছে; কারণ সে বার বার অগ্নিতে পতিত হয়,
১৬ বার বার জলে পতিত হয়। আমি তাহাকে তোমার শিষ্যদের নিকটে আনিয়াছিলাম, কিন্তু তাঁহারা তাহাকে আরোগ্য করিতে সক্ষম হইলেন
১৭ না। য়েশু কহিলেন, হা, বিশ্বাসহীন ও বিপরীত বংশ, আর কত কাল তোমাদের সঙ্গে থাকিব? আর কত কাল তোমাদিগের সঙ্গে ধৈর্য্য
১৮ করিব? তাহাকে আমার এখানে লইয়া আইস। সে আসিলে য়েশু তাহাকে ধমক দিলেন, তাহাতে পিশাচ তাহা হইতে বহির্গত
১৯ হইল; আর সেই দণ্ড হইতে বালকটি আরোগ্য প্রাপ্ত হইল। তখন

শিষ্যেরা নির্জ্জনে যেশুর নিকটে আসিয়া জিজ্ঞাসা করিলেন, আমরা কেন উহাকে বহিষ্কৃত করিতে পারিলাম না? যেশু তাঁহাদিগকে ২০ কহিলেন, তোমাদের দুর্ব্বল বিশ্বাস প্রযুক্ত; কারণ সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যদি তোমাদের এক শর্ষপ পরিমাণ বিশ্বাস থাকে, তাহা হইলে তোমরা এই পর্ব্বতকে বলিতে পারিবে, তুমি এস্থান হইতে ঐ স্থানে সরিয়া যাও আর উহা সরিয়া যাইবে; কিছুই তোমাদের অসাধ্য হইবে না। (২১)।*

গালীলা দেশে অবস্থান করিবার সময়ে যেশু তাঁহাদিগকে কহিলেন, ২২ মনুষ্যপুত্র মনুষ্যদের হস্তে সমর্পিত হইতে যাইতেছেন, আর তাহারা ২৩ তাঁহাকে বধ করিবে, আর তিন দিনের দিন তিনি উত্থাপিত হইবেন। তাহাতে তাঁহারা অত্যন্ত বিমর্ষ হইলেন।

তাঁহারা কাপের্ণায়ম নগরে আসিলে পর, দ্বিদ্রাখ্‌মার † সংগ্রাহ- ২৪ কেরা পেত্রের নিকটে আসিয়া বলিল, তোমাদের গুরু কি দ্বিদ্রাখ্‌মা ২৫ দেন না? তিনি কহিলেন, অবশ্য দেন। পরে যখন তিনি গৃহে আসিলেন, তখন যেশু অগ্রে তাহাকে কহিলেন, শীমোন, তোমার কি বোধ হয়? পৃথিবীর রাজারা কাহার নিকট হইতে শুল্ক বা কর লইয়া থাকে? তাহাদের আপন সন্তানদের নিকট হইতে, না ২৬ অপর লোকদের নিকট হইতে? পেত্র কহিলেন, অপর লোকদের নিকট হইতে। যেশু কহিলেন, তবে সুতরাং সন্তানেরা দায়ী নয়। কিন্তু আমরা যেন তাহাদের বিঘ্নস্বরূপ না হই, এই জন্য ২৭ তুমি গিয়া সমুদ্রে ছিপ ফেল, আর যে মৎস্যটি প্রথমে উঠিবে, সেটিকে ধর; তার মুখ চিরিয়া দেখিবে একটি স্তাটের ‡ রহিয়াছে;

---

* ২১ পদ। কিন্তু এই প্রকার জাতি প্রার্থনা ও উপবাস ব্যতীত বহিষ্কৃত হইবার নহে।

† এক দ্রাখ্‌মা এক আধুলি। 'দ্বিদ্রাখ্‌মা' দুই আধুলি বা এক টাকা অর্থাৎ পুরাতন নিয়মের অর্দ্ধ শেকল। প্রত্যেক ইস্রায়েলীয় পুরুষকে বিংশতি বৎসর বয়ঃক্রম অবধি পবিত্রাবাসের জন্য প্রায়শ্চিত্ত রূপে অর্দ্ধ শেকল অর্থাৎ 'দ্বিদ্রাখমা' কর দিতে হইত। দেখ, যাত্রাঃ ৩০; ১২—১৬।

‡ 'স্তাটের।' এক স্তাটের চারি দ্রাখ্‌মা বা দুই টাকা।

তাহা লইয়া তাহাদিগকে আমার ও তোমার মূল্য বলিয়া দাও (যাত্রাঃ ৩০ ; ১২—১৬ )।

১৮ সেই সময়ে শিষ্যেরা য়েশুর নিকটে আসিয়া কহিলেন, কে তবে
২ স্বর্গরাজ্যে সকলের অপেক্ষা প্রধান ? তাহাতে তিনি একটি শিশুকে
৩ নিকটে ডাকিয়া তাহাকে তাঁহাদের মধ্যস্থলে দাঁড় করাইয়া কহিলেন, সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যদি তোমরা প্রত্যাবৃত্ত না হও, এবং শিশুদের মত না হইয়া উঠ, তাহা হইলে তোমরা কোন মতেই
৪ স্বর্গরাজ্যে প্রবেশ করিতে পাইবে না। অতএব যে কেহ এই শিশুর মত আপনাকে নত করিবে, সেই স্বর্গরাজ্যে সকলের অপেক্ষা প্রধান।
৫ আর যে কেহ এইরূপ একটি শিশুকে আমার নামের কারণে গ্রহণ
৬ করিবে, তাহার আমাকে গ্রহণ করা হইবে। কিন্তু যে কেহ আমায় বিশ্বাসকারী এই ক্ষুদ্রদের কাহারো বিঘ্নস্বরূপ হইবে, তাহার পক্ষে বরং ভাল ছিল, যদি কেহ তাহার গলায় গর্দ্দভের যাঁতা বান্ধিয়া অগাধ সাগরে ডুবাইত। হায়, সেই সব বিঘ্ন বশতঃ জগতের কতই না দুর্দ্দশা
৭ হইবে ! কারণ বিঘ্ন ঘটা আবশ্যক; কিন্তু হায়, সেই মনুষ্যের কি দুর্দ্দশা
৮ হইবে, যাহার দ্বারা বিঘ্ন ঘটে। তবে যদি তোমার হস্ত কি তোমার পদ তোমার বিঘ্ন ঘটায়, তাহা হইলে তাহা ছেদন করিয়া তোমা হইতে দূরে ফেলিয়া দাও ; দুই হস্ত কি দুই পদ বিশিষ্ট হইয়া অনন্ত অগ্নিতে নিক্ষিপ্ত হওয়া অপেক্ষা বরং খঞ্জ বা অঙ্গহীন হইয়া জীবনে
৯ প্রবেশ করা তোমার ভাল। আর তোমার চক্ষু যদি তোমার বিঘ্ন ঘটায়, তবে তাহা উৎপাটন করিয়া তোমা হইতে দূরে নিক্ষেপ কর ; দুই চক্ষু বিশিষ্ট হইয়া নরকের অগ্নিতে নিক্ষিপ্ত হওয়া অপেক্ষা
১০ বরং এক চক্ষু বিশিষ্ট হইয়া জীবনে প্রবেশ করা তোমার ভাল। সাবধান, এই ক্ষুদ্রদের কাহাকেও তুচ্ছ জ্ঞান করিও না, কারণ আমি, তোমাদিগকে কহিতেছি, তাহাদের দূতগণ সতত আমার স্বর্গস্থ পিতার
১২ মুখের প্রতি চাহিয়া আছেন। (১১)।* তোমাদের কি বোধ হয় ?

* ১১ পদ। কারণ যাহা হারাণ তাহার অন্বেষণ করিতে মনুষ্যপুত্র আসিয়াছেন।

যদি কাহারো একশত মেষ থাকে, আর তাহাদের মধ্যে যদি একটি পালভ্রষ্ট হইয়া যায়, সে কি সেই নিরানব্বইটিকে পর্ব্বতীয় প্রদেশে ফেলিয়া পালভ্রষ্টটির অন্বেষণে যাইবে না? আর যদি সে সেটিকে ১৩ খুঁজিয়া পায়, সত্য তোমাদিগকে কহিতেছি, সেটির জন্য তাহার যত আনন্দ হয়, সেই অপালভ্রষ্ট নিরানব্বইটির জন্য তাহার তত আনন্দ হয় না। সেইরূপ আমার স্বর্গস্থ পিতার ইচ্ছা, এই ক্ষুদ্রদের একটিও ১৪ বিনষ্ট না হয়।

আর যদি তোমার ভ্রাতা তোমার বিরুদ্ধে পাপ করে, তাহা ১৫ হইলে তুমি যাইয়া যখন কেবল তুমি ও সে থাকিবে, তখন তাহাকে তাহার দোষের বিষয় বলিবে। যদি সে তোমার কথা শুনে, তাহা হইলে তোমার ভ্রাতা ভ্রাতাই রহিল। কিন্তু যদি সে না শুনে, তাহা ১৬ হইলে আরো দুই এক জনকে সঙ্গে করিয়া যাও, যেন দুই তিন জন সাক্ষীর মুখে সকল কথা সপ্রমাণ হয়। আর যদি তাহাদেরও কথা ১৭ না শুনে, তাহা হইলে সমাজকে বল। আর যদি সমাজেরও কথা না শুনে, তাহা হইলে তাহাকে বিজাতীয় ও করসংগ্রাহক* বলিয়া গণনা করিবে। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, তোমরা পৃথি- ১৮ বীতে যাহা যাহা বন্ধন করিবে, তাহা স্বর্গে বান্ধা থাকিবে; আর পৃথি- বীতে যাহা যাহা মোচন করিবে, স্বর্গে তাহা উন্মোচিত হইবে। পুন- ১৯ রায় তোমাদিগকে কহিতেছি, তোমাদের দুই জন যদি পৃথিবীতে কোন বিষয়ের জন্য এক মনা হইয়া যাচ্ঞা করে, আমার স্বর্গস্থ পিতা কর্ত্তৃক তাহাদের জন্য তাহা সম্পন্ন হইবে। কারণ যে স্থানে দুই তিন জন ২০ আমার নামে একত্র হয়, সেই স্থানেই আমি তাহাদের মধ্যে বিদ্যমান।

তখন পেত্র নিকটে আসিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, প্রভু, ২১ আমার ভ্রাতা আমার বিরুদ্ধে পাপ করিলে কতবার তাহাকে ক্ষমা করিতে হইবে? সাতবার পর্য্যন্ত কি? যেশু তাঁহাকে কহিলেন, সাত- ২২ বার পর্য্যন্ত আমি তোমাকে বলিতেছি না; সত্তর গুণ সাতবার

* দেখ, ৫; ৪৬ পদের টিপ্পনী।

২৩ পর্য্যন্ত বলিতেছি। অতএব স্বর্গরাজ্য এমন এক রাজার তুল্য,
২৪ যিনি আপন দাসদের নিকট হিসাব লইতে চাহিলেন। তিনি হিসাব
করিতে আরম্ভ করিয়াছেন, এমন সময় এক জন তাঁহার সম্মুখে
২৫ আনীত হইল, যে দশ সহস্র টালেন্ট* ধারিত। কিন্তু তাহার পরি-
শোধ করিবার সঙ্গতি নাই দেখিয়া তাহার প্রভু তাহাকে, তাহার
স্ত্রীকে, তাহার সন্তানাদিকে এবং তাহার যাহা কিছু ছিল, সমস্ত
২৬ বিক্রয় করিয়া টাকা আদায় করিয়া লইতে আদেশ দিলেন। তখন
সেই দাস ভুমিষ্ঠ হইয়া তাঁহাকে প্রণিপাত করিয়া বলিল, প্রভো,
আমার প্রতি ধৈর্য্য কর, আমি তোমাকে সমুদয়ই পরিশোধ করিব।
২৭ তাহাতে সেই দাসের প্রভু করুণার্দ্র চিত্ত হইয়া তাহাকে ছাড়িয়া
২৮ দিলেন, এবং তাহার সমুদয় ঋণ ক্ষমা করিলেন। কিন্তু সেই দাস
বাহিরে গিয়া আপনার এক সহদাসকে দেখিতে পাইল যে তাহার
ত্রিশ টাকা † ধারিত। সে তাহাকে ধরিয়া তাহার গলা টিপিয়া বলিল,
২৯ আমার যাহা ধার, শোধ কর। তাহার সহদাস তাহার চরণে পতিত
হইয়া বিনয় করিয়া বলিল, ধৈর্য্য কর, আমি পরিশোধ করিব।
৩০ কিন্তু সে শুনিল না; সে তাহাকে লইয়া গিয়া ঋণ শোধ না হওয়া
৩১ পর্য্যন্ত কারাগারে রাখিল। তাহার সহদাসেরা এই ঘটনা দেখিয়া
অত্যন্ত দুঃখিত হইল, এবং গিয়া আপনাদের প্রভুকে সমস্ত বৃত্তান্ত
৩২ জ্ঞাত করিল। তখন প্রভু তাহাকে ডাকাইয়া কহিলেন, ওরে দুষ্ট
দাস, তুমি আমাকে মিনতি করিলে, তাহাতে আমি তোমার সেই
৩৩ সমস্ত ঋণ ক্ষমা করিলাম। তোমারও কি তোমার সহদাসের প্রতি
দয়া করা উচিত ছিল না, যেমন আমি তোমার প্রতি দয়া করিলাম?
৩৪ আর তাহার প্রভু ক্রুদ্ধ হইয়া তাহার সমুদয় ঋণ শোধ না হওয়া
৩৫ পর্য্যন্ত তাহাকে শাস্তিদাতাদের হস্তে সমর্পণ করিলেন। সেইরূপ

---

* এক টালেন্ট ন্যূনাধিক দুই সহস্র পাঁচ শত টাকা। দশ সহস্র টালেন্ট আড়াই কোটি টাকা!

† গৃকভাষায় বলে "একশত দেনারিয়ন।" এক দেনারিয়নের মূল্য ন্যূনাধিক পাঁচ আনা, একশত দেনারিয়ন একত্রিশ টাকা চারি আনা।

আমার স্বর্গীয় পিতাও তোমাদের প্রতি করিবেন, যদি তোমরা প্রত্যেক জন আপন ভ্রাতাকে অন্তরের সহিত ক্ষমা না কর।

১৯ এই সকল কথা সমাপনান্তে য়েশু গালীলা হইতে প্রস্থান করিয়া ২ য়োর্দ্দানের পরপার দিয়া ইহুদা প্রদেশে আসিলেন।* বহুসংখ্যক লোক তাঁহার অনুগমন করিল, আর তিনি তথায় তাহাদিগকে আরোগ্য দান করিলেন।

৩ তখন ফারুশীরা তাঁহার নিকটে আসিয়া তাঁহাকে পরীক্ষা করিবার অভিপ্রায়ে বলিল,আপন ভার্য্যাকে কি যে সে কারণে ত্যাগ করা ৪ যায়? তিনি উত্তর করিয়া কহিলেন, তোমরা কি কখন পাঠ কর নাই যে সৃষ্টিকর্ত্তা আদি হইতে তাহাদিগকে পুরুষ ও স্ত্রী করিয়া সৃষ্টি ৫ করিয়াছেন, আর বলিয়াছেন, 'এই হেতু মনুষ্য আপন পিতা মাতাকে ত্যাগ করিয়া আপন ভার্য্যাতে আসক্ত হইবে, এবং সে ৬ দুই জন এক অঙ্গ হইবে? (আদি ২; ২৪)। সুতরাং তাহারা আর দুই নয়, তাহারা একই অঙ্গ। অতএব ঈশ্বর যাহা সংযোজন করি- ৭ য়াছেন, মনুষ্য তাহা বিয়োজন না করুক। তাহারা তাঁহাকে বলিল, তবে মুশা কেন ত্যাগপত্র দিবার ও পরিত্যাগ করিবার আদেশ ৮ দিয়াছেন? তিনি তাহাদিগকে কহিলেন, তোমাদের অন্তঃকরণের কাঠিন্য লক্ষ্য করিয়া মুশা তোমাদিগকে তোমাদের ভার্য্যা পরিত্যাগ ৯ করিতে সম্মতি দিয়াছেন; কিন্তু আদি হইতে এরূপ হয় নাই। আর আমি তোমাদিগকে কহিতেছি, যে কেহ ব্যভিচার ভিন্ন অন্য কোন কারণ বশতঃ আপন ভার্য্যাকে পরিত্যাগ করে, আর অন্য একটিকে বিবাহ করে,তাহার ব্যভিচার করা হয়; আর যে সেই পরিত্যক্তা স্ত্রীকে ১০ বিবাহ করে,তাহারও ব্যভিচার করা হয়। শিষ্যেরা তাঁহাকে কহিলেন, আপন ভার্য্যা সম্বন্ধে যদি পুরুষকে এত দূর দায়ী হইতে হয়, তাহা

---

* শামারীয়ার মধ্য দিয়া না গিয়া তিনি য়োর্দ্দানের পূর্ব্ব পার দিয়া দক্ষিণাভিমুখে যাত্রা করিয়া য়োর্দ্দান পার হইয়া য়েরিহো নগরে আসিলেন। দেখ, মার্ক ১০; ৪৬।

১১ হইলে বিবাহ না করাই শ্রেয়ঃ। কিন্তু তিনি তাঁহাদিগকে কহিলেন, এ কথা সকলে গ্রহণ করিতে পারে না, কেবল তাহারাই পারে,
১২ যাহাদিগকে ⌜ক্ষমতা⌝ দত্ত হইয়াছে। কারণ এমন নপুংসক আছে, যাহারা মাতৃগর্ভ হইতে সেই রূপ হইয়াছে; এবং এমন নপুংসক আছে, যাহাদিগকে মনুষ্যে নপুংসক করিয়াছে; আর এমন নপুংসকও আছে, যাহারা স্বর্গরাজ্যের জন্য আপনারা আপনাদিগকে নপুংসক করিয়াছে। যে ইহা গ্রহণ করিতে সক্ষম হয়, সে গ্রহণ করুক।

১৩ তখন কতকগুলি শিশু তাঁহার নিকটে আনীত হইল, যেন তিনি তাহাদের মস্তকে হস্তার্পণ করিয়া প্রার্থনা করেন; কিন্তু শিষ্যেরা
১৪ তাহাদিগকে তিরস্কার করিলেন। কিন্তু য়েশু কহিলেন, শিশুদিগকে আসিতে দাও, উহাদিগকে আমার নিকটে আসিতে নিষেধ করিও
১৫ না; কারণ স্বর্গরাজ্য ইহাদের মত লোকদেরই। তখন তিনি তাহাদের মস্তকে হস্তার্পণ করিয়া তথা হইতে প্রস্থান করিলেন।

১৬ তখন এক জন তাঁহার নিকটে আসিয়া তাঁহাকে কহিল,
১৭ গুরো, অনন্ত জীবন লাভের জন্য কি সৎকার্য্য করিব? তিনি তাহাকে কহিলেন, সতের বিষয় আমাকে জিজ্ঞাসা কর কেন? এক জন মাত্র আছেন, যিনি সৎ; তবে তুমি যদি জীবনে প্রবেশ
১৮ করিতে চাহ,আদেশগুলি পালন কর। সে বলিল, কোন্ গুলি? য়েশু কহিলেন,সেই ‘তুমি বধ করিবে না,ব্যভিচার করিবে না,চুরি করিবে
১৯ না, মিথ্যাসাক্ষ্য দিবে না, তোমার পিতা মাতাকে সম্মান
২০ করিবে’ আর ‘প্রতিবেশীকে আত্মবৎ প্রেম করিবে।’ সেই যুবা পুরুষ তাঁহাকে কহিল, এ সমুদয় আমি পালন করিয়াছি, আমার
২১ আর কি অভাব আছে? য়েশু তাহাকে কহিলেন, যদি সিদ্ধ হইতে চাও,তবে যাও, তোমার যাহা কিছু আছে, বিক্রয় করিয়া দরিদ্রদিগকে দান কর, তাহা হইলে স্বর্গে তোমার জন্য ধন সঞ্চিত থাকিবে; আর
২২ আসিয়া আমার অনুগামী হও। কিন্তু এই কথা শুনিয়া যুবা লোকটি বিমর্ষ হইয়া চলিয়া গেল; কারণ তাহার অনেক বিষয় সম্পত্তি ছিল।

তখন যেশু আপন শিষ্যদিগকে কহিলেন, সত্য আমি তোমা- ২৩
দিগকে কহিতেছি যে, এক জন ধনবান ব্যক্তি অতি কষ্টে স্বর্গরাজ্যে
প্রবেশ করিবে। পুনরায় তোমাদিগকে বলি, ধনবানের ঈশ্বর- ২৪
রাজ্যে প্রবেশ করা অপেক্ষা বরং উষ্ট্রের সুচি-ছিদ্র দিয়া গমন
আরো সহজ। ইহা শুনিয়া শিষ্যেরা বিস্ময়াভিভূত হইয়া কহি- ২৫
লেন, কে তবে পরিত্রাণ পাইতে পারে? যেশু তাঁহাদিগের ২৬
প্রতি দৃষ্টি পাত করিয়া কহিলেন, ইহা মনুষ্যের পক্ষে অসাধ্য বিষয়,
কিন্তু ঈশ্বরের সকলই সাধ্য। পেত্র তাঁহাকে কহিলেন, দেখ, ২৭
আমরা সর্ব্বস্ব পরিত্যাগ করিয়া তোমার অনুগামী হইয়াছি; আমা- ২৮
দের তবে কি হইবে? যেশু তাঁহাদিগকে কহিলেন, সত্য আমি
তোমাদিগকে কহিতেছি, আমার অনুগামী হইয়াছ যে তোমরা,
তোমরা "রাজ্যের" পুনরুদ্ধারকালে, যখন মনুষ্যপুত্র আপন মহিমার
সিংহাসনে উপবেশন করিবেন, তখন তোমরাও দ্বাদশ সিংহাসনে
উপবেশন করিয়া ইশ্রায়েলের দ্বাদশ গোষ্ঠীর বিচার করিবে। আর, ২৯
যে জন আমার নামের জন্য বাটী, ভ্রাতা, কি ভগিনী কি পিতা, কি
মাতা, কি সন্তান, কি ক্ষেত্র পরিত্যাগ করিয়াছে, সে তাহার শতগুণ
প্রাপ্ত হইবে, এবং অনন্ত জীবনেরও অধিকারী হইবে। কিন্তু প্রথমকার ৩০
অনেকে শেষে পড়িবে,আবার শেষের অনেকে প্রথম হইবে। কারণ ২০
স্বর্গরাজ্য এমন এক জন গৃহস্বামীর তুল্য, যিনি প্রত্যূষে আপন দ্রাক্ষা-
ক্ষেত্রের জন্য মজুর করিতে বাহির হইলেন। মজুরদের সঙ্গে দিন এক ২
সিকি মজুরি ধার্য্য করিলে পর তিনি তাহাদিগকে আপন দ্রাক্ষাক্ষেত্রে
পাঠাইয়া দিলেন। পরে বেলা এক প্রহরের সময়ে বাহির হইয়া ৩
দেখিলেন, বাজারে আর কতকগুলি লোক নিষ্কর্ম্মা দাঁড়াইয়া
আছে; তাহাদিগকে তিনি কহিলেন, তোমরাও দ্রাক্ষাক্ষেত্রে যাও, ৪
যাহা ন্যায্য, আমি তোমাদিগকে দিব। আর তাহারা গেল। পুনরায় ৫
তিনি বেলা দ্বিতীয় প্রহর আর বেলা তৃতীয় প্রহরের সময়ে বাহির হইয়া
সেই রূপ করিলেন। এক ঘণ্টা মাত্র বেলা আছে, এমন সময়ে পুনরায় ৬

বাহির হইয়া অন্য কতক জনকে দাঁড়াইয়া থাকিতে দেখিলেন। তিনি তাহাদিগকে কহিলেন, তোমরা সমস্ত দিন নিষ্কর্ম্মা এখানে ৭ দাঁড়াইয়া আছ কেন? তাহারা তাঁহাকে কহিল, কারণ কেহ আমাদিগকে কাজে লাগায় নাই। তিনি তাহাদিগকে কহিলেন, তোমরাও ৮ দ্রাক্ষাক্ষেত্রে যাও। সন্ধ্যার সময়ে দ্রাক্ষাক্ষেত্রের স্বামী আপন গৃহাধ্যক্ষকে কহিলেন, মজুর দিগকে ডাকিয়া তাহাদের বেতন দাও; শেষাগত লোকদের হইতে আরম্ভ করিয়া প্রথমাগত লোকদের পর্য্যন্ত ৯ দাও। তখন যাহাদিগকে এক ঘণ্টা বেলা থাকিতে নিযুক্ত করা হই- ১০ য়াছিল, তাহারা আসিয়া প্রত্যেক জন এক এক সিকি পাইল। প্রথমাগত [মজুরেরা] আসিয়া মনে করিল যে তাহারা অধিক পাইবে; ১১ কিন্তু তাহারাও এক এক জন এক এক সিকি পাইল। পাইয়া তাহারা গৃহস্বামীর প্রতি অসন্তোষ প্রকাশ করিয়া বলিল, এই শেষাগত ১২ লোকে এক ঘণ্টা মাত্র খাটিল, আর ইহাদিগকে তুমি আমাদের— রৌদ্রে পুড়িয়া সমস্ত দিনের খাটুনি খাটিলাম যে আমরা—আমাদের ১৩ সমান করিলে। কিন্তু তিনি উত্তর করিয়া তাহাদের এক জনকে কহিলেন, বন্ধু, আমি তোমার অন্যায় করিতেছি না; তুমি আমার সঙ্গে ১৪ কি এক সিকি ধার্য্য কর নাই? তোমার যা, তা লও, আর যাও, ১৫ আমার ইচ্ছা, এই শেষাগতদিগকে তোমার সমান দিব। আমার নিজস্ব লইয়া আমার কি যাহা ইচ্ছা করিবার ক্ষমতা নাই? আমার ১৬ মঙ্গলভাব দেখিয়া তুমি কি ঈর্ষ্যাদৃষ্টি করিতেছ? এইরূপে শেষের লোকে প্রথম হইবে, আর প্রথমকার লোকে শেষে পড়িবে।*

১৭ পরে য়েরূশালেমে যাইবার সময়ে য়েশু আপন দ্বাদশ শিষ্যকে বিরলে লইয়া গেলেন এবং তাঁহাদিগকে কহিলেন, দেখ, আমরা য়েরূ- ১৮ শালেমে যাইতেছি, আর সেই স্থানে মনুষ্যপুত্র মহাযাজক ও শাস্ত্রীদের ১৯ হস্তে সমর্পিত হইবেন; আর তাহারা তাঁহার মৃত্যুদণ্ড নিরূপণ করিয়া বিজাতীয়দের হস্তে সমর্পণ করিবে, যেন তাহারা তাঁহাকে ব্যঙ্গ করে,

* "কারণ অনেকে নিমন্ত্রিত বটে, অল্পই কিন্তু মনোনীত"। বাদ।

কশাঘাত করে ও ক্রুশে বিদ্ধ করে; আর তিন দিনের দিন তিনি উত্থাপিত হইবেন।

তখন জেবেদাইয়ের পুত্রদ্বয়ের মাতা আপনার পুত্রদ্বয়ের সমভি- ২০
ব্যাহারে তাঁহার নিকটে আসিয়া তাঁহাকে প্রণিপাত করিলেন, এবং
তাঁহার নিকটে কিছু যাচ্ঞা করিলেন। তিনি তাঁহাকে কহিলেন, তুমি ২১
কি চাও? তিনি কহিলেন, আজ্ঞা হউক যে আমার এই দুইটি পুত্র
তোমার রাজত্বকালে এক জন তোমার দক্ষিণে, এক জন তোমার
বামে উপবেশন করিতে পায়। কিন্তু য়েশু উত্তর করিয়া কহিলেন, ২২
তোমরা কি যাচ্ঞা করিতেছ, তাহা বুঝ না। আমি যে পাত্রে পান
করিতে যাইতেছি, তাহাতে কি তোমরা পান করিতে পার?
তাঁহারা কহিলেন, পারি। তিনি তাঁহাদিগকে কহিলেন, আমার ২৩
পাত্রে তোমরা পান করিবে বটে; কিন্তু আমার দক্ষিণে ও বামে
উপবেশন করিতে দিবার অধিকার আমার নাই; আমার পিতা
যাহাদের জন্য তাহা স্থির করিয়া রাখিয়াছেন, তাহারাই উপবেশন
করিতে পাইবে। শুনিয়া অন্য দশ জনে সেই দুই ভ্রাতার উপর রুষ্ট ২৪
হইলেন। কিন্তু য়েশু তাঁহাদের সকলকে নিকটে ডাকিয়া কহিলেন, ২৫
তোমরা জান যে বিজাতিদের অধিপতিগণ তাহাদের উপরে অত্যন্ত
প্রভুত্ব করে, এবং তাহাদের প্রধান লোকেরা তাহাদের উপরে
অত্যন্ত ক্ষমতা পরিচালনা করে। তোমাদের মধ্যে সেরূপ না হউক; ২৬
তোমাদের মধ্যে যে বড় হইতে চায়, সে তোমাদের সেবক হউক;
আর তোমাদের মধ্যে যে প্রধান হইতে চায়, সে তোমাদের দাস ২৭
হউক; যাদৃশ মনুষ্যপুত্রও সেবিত হইতে আইসেন নাই, কিন্তু ২৮
সেবা করিতে, এবং অনেকের জন্য নিষ্ক্রয়-মূল্য রূপে আপন প্রাণ
দিতে আসিয়াছেন।

পরে য়েরিখো হইতে বহির্গমন সময়ে বহুসংখ্যক লোক তাঁহার ২৯
অনুগমন করিল। আর দেখ, পথের পার্শ্বে দুই জন অন্ধ বসি- ৩০
য়াছিল। য়েশু সেই স্থান দিয়া যাইতেছেন শুনিয়া তাহারা চীৎকার

করিয়া বলিতে লাগিল—আমাদের প্রতি দয়া কর, প্রভো, দাবি-
৩১ দের সন্তান! লোকে তাহাদিগকে চুপ করাইবার জন্য তিরস্কার
করিল;কিন্তু তাহারা আরো চীৎকার করিয়া বলিতে লাগিল—আমা-
৩২ দের প্রতি দয়া কর, প্রভো, দাবিদের সন্তান! তখন য়েশু গমনে
বিরত হইয়া তাহাদিগকে আহ্বান করিলেন এবং কহিলেন, তোমরা
৩৩ কি চাও, তোমাদের প্রতি কি করিব? তাহারা কহিল, প্রভো,
৩৪ যেন আমাদের চক্ষু উন্মোচিত হয়। তাহাতে য়েশু দয়ার্দ্রচিত্ত
হইয়া তাহাদের চক্ষু স্পর্শ করিলেন, আর তদ্দণ্ডেই তাহারা দেখিতে
পাইল এবং তাঁহার অনুগামী হইল!

২১ পরে যখন তাঁহারা য়েরুশালেমের নিকটবর্ত্তী হইয়া বেথ্‌ফাগী
গ্রামের দিকে তৈলবৃক্ষপর্ব্বতের সম্মুখে আসিলেন, তখন য়েশু
২ আপনার দুই জন শিষ্যকে এই বলিয়া প্রেরণ করিলেন—তোমাদের
সম্মুখস্থ ঐ গ্রামে যাও, যাইবামাত্র দেখিবে একটী গর্দ্দভী বান্ধা
আছে, আর তার সঙ্গে একটি শাবক। সে দুটি খুলিয়া আমার
৩ নিকটে লইয়া আইস। যদি কেহ কিছু বলে, তবে বলিও, ইহা-
দিগেতে প্রভুর প্রয়োজন আছে, তাহা হইলে সে তৎক্ষণাৎ পাঠাইয়া
৪ দিবে। ইহা এখন এই জন্যে ঘটিল যেন দৈববক্তা দ্বারা কথিত
বাণী সিদ্ধ হয় যথা—

৫ "বল তোমরা, শীয়োনের কন্যাকে বল,
ঐ দেখ তোমার রাজা তোমার নিকট আগমন করিতেছেন,
মৃদুভাবে, গর্দ্দভারোহণ করিয়া—
একটি শাবকারোহণে—গর্দ্দভীর বৎসারোহণে,
(শাখারীয়া ৯; ৯। ইশাঃ ৬২; ১১)।

৬।৭ শিষ্যেরা প্রস্থান করিলেন, এবং তাঁহাদিগকে য়েশু যেরূপ আদেশ
করিয়াছিলেন, সেইরূপ করিলেন, তাঁহারা গর্দ্দভী ও শাবকটি
আনয়ন করিয়া সে দুটির পৃষ্ঠে আপনাদের বস্ত্র পাতিয়া দিলেন,
৮ আর তিনি তদুপরি আরোহণ করিলেন। তখন জনতার অধি-
কাংশ লোক পথে আপনাদের বস্ত্র পাতিয়া দিল। অন্যান্যেরা

বৃক্ষ হইতে শাখা ছেদন করিয়া পথের উপরে বিছাইয়া দিল। অগ্র- ৯
গামী ও পশ্চাদ্বর্ত্তী লোক সকলে উচ্চস্বরে বলিতে লাগিল—
হোশান্না* দাবিদের পুত্রকে, যিনি প্রভুর নামে আগমন করিতে-
ছেন, তাঁহাকেই ধন্যবাদ। উর্দ্ধতম স্থানে হোশান্না। পরে যখন তিনি ১০
য়েরূশালেমে প্রবেশ করিলেন, তখন সমস্ত নগরে হুলস্থুল হইয়া উঠিল—
তাহারা বলিতে লাগিল, ইনি কে? জনতার লোকে বলিল, ইনি সেই ১১
দৈববক্তা, গালীলা প্রদেশের নাজারেথ্ নগরের সেই য়েশু।

পরে য়েশু মন্দিরে প্রবেশ করিয়া সেই সকলকে বাহির করিয়া ১২
দিলেন, যাহারা মন্দিরে ক্রয় বিক্রয় করিতেছিল—বণিকদিগের মেজ
এবং কপোত বিক্রেতাদের চৌকী তিনি উল্টাইয়া দিয়া তাহাদিগকে ১৩
কহিলেন, লেখা আছে—'আমার গৃহ প্রার্থনা গৃহ খ্যাত হইবে' (ইশাঃ
৫৬;৭), কিন্তু 'তোমরা তাহা দস্যুর গহ্বর করিয়া তুলিয়াছ' (য়েরেমিঃ
৭; ১১)। পরে অন্ধ ও খঞ্জ সকলে মন্দিরে তাঁহার নিকটে আসিল, ১৪
আর তিনি তাহাদিগকে আরোগ্য দান করিলেন। কিন্তু মহাযাজকেরা ১৫
ও শাস্ত্রীরা যখন তাঁহার কৃত আশ্চর্য্য কার্য্যগুলি দেখিল, এবং যখন
তাহারা শিশুদিগকে মন্দিরে 'হোশান্না দাবিদের পুত্রকে' বলিয়া চীৎ-
কার করিতে শুনিল, তখন তাহারা রুষ্ট হইয়া তাঁহাকে বলিল, শুনি- ১৬
তেছ ইহারা কি বলিতেছে? য়েশু কহিলেন, অবশ্য শুনিতেছি;
তোমরা কি কখন পাঠ কর নাই—'তুমি অপোগণ্ডদের ও দুগ্ধপোষ্য-
দের মুখ দিয়া আপনার যশোগান সাধাইয়া লইতেছ' (গীত ৮;৩)।
তখন তিনি তাহাদিগকে পরিত্যাগ করিয়া নগর হইতে বহির্গমন ১৭
করিয়া বেথানিয়ায় আসিলেন এবং তথায় রাত্রি যাপন করিলেন।

প্রভাতে নগরে প্রত্যাবর্ত্তন সময়ে তাঁহার ক্ষুধার উদ্রেক হইল। ১৮
পথের পার্শ্বে একটি ডুম্বুর বৃক্ষ দেখিতে পাইয়া তিনি নিকটে ১৯
গেলেন, কিন্তু পত্র ভিন্ন তাহাতে আর কিছু দেখিতে পাইলেন না;

*'হোশান্না' এই হিব্রু শব্দের অর্থ মঙ্গল দাও 'হে ঈশ্বর'।—'উর্দ্ধতম স্থানে' অর্থাৎ স্বর্গেতে আমাদের এই প্রার্থনা গ্রাহ্য হউক এবং তথা হইতে মাশিয়াখের উপর মঙ্গল বর্ত্তুক।

তাহাতে তিনি কহিলেন, এ অবধি তোমা হইতে আর কখন ফল
২০ উৎপন্ন না হউক। আর তখনই ডুম্বুর বৃক্ষটি শুকাইয়া গেল। দেখিয়া
শিষ্যেরা আশ্চর্য্যান্বিত হইয়া কহিলেন, কি করিয়া ডুম্বুর বৃক্ষটি ইহারই
২১ মধ্যে শুকাইয়া গেল? য়েশু উত্তর করিয়া তাঁহাদিগকে কহিলেন, সত্য
আমি তোমাদিগকে কহিতেছি, যদি তোমাদের বিশ্বাস থাকে, কোন
সন্দেহ না কর, তাহা হইলে তোমরা যে কেবল ডুম্বুর বৃক্ষটীর
সম্বন্ধে যেরূপ ঘটিয়াছে, সেরূপ করিতে পারিবে, এমন নয়, তোমরা
যদ্যপি এই পর্ব্বতকে বল, তুমি উত্থিত হইয়া সমুদ্রে পতিত হও, তবে
২২ তাহাই ঘটিবে। আর প্রার্থনার সময়ে বিশ্বাস করিয়া যাহা কিছু
যাচ্ঞা করিবে, তোমরা তাহাই প্রাপ্ত হইবে।

২৩ মন্দিরে আসিলে পর, যখন তিনি উপদেশ দিতেছিলেন তখন
মহাযাজক ও লোকদের প্রাচীনবর্গ তাঁহার নিকটে আসিয়া বলিল,
কোন্ ক্ষমতায় তুমি এই সমুদয় কার্য্য করিতেছ? আর কে বা তোমাকে
২৪ এ ক্ষমতা দিয়াছে? য়েশু উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন,
আমিও তোমাদিগকে একটি কথা জিজ্ঞাসা করি, তোমরা যদি তাহা
আমাকে বল, তাহা হইলে আমিও তোমাদিগকে বলিব, কোন ক্ষম-
২৫ তায় আমি এ সমুদয় কার্য্য করিতেছি—য়োহানের যে বাপ্তিস্ম,
তাহা কোথা হইতে উদ্ভূত? স্বর্গ হইতে না মনুষ্য হইতে? তাহারা
পরস্পরে পরামর্শ করিয়া বলিল, যদি আমরা বলি স্বর্গ হইতে,
তাহা হইলে এ আমাদিগকে বলিবে, তবে তোমরা তাঁহার কথায়
২৬ বিশ্বাস কর নাই কেন? আর যদি বলি, মনুষ্য হইতে, তাহা হইলে
লোকদিগকে ভয় করিতে হইতেছে; যেহেতু সকলেই য়োহানকে দৈব-
২৭ বক্তা বলিয়া মানে। অতএব তাহারা য়েশুকে উত্তর করিয়া বলিল,
আমরা জানি না। তিনি তাহাদিগকে কহিলেন, তবে আমিও তোমা-
দিগকে বলিব না, কোন্ ক্ষমতায় আমি এ সমুদয় কার্য্য করিতেছি।
২৮ তোমাদের কি বোধ হয়? এক ব্যক্তির দুইটি পুত্র ছিল। তিনি
জ্যেষ্ঠটির নিকট গিয়া কহিলেন, বৎস! আজি গিয়া দ্রাক্ষাক্ষেত্রে

কর্ম্ম কর। সে বলিল, আমি পারিব না; কিন্তু পরে সে খেদ ২৯
করিয়া গেল। পরে তিনি কনিষ্ঠটির নিকট গিয়া সেই রূপ বলিলেন। ৩০
সে বলিল, আমি যাইতেছি, মহাশয়, কিন্তু গেল না। এই দুই ৩১
জনের মধ্যে কে পিতার আজ্ঞা পালন করিল? তাহারা কহিল,
প্রথমটি। য়েশু তাহাদিগকে কহিলেন, সত্য আমি তোমাদিগকে
কহিতেছি, করসংগ্রাহকেরা ও বেশ্যারা তোমাদিগকে পশ্চাতে
রাখিয়া ঈশ্বরের রাজ্যে প্রবেশ করিতেছে। কারণ য়োহান নিতান্ত ৩২
পবিত্রাচারী* হইয়া তোমাদের নিকটে আসিয়াছিলেন,কিন্তু তোমরা
তাঁহার কথায় বিশ্বাস কর নাই, করসংগ্রাহক ও বেশ্যাগণ তাঁহার
কথায় বিশ্বাস করিল; আর তাহা দেখিয়া তোমরা পরেতে বিশ্বাস
করিবে কি, তোমাদের অবিশ্বাসের জন্য কিছু খেদও করিলে না।

আর একটি রূপক শুন—এক জন গৃহস্বামী ছিলেন, তিনি একটি ৩৩
দ্রাক্ষাক্ষেত্র করিয়া তাহার চারি দিকে বেড়া দিলেন, আর তাহার
মধ্যস্থলে দ্রাক্ষাপেষণযন্ত্র স্থাপন করিলেন, এবং একটি উচ্চ প্রহরীগৃহ
নির্ম্মাণ করিলেন। পরে তিনি ক্ষেত্রটি কতকজন কৃষকের নিকট
গচ্ছিত রাখিয়া বিদেশে চলিয়া গেলেন। পরে যখন ফলের সময় ৩৪
আসিল, তখন তিনি ফল পাইবার জন্য সেই কৃষকদের নিকটে আপ-
নার দাসদিগকে প্রেরণ করিলেন। কিন্তু কৃষকেরা তাঁহার দাস- ৩৫
দিগকে ধরিয়া কাহাকে বা প্রহার করিল, কাহাকে বা বধ করিল,
কাহাকেও বা প্রস্তরাঘাতে নিহত করিল। পুনরায় তিনি প্রথমবার ৩৬
অপেক্ষা অধিক দাস প্রেরণ করিলেন, তাহাদেরও প্রতি তাহারা
সেইরূপ করিল। তৎপরে তিনি আপন পুত্রকে তাহাদের নিকটে ৩৭
প্রেরণ করিলেন,ভাবিলেন, আমার পুত্রকে দেখিয়া তাহারা সঙ্কুচিত
হইবে। কিন্তু কৃষকেরা পুত্রকে দেখিয়া পরস্পরে বলিতে লাগিল, ৩৮
এই উত্তরাধিকারী, আইস, ইহাকে আমরা বধ করিয়া ইহার

* গৃক ভাষায় লেখে—"যাথার্থিকতার পথে আসিয়াছিলেন," কিন্তু এইরূপ আক্ষরিক অনুবাদ করিলে গৃক ভাষার ভাব প্রকাশ পায় না।

৩৯ অধিকার আত্মসাৎ করি। তখন তাহারা তাঁহাকে ধরিয়া দ্রাক্ষাক্ষেত্র
৪০ হইতে বাহির করিয়া বধ করিল। অতএব দ্রাক্ষাক্ষেত্রের স্বামী
৪১ আসিয়া সেই কৃষকদের প্রতি কি করিবেন? তাহারা বলিল, তিনি সেই দুষ্টদিগকে নির্দ্দয়রূপে সংহার করিবেন, এবং দ্রাক্ষাক্ষেত্রটি এমন অপর কৃষকদিগের হস্তে গচ্ছিত করিবেন,যাহারা যথাসময়ে ফল
৪২ প্রদান করিবে। যেশু তাহাদিগকে কহিলেন, তোমরা কি শাস্ত্রে কখন পাঠ কর নাই—

'যে প্রস্তরকে নির্ম্মাতৃগণ অগ্রাহ্য করিয়াছিল,
সেই খানই প্রধান ভিত্তিপ্রস্তর হইয়া উঠিল।
ঘটনাটি প্রভু হইতেই হইল,
এবং আমাদের চক্ষে তাহা আশ্চর্য্য' (গীত ১১৮; ২২)।

৪৩ এই জন্যে আমি তোমাদিগকে বলি যে, ঈশ্বরের রাজ্য তোমাদের হইতে অপহৃত হইবে এবং এমন এক জাতিকে দত্ত হইবে, যাহারা
৪৪ তাহার ফল প্রদান করিবে। [আর সেই প্রস্তরের উপর যে পড়িবে, সে খণ্ডবিখণ্ড হইবে,আর সেই প্রস্তর যাহার উপরে পড়িবে,তাহাকে
৪৫ ধূলীবৎ চূর্ণ করিবে]। মহাযাজকেরা ও ফারুশীরা এই রূপকগুলি শুনিয়া বুঝিতে পারিল যে, তিনি তাহাদেরই বিষয় বলিলেন।
৪৬ আর তাহারা তাঁহাকে ধরিতে চেষ্টা করিল, কিন্তু লোকদিগকে ভয় করিল, যেহেতু সকলে তাঁহাকে দৈববক্তা বলিয়া মানিত।

২২ **পরে** যেশু তাহাদিগকে পুনরায় রূপকে কহিতে লাগিলেন
২ যথা—স্বর্গরাজ্য এমন এক রাজার তুল্য, যিনি আপন পুত্রের বিবাহ-
৩ উৎসব করিলেন, এবং বিবাহোৎসবে নিমন্ত্রিত লোকদিগকে ডাকিবার জন্য আপন দাসদিগকে প্রেরণ করিলেন, কিন্তু তাহারা
৪ আসিতে চাহিল না। পুনরায় তিনি অন্যান্য দাস পাঠাইলেন, বলিলেন, তোমরা নিমন্ত্রিতদিগকে বল—'দেখ,আমার ভোজ আমি প্রস্তুত করিয়াছি—আমার বলদাদি পুষ্ট পশু মারা হইয়াছে;সকলই প্রস্তুত,তোম-
৫ রা বিবাহোৎসবে আইস'। কিন্তু তাহারা অবহেলা করিয়া স্ব স্ব কার্য্যে চলিয়া গেল—কেহ আপন ক্ষেত্রে গেল,কেহ বা আপন ব্যবসায়ে গেল;

অবশিষ্ট লোকে তাঁহার দাসদিগকে ধরিয়া তাহাদের উপর অত্যাচার ৬
করিল ও তাহাদিগকে বধ করিল। তাহাতে রাজা ক্রুদ্ধ হইলেন এবং ৭
আপন সৈন্যদল প্রেরণ করিয়া সেই হত্যাকারীদিগকে বিনষ্ট করিলেন,
এবং তাহাদের নগর ভস্মাবশেষ করিলেন। পরে তিনি আপন দাস- ৮
দিগকে কহিলেন, বিবাহ-ভোজ প্রস্তুত বটে, কিন্তু যাহারা নিমন্ত্রিত
হইয়াছিল, তাহারা যোগ্য ছিল না। অতএব তোমরা এখন ৯
চতুষ্পথে যাও, এবং যত লোকের দেখা পাও, সকলকেই বিবাহোৎ-
সবে নিমন্ত্রণ কর। তখন ঐ দাসেরা রাজপথে গিয়া কি মন্দ, ১০
কি ভাল, যত লোকের দেখা পাইল, সকলকেই সংগ্রহ করিয়া
আনিল, তাহাতে নিমন্ত্রিত লোকেতে উৎসব-গৃহ পরিপূর্ণ হইল।
পরে রাজা নিমন্ত্রিত লোকদিগকে দেখিবার জন্য ভিতরে গিয়া ১১
দেখিলেন, এক জনের বিবাহ-পরিচ্ছদ নাই। তিনি তাহাকে কহি- ১২
লেন, বন্ধু, যখন তোমার বিবাহ-বস্ত্র নাই, তখন তুমি কেমন করিয়া
এই স্থানে প্রবেশ করিলে? তাহাতে তাহার বাক্‌রোধ হইল। তখন ১৩
রাজা পরিচারকদিগকে কহিলেন, উহার হস্ত পদ বন্ধন করিয়া উহাকে
সেই বহিঃস্থ অন্ধকারে নিক্ষেপ কর; সে স্থানে কেবল হাহাকার ও
দন্ত-ঘর্ষণ হইবে। কারণ অনেকেই আহূত, কিন্তু অল্পই মনোনীত। ১৪

তখন ফারুশীরা চলিয়া গিয়া পরামর্শ করিতে লাগিল যে কিরূপে ১৫
তাঁহাকে কথায় ফাঁদে ফেলিবে। তাহারা আপনাদের শিষ্যদিগকে ১৬
হেরোদীয়দের সমভিব্যাহারে তাঁহার নিকটে পাঠাইয়া তাঁহাকে
জিজ্ঞাসা করাইল, গুরো, আমরা জানি, তুমি সত্যবান, এবং ঈশ্বর-
নির্দ্দিষ্ট পথ প্রকৃতরূপে দর্শাইয়া থাক, আর কে কি বলে, সে দিকে
দৃক্‌পাত কর না; কারণ তুমি মনুষ্যের মুখাপেক্ষা কর না। অতএব ১৭
আমাদিগকে বল দেখি, তোমার কি বোধ হয়? সম্রাটকে
কর দেওয়া উচিত কি না? য়েশু তাহাদের দুষ্টতা বুঝিতে ১৮
পারিয়া কহিলেন, আমাকে পরীক্ষা করিতেছ কেন, রে কপ-
টেরা? কর-মুদ্রা আমাকে দেখাও। তাহারা তাঁহাকে একটী ১৯

২০ দেনারিয়ন* আনিয়া দিল। তিনি তাহাদিগকে কহিলেন, এই মূর্ত্তি
২১ আর এই নাম কাহার? তাহারা বলিল, সম্রাটের। তখন তিনি
তাহাদিগকে কহিলেন, তবে যাহা সম্রাটের, তাহা সম্রাটকে দাও;
২২ আর যাহা ঈশ্বরের, তাহা ঈশ্বরকে দাও। ইহা শুনিয়া তাহারা চমৎকৃত হইল, এবং তাঁহাকে পরিত্যাগ করিয়া চলিয়া গেল।

২৩ সেই দিনে সাদ্দূকীরা—যাহারা বলে মৃতোত্থান নাই—তাঁহার
২৪ নিকটে আসিল। তাহারা তাঁহাকে জিজ্ঞাসা করিল, গুরো, মূশা
কহিয়াছেন, যদি কেহ অপুত্র মরে, তাহা হইলে তাহার ভ্রাতা তাহার
২৫ ভার্য্যাকে পরিণয় করিয়া ভ্রাতার বংশোৎপাদন করিবে। এখন,
আমাদের মধ্যে সাত ভ্রাতা ছিল। জ্যেষ্ঠ বিবাহ করিয়া মরিল,
২৬ এবং পুত্র না থাকায় সে আপন ভার্য্যা ভ্রাতাকে দিয়া গেল; দ্বিতীয়,
২৭ তৃতীয় প্রভৃতি সাত জন পর্য্যন্ত সেই রূপ করিল। সকলের শেষে
২৮ স্ত্রীলোকটিও মরিল। অতএব উত্থানকালে ঐ সাত জনের মধ্যে
সে কাহার ভার্য্যা হইবে? কারণ সে সকলেরই হইয়াছিল।
২৯ যেশু তাহাদিগকে উত্তর করিয়া কহিলেন, তোমরা মহাভ্রান্ত;
৩০ তোমরা না জান শাস্ত্র, না জান ঈশ্বরের শক্তি; কারণ উত্থানের পরে
লোকে পরিণয় করেও না, কেহ তাহাদের পরিণয় দেয়ও না; তখন
৩১ তাহারা স্বর্গস্থ দূতগণের মত হয়। আর মৃতদের উত্থানের বিষয়ে
যাহা ঈশ্বর তোমাদিগকে কহিয়াছেন, তাহা কি পাঠ কর নাই যথা—
৩২ তিনি কহেন, 'আমি আব্রাহামের ঈশ্বর, ইসাহাকের ঈশ্বর ও য়াকোবের ঈশ্বর'? (যাত্রা ৩; ৬)। ঈশ্বর মৃতদের ঈশ্বর নন, তিনি জীবিত-
৩৩ দেরই ঈশ্বর। এই কথা শুনিয়া লোকসমূহ তাঁহার শিক্ষা বিষয়ে
অতিশয় বিস্মিত হইল।

৩৪ পরে ফারুশীরা যখন শুনিল যে, তিনি সাদ্দূকীদিগকে নিরুত্তর
৩৫ করিয়াছেন, তখন তাহারা সেই স্থানে একত্র হইল। আর তাহাদের
৩৬ মধ্যে এক ব্যক্তি—এক জন শাস্ত্রী—তাঁহাকে পরীক্ষা করিবার

* "দেনারিয়ন।" রোমীয় মুদ্রা। ইহার মূল্য ন্যূনাধিক পাঁচ আনা।

আশয়ে জিজ্ঞাসা করিল, গুরো, ব্যবস্থার মধ্যে কোন্ আদেশটি মহৎ ? তিনি তাহাকে কহিলেন, 'তুমি তোমার প্রভু ঈশ্বরকে সমস্ত হৃদয়ের সহিত, তোমার সমস্ত প্রাণের সহিত, তোমার সমস্ত মনের সহিত প্রেম করিবে' (দ্বিতীয় বিবঃ ৬;৫)। এইটি মহৎ ও প্রধান আদেশ। আর প্রায় ইহার সমান আর একটি এই যে, 'তুমি তোমার প্রতিবেশীকে আত্মতুল্য প্রেম করিবে'(লেবীঃ ১৯; ১৮)। এই দুইটি আদেশের মধ্যে সমস্ত ব্যবস্থা ও দৈববক্তৃগণ নিহিত রহিয়াছে। ৩৭ ৩৮ ৩৯ ৪০

পরে ফারুশীরা সমবেত হইয়াছে, এমন সময়ে য়েশু তাহাদিগকে জিজ্ঞাসা করিলেন, মাশীয়াখের* বিষয়ে তোমাদের কি বোধ হয় ? তিনি কাহার সন্তান ? তাহারা বলিল, দাবিদের। তিনি তাহাদিগকে কহিলেন, তবে দাবিদ কি করিয়া আত্মার আবেশে তাঁহাকে প্রভু বলেন যথা— ৪১ ৪২ ৪৩

"প্রভু আমার প্রভুকে কহিলেন,
তুমি আমার দক্ষিণে উপবেশন কর,
যাবৎ আমি তোমার শত্রুদিগকে তোমার পাদপীঠ না করি ?"
(গীত ১১০;১)। ৪৪

তবে দাবিদ যখন তাঁহাকে প্রভু কহেন, তখন তিনি তাঁহার সন্তান হইলেন কি করিয়া ? কেহ তাঁহাকে একটী কথাও উত্তর দিতে পারিল না। আর সেই দিন অবধি তাঁহাকে কোন কথা জিজ্ঞাসা করিতে আর কাহার সাহসও হইল না। ৪৫ ৪৬

**তখন** য়েশু লোকসমূহের এবং আপন শিষ্যদিগের সঙ্গে কথা কহিলেন, বলিলেন, শাস্ত্রীরা ও ফারুশীরা মূশার আসনে উপবিষ্ট আছে; অতএব তাহারা যাহা তোমাদিগকে বলে, তাহা পালন কর; কিন্তু তাহাদের কার্য্যানুরূপ তোমরা কার্য্য করিও না; কারণ তাহারা বলে, কিন্তু করে না। তাহারা ভারি [দুর্বাহ্য] বোঝা বান্ধিয়া লোকের স্কন্ধে চাপায়, কিন্তু আপনারা অঙ্গুলি দিয়াও সরাইতে চায় না। তাহারা লোকদের দ্বারা দৃষ্ট হইবার জন্য আপনাদের সমু- ২৩ ২ ৩ ৪ ৫

* দেখ, ২; ৪ পদের টিপ্পনী।

দয় কার্য্য করে; কারণ তাহারা আপনাদের স্মরণ-মাতুলী* প্রশস্ত
৬ করে, এবং আপনাদের [বস্ত্রের] থোপ তাহারা বড় করে। তাহারা
৭ ভোজে প্রধান স্থান, সীনাগোগে প্রধান আসন, ও বাজারে প্রণাম এবং
৮ লোকের দ্বারা গুরু বলিয়া সম্ভাষিত হইতে ভাল বাসে। কিন্তু তোমরা গুরু সম্ভাষিত হইও না; কারণ উপদেশক তোমাদের একজন
৯ মাত্র, আর তোমরা সকলে পরস্পরে ভ্রাতা। এই পৃথিবীতে তোমরা কাহাকে পিতা সম্বোধন করিও না; কারণ তোমাদের পিতা
১০ এক জন মাত্র, সেই স্বর্গীয় পিতা। নেতা বলিয়াও সম্ভাষিত হইও
১১ না; কারণ তোমাদের নেতা এক জন মাত্র অর্থাৎ খ্রীষ্ট। প্রত্যুত তোমাদের মধ্যে যে জন সকলের বড়, সে তোমাদের সেবক হউক।
১২ যে আপনাকে উন্নত করিবে, তাহাকে অবনত করা হইবে; আর যে আপনাকে অবনত করিবে, তাহাকে উন্নত করা হইবে।

১৩ হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে কপট শাস্ত্রীরা ও কপট ফারুশীরা! কারণ তোমরা মনুষ্যদের সম্মুখে স্বর্গ রাজ্যের দ্বার রুদ্ধ করিয়া থাক; তোমরা নিজেও প্রবেশ কর না, আর যাহারা প্রবেশ করিতে চায়, তাহাদিগকেও প্রবেশ করিতে দাও না। (১৪)।†

১৫ হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে কপট শাস্ত্রীরা ও কপট ফারুশীরা! কারণ তোমরা একটি শিষ্য করিবার জন্য জলে ও স্থলে পরিভ্রমণ করিয়া থাক; আর কেহ শিষ্য হইলে পর তোমরা তাহাকে আপনাদের অপেক্ষা দ্বিগুণ নরকের পাত্র করিয়া তুল।

১৬ হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে অন্ধ পথদর্শকেরা! তোমরা

---

* "স্মরণ মাতুলী"। তাহারা ২বিবঃ ১১;১৩—২২। ৬;৪—১০। যাত্রা ১৩;১১—১৭। ১—১১ পদোক্ত বচনগুলি দীর্ঘ অপ্রশস্ত কাগজে লিখিয়া মাতুলীতে পুরিয়া রাখিত। প্রার্থনাকালীন উক্ত মাতুলী কপালে অথবা বাম বাহুতে হৃৎপিণ্ডের উপরে বান্ধিয়া রাখিত। ইহাতে এই সূচাইত যে মস্তক ও হৃদয়ের সহিত ঈশ্বরের ব্যবস্থাপালন করিতে হইবে। দেখ, যাত্রা ১৩; ৯—১৬। ২ বিবঃ ৬; ৮। ১১; ১৮। ইহা তাহারা পিশাচাদি হইতে রক্ষা কবচরূপে ব্যবহার করিত।

† ১৪ পদ। হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে কপট শাস্ত্রীরা ও কপট ফারুশীরা! যেহেতু তোমরা দীর্ঘ প্রার্থনার ছলে বিধবাদের গৃহ গ্রাস কর। অতএব তোমরা অত্যন্ত দণ্ড প্রাপ্ত হইবে।

বল, যদি কেহ মন্দিরের দিব্য করে,তাহা কিছুই নয়; কিন্তু যদি কেহ মন্দিরের স্বর্ণের দিব্য করে, সেই দায়ী। ১৭ রে দুষ্টেরা* রে অন্ধেরা! কি বড়, স্বর্ণ, না যাহাতে স্বর্ণ পবিত্র হয় সেই মন্দির? ১৮ আর [তোমরা বল], 'যদি কেহ বেদীর দিব্য করে, তাহা কিছুই নয়, কিন্তু যদি কেহ বেদীর উপরিস্থ নৈবেদ্যের দিব্য করে, সেই দায়ী।' ১৯ রে অন্ধেরা! কি বড়, নৈবেদ্য, না যাহাতে নৈবেদ্য পবিত্র হয়, সেই বেদী? ২০ অতএব যে বেদীর দিব্য করে, তাহার বেদী ও তদুপরিস্থ সমস্তেরই দিব্য করা হয়। ২১ আর যে মন্দিরের দিব্য করে, তাহার মন্দির ও মন্দিরে অধিষ্ঠাতার দিব্য করা হয়। ২২ আর যে স্বর্গের দিব্য করে, তাহার ঈশ্বরের সিংহাসন ও সিংহাসনাসীনের দিব্য করা হয়।

২৩ হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে কপট শাস্ত্রীরা ও কপট ফারুশীরা! কারণ তোমরা পোদিনা, মৌরী ও জিরার দশমাংশ দান কর, কিন্তু ব্যবস্থার গুরুতর বিষয় অর্থাৎ ন্যায্য বিচার, দয়া ও বিশ্বস্ততা পরিত্যাগ করিয়া থাক। এই গুলি পালন করা উচিত, অথচ ঐ গুলিও পরিত্যাজ্য নহে। ২৪ রে অন্ধ পথদর্শকেরা! তোমরা মশকটি ছাঁকিয়া ফেল, কিন্তু উষ্ট্র গিলিয়া থাক।

২৫ হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে কপট শাস্ত্রীরা ও কপট ফারুশীরা! কারণ তোমরা পানপাত্র ও ভোজনপাত্রের বহির্ভাগ পরিষ্কার কর; কিন্তু অন্তর্ভাগ চৌর্য্য ও অপরিমিত ভোগে পরিপূর্ণ। ২৬ রে অন্ধ ফারুশী! অগ্রে পানপাত্র ও [ভোজন] পাত্রের অন্তর্ভাগ পরিষ্কার কর যে বহির্ভাগও পরিষ্কার হইয়া আসিবে।

২৭ হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে কপট শাস্ত্রীরা ও কপট ফারুশীরা! কারণ তোমরা শুভ্রীকৃত সমাধি স্তম্ভের সদৃশ, যে গুলি বাহিরে সুন্দর দেখায়, কিন্তু অভ্যন্তরে মৃতের অস্থিতে ও সর্ব্ব প্রকার অশুচিতায় পরিপূর্ণ। ২৮ তাদৃশ তোমরাও বাহিরে মনুষ্যের দৃষ্টিতে যাথার্থিক প্রতীয়মান হইতেছ বটে, কিন্তু অন্তরে তোমরা কাপট্যে ও স্বেচ্ছাচারীতায় পরিপূর্ণ।

* দেখ, ১০ পদের টিপ্পনী।

২৯ হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে কপট শাস্ত্রীরা ও কপট ফারুশীরা! কারণ তোমরা দৈববক্তৃগণের সমাধি-স্তম্ভ নির্ম্মাণ কর,
৩০ এবং যাথার্থিকদের সমাধি বিভূষিত কর, আর বল, আমরা যদি আমাদের পূর্ব্ব পুরুষদের সময়ে থাকিতাম, আমরা কখনই দৈব-
৩১ বক্তৃগণের রক্তপাতে তাহাদের সহযোগী হইতাম না। সুতরাং তোমরা আপনারাই আপনাদের বিষয়ে সাক্ষ্য দিতেছ যে তোমরা
৩২ সেই দৈববক্তৃঘাতকদের সন্তান। তোমরা গিয়া তোমাদের পিতৃ-
৩৩ গণের ⌈পাপ-⌉পরিমাণ পূর্ণ কর। রে সর্পের বংশ সর্পেরা, তোমরা
৩৪ কি রূপে নরকদণ্ড এড়াইবে? সেই জন্যই দেখ, আমি তোমাদের নিকটে দৈববক্তা, বিজ্ঞলোক ও শাস্ত্রিগণকে প্রেরণ করিব। তাহাদের কাহাকে কাহাকে তোমরা বধ করিবে ও ক্রুষে বিদ্ধ করিবে,কাহাকে কাহাকে সীনাগোগে কশাঘাত করিবে, এবং এক নগর হইতে অন্য
৩৫ নগর পর্য্যন্ত তাড়না করিবে; তাহাতে যেন পৃথিবীতে পাতিত সমুদয় নিরপরাধীদের রক্তের ⌈দায়⌉ অর্থাৎ যাথার্থিক হাবিলের রক্ত অবধি, তোমাদের দ্বারা মন্দিরের ও বেদীর মধ্যস্থলে নিহত বারাখীয়ার
৩৬ পুত্র * সাখারীয়ার রক্ত পর্য্যন্ত, তোমাদের মস্তকে বর্ত্তে। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, সেই সমুদয় ⌈রক্তের দায়⌉ এই বংশের উপরে বর্ত্তিবে।

৩৭ হায়, য়েরূশালেম্, হায়, য়েরূশালেম, দৈববক্তাঘাতিনী ও আপনার নিকটে প্রেরিতদের প্রস্তরাঘাতকারিণী! কুক্কুটী যেমন শাবকগুলিকে পক্ষতলে একত্র করে, তদ্রূপ আমিও তোমার সন্তানদিগকে কতবার একত্র করিতে ইচ্ছা করিয়াছিলাম, কিন্তু তোমাদের ইচ্ছা হইল না।
৩৮ দেখ, এই রহিল তোমাদের আবাস; কারণ আমি তোমাদিগকে কহি-

* সাখারীয়া বারাখীয়ার পুত্র ছিলেন না,তিনি য়োয়াদা মহাযাজকের পুত্র ছিলেন; দেখ ২বংশাঃ ২৪; ২০—২২ পদ। কোন অজ্ঞান অনুলেখক সাখারীয়া ১; ১ পদ দেখিয়া "বারাখিয়'র পুত্র" নিবেশিত করিয়াছে। লুক শুভ-সমাচারে (১১;৫২) এ কথাটি নাই। সর্ব্বাপেক্ষা প্রাচীন ও প্রসিদ্ধ "সিনাইটিখুস" নামা হস্তলিপিতেও ইহা নাই।

তেছি, তোমরা আমাকে আর দেখিতে পাইবে না, যে পর্য্যন্ত না তোমরা বলিবে, 'যিনি প্রভুর নামে আগমন করিতেছেন, তিনি ধন্য।' ৩৯

২৪ তখন যেশু বাহির হইয়া মন্দির হইতে প্রস্থান করিলেন। পরে তাঁহার শিষ্যেরা মন্দিরের প্রাসাদ সকল তাঁহাকে দেখাইবার জন্য তাঁহার নিকটে আসিলেন। ২ কিন্তু তিনি তাঁহাদিগকে কহিলেন, এই সমুদয় দেখিতেছ না? সত্য আমি তোমাদিগকে কহিতেছি, এই স্থলে এক খানি প্রস্তর আর এক খানির উপরে থাকিতে পাইবে না, সবই ভূমিসাৎ হইবে।

৩ পরে তিনি তৈলবৃক্ষ-পর্ব্বতের উপরে উপবিষ্ট রহিয়াছেন, এমন সময়ে শিষ্যেরা বিজনে তাঁহার নিকটে আসিয়া বলিলেন, আমাদিগকে বল, এ সমুদয় কোন্ সময়ে ঘটিবে? আর তোমার আগমনের ও এই যুগের অবসান-কালের লক্ষণই বা কি? ৪ যেশু তাঁহাদিগকে উত্তর করিয়া কহিলেন, সাবধান, কেহ যেন তোমাদিগের ভ্রান্তি না জন্মায়। ৫ কারণ অনেকেই আমার নাম ধারণ করিয়া আসিয়া বলিবে, 'আমিই মাশীয়াখ'; আর তাহারা অনেকের ভ্রান্তি জন্মাইবে। ৬ আর তোমরা যুদ্ধের বিষয় ও যুদ্ধ বিষয়ক জনরব শ্রবণ করিবে; কিন্তু সাবধান, তোমরা শঙ্কিত হইও না; কারণ এই সকল ঘটনার আবশ্যক; কিন্তু তখনও যুগান্ত হইবে না। ৭ কারণ এক জাতি আর এক জাতির বিরুদ্ধে এবং এক রাজ্য অন্য রাজ্যের বিরুদ্ধে উত্থান করিবে, আর দুর্ভিক্ষ এবং স্থানে স্থানে ভূমিকম্প হইতে থাকিবে। ৮ কিন্তু এ সমুদয় যন্ত্রণার আরম্ভ মাত্র। ৯ তখন তাহারা তোমাদিগকে ক্লেশ ⌜দিবার⌝ জন্য ⌜শত্রুহস্তে⌝ সমর্পণ করিবে, এবং তোমাদিগকে বধ করিবে; আর আমার নামের জন্য তোমরা সকল জাতির বিদ্বেষভাজন হইবে। ১০ তখন অনেকে বিঘ্ন প্রাপ্ত হইবে, এবং এক জন আর এক জনকে ধরাইয়া দিবে, এবং এক জন অন্যজনের শত্রুতা করিবে। ১১ আর অনেক মিথ্যা দৈববক্তা উদিত হইয়া অনেকের ভ্রান্তি জন্মাইবে; ১২ আর স্বেচ্ছাচারীতার প্রাদুর্ভাব হইবে বলিয়া অনেকেরই প্রেম শিথিল

১৩ হইয়া যাইবে। কিন্তু যে জন শেষ পর্য্যন্ত সহিষ্ণুতা অবলম্বন করিবে,
১৪ সেই পরিত্রাণ পাইবে। আর রাজ্যবিষয়ক শুভসমাচার সমস্ত পৃথিবীতে সকল জাতির নিকট সাক্ষ্যের জন্য প্রচারিত হইবে। তাহার পরে যুগান্ত আসিবে।

১৫ অতএব যখন তোমরা দানিয়েল দৈববক্তা কথিত সেই উৎসন্নকারী ঘৃণার্হকে পবিত্র ভূমিতে দণ্ডায়মান দেখিবে (পাঠক বুঝুক),
১৬ তখন যাহারা ইহুদা প্রদেশে থাকিবে, তাহারা যেন পর্ব্বত প্রদেশে
১৭ পলায়ন করে। যে ছাদের উপরে থাকিবে, সে যেন গৃহের দ্রব্যাদি
১৮ লইতে নামিয়া না আইসে। আর যে ক্ষেত্রে থাকিবে, সে যেন আপন
১৯ বস্ত্র আনিতে প্রত্যাগমন না করে। কিন্তু হায়, অন্তঃসত্ত্বা ও
২০ স্তন্যদায়িনীদের সেই সময়ে কি দুর্দ্দশা হইবে। প্রার্থনা কর, যেন
২১ তোমাদের পলায়ন শীতকালে বা শাব্বাথ দিনে না ঘটে; কারণ তখন এমন ভয়ানক ক্লেশ হইবে, যেরূপ জগতের প্রারম্ভাবধি আজি
২২ পর্য্যন্ত কখন হয় নাই, কখন হইবেও না। আর যদি সেই সময় ন্যূন করা না হইত, তাহা হইলে কোন প্রাণীই বাঁচিতে পারিত না; কিন্তু নির্ব্বাচিতদের জন্য সেই সময় ন্যূন করা যাইবে।
২৩ তখন যদি কেহ তোমাদিগকে বলে, দেখ, এই স্থানে মাশীয়াখ, কি
২৪ ঐ স্থানে, তাহা বিশ্বাস করিও না। কারণ অনেক মিথ্যা মাশীয়াখ ও মিথ্যা দৈববক্তৃগণ উঠিবে এবং এমন অদ্ভুত ও আশ্চর্য্য কার্য্য প্রদর্শন
২৫ করিবে যে পারিলে তাহারা নির্ব্বাচিতদিগেরও ভ্রান্তি জন্মাইত। দেখ,
২৬ আমি তোমাদিগকে পূর্ব্বেই বলিয়া রাখিলাম। অতএব তাহারা যদি তোমাদিগকে বলে, 'দেখ, তিনি ঐ প্রান্তরে আছেন,' তোমরা বাহির হইয়া যাইও না; [কিম্বা], দেখ, তিনি এই গৃহের অভ্যন্তরে
২৭ রহিয়াছেন, তোমরা বিশ্বাস করিও না। কারণ বিদ্যুৎ যেমন উদয়াচলে প্রকাশ পাইয়া অস্তাচল পর্য্যন্ত দৃষ্ট হয়; মনুষ্যপুত্রের আগমন
২৮ সেই রূপ হইবে। যে স্থানে শব থাকে, সেই স্থানেই গৃধ্র একত্র হয়।
২৯ সেই ক্লেশের সময়ের অব্যবহিত পরে সূর্য্য অন্ধকারময় হইবে,

চন্দ্র আর আলোক দিবে না, নক্ষত্রগণ গগণমণ্ডল হইতে পতিত হইবে, এবং গগণমণ্ডলের আকর্ষণী-শক্তি বিলোড়িত হইবে। আর ৩০ তখন আকাশে মনুষ্যপুত্ত্রের আগমনের লক্ষণ প্রকাশ পাইবে; তাহাতে পৃথিবীর সকল জাতি বিলাপ করিবে, আর তাহারা মনুষ্য-পুত্ত্রকে মহাশক্তি ও মহামহিমায় আকাশের মেঘে আরূঢ় হইয়া আগমন করিতে দেখিবে। তিনি মহাভেরীধ্বনি সহকারে আপন ৩১ দূতদিগকে প্রেরণ করিবেন, আর তাঁহারা আকাশের এক সীমা হইতে অপর সীমা পর্য্যন্ত চতুর্দ্দিক হইতে তাঁহার নির্ব্বাচিতদিগকে আনয়ন করিয়া একত্র করিবেন।

এখন, ডুম্বুর বৃক্ষ হইতে তোমরা এই রূপক বুঝিয়া লও—যখন ৩২ তাহার শাখা সরস হইয়া পত্র প্রসব করে, তখন তোমরা জানিতে পার যে গ্রীষ্মকাল সন্নিকট; সেই রূপ তোমরাও, যখন তোমরা এই ৩৩ সমুদয় দেখিবে, তখন জানিবে যে তিনি সন্নিকট—দ্বারে। সত্য ৩৪ আমি তোমাদিগকে কহিতেছি, এই জাতি গত হইবে না যাবৎ এই সমুদয় বিষয় সম্পন্ন না হয়। গগণমণ্ডল ও পৃথিবী লোপ ৩৫ পাইবে, কিন্তু আমার বাক্যগুলি কখনও লোপ পাইবে না। কিন্তু ৩৬ সেই দিনের ও সেই দণ্ডের বিষয় কেহই জানে না; স্বর্গের দূতগণও জানেন না, পুত্রও জানেন না, কেবল পিতাই তাহা জ্ঞাত আছেন। কিন্তু নোহার কালে যেরূপ ঘটিয়াছিল, মনুষ্যপুত্ত্রের আগমন কালেও ৩৭ সেই রূপ ঘটিবে। কারণ জলপ্লাবনের পূর্ব্বে লোকে যেরূপ করিতেছিল ৩৮ অর্থাৎ নোহার তরণী প্রবেশ দিন পর্য্যন্ত যেরূপ তাহারা ভোজন ও পান করিতেছিল, বিবাহ করিতেছিল ও বিবাহ দিতেছিল, এবং যে ৩৯ পর্য্যন্ত বন্যা আসিয়া সকলকে ভাসাইয়া লইয়া না গেল, সেই পর্য্যন্ত যেমন তাহারা কিছু মাত্র উপলব্ধি পাইল না, মনুষ্যপুত্ত্রের আগমন সময়েও সেই রূপ হইবে। তখন হয় ত দুই জন ক্ষেত্রে থাকিবে; ৪০ তাহাদের একজন গৃহীত হইবে, একজন পরিত্যক্ত হইবে। দুই জন ৪১ স্ত্রীলোক যাঁতা পিষিবে, তাহাদের একটি গৃহীত হইবে, একটি পরিত্যক্ত

৪২ হইবে। অতএব তোমরা জাগ্রৎ থাক; কারণ তোমাদের প্রভু
৪৩ কোন্ দিনে আগমন করিবেন, তোমরা জান না। কিন্তু ইহা জানিও
যে গৃহস্বামী যদি জানিত, কোন্ প্রহরে চোর আসিবে, তাহা হইলে
সে জাগিয়া থাকিত, চোরকে আপন গৃহে সিঁধ কাটিতে দিত না।
৪৪ অতএব তোমরাও প্রস্তুত হইয়া থাক; কারণ যখন তোমরা মনে
করিবে এখন নয়, এমন এক দণ্ডে মনুষ্যপুত্র আগমন করিবেন।

৪৫ কে তবে সেই বিশ্বস্ত ও বুদ্ধিমান দাস, যাঁহাকে প্রভু আপন
দাস দাসীদিগকে যথা সময়ে আহার দিবার ভার অর্পণ করিয়াছেন।
৪৬ ধন্য সেই দাস, যাঁহাকে তাঁহার প্রভু আসিয়া সেই রূপ করিতে
৪৭ দেখিবেন। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, তিনি তাঁহাকে
৪৮ আপন সর্ব্বস্বের উপরে কর্ত্তৃত্ব-ভার দিবেন। কিন্তু সেই দুষ্ট দাস
৪৯ যদি মনে মনে বলে, আমার প্রভু বিলম্ব করিতেছেন, এবং আপন
সহদাসদিগকে প্রহার করিতে আরম্ভ করে, এবং পানপ্রিয়দের সঙ্গে
৫০ ভোজন পান করে; তাহা হইলে সেই দাসের প্রভু এমন এক দিনে
আগমন করিবেন, যখন সে অপেক্ষা না করিবে, এবং এমন এক দণ্ডে
৫১ [আসিবেন] যদ্বিষয়ে সে কিছুই জানিবে না, আর তিনি তাহাকে
কাটিয়া দ্বিখণ্ড করিবেন, এবং তাহাকে কপটদের দশার ভাগী করি-
বেন। সেই স্থানে কেবল হাহাকার ও দন্ত-ঘর্ষণ হইবে।

২৫ তখন স্বর্গরাজ্য এমন দশটি কন্যার তুল্য হইবে, যাহারা আপনা-
দের প্রদীপ লইয়া বরের সহিত সাক্ষাৎ করিতে বাহির হইল।
২ তাহাদের পাঁচটি নির্ব্বোধ, পাঁচটি সুবোধ। কারণ নির্ব্বোধেরা
৩,৪ আপনাদের প্রদীপ লইবার সময়ে সঙ্গে তৈল লইল না; কিন্তু সুবো-
৫ ধেরা আপনাদের প্রদীপের সঙ্গে পাত্রে করিয়া তৈল লইল। এখন,
বরের বিলম্ব হওয়াতে সকলেই তন্দ্রাকৃষ্ট হইয়া নিদ্রিত হইল।
৬ পরে রাত্রি দুই প্রহরের সময়ে একটি চীৎকার উঠিল—'ঐ দেখ, বর!
৭ তাঁহার সঙ্গে সাক্ষাৎ করিতে বাহির হও।' তখন সেই কন্যারা সকলেই
৮ গাত্রোত্থান করিয়া প্রদীপ সজ্জিত করিতে লাগিল। কিন্তু নির্ব্বোধেরা

সুবোধদিগকে বলিল, তোমাদের তৈল হইতে আমাদিগকে কিছু দাও; কারণ আমাদের প্রদীপ নির্ব্বাণ হইতেছে। ৯ কিন্তু সুবোধেরা উত্তর করিয়া কহিল, তা হইবে না, তোমাদের ও আমাদের কখনই কুলাইবে না; তোমরা বরং বিক্রেতাদের নিকটে গিয়া আপনাদের জন্যে ক্রয় কর। ১০ তাহারা ক্রয় করিতে গেল, ইত্যবসরে বর আসিলেন, আর যাহারা প্রস্তুত ছিল, তাহারা তাঁহার সঙ্গে বিবাহ বাটীতে প্রবেশ করিল, আর দ্বার বদ্ধ হইল। ১১ পরে সেই অন্য কন্যারাও আসিয়া বলিতে লাগিল—'প্রভো, প্রভো, দ্বার উন্মোচন কর।' ১২ কিন্তু তিনি উত্তর করিয়া কহিলেন, 'সত্য আমি তোমাদিগকে কহিতেছি, আমি তোমাদিগকে চিনি না।' ১৩ অতএব জাগ্রৎ থাক, যেহেতু তোমরা সেই দিনও জান না, সেই দণ্ডও জান না।

১৪ কারণ [স্বর্গ রাজ্য তখন এই রূপ হইবে], যেমন এক মনুষ্য বিদেশে যাইবার সময়ে আপনার দাসদিগকে আহ্বান করিয়া আপনার সম্পত্তি তাহাদিগের হস্তে সমর্পণ করিলেন। ১৫ এক জনকে তিনি পাঁচ টালেণ্ট,* এক জনকে দুই, আর এক জনকে এক টালেণ্ট দিলেন, যাহার যেমন ক্ষমতা; পরে তিনি প্রস্থান করিলেন। ১৬ এখন, যে জন সেই পাঁচ টালেণ্ট পাইল, সে তখনই গিয়া তাহা লইয়া ব্যবসায় করিল, এবং আর পাঁচ টালেণ্ট উপার্জ্জন করিল। ১৭ সেইরূপ যে সেই দুইটি প্রাপ্ত হইল, সেও আর দুইটি উপার্জ্জন করিল। ১৮ কিন্তু যে সেই এক টালেণ্ট পাইল, সে গিয়া মৃত্তিকায় গর্ত্ত করিয়া তাহার প্রভুর মুদ্রা লুকাইয়া রাখিল। ১৯ এখন, বহুদিন পরে সেই দাসগণের প্রভু আসিয়া তাহাদের নিকট হইতে হিসাব লইলেন—২০ তখন যে ব্যক্তি সেই পাঁচ টালেণ্ট প্রাপ্ত হইয়াছিল, সে আর পাঁচটি টালেণ্ট সঙ্গে করিয়া আসিয়া কহিল, প্রভো, পাঁচ টালেণ্ট তুমি আমার হস্তে সমর্পণ করিয়াছিলে, দেখ, আমি আর পাঁচ টালেণ্ট উপার্জ্জন করিয়াছি। ২১ তাহার প্রভু তাহাকে কহিলেন, ভাল করিয়াছ, উত্তম ও

* দেখ ১৮ ; ২৪ পদের টিপ্‌পনী।

বিশ্বস্ত দাস, তুমি অল্প বিষয়ে বিশ্বস্ত হইয়াছ আমি তোমাকে বহু বিষয়ের উপরে কর্ত্তৃত্ব-ভার দিব ; তুমি তোমার প্রভুর আনন্দের
২২ ভাগী হও। পরে যে ব্যক্তি সেই দুই টালেণ্ট প্রাপ্ত হইয়াছিল, সেও আসিয়া কহিল, প্রভো, দুই টালেণ্ট তুমি আমার হস্তে সমর্পণ করি-
২৩ য়াছিলে ; দেখ,আমি আর দুই টালেণ্ট উপার্জ্জন করিয়াছি। তাহার প্রভু তাহাকে কহিলেন, ভাল করিয়াছ, উত্তম, বিশ্বস্ত দাস, তুমি অল্প বিষয়ে বিশ্বস্ত হইয়াছ, আমি তোমাকে বহু বিষয়ের উপরে কর্ত্তৃত্ব-ভার দিব ; তুমি তোমার প্রভুর আনন্দের ভাগী হও।
২৪ এখন, যে সেই এক টালেণ্ট পাইয়াছিল, সেও আসিল, আর বলিল, প্রভো, আমি জানি যে তুমি কঠিন মনুষ্য, যে স্থানে তুমি বুন নাই, সেই স্থানে তুমি কাটিয়া থাক; এবং যে স্থানে ছড়াও নাই, সেই স্থানে
২৫ তুমি কুড়াইয়া থাক ; তাহাতে আমি ভীত হইয়া তোমার টালেণ্ট মৃত্তিকার মধ্যে লুকাইয়া রাখিয়াছিলাম ; এই দেখ, তোমার
২৬ যাহা, তাহা পাইলে। কিন্তু তাহার প্রভু তাহাকে কহিলেন, রে দুষ্ট অলস দাস, তুমি জানিতে যে, যে স্থানে আমি বুনি নাই, সেই স্থানে আমি কাটিয়া থাকি; আর যে স্থানে আমি ছড়াই নাই,
২৭ সেই স্থানে আমি কুড়াইয়া থাকি, তবে বণিকদের নিকট আমার মুদ্রা রাখা তোমার উচিত ছিল, তাহা হইলে আমি আসিয়া সুদ
২৮ সমেত আমার নিজস্ব ফিরিয়া পাইতাম। অতএব তোমরা এই টালেণ্ট ইহার নিকট হইতে লইয়া যাহার দশ টালেণ্ট আছে, তাহাকে
২৯ দাও। কারণ যাহার নিকট থাকে, তাহাকে আরও দত্ত হইবে, তাহাতে তাহার অপর্য্যাপ্ত হইবে ; কিন্তু যাহার নিকট না থাকে, তাহার যাহা কিছু আছে, তাহাও তাহার নিকট হইতে অপহৃত
৩০ হইবে। আর এই অকর্ম্মণ্য দাসকে তোমরা সেই বহিঃস্থ অন্ধকারে নিক্ষেপ কর ; সেখানে হাহাকার ও দন্ত-ঘর্ষণ হইবে।

৩১ কিন্তু মনুষ্যপুত্র যখন সকল দূত সমভিব্যাহারে আপনার মহিমায় আগমন করিবেন,তখন তিনি আপনার মহিমার সিংহাসনে উপবেশন

করিবেন; আর তাঁহার সম্মুখে সমুদয় জাতি সংগৃহীত হইবে, এবং ৩২
তিনি তাহাদিগকে পৃথক করিবেন, যাদৃশ মেষপালক ছাগদের হইতে
মেষদিগকে পৃথক করে,—মেষদিগকে তিনি আপন দক্ষিণ পার্শ্বে ৩৩
এবং ছাগ সকলকে আপন বাম পার্শ্বে দাঁড় করাইবেন। তখন
রাজা দক্ষিণ পার্শ্বস্থদিগকে কহিবেন, আইস, আমার পিতার আশী-
র্ব্বাদের পাত্রগণ, সেই রাজ্য অধিকার কর, যাহা জগতের পত্তনাবধি
তোমাদের জন্য প্রস্তুত হইয়াছে; কারণ আমি ক্ষুধিত হইয়াছি- ৩৫
লাম, আর তোমরা আমাকে আহার দিয়াছিলে; আমি তৃষ্ণার্ত্ত হইয়া-
ছিলাম, আর তোমরা আমাকে পান করাইয়াছিলে; আমি অতিথি
হইয়াছিলাম, আর তোমরা আমাকে আশ্রয় দিয়াছিলে, বস্ত্রহীন হইয়া- ৩৬
ছিলাম, আর তোমরা আমাকে পরিধান করাইয়াছিলে; আমি পীড়িত
হইয়াছিলাম, আর তোমরা আমাকে দেখিতে গিয়াছিলে; কারাবদ্ধ
হইয়াছিলাম, আর তোমরা আমার নিকটে আসিয়াছিলে। তখন সেই ৩৭
যাথার্থিকেরা তাঁহাকে উত্তর করিয়া কহিবে, প্রভো, কোন্ সময়ে আমরা
তোমাকে ক্ষুধার্ত্ত দেখিয়া ভক্ষ্য দিয়াছিলাম? কোন্ সময়ে তৃষ্ণার্ত্ত
দেখিয়া জল দিয়াছিলাম? আর কোন্ সময়ে আমরা তোমাকে ৩৮
অতিথি দেখিয়া আশ্রয় দিয়াছিলাম? বস্ত্রহীন দেখিয়া পরিধান করাই-
য়াছিলাম? কোন্ সময়ে আমরা তোমাকে পীড়িত বা কারাবদ্ধ ৩৯
দেখিয়া তোমার নিকটে গিয়াছিলাম? তখন রাজা তাহাদিগকে ৪০
উত্তর করিয়া কহিবেন, সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যখন
তোমরা আমার এই ভ্রাতৃগণের সামান্য এক জনেরও প্রতি ইহা করি
য়াছ, তখন তোমাদের আমারই প্রতি তাহা করা হইয়াছে। পরে ৪১
তিনি বামপার্শ্বস্থদিগকে কহিবেন, দূর হও, আমার সম্মুখ হইতে, রে
শাপগ্রস্তেরা; সেই অনন্ত অগ্নিতে যাও, যাহা দিয়াবল * ও তাহার
দূতগণের জন্য প্রস্তুত করা গিয়াছে। কারণ আমি ক্ষুধিত হইয়া- ৪২
ছিলাম, কিন্তু তোমরা আমাকে আহার দাও নাই; তৃষ্ণার্ত্ত হইয়া-

* ৪; ১ম পদের টিপ্পনী দেখ।

৪৩ ছিলাম, কিন্তু তোমরা আমাকে পান করাও নাই; আমি অতিথি হইয়াছিলাম, কিন্তু তোমরা আমাকে আশ্রয় দাও নাই, বস্ত্রহীন হইয়াছিলাম, কিন্তু তোমরা আমাকে পরিধান করাও নাই; পীড়িত ও কারাবদ্ধ হইয়াছিলাম, কিন্তু তোমরা আমাকে দেখিতে আইস
৪৪ নাই। তখন তাহারা উত্তর করিয়া বলিবে, প্রভো, কোন্ সময়ে আমরা তোমাকে ক্ষুধার্ত্ত, বা তৃষ্ণার্ত্ত, অতিথি, বস্ত্রহীন, পীড়িত বা কারাবদ্ধ
৪৫ দেখিয়াছিলাম, আর তোমার সেবা করি নাই? তিনি তাহাদিগকে উত্তর করিয়া কহিবেন, সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যখন তোমরা আমার এই ভ্রাতৃগণের সামান্য এক জনের প্রতি ইহা কর
৪৬ নাই, তখন তোমাদের আমারই প্রতি তাহা করা হয় নাই। তখন ইহারা অনন্ত যন্ত্রণায় যাইবে; কিন্তু যাথার্থিকেরা অনন্ত জীবনে যাইবে।

২৬ য়েশু এই সকল কথা সমাপণ করিলে পর, আপন শিষ্যদিগকে
২ কহিলেন, তোমরা জান যে দুই দিন পরেই পাস্খা* পর্ব্ব আসিতেছে।
৩ তখন মনুষ্যপুত্র ক্রুষবিদ্ধ হইবার জন্য শত্রুহস্তে সমর্পিত হইবেন। সেই সময়ে মহাযাজকেরা ও লোকসাধারণের প্রাচীনেরা কাইয়াফাস নামে
৪ মহাযাজকের প্রাঙ্গণে সমবেত হইয়া কিরূপে য়েশুকে কলে
৫ কৌশলে ধরিবে ও বধ করিবে, তাহার পরামর্শ করিল। কিন্তু তাহারা বলিল, পর্ব্বের মধ্যে নহে, পাছে লোকদিগের মধ্যে একটা উপপ্লব হইয়া উঠে।

৬ য়েশু যখন বেথানিয়া গ্রামে কুষ্ঠি শিমোনের বাটীতে ছিলেন,
৭ তখন একটি স্ত্রীলোক আলাবাষ্টর প্রস্তরের† থালির এক থালি উৎকৃষ্ট তৈল লইয়া তাঁহার নিকটে আসিলেন, এবং তাঁহার ভোজন সময়ে

---

* "পাস্খা।" এই হিব্রু বরং আরামাইয় শব্দের অর্থ পাশ্ব দিয়া যাওয়া। দেখ, যাত্রাং ১২। ১৩ অধ্যায়।

† আলাবাষ্টর প্রস্তর—বহুমূল্য শ্বেত প্রস্তর।

তাহা তাঁহার মস্তকে ঢালিয়া দিলেন। কিন্তু শিষ্যেরা ইহা দেখিয়া ৮
রুষ্ট হইয়া কহিলেন, এ অপচয় কিসের জন্য? ইহা অধিক ৯
মূল্যে বিক্রীত হইতে ও মুল্যটি দরিদ্রদিগকে দেওয়া যাইতে
পারিত। কিন্তু য়েশু উপলব্ধি পাইয়া তাঁহাদিগকে কহিলেন, তোমরা ১০
এই স্ত্রীলোককে কষ্ট দিতেছ কেন? ইনি আমার প্রতি একটি
উত্তম কার্য্য করিয়াছেন। কারণ দরিদ্রদিগকে তোমরা সতত নিকটে ১১
পাইয়াছ, কিন্তু আমাকে সতত পাইবে না। ইনি যে আমার ১২
দেহে এই তৈল ঢালিয়া দিয়াছেন, তাহা ইনি আমার অন্ত্যেষ্টিক্রিয়া*
মনে করিয়া করিয়াছেন। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, ১৩
সমস্ত জগতে, যে কোন স্থানে এই শুভসমাচার প্রচারিত হইবে,
সেই স্থানেই ইহাঁকে স্মরণের জন্য ইহাঁর এই কার্য্যের কথাও বর্ণিত
হইবে।

তখন সেই দ্বাদশের এক জন, যাহাকে ইহুদা ইস্কারীয়ৎ বলে, ১৪
সে মহাযাজকদের নিকটে গিয়া কহিল, তোমরা আমাকে কি দিবে ১৫
বল, আমি তাহাকে তোমাদের হস্তে সমর্পণ করিব। তাহারা তাহাকে
ত্রিশ রৌপ্য মুদ্রা তৌল করিয়া দিল। আর তদবধি সে তাঁহাকে ১৬
তাহাদের হস্তে সমর্পণ করিবার সুবিধা দেখিতে লাগিল।

পরে অতাড়ীরুটির পর্ব্বের† প্রথম দিনে শিষ্যেরা য়েশুর নিকটে ১৭
আসিয়া কহিলেন, তোমার ইচ্ছা কি, পাস্খা-ভোজ তোমার জন্যে
কোথায় প্রস্তুত করিব? তিনি কহিলেন, নগরে গিয়া অমুক লোককে‡ ১৮

---

* ইহুদীদের অন্ত্যেষ্টিক্রিয়া এই রূপে সম্পাদিত হইত; প্রথমে মৃতদেহ ধৌত করিত, পরে মসলার তৈল মর্দ্দন করিয়া বস্ত্রে জড়িত করিত, তাহার পরে সমাধিগহ্বরে সমাহিত করিত।

† পাস্খা পর্ব্বকে "অতাড়ীরুটির" পর্ব্বও বলে, কারণ পাস্খামেষের সঙ্গে তাড়ীশূন্য রুটি ভোজনের আদেশ ছিল।

‡ "অমুক লোক"। মথি সেই লোকটির নাম হয় ভুলিয়া গিয়াছিলেন, না হয় বলিতে চাহিলেন না।

বল, গুরু কহিলেন, 'আমার কাল নিকট হইয়াছে ; তোমার বাটীতে
১৯ আমি আমার শিষ্যদের সঙ্গে পাস্খা পালন করিব।' শিষ্যেরা য়েশুর
২০ আদেশানুসারে কার্য্য করিয়া পাস্খা-ভোজ প্রস্তুত করিলেন। পরে
সন্ধ্যার সময়ে য়েশু দ্বাদশ শিষ্যের সহিত ভোজে উপবিষ্ট ছিলেন ;
২১ তাঁহারা ভোজন করিতেছেন,এমন সময়ে তিনি তাঁহাদিগকে কহিলেন,
সত্য আমি তোমাদিগকে কহিতেছি, তোমাদের এক জন আমাকে
২২ শত্রুহস্তে সমর্পণ করিবে। তাহাতে তাঁহারা অত্যন্ত বিমর্ষ হইলেন,
এবং একে একে সকলেই তাঁহাকে কহিতে লাগিলেন, 'আমি ত
২৩ নহি, প্রভু ?' তিনি উত্তর করিয়া কহিলেন, যে আমার সঙ্গে
২৪ পাত্রে হস্ত দিল, সেই আমাকে সমর্পণ করিবে। মনুষ্যপুত্রের
বিষয়ে যেরূপ লেখা আছে, সেই রূপ তিনি প্রয়ান করিতেছেন
বটে, কিন্তু হায়, সেই মনুষ্যের কি দুর্দ্দশা হইবে, যে তাঁহাকে
সমর্পণ করিবে ; জন্ম না হওয়াই সে মনুষ্যের পক্ষে ভাল
২৫ ছিল। তখন তাঁহাকে শত্রুহস্তে সমর্পণকারী ইহুদা বলিল, আমি
ত নহি, গুরু ? তিনি কহিলেন, তুমিই বটে।

২৬ তাঁহাদের ভোজনের সময়ে য়েশু এক খানি রুটী লইলেন, এবং
ধন্যবাদ করিয়া ভাঙ্গিলেন, এবং শিষ্যদিগকে দিয়া কহিলেন—গ্রহণ
২৭ কর, ভোজন কর ; ইহা আমার শরীর। পরে তিনি একটী বাটী
লইলেন, এবং ধন্যবাদ করিয়া তাঁহাদিগকে দিয়া কহিলেন—'ইহাতে
২৮ সকলেই পান কর ; কারণ ইহা আমার রক্ত—সেই নিয়মের রক্ত—
২৯ যাহা পাপ ক্ষমার উদ্দেশে অনেকের জন্য পাতিত।' কিন্তু আমি
তোমাদিগকে কহিতেছি, এ অবধি আমি আর দ্রাক্ষাফলের রস পান
করিব না, যত দিন না আমার পিতার রাজ্যে ইহা নূতন প্রকারে
তোমাদের সঙ্গে পান করি।

৩০ স্তুতি গান করিলে পর, তাঁহারা বাহির হইয়া তৈলবৃক্ষ-পর্ব্বতে
চলিয়া গেলেন।

৩১ য়েশু তাঁহাদিগকে কহিলেন, অদ্য রাত্রিতে আমি তোমাদের

সকলের স্খলিত হইবার কারণ স্বরূপ হইব; কারণ লেখা আছে—"আমি মেষপালককে প্রহার করিব, আর পালের মেষগণ ছিন্ন ভিন্ন হইবে" (সাখারিয়া ১৩; ৭)। (কিন্তু আমার উত্থানের পর আমি ৩২ তোমাদের অগ্রে গালীলায় যাইব)। পেত্র তাঁহাকে কহিলেন, যদি ৩৩ তুমি সকলেরই স্খলিত হইবার কারণ স্বরূপ হও, কিন্তু আমার কখন স্খলিত হইবার কারণ হইবে না। য়েশু তাঁহাকে কহিলেন, সত্য আমি ৩৪ তোমাকে কহিতেছি, তুমি যে আমাকে চিন, ইহা তুমি এই রাত্রিতেই, একটি কুক্কুট ডাকিবার পুর্ব্বেই, তিন বার অস্বীকার করিবে। পেত্র ৩৫ তাঁহাকে কহিলেন, আমি যে তোমাকে চিনি, ইহা আমি তোমার সঙ্গে মরিতে হইলেও, অস্বীকার করিব না। এইরূপ সকল শিষ্য বলিলেন।

তখন য়েশু তাঁহাদের সঙ্গে গেথ্‌শেমান* নামে এক ⌜ঘেরা⌝ স্থানে ৩৬ আসিলেন, এবং আপন শিষ্যদিগকে কহিলেন, ঐ স্থানে গিয়া আমি যতক্ষণ প্রার্থনা করিব, ততক্ষণ তোমরা এই স্থানে বসিয়া থাক। এই ৩৭ বলিয়া তিনি পেত্রকে ও জেবেদায়ের পুত্রদ্বয়কে সঙ্গে করিয়া লইলেন এবং শোকাভিভুত ও অত্যন্ত ব্যাকুল হইতে লাগিলেন। তখন তিনি ৩৮ তাঁহাদিগকে কহিলেন, আমার প্রাণ মৃত্যুপীড়ায় আকুলিত; তোমরা এই স্থানে থাকিয়া আমার সহিত জাগরণ কর। তখন তিনি আরো ৩৯ কিঞ্চিৎ অগ্রসর হইয়া অধোমুখে পতিত হইলেন, এবং এই বলিয়া প্রার্থনা করিলেন—হে আমার পিতা, যদি সম্ভব হয়, তবে এই পাত্র আমা হইতে অপসারিত হউক; কিন্তু আমার ইচ্ছামত নহে, তোমার ইচ্ছামত হউক। পরে তিনি শিষ্যদের নিকটে আসিয়া দেখেন, তাঁহারা ৪০ নিদ্রা গিয়াছেন, তখন তিনি পেত্রকে বলিলেন, এ কি, এক ঘণ্টাও আমার সঙ্গে জাগরণ করিতে সক্ষম হইলে না? জাগ্রৎ থাক ও প্রা- ৪১ র্থনা কর, যেন পরীক্ষায় পতিত না হও; আত্মা ইচ্ছুক বটে, কিন্তু মাংস দুর্ব্বল। পরে তিনি দ্বিতীয় বার গিয়া ইহা বলিয়া প্রার্থনা ৪২

* 'গেথশেমান', ইহার অর্থ—তৈলযন্ত্র।

করিলেন—হে আমার পিতা, যদি আমি পান না করিলে ইহা অপসা-
৪৩ রিত হইতে না পারে, তাহা হইলে তোমার ইচ্ছামত ঘটুক। পরে
তিনি পুনরায় আসিয়া তাঁহাদিগকে নিদ্রিত দেখিলেন, কারণ তাঁহাদের
৪৪ চক্ষু [নিদ্রাতে] ভারি হইয়াছিল। তখন তিনি পুনরায় তাঁহাদিগকে
রাখিয়া চলিয়া গেলেন, এবং তৃতীয়বার ঐ কথা বলিয়া প্রার্থনা
৪৫ করিলেন। পরে তিনি শিষ্যদের নিকটে আসিয়া তাঁহাদিগকে
কহিলেন, এই এখন তোমরা ঘুমাও, ও বিশ্রাম কর; দেখ, সময়
৪৬ উপস্থিত, মনুষ্যপুত্র পাপিদের হস্তে সমর্পিত হইলেন। উঠ,
চল আমরা যাই, দেখ, যে আমাকে সমর্পণ করিতেছে, সে নিকটে।
৪৭ এই কথা বলিতে বলিতে দেখ, ইহুদা, সেই দ্বাদশের এক জন
আসিল, তাহার সঙ্গে মহাযাজকদের ও লোকসাধারণের প্রাচীন-
৪৮ দের প্রেরিত খড়্গ ও যষ্টি ধারী বহুসংখ্যক লোক ছিল। এখন
যে তাঁহাকে সমর্পণ করিতেছিল, সে তাহাদিগকে এই এক
সঙ্কেত বলিয়া দিয়াছিল যে, যাহাকে আমি চুম্বন করিব, সে সেই
৪৯ ব্যক্তি; তাহাকেই ধরিবে। আর তখনই সে য়েশুর নিকটে আসিয়া
৫০ বলিল, প্রণাম গুরো, আর তাঁহাকে বারম্বার চুম্বন করিল। য়েশু
তাহাকে কহিলেন, বন্ধো, যাহা করিতে আসিয়াছ, তাহাই কর। তখন
৫১ তাহারা আসিয়া য়েশুর উপর আক্রমণ করিয়া তাঁহাকে ধরিল। আর
দেখ, য়েশুর সঙ্গীদের এক জন হস্ত বিস্তার করিয়া তরবারি নিষ্কো-
ষিত করিয়া মহাযাজকের দাসকে আঘাত করিয়া তাহার কর্ণ নির্মূল
৫২ করিয়া ফেলিলেন। য়েশু তাঁহাকে কহিলেন, তোমার খড়্গ কোষে
রাখ; কারণ যাহারা খড়্গ ধারণ করে, তাহারা খড়্গ দ্বারা বিনষ্ট
৫৩ হইবে। অথবা তুমি কি মনে করিতেছ যে আমি এখন আমার
পিতার নিকটে মিনতি করিতে পারি না, আর [করিলে] তিনি কি
৫৪ এখন দ্বাদশ বাহিনীর অধিক দূত প্রেরণ করিবেন না? কিন্তু [তাহা
হইলে] কিরূপে শাস্ত্রে বচনগুলি সিদ্ধ হইবে, [যাহা বলে] যে, এইরূপ
৫৫ অবশ্যই ঘটিবে। সেই সময়ে য়েশু লোকসমূহকে কহিলেন,

তোমরা কি দস্যুর পশ্চাতে বাহির হইয়াছ যে খড়্গ ও যষ্টি লইয়া আমাকে ধরিতে আসিয়াছ? আমি প্রতি দিন মন্দিরে বসিয়া উপদেশ দিতাম, তখন তোমরা আমাকে ধর নাই। কিন্তু এ সমুদয় ৫৬ ঘটিল• যেন দৈববক্তৃগণের লিপি সিদ্ধ হয়। তখন শিষ্যেরা সকলেই তাঁহাকে পরিত্যাগ করিয়া পলায়ন করিল।

যাহারা য়েশুকে ধরিয়াছিল, তাহারা তাঁহাকে মহাযাজক কায়া- ৫৭ ফাসের নিকটে লইয়া গেল,যথায় শাস্ত্রীরা ও প্রাচীনগণ সমবেত ছিল। কিন্তু পেত্র দূরে দূরে তাঁহার পশ্চাৎ পশ্চাৎ চলিয়া মহাযাজকের ৫৮ প্রাঙ্গণ পর্য্যন্ত গেলেন, এবং পরিণাম কি হয়, দেখিবার জন্য, অভ্যন্তরে প্রবেশ করিয়া ভৃত্যদিগের সঙ্গে বসিলেন। তখন মহাযাজকগণ ও ৫৯ সমস্ত সীনেদ্রিয়ন * য়েশুকে বধ করিবার জন্য তাঁহার বিপক্ষে মিথ্যাসাক্ষ্য দেওয়াইতে চেষ্টা করিল; কিন্তু অনেক মিথ্যাসাক্ষী আসিলেও ৬০ তাহারা কোন [সাক্ষ্য] পাইল না। অবশেষে দুই জন আসিয়া বলিল, ৬১ এ বলিয়াছে, আমি ঈশ্বরের মন্দির ভগ্ন করিতে এবং তিন দিনের মধ্যে নির্ম্মাণ করিতে পারি। তখন মহাযাজক উঠিয়া দাঁড়াইয়া তাঁহাকে ৬২ বলিল, তোমার কি উত্তর নাই? ইহারা তোমার বিরুদ্ধে এ কি সাক্ষ্য দিতেছে? কিন্তু য়েশু মৌনী রহিলেন। তাহাতে মহাযাজক ৬৩ তাঁহাকে বলিল, আমি তোমাকে জীবন্ত ঈশ্বরের দিব্য দিতেছি, আমাদিগকে বল, তুমি ঈশ্বরের পুত্র, মাশীয়াখ্ কি না? য়েশু তাহাকে ৬৪ কহিলেন, আমি তাহাই বটে, আরো আমি তোমাদিগকে কহিতেছি, এ অবধি তোমরা মনুষ্যপুত্রকে সেই শক্তিমানের দক্ষিণে † উপবিষ্ট দেখিবে, এবং তাঁহাকে আকাশের মেঘে আরূঢ় হইয়া আগমন করিতে দেখিবে। তখন মহাযাজক আপন বস্ত্র ছিঁড়িয়া•বলিল,এ ঈশ্বরনিন্দা ৬৫ করিল; সাক্ষীর আর আমাদের প্রয়োজন কি? এই দেখ, এক্ষণেই তোমরা ঈশ্বরনিন্দা শুনিলে; তোমাদের বিবেচনায় কি হয়? তাহারা ৬৬ উত্তর করিল, এ প্রাণদণ্ডের যোগ্য। তখন তাহারা তাঁহার মুখে ৬৭

---

*"সীনেদ্রিয়ন।" ৫; ২২ পদের টিপ্পনী দেখ।

† গৃক ভাষায় লেখে "শক্তির দক্ষিণে।"

থুথু দিল, এবং তাঁহাকে মুষ্ট্যাঘাত করিল; কেহ কেহ চপেটাঘাত
৬৮ করিয়া বলিল, গণিয়া বল দেখি, হে খ্রীষ্ট, কে তোমাকে মারিল?
৬৯ এদিকে পিতর বাহিরে প্রাঙ্গণে উপবিষ্ট রহিয়াছেন, এমন সময়ে এক দাসী তাঁহার নিকটে আসিয়া বলিল, তুমিও সেই গালীলীয়
৭০ যীশুর সঙ্গে ছিলে। কিন্তু তিনি সকলের সমক্ষে অস্বীকার করিয়া
৭১ বলিলেন, তুমি কি বলিতেছ, আমি কিছু বুঝি না। পরে তিনি বহির্দ্বারে গমন করিলে আর এক [দাসী] তাঁহাকে দেখিয়া তত্রস্থ সক-
৭২ লকে বলিল, এও সেই নাজারেথীয় যীশুর সঙ্গে ছিল। তাহাতে তিনি পুনরায় শপথ পূর্ব্বক অস্বীকার করিয়া বলিলেন, আমি সে মনুষ্যকে
৭৩ চিনি না। কিয়ৎক্ষণ পরেই আবার, যাহারা সেই স্থানে দণ্ডায়মান ছিল, তাহারা নিকটে আসিয়া পিতরকে বলিল, সত্যই তুমি উহাদের এক জন; কারণ তোমার উচ্চারণই তোমার পরিচয় দিতেছে।
৭৪ তখন তিনি [আপনার উপর] অভিশাপোক্তি করিয়া এবং শপথ করিয়া বলিলেন, আমি সে মনুষ্যকে চিনি না। আর তখনই একটি
৭৫ কুক্কুট ডাকিয়া উঠিল। তখন পিতরের সেই কথা স্মরণ হইল, যাহা যীশু কহিয়াছিলেন—'তুমি যে আমাকে চিন, তাহা তুমি একটি কুক্কুট ডাকিবার পূর্ব্বে তিনবার অস্বীকার করিবে।' তখন তিনি বাহিরে গিয়া মর্ম্মবেদনায় ক্রন্দন করিতে লাগিলেন।

২৭ রজনী প্রভাত হইলে মহাযাজক সকলে ও লোকসাধারণের প্রাচীন সকলে যীশুর বিপক্ষে মন্ত্রণা করিল যেন তাঁহাকে বধ করিতে
২ পারে; পরে তাহারা তাঁহাকে বন্ধন করিল এবং লইয়া গিয়া রাজপ্রতিনিধি পিলাতের হস্তে সমর্পণ করিল।

৩ তখন যিহুদা, যে তাঁহাকে শত্রুহস্তে সমর্পণ করিয়াছিল, সে যখন দেখিল যে তাঁহার প্রাণদণ্ড স্থির হইল, তখন সে অনুশোচনা করিয়া মহাযাজক ও প্রাচীনদের নিকটে সেই ত্রিশ রৌপ্য মুদ্রা ফিরাইয়া দিয়া
৪ বলিল, আমি নিরপরাধীরে সমর্পণ করিয়া পাপ করিয়াছি। কিন্তু
৫ তাহারা বলিল, তাহাতে আমাদের কি? তুমিই তাহা দেখ। তখন

সে সেই রৌপ্যমুদ্রাগুলি পবিত্রাবাসে নিক্ষেপ করিয়া প্রস্থান করিল, এবং চলিয়া গিয়া আপনাকে উদ্বন্ধন করিল। ৬ কিন্তু মহাযাজকগণ রৌপ্যমুদ্রাগুলি লইয়া বলিল, এ মুদ্রা ভাণ্ডারে রাখা বিধেয় নয়; কারণ ইহা রক্তের মূল্য। ৭ আর তাহারা পরামর্শ করিয়া সেই মুদ্রা দিয়া বিদেশীদিগের সমাধিস্থান করিবার জন্য সেই কুম্ভকারের ক্ষেত্র ক্রয় করিল। ৮ এই জন্য সেই ক্ষেত্র আজি পর্য্যন্ত রক্তক্ষেত্র খ্যাত আছে। ৯ তখন য়েরেমীয়া* দৈববক্তা দ্বারা কথিত বাণী সিদ্ধ হইল—

'আমি সেই ত্রিশ মুদ্রা লইলাম
অর্থাৎ তাঁহারই মূল্য, যাঁহার মূল্য অবধারিত হইয়াছিল,
যাঁহার মূল্য নিরূপণ ইস্রায়েল সন্তানদের দ্বারা করা হইয়াছিল,
১০ তাহা আমি লইয়া সেই কুম্ভকারের ভূমির জন্য দিলাম,
প্রভু যাদৃশ আমাকে আদেশ করিয়াছিলেন।' (সাখারি ১১ ; ১২—১৩)।

১১ এ দিকে, য়েশু রাজপ্রতিনিধির সম্মুখে দণ্ডায়মান রহিয়াছেন। রাজপ্রতিনিধি তাঁহাকে জিজ্ঞাসা করিলেন,তুমি কি ইহুদীদের রাজা ? ১২ য়েশু তাঁহাকে কহিলেন, আমি তাহাই বটে। কিন্তু মহাযাজকেরা ও প্রাচীনেরা যখন তাঁহার উপরে দোষারোপ করিতে লাগিল,তখন তিনি কোন উত্তর দিলেন না। ১৩ তাহাতে পিলাত তাঁহাকে কহিলেন, শুনিতেছ না, ইহারা তোমার বিরুদ্ধে কতপ্রকার সাক্ষ্য দিতেছে ? ১৪ কিন্তু তিনি কোন উত্তর দিলেন না,একটি কথারও নহে; তাহাতে রাজপ্রতিনিধি মহাশ্চর্য্যান্বিত হইলেন। ১৫ এখন, পর্ব্বের সময়ে রাজপ্রতিনিধি লোকসাধারণের জন্য এক জন বন্দিকে মুক্ত করিয়া দিতেন, যাহাকে তাহারা চাহিত। ১৬ সেই সময়ে তাহাদের এক জন নামজাদা বন্দি

---

* "য়েরেমীয়া।" এই কথা কিরূপে নিবেশিত হইল, নিশ্চয় বলা যায় না। হয় ত এই কথাটি মূলহস্তলিপিতে মূলেই ছিল না। কেবল এই ছিল—"তখন দৈববক্তার বাণী সিদ্ধ হইল।" পরে অতি প্রাচীন কালে এক জন লেখক অনুলেখন করিবার সময়ে ভুল করিয়া এই কথাটি নিবেশিত করিয়া থাকিবে। আর একটী অনুমান এই হইতে পারে—তালমুদ গ্রন্থের লেখকদের মতে ইশাইয়া নহেন, য়েরেমীয়া দৈববক্তাই সর্ব্ব প্রথম। "য়েরেমীয়া"বলিলে সমুদয় দৈববক্তৃগ্রন্থ বুঝাইত। শিষ্যেরাও (১৬;১৪) য়েরেমীয়াকে প্রথম স্থানে রাখিতেছেন—"য়েরেমীয়া বা দৈববক্তৃগণের এক জন।" কিন্তু ইহা এ স্থলের বিস্তারণের বিষয় নয়।

১৭ ছিল, তাহার নাম বারাব্বাস্। অতএব তাহারা যখন সমবেত হইল, তখন পিলাত তাহাদিগকে কহিলেন, তোমরা কাহাকে চাও,কাহাকে তোমাদের জন্য মুক্ত করিয়া দিব? বারাব্বাস্‌কে, না যাহাকে মাশী-
১৮ য়াখ্ বলে, এই য়েশুকে? কারণ তিনি জানিয়াছিলেন যে তাহারা
১৯ বিদ্বেষ বশতঃ তাঁহাকে সমর্পণ করিয়াছিল। পরে তিনি বিচারাসনে উপবিষ্ট রহিয়াছেন,এমন সময়ে তাঁহার ভার্য্যা তাঁহাকে বলিয়া পাঠাইলেন, তুমি ঐ যাথার্থিকের কোন কথায় থাকিও না; কারণ আজি
২০ আমি স্বপ্নে তাঁহার কারণে অত্যন্ত কষ্ট পাইয়াছি। তখন মহাযাজকেরা ও প্রাচীনেরা লোকসাধারণকে উত্তেজিত করিল, যেন তাহারা বারা-
২১ ব্বাসের মুক্তি প্রার্থনা করে, এবং য়েশুকে বিনাশ করে। কিন্তু রাজপ্রতিনিধি তাহাদিগকে জিজ্ঞাসা করিলেন, তোমাদের কি ইচ্ছা, এই দুই জনের মধ্যে কাহাকে মুক্ত করিয়া দিব? তাহারা বলিল,
২২ বারাব্বাস্‌কে। পিলাত তাহাদিগকে কহিলেন, তবে যাহাকে মাশীয়াখ্ বলে, এই য়েশুর কি করিব? তাহারা সকলেই বলিল, ও ক্রুষে বিদ্ধ
২৩ হউক। রাজপ্রতিনিধি কহিলেন,কেন, এ কি মন্দ করিল? কিন্তু তা-
২৪ হারা অত্যন্ত চীৎকার করিয়া বলিল, ও ক্রুষে বিদ্ধ হউক। পিলাত যখন দেখিলেন যে কিছুতেই পারিতেছেন না, বরং আরো কলহ হইয়া উঠিতেছে, তখন তিনি লোকসমূহের সমক্ষে জল লইয়া হস্ত প্রক্ষালন করিয়া বলিলেন,এই [যাথার্থিকের] রক্তের দায় হইতে আমি
২৫ মুক্ত; তোমরা ইহা দেখ। সমুদয় লোকে উত্তর করিয়া বলিল,ইহার
২৬ রক্তের দায় আমাদের ও আমাদের সন্তানদের উপরে বর্ত্তুক। তখন তিনি তাহাদের জন্য বারাব্বাস্‌কে মুক্ত করিলেন, কিন্তু য়েশুকে তিনি কশাঘাত করাইয়া ক্রুষে দিতে সমর্পণ করিলেন।

২৭ তখন রাজপ্রতিনিধির সৈনিকেরা য়েশুকে প্রাইতোরিয়নের* অভ্যন্তরে লইয়া গিয়া সমস্ত দলকে তাঁহার নিকটে একত্র করিল।

* রাজপ্রতিনিধির প্রাসাদের অভ্যন্তরস্থ প্রাঙ্গণ ও তাহার চতুষ্পার্শ্বস্থ কুঠরী গুলিকে প্রাইতোরিয়ন বলিত; দেখ, মার্ক ১৫; ১৬ পদ।

তাহারা তাঁহার বস্ত্র খুলিয়া লইয়া এক খান লোহিত বর্ণ পরিচ্ছদ ২৮
পরিধান করাইল, এবং কণ্টকে এক মুকুট গ্রন্থন করিয়া তাঁহার ২৯
মস্তকে পরাইয়া দিল, এবং তাঁহার দক্ষিণ হস্তে এক গাছা নল
দিল; আর তাঁহার সম্মুখে জানুপাতিয়া ব্যঙ্গ করিয়া বলিল,
ইহুদীদের রাজা চিরঞ্জীবি হউন। আর তাহারা তাঁহার গাত্রে থুথু ৩০
দিল, এবং সেই নল লইয়া তাঁহার মস্তকে আঘাত করিল। তাঁহাকে ৩১
ব্যঙ্গ করিলে পর তাহারা তাঁহার গাত্র হইতে সেই পরিচ্ছদ খুলিয়া
লইয়া তাঁহার নিজ বস্ত্র তাঁহাকে পরিধান করাইল এবং ক্রুশে বিদ্ধ
করিবার জন্য লইয়া চলিল।

তাহারা বাহির হইয়া যাইতেছে, এমন সময়ে শিমোন নামা ৩২
এক জন কুরেণীয় লোককে দেখিতে পাইল; তাহাকে তাহারা
তাঁহার ক্রুষ বহন করিতে বাধিত করিল। পরে যখন তাহারা গোল- ৩৩
গথা নামক স্থানে (কপালের স্থানে) আসিল, তখন তাহারা তাঁহাকে ৩৪
পিত্তমিশ্রিত আঙ্গুররস পান করিতে দিল; কিন্তু আস্বাদন করিয়া
তিনি তাহা পান করিতে চাহিলেন না। তাঁহাকে ক্রুশে বিদ্ধ করিলে ৩৫
পর তাহারা তাঁহার বস্ত্র গুলি গুটী করিয়া ভাগ করিয়া লইল, এবং ৩৬
সেই স্থানে বসিয়া তাঁহাকে রক্ষা করিতে লাগিল। তাঁহার মস্তকের ৩৭
উপরে তাহারা ক্রুষকাষ্ঠে তাঁহার অপরাধ-লিপি গাঁথিয়া দিল, লেখা
ছিল, "এই য়েশু, ইহুদীদের রাজা।" দুই জন দস্যুও তাঁহার সঙ্গে ৩৮
ক্রুশে বিদ্ধ হইল, এক জন তাঁহার দক্ষিণে, অন্য জন তাঁহার বামে।
যাহারা সেই স্থান দিয়া যাইতেছিল, তাহারা শিরশ্চালন পূর্ব্বক ৩৯
তাঁহার নিন্দা করিয়া বলিল, তুমি যে পবিত্রাবাস ভগ্ন করিয়া তিন ৪০
দিনে নির্ম্মাণ করিতে পার, আপনাকে বাঁচাও! যদি ঈশ্বরের
পুত্র হও, তবে ক্রুষ হইতে নামিয়া আইস। এইরূপ মহাযাজকেরা ৪১
এবং শাস্ত্রীরা ও প্রাচীনগণ তাঁহাকে ব্যঙ্গ করিয়া বলিল, এ অন্যকে ৪২
বাঁচাইল, আপনাকে বাঁচাইতে পারে না। এ না ইস্রায়েলের রাজা;
এ এখন ক্রুষ হইতে নামিয়া আসুক, তাহা হইলে আমরা ইহাতে

৪৩ বিশ্বাস করিব। এ ঈশ্বরের উপরে নির্ভর করিত ; তিনি যদি ইহাকে ভাল বাসেন, তবে এখন ইহাকে উদ্ধার করুন ; কারণ এ ত বলিয়া-
৪৪ ছিল, আমি ঈশ্বরের পুত্র। যে দস্যুদ্বয় তাঁহার সঙ্গে ক্রুশে বিদ্ধ হইয়াছিল, তাহারাও তাঁহাকে ঐ রূপ নিন্দা করিতে লাগিল।

৪৫ পরে দুই প্রহর অবধি তৃতীয় প্রহর পর্য্যন্ত সমস্ত দেশ অন্ধকা-
৪৬ রাচ্ছন্ন হইয়া রহিল। অনুমান তৃতীয় প্রহরের সময়ে য়েশু উচ্চস্বরে কহিলেন—"এলোই এলোই লামা শাবাখ্থানি ?" অর্থাৎ হে আমার ঈশ্বর, হে আমার ঈশ্বর, কেন তুমি আমাকে পরিত্যাগ
৪৭ করিয়াছ ? ইহা শুনিয়া সেই স্থানে দণ্ডায়মান লোকদের কেহ কেহ
৪৮ বলিল, ইনি এলীয়াকে ডাকিতেছেন। আর তখনই তাহাদের এক জন দৌড়িয়া গিয়া এক খান স্পঞ্জ লইয়া সির্কাতে ভিজাইল আর
৪৯ তাহা একটি নলে বসাইয়া তাঁহাকে পান করাইল ; কিন্তু অন্যেরা বলিল, থাক্, দেখা যাউক, এলিয়া উহাকে উদ্ধার করিতে আইসেন
৫০ কি না। তখন য়েশু পুনরায় উচ্চস্বর করিয়া আত্মা ত্যাগ করিলেন।
৫১ আর কি আশ্চর্য্য, পবিত্রাবাসের তিরস্করিণী ঊর্দ্ধ হইতে অধঃ
৫২ পর্য্যন্ত চিরিয়া দুইখান হইল, আর পৃথিবী বিকম্পিতা হইল এবং শৈল সকল বিদীর্ণ হইল। (আর অনেক সমাধি উন্মুক্ত হইয়া গেল
৫৩ এবং অনেক নিদ্রিত পবিত্র লোকের দেহ উত্থাপিত হইল, এবং তাঁহার উত্থানের পর তাহারা সমাধি হইতে নিষ্ক্রান্ত হইয়া পবিত্র
৫৪ নগরে গিয়া অনেককে দর্শন দিল)। এখন, সেই সেনাপতি এবং তাহার সঙ্গে যাহারা য়েশুকে রক্ষা করিতেছিল, তাহারা সেই ভূমিকম্প ও সেই সকল ঘটনা দেখিয়া অত্যন্ত ভয়ত্রস্ত হইয়া বলিল,
৫৫ সত্যই ইনি এক জন দেবপুত্র ছিলেন। সেই স্থানে অনেক গুলি স্ত্রীলোকও ছিলেন, তাঁহারা দূর হইতে দেখিতেছিলেন। তাঁহারা গালীলা হইতে য়েশুর অনুগমন করিয়াছিলেন, এবং তাঁহার সেবা করিতেন।
৫৬ তাঁহাদের মধ্যে সেই মাগ্দালার মারীয়া, য়াকোবের ও য়োসেসের মাতা মারীয়া, এবং জেবেদায়ের পুত্রদ্বয়ের মাতাও ছিলেন।

অপরাহ্নে আরিমাথীয়া হইতে এক জন ধনী লোক আসিলেন, ৫৭ যাঁহার নাম য়োসেফ। তিনিও য়েশুর শিষ্য হইয়াছিলেন। তিনি পিলাতের নিকটে যাইয়া য়েশুর দেহ যাচ্ঞা করিলেন। ৫৮ পিলাত তাঁহাকে তাহা দিতে আদেশ করিলেন। য়োসেফ্ দেহটি ৫৯ লইয়া তাহা পরিষ্কৃত সৈন্ধববস্ত্রে* জড়িত করিলেন, এবং আপনার নিজের সেই নূতন সমাধিতে শায়িত করিলেন, যাহা তিনি শৈলে ৬০ খোদিত করিয়াছিলেন। সমাধির দ্বারে তিনি এক খান বৃহৎ প্রস্তর গড়াইয়া দিয়া প্রস্থান করিলেন। সেই স্থানে মাগ্দালার মারীয়া ও ৬১ অন্য মারীয়া সমাধিগুহার সম্মুখে উপবিষ্ট ছিলেন।

পর দিনে অর্থাৎ আয়োজন দিনের পর দিনে প্রধান যাজকেরা ও ৬২ ফারুশীরা পিলাতের সন্নিধানে সমবেত হইয়া বলিল, মহাশয়, আমা- ৬৩ দের স্মরণ হইল যে সেই প্রতারক জীবিতকালে বলিয়াছিল, 'তিন দিনের পর আমি উত্থান করিব'। অতএব তিন দিন পর্য্যন্ত ৬৪ সমাধিগুহা রক্ষিত হইবার আজ্ঞা দাও, পাছে তাহার শিষ্যেরা আসিয়া তাহাকে চুরি করিয়া লইয়া যায়, এবং লোকদিগকে বলে, তিনি মৃতদের মধ্যহইতে উত্থান করিয়াছেন, আর শেষের ভ্রান্তি প্রথমকার ভ্রান্তি অপেক্ষা আরো মন্দ হয়। পিলাত তাহাদিগকে ৬৫ কহিলেন, এই প্রহরী লও, তোমরা গিয়া যথাসাধ্য তাহা রক্ষা কর। অতএব তাহারা গিয়া সমাধিগুহা রক্ষা করিতে লাগিল, এবং প্রহরি- ৬৬ দের সমক্ষে প্রস্তরে মুদ্রাঙ্ক করিয়া রাখিল।

**এখন** শাব্বাথ দিনের অবসানে অর্থাৎ সপ্তাহের প্রথম দিনের ২৮ প্রত্যূষে মাগ্দালার মারীয়া ও অন্য মারীয়া সমাধিগুহা দেখিতে

---

* "সৈন্ধববস্ত্র।" গৃক ভাষায় "Sindon." এষ্টের গ্রন্থের ৮; ৯ পদে হিন্দুস্থানের কথা প্রথমে উল্লেখ হইয়াছে। সিন্ধু নদীর চতুঃপার্শ্বস্থ দেশকে পারশীয়েরা "হিন্দুস্থান" বলিত। গৃকেরাও সিন্ধু না বলিয়া ইন্দুস্থান বলিত। "সৈন্ধববস্ত্র" বা হিন্দুস্থানীয় বস্ত্র ভারতবর্ষ হইতে পশ্চিম দেশে রপ্তানি হইত। ভদ্র লোকে এই বস্ত্রের কামিজ করিত, এবং মৃত দেহ জড়িত করিত; দেখ, মার্ক ১৫; ৪৬ পদ। লূক ২৩; ৫৩।

২ আসিলেন। আর কি আশ্চর্য্য! এক মহা ভূমিকম্প হইল; কারণ প্রভুর এক দূত স্বর্গ হইতে অবতরণ করিলেন এবং গিয়া প্রস্তর
৩ খান অপসারিত করিয়া তদুপরে উপবেশন করিলেন। তাঁহার মূর্ত্তি
৪ বিদ্যুৎবৎ উজ্জ্বল, এবং তাঁহার পরিচ্ছদ তুষারবৎ শুভ্র। তাঁ-
৫ হার ভয়ে প্রহরিরা কম্পবান ও মৃত প্রায় হইল। দূত স্ত্রীলোকদিগকে কহিলেন, তোমরা ভয় করিও না, আমি জানি, তোমরা
৬ সেই ক্রুষবিদ্ধ য়েশুর অন্বেষণ করিতেছ। তিনি এই স্থানে নাই; কারণ তিনি উত্থান করিয়াছেন, যেমন তিনি কহিয়াছিলেন। আইস, যে-
৭ খানে তিনি শয়ান ছিলেন, সেই স্থানটি দেখ। আর শীঘ্র যাও, তাঁহার শিষ্যদিগকে বল, তিনি মৃতদের মধ্য হইতে উত্থান করিয়াছেন। দেখ, তিনি তোমাদের অগ্রে গালীলায় যাইতেছেন, সেই স্থানে তোমরা তাঁহাকে দেখিতে পাইবে। দেখ, আমি তোমাদিগকে বলিলাম।
৮ তখন তাঁহারা ভয়ে ও মহানন্দে সমাধিগুহা হইতে সত্বরে প্রস্থান করিলেন এবং তাঁহার শিষ্যদিগকে সংবাদ দিতে ধাবিতা হইলেন।
৯ আর দেখ, য়েশু তাঁহাদিগকে দর্শন দিয়া কহিলেন, শান্তি! শান্তি! তখন তাঁহারা গিয়া তাঁহার চরণ অবলম্বন করিয়া তাঁহাকে দণ্ডবৎ
১০ করিলেন। য়েশু তাঁহাদিগকে কহিলেন, ভয় করিও না, যাও, আমার ভ্রাতৃগণকে বল যেন তাহারা গালীলায় গমন করে, সেই স্থানে তাহারা আমাকে দেখিতে পাইবে।

১১ তাঁহারা গমন করিতেছেন, এমন সময়ে প্রহরিদের কয়েক জন নগরে
১২ আসিয়া মহাযাজকদের নিকটে সমস্ত ঘটনা বর্ণনা করিল। শুনিয়া
১৩ তাহারা প্রাচীনদের সহিত সমবেত হইয়া পরামর্শ করিল, এবং সৈন্যদিগকে প্রচুর অর্থ দিয়া বলিল, তোমরা বল তাহার শিষ্যেরা রাত্রিযোগে আসিয়া তাহাকে চুরি করিয়া লইয়া গিয়াছে। আমরা
১৪ তখন নিদ্রিত ছিলাম। যদি ইহা রাজপ্রতিনিধির কর্ণগোচর হয়, আমরা তাঁহাকে বুঝাইয়া বলিয়া তোমাদিগকে নিশ্চিন্ত
১৫ করিব। অতএব তাহারা সেই অর্থ গ্রহণ করিয়া যেরূপ শিক্ষা

পাইল, সেইরূপ বলিল। আর এ কথা ইহুদীদের মধ্যে রাষ্ট্র হইয়া গেল, এবং আজি পর্য্যন্ত রহিয়াছে।

১৬ কিন্তু একাদশ শিষ্য গালীলায় গমন করিয়া যেশুর নির্দ্দিষ্ট সেই পর্ব্বতে আরোহণ করিলেন। ১৭ আর তাঁহাকে দর্শন করিয়া তাঁহারা তাঁহাকে প্রণাম করিলেন। কিন্তু কেহ কেহ সন্দেহ করিল। ১৮ তখন যেশু নিকটে গিয়া তাঁহাদের সঙ্গে কথা কহিয়া বলিলেন, স্বর্গে ও পৃথিবীর উপরে সকল ক্ষমতা আমাকে প্রদত্ত হইয়াছে। ১৯ অতএব তোমরা যাইয়া সকল জাতিকে পিতা, পুত্র ও পবিত্র আত্মার নামের উদ্দেশে বাপ্তাইজ করিয়া শিষ্য কর। ২০ আর আমি তোমাদিগকে যাহা যাহা আদেশ করিয়াছি, সে সমস্ত তাহাদিগকে পালন করিতে শিক্ষা দাও। আর দেখ, আমি যুগাবসান পর্য্যন্ত সতত তোমাদের সঙ্গে আছি।

---

# মার্ক লিখিত শুভসমাচার।

---

১ যেশু খৃষ্ট বিষয়ক শুভসমাচারের আরম্ভ।*

২ ইশাইয়া দৈববক্তার গ্রন্থে যেরূপ লিখিত আছে—

"দেখ আমি তোমার অগ্রে আমার দূত প্রেরণ করিতেছি,
যিনি তোমার জন্য পথ পরিষ্কার করিবেন" (মালেং ৩; ১)।

৩ "প্রান্তরের মধ্যে এক জন উচ্চৈঃস্বরে বলিতেছে—
তোমরা প্রভুর জন্য পথ পরিষ্কার কর,
তাঁহার জন্য পথ সমান কর" (ইশাং ৪০; ৩)।

৪ য়োহান উদিত হইয়া প্রান্তর মধ্যে বাপ্তাইজ্ করিতে এবং পাপ-ক্ষমাপ্রদ মনঃপরিবর্ত্তনের বাপ্তিস্ম প্রচার করিতে লাগিলেন। ৫ তখন ইহুদাপ্রদেশের ও য়েরূশালেমের সমুদয় লোক্ বহির্গত হইয়া তাঁহার নিকটে আসিয়া আপনাদের পাপ স্বীকার করিল, ৬ এবং য়োর্দ্দান নদীতে তাঁহার দ্বারা বাপ্তাইজিত হইল। য়োহান উষ্ট্রলোমের বস্ত্র পরিহিত ছিলেন, এবং কটিদেশে চর্ম্মের এক কটিবন্ধনী ছিল। তিনি পঙ্গপাল ও বনমধু ভোজন করিতেন। ৭ তিনি ইহা বলিয়া প্রচার করিলেন—"আমার পরে তিনিই আসিতেছেন, যিনি আমা অপেক্ষা শক্তিমান, যাঁহার পাদুকার বন্ধনী আমি অবনত হইয়া বিমুক্ত করিবারও যোগ্য নহি। ৮ আমি তোমাদিগকে জলে বাপ্তাইজ করি-তেছি, কিন্তু তিনি তোমাদিগকে পবিত্র আত্মায় বাপ্তাইজ করিবেন।"

৯ সেই সময়ে য়েশু গালীলা প্রদেশের নাজারেথ্ নগর হইতে আগমন করিয়া য়োহান দ্বারা য়োর্দ্দান নদীতে বাপ্তাইজিত হইলেন। ১০ জল হইতে উঠিবা মাত্র তিনি† দেখিলেন যে স্বর্গ

---

* "ঈশ্বরের পুত্র।" এই কথা সর্ব্বাপেক্ষা প্রাচীন হস্তলিপিগুলিতে নাই। এই স্থানে ইহা সুসংলগ্ন হয়ও না।

† "তিনি।" অর্থাৎ য়োহান। দেখ, য়োহান ১; ৩৩ পদ।

বিদীর্ণ হইল, আর আত্মা কপোত-মূর্ত্তিতে তাঁহার উপরে অবতরণ করিতেছেন, আর স্বর্গ হইতে এই রব হইল, 'তুমি আমার প্রিয়- ১১ পুত্র, তোমাতে আমার পরম সন্তোষ।'

তদ্দণ্ডেই আত্মা তাঁহাকে প্রান্তরে পরিচালিত করিলেন। সেই ১২ প্রান্তরে তিনি চল্লিশ দিবস শয়তানকর্ত্তৃক পরীক্ষিত হইতেছিলেন। ১৩ সেই স্থানে তিনি বন্য পশু দিগের সঙ্গে ছিলেন। পরে দূতগণ তাঁহার সেবা করিলেন।

য়োহান শত্রুহস্তে সমর্পিত হইলে পর, য়েশু গালীলা প্রদেশে ১৪ আসিয়া ঈশ্বরের শুভসমাচার প্রচার করিতে লাগিলেন, বলিলেন, 'সময় ১৫ পূর্ণ হইয়াছে, ঈশ্বরের রাজ্য সন্নিকট। মনঃপরিবর্ত্তন করিয়া শুভ-সমাচারে বিশ্বাস কর।'

পরে তিনি গালীলাইয় হ্রদের তীর দিয়া অগ্রসর হইবার ১৬ সময় দেখেন, শিমোন ও শিমোনের ভ্রাতা আন্দ্রেয়াঃ হ্রদে জাল ফেলিতেছেন; কারণ তাঁহারা ধীবর ছিলেন। য়েশু তাঁহাদিগকে ১৭ কহিলেন, আইস, আমার অনুগামী হও, আমি তোমাদিগকে মনুষ্য-ধারী ধীবর করিব। তদ্দণ্ডেই তাঁহারা জাল পরিত্যাগ করিয়া তাঁহার ১৮ অনুগামী হইলেন। আরো কিঞ্চিৎ অগ্রসর হইয়া তিনি জেবেদাইয়ের ১৯ পুত্র য়াকোবকে ও য়াকোবের ভ্রাতা য়োহানকে দেখিতে পাইলেন, তাঁহারা নৌকায় জাল সাজিতেছিলেন। তখনই তিনি তাঁহাদিগকে ২০ আহ্বান করিলেন, আর তাঁহারা আপনাদের পিতা জেবেদাইয়কে ভৃত্যদের সহিত নৌকায় রাখিয়া তাঁহার অনুগমন করিলেন।

পরে তাঁহারা কাপের্ণায়ম নগরে প্রবেশ করিলেন। আর শাব্বাথ- ২১ দিনে* তিনি সিনাগোগে † প্রবেশ করিয়া উপদেশ দিলেন। তাহারা ২২ তাঁহার উপদেশ শুনিয়া অত্যন্ত চমৎকৃত হইল। কারণ তিনি ক্ষমতা প্রাপ্তের মত উপদেশ দিলেন, শাস্ত্রীদের মত নয়। তখন তাহাদের ২৩

---

* দেখ, মথি ১২ ; ১ পদের টিপ্পনী।

† "সিনাগোগ।" ইহুদীদের সমাজগৃহের নাম।

২৩ সিনাগোগে অশুচি আত্মাবদ্ধ * এক মনুষ্য ছিল। সে চীৎকার করিয়া বলিল, হে নাজারেথীয় য়েশু, তোমার সঙ্গে আমাদের কি ? তুমি কি আমাদিগকে বিনষ্ট করিতে আসিয়াছ ? তুমি কে, তাহা
২৫ আমি জানি, তুমি ঈশ্বরের সেই পবিত্রস্বরূপ। কিন্তু য়েশু তাঁহাকে ধম্‌কাইয়া বলিলেন, নীরব হও, উহার মধ্য হইতে বাহির হও।
২৬ সেই অশুচি আত্মা তাহাকে মুচড়াইয়া ধরিল এবং ভীষণ রব করিয়া
২৭ তাহা হইতে বহির্গত হইল। তখন সকলে এমন বিস্ময়াভিভূত হইল যে তাহারা পরস্পরে বলিতে লাগিল, একি ? এক নূতন শিক্ষা। ইনি ক্ষমতার সহিত অশুচি আত্মাদিগকেও আজ্ঞা করিতেছেন,
২৮ আর তাহারা ইঁহার বাধ্য হইতেছে। আর অবিলম্বে তাঁহার যশঃ গালীলা প্রদেশের সর্ব্বত্রে ব্যাপিয়া গেল।

২৯ সিনাগোগ হইতে নিষ্ক্রান্ত হইয়া তিনি একেবারে য়াকোব ও
৩০ য়োহানের সঙ্গে শিমোনের ও আন্দ্রেয়ার আলয়ে আসিলেন। এখন, শিমোনের শ্বশ্রূ জ্বরাক্রান্তা হইয়া শয্যাগত ছিল। তাঁহারা তখনই
৩১ তাহার বিষয় তাঁহাকে বলিলেন। তিনি গিয়া তাহার হস্ত ধারণ করিয়া তাহাকে উত্থাপন করিলেন, আর তাহার জ্বর ত্যাগ হইল, আর সে তাঁহাদের সেবা করিল।

৩২ সন্ধ্যা হইলে অর্থাৎ সূর্য্য অস্তমিত হইলে পর তাহারা সকল পীড়িত
৩৩ লোক ও পিশাচগ্রস্তদিগকে তাঁহার নিকটে আনয়ন করিল। আর
৩৪ নগরের সমুদয় লোক দ্বারদেশে সমবেত হইল। তিনি নানা প্রকার রোগে পীড়িত অনেক লোককে আরোগ্য দান করিলেন,এবং অনেক পিশাচ বহিষ্কৃত করিলেন ; কিন্তু পিশাচদিগকে তিনি কথা কহিতে দিলেন না, যেহেতু তাহারা তাঁহাকে জানিয়াছিল।

৩৫ অতি প্রত্যূষে, প্রভাত হইবার অনেক পুর্ব্বে, তিনি গাত্রোত্থান
৩৬ করিয়া বাহির হইলেন এবং প্রান্তরে গিয়া প্রার্থনা করিলেন। শিমোন

* অশুচি আত্মা তাহাকে এরূপ বশীভূত করিয়াছিল যে, তাহার অবস্থা বা স্বভাব পর্য্যন্ত অশুচি হইয়া গিয়াছিল।

ও তাঁহার সঙ্গিরা তাঁহার অন্বেষণে বাহির হইলেন। তাঁহারা তাঁহাকে ৩৭
দেখিতে পাইয়া তাঁহাকে কহিলেন, সকলেই তোমার অন্বেষণ
করিতেছে। তিনি তাঁহাদিগকে কহিলেন, আইস, আমরা অন্যান্য ৩৮
স্থানে—পার্শ্বস্থ নগর গুলিতে যাই, যেন সেই স্থানেও আমার প্রচার
করা হয়; কারণ এই অভিপ্রায়ে আমি বাহির হইয়াছি। তখন তিনি ৩৯
যাইয়া সমস্ত গালীলায় সিনাগোগে সিনাগোগে প্রচার করিলেন এবং
পিশাচ বহিষ্কৃত করিলেন।

পরে একজন কুষ্ঠী তাঁহার নিকটে আসিয়া বিনতি পূর্ব্বক ৪০
[তাঁহার সম্মুখে জানু পাতিয়া] তাঁহাকে বলিল, যদি তুমি ইচ্ছা কর
তাহা হইলে আমাকে শুচি করিতে পার। তিনি দয়ার্দ্রচিত্ত হইয়া ৪১
হস্ত বিস্তার পূর্ব্বক তাহাকে স্পর্শ করিয়া কহিলেন, ইচ্ছা আছে, তুমি
পরিষ্কৃত হও। তদ্দণ্ডেই তাহার কুষ্ঠ-রোগ তাহাকে পরিত্যাগ করিল, ৪২
আর সে পরিষ্কৃত হইল। তিনি বিরক্তি দেখাইয়া তদ্দণ্ডেই তাহাকে ৪৩
বাহির করিয়া দিলেন। তাহাকে কহিলেন, দেখিও, কাহাকেও কিছু ৪৪
বলিও না। যাও, যাজকের নিকটে আপনাকে দেখাও, এবং তোমার
শুচিতার জন্য মুশার আদিষ্ট বিষয় উৎসর্গ কর, যেন তাহারা প্রমাণ
পায়। কিন্তু সে বাহির হইয়া যাইয়া বিস্তর বর্ণনা করিতে ও ৪৫
ব্যাপারটি এরূপ রাষ্ট্র করিতে আরম্ভ করিল যে তিনি আর প্রকাশে
নগরে প্রবেশ করিতে পারিলেন না। তিনি বাহিরে প্রান্তরে থাকি-
লেন। আর লোকে চতুর্দ্দিক হইতে তাঁহার নিকটে আসিল।

**কতক** দিন পরে তিনি যখন পুনরায় কাপের্ণায়ম নগরে প্রবেশ ২
করিলেন, তখন জনরব উঠিল যে তিনি গৃহে আছেন, তাহাতে এত ২
লোকের সমাগম হইতে লাগিল যে আর স্থান থাকিল না, দ্বারের
সম্মুখেও নয়; তখন তিনি তাহাদিগকে ⌈শুভসমাচারের⌉ বাক্য কহি-
লেন। এমন সময়ে কতকগুলি লোক এক জন পক্ষাঘাতীরোগীকে ৩
তাঁহার নিকটে আনয়ন করিল। চারি জনে তাহাকে বহন করিতে-
ছিল। কিন্তু ভিড়ের জন্য তাঁহার সমীপস্থ হইতে না পারাতে ৪

তাহারা, যে স্থানে তিনি উপবিষ্ট ছিলেন, তদুপরিস্থ ছাদ খুলিল, এবং তাহা ভাঙ্গিলে পর সেই স্থান দিয়া পক্ষাঘাতীরোগীকে খাট
৫ শুদ্ধ নামাইয়া দিল। য়েশু তাহাদের বিশ্বাস দেখিয়া সেই পক্ষাঘাতীরোগীকে কহিলেন, বৎস, তোমার পাপ সকল ক্ষমা হইল।
৬ কিন্তু সেই স্থানে শাস্ত্রিদের কতক জন উপবিষ্ট ছিল। তাহারা মনে মনে বলিতেছিল, এ এরূপ কথা বলে কেন? এ ঈশ্বর-নিন্দা
৭ করিতেছে। এক জন ভিন্ন অর্থাৎ ঈশ্বর ভিন্ন আর কে পাপ ক্ষমা
৮ করিতে পারে? কিন্তু য়েশু তদ্দণ্ডেই আপনার আত্মাতে জানিতে পারিলেন যে তাহারা মনে মনে এইরূপ বলিতেছে। তাহাতে তিনি তাহাদিগকে কহিলেন, কেন তোমরা মনে মনে এইরূপ
৯ বলিতেছ? এই পক্ষাঘাতীরোগীকে কি বলা সহজ, তোমার পাপ সকল ক্ষমা হইল? অথবা উঠ তোমার খাট উঠাইয়া লইয়া চলিয়া
১০ যাও, এই বলা? কিন্তু তোমরা যেন জানিতে পার যে মনুষ্যপুত্রের পৃথিবীর উপরে পাপ ক্ষমা করিবার ক্ষমতা আছে (তিনি পক্ষাঘাতী-
১১ রোগীকে কহিলেন), আমি তোমাকে বলিতেছি, গাত্রোত্থান কর,
১২ তোমার খাট উঠাইয়া লইয়া তোমার গৃহে প্রস্থান কর। সে গাত্রোত্থান করিল, এবং তৎক্ষণাৎ খাট উঠাইয়া লইয়া সকলের সমক্ষে বাহির হইয়া গেল। তাহাতে সকলে বিস্মিত হইল এবং ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিয়া বলিল, এরূপ ব্যাপার আমরা কখনও দেখি নাই।

১৩ পরে তিনি পুনরায় বাহির হইয়া হ্রদের তটে গমন করিলেন। তখন লোকসমূহ তাঁহার নিকটে আসিল, আর তিনি তাহাদিগকে
১৪ উপদেশ দিলেন। পরে গমন সময়ে তিনি দেখিলেন, আলফাইয়ের পুত্র লেবী শুল্ক সংগ্রহের-গৃহের নিকট উপবিষ্ট আছেন। তিনি তাঁহাকে কহিলেন, আমার অনুগামী হও। তাহাতে তিনি উঠিয়া তাঁহার
১৫ অনুগামী হইলেন। পরে যখন তিনি তাঁহার গৃহে ভোজন করেন, তখন অনেক করসংগ্রাহক* ও পাপী য়েশুর ও তাঁহার শিষ্যগণের সঙ্গে

* দেখ, মথি ৫; ৪৬ পদের টিপ্পনী।

ভোজনে উপবেশন করিল। কারণ তাঁহার অনুগামী লোক সেইস্থানে অনেকে ছিল। কিন্তু ফারুশী সম্প্রদায়ের শাস্ত্রিরা যখন দেখিল, তিনি ১৬ পাপিদের ও করসংগ্রাহকদের* সঙ্গে ভোজন করিতেছেন, তখন তাহারা তাঁহার শিষ্যদিগকে বলিল, একি, ইনি পাপিদের ও করসং-গ্রাহকদের সঙ্গে ভোজন করিতেছেন? শুনিয়া য়েশু তাহাদিগকে ১৭ কহিলেন—সুস্থ দিগের চিকিৎসকে প্রয়োজন কি, রোগীদেরই কেবল প্রয়োজন। যাথার্থিকদিগকে আমি আহ্বান করিতে আসি নাই,আমি পাপিদিগকে আহ্বান করিতে আসিয়াছি।

এখন, য়োহানের শিষ্যেরা ও ফারুশীরা উপবাস করিত। তা- ১৮ হাতে তাহারা আসিয়া তাঁহাকে বলিল,য়োহানের শিষ্যেরা আর ফারু-শীদের শিষ্যেরা উপবাস করে, কিন্তু তোমার শিষ্যেরা উপবাস করে না কেন? য়েশু তাহাদিগকে কহিলেন, বর সঙ্গে থাকিতে বাসর- ১৯ ঘরের লোকে কি উপবাস করিতে পারে? যাবৎ বর তাহাদের সঙ্গে তাবৎ তাহারা উপবাস করিতে পারে না; কিন্তু এমন দিন ২০ আসিবে, যখন বর তাহাদের নিকট হইতে অপহৃত হইবেন, তখন তাহারা উপবাস করিবে। জীর্ণ বস্ত্রে কেহ নূতন বস্ত্রের তালী সেলাই ২১ করে না, করিলে যাহা ছিদ্র পূরণার্থে লাগান হয়, তাহা অর্থাৎ নূতন তালী পুরাতন বস্ত্র হইতে আরো চিরিয়া লয়,এবং ছিদ্র আরো বড় হইয়া যায়। আর নূতন দ্রাক্ষারস কেহ পুরাতন কুপাতে রাখে না, রাখিলে ২২ দ্রাক্ষারস কুপা ফাটাইয়া ফেলে, আর কুপা শুদ্ধ দ্রাক্ষারস নষ্ট হয়। নূতন দ্রাক্ষারস নূতন কুপাতে রাখে।

পরে শাব্বাথ দিনে† তিনি শস্য ক্ষেত্র দিয়া গমন করিতেছি- ২৩ লেন। শিষ্যেরা যাইতে যাইতে শীষ ছিঁড়িতে আরম্ভ করিলেন। ফারুশীরা তাঁহাকে বলিল,দেখ,শাব্বাথ দিনে যাহা অবৈধ, তাহা ইহারা ২৪ করে কেন? তিনি তাহাদিগকে কহিলেন, তোমরা কি কখন পাঠ কর ২৫

* দেখ, মথি ৫;৪৬ পদের টিপ্পনী।
† দেখ, মথি ১২;১ পদের টিপ্পনী।

নাই যে,দাবিদ সেই সময়ে কি করিয়াছিলেন,যখন তাঁহার অভাব ছিল
২৬ এবং যখন তিনি আপনি ও তাঁহার সঙ্গিগণ ক্ষুধিত ছিলেন ? তিনি যে আবিয়াথরের* মহাযাজকতা কালে ঈশ্বরের গৃহে প্রবেশ করিয়া সেই দর্শনরুটি ভোজন করিয়াছিলেন,যাহা যাজকদের ব্যতীত আর কাহারো ভোজ্য ছিল না, এবং তাহাদিগকেও দিয়াছিলেন, যাহারা তাঁহার
২৭ সঙ্গে ছিল ? তিনি তাহাদিগকে আরো বলিলেন, শাব্বাথ্ মনু-
২৮ ষ্যের জন্য করা হইয়াছে, মনুষ্য শাব্বাথের জন্য নয়। অতএব মনুষ্যপুত্র শাব্বাথেরও কর্ত্তা।

৩ পরে তিনি পুনরায় সিনাগোগে† প্রবেশ করিলেন। সেই স্থানে
২ এক মনুষ্য ছিল, যাহার একটি হস্ত শুষ্ক। তাহারা তাঁহার দিকে লক্ষ্য করিয়া রহিল, তিনি শাব্বাথে আরোগ্য করেন কি না, যেন
৩ তাঁহার নামে অভিযোগ করিতে পারে। তিনি সেই শুষ্কহস্ত
৪ ব্যক্তিকে কহিলেন উঠ, মধ্যস্থলে দাঁড়াও। তখন তিনি তাহাদিগকে কহিলেন, শাব্বাথ দিনে হিত করা কি অহিত করা, জীবন রক্ষা করা
৫ কি বধ করা বিধেয় ? তাহারা মৌনী রহিল। তিনি তাহাদের অন্তঃকরণের কঠিনভাব দেখিয়া অত্যন্ত মনঃক্ষুণ্ন হইয়া ক্রোধভরে চতুর্দ্দিকে তাহাদের প্রতি দৃষ্টি করিয়া সেই মনুষ্যকে কহিলেন, তোমার হস্ত বিস্তার কর। সে তাহা বিস্তার করিল, আর তাহার হস্ত ভাল হইল।
৬ ফারুশীরা বাহির হইয়া গিয়া তৎক্ষণাৎ হেরোদীয়দের সঙ্গে তাঁহার বিপক্ষে মন্ত্রণা করিল, কি রূপে তাঁহাকে নিপাত করিতে পারে।
৭ পরে য়েশু আপন শিষ্যদের সঙ্গে হ্রদের তীরে প্রস্থান করিলেন।
৮ গালীলা হইতে বহুসংখ্যক লোক তাঁহার অনুগমন করিল। আর ইহু-

---

* ১ শামু: ২১ অধ্যায় অনুসারে তৎকালে "আবিয়াথর" নহেন, তাঁহার পিতা 'আহিমেলেখ্' মহাযাজক ছিলেন। মার্ক স্মৃতিভ্রম বশতঃ 'আবিয়াথর' লিখিয়াছেন। দাবিদের সঙ্গে 'আবিয়াথরের' যেরূপ সৌহৃদ্য ছিল, তাহাতে মার্কের এরূপ স্মৃতিভ্রম হওয়া বিচিত্র নহে।

† দেখ, মথি ৪ ; ২৩ পদের টিপ্পনী।

দীয়া, য়েরূশালেম, ইদোমাইয়া ও য়োর্দ্দানের পরপার হইতে এবং টীরস্ ও সিদোনের চতুষ্পার্শ্ব হইতে বহুসংখ্যক লোক তাঁহার নিকটে আসিল; কারণ তাহারা তাঁহার কৃত কার্য্যের বিষয় শ্রবণ করিয়াছিল। তখন লোকের ভীড় হওয়ায় তিনি আপন শিষ্যদিগকে একখানি ৯ নৌকা প্রস্তুত রাখিতে কহিলেন, পাছে লোকে তাঁহার উপরে চাপিয়া পড়ে; কারণ তিনি অনেককে আরোগ্যদান করিলেন, ১০ তাহাতে ব্যাধিগ্রস্ত লোকে তাঁহাকে স্পর্শ করিবার জন্য তাঁহার উপর চাপিয়া পড়িতে লাগিল। আর অশুচি আত্মাগণ যখন তাঁহাকে ১১ দেখিত, তখন তাহারা তাঁহার সম্মুখে ভূমিষ্ঠ হইয়া চীৎকার করিয়া বলিত, তুমি ঈশ্বরের পুত্র। কিন্তু তিনি তাহাদিগকে দৃঢ় আদেশ ১২ করিতেন যেন তাহারা তাঁহার পরিচয় না দেয়।

পরে তিনি পর্ব্বতারোহণ করিলেন, এবং যাঁহাদিগকে তিনি ইচ্ছা ১৩ করিলেন, তাঁহাদিগকে আহ্বান করিলেন; আর তাঁহারা তাঁহার নিকটে আসিলেন। তখন তিনি দ্বাদশ জনকে নিযুক্ত করিলেন, ১৪ যেন তাঁহারা তাঁহার সঙ্গে থাকেন,এবং যেন তিনি তাঁহাদিগকে প্রচার-কার্য্যে প্রেরণ করিতে পারেন এবং তাঁহাদের পিশাচ বহিষ্কৃত করিবার ১৫ ক্ষমতা থাকে। শিমোনকে তিনি পেত্র উপনাম দান করিলেন। ১৬ জেবেদাইয়ের পুত্র য়াকোবকে ও য়াকোবের ভ্রাতা য়োহনকে তিনি ১৭ বোয়ানের্গেস উপনাম দিলেন, যাহার অর্থ বজ্রনিনাদী। আন্দ্রেয়া, ১৮ ফিলিপ, বার্থলমাই, মথি, থোমাস্, আল্‌ফাইয়ের পুত্র য়াকোব্, থাদ্দাইয়স্, এবং শিমোন—যাঁহাকে অনুরাগী বলে। আর ইহুদা ১৯ ইস্কারিয়োৎ, যে তাঁহাকে শত্রু হস্তে সমর্পণ করিল।

পরে তাঁহারা গৃহে প্রত্যাগত হইলেন, আর পুনরায় এত লোক ২০ সমাগত হইল যে তাঁহারা আহার করিবারও সময় পাইলেন না। তাঁহার জ্ঞাতিবর্গ ইহা শুনিয়া তাঁহাকে ধরিয়া আনিতে বাহির ২১ হইলেন; কারণ তাঁহারা বলিলেন,তিনি উন্মত্ত হইয়াছেন। আর য়েরূ- ২২

* "পেত্র।" ইহার অর্থ প্রস্তর।

শালেম হইতে আগত শাস্ত্রীরা বলিল, ইহাকে বেএলসেবুলে* পাই-
য়াছে, এ পিশাচাধিপতির ক্ষমতায় পিশাচদিগকে বহিষ্কৃত করে।
২৩ তখন তিনি লোকদিগকে নিকটে আহ্বান করিয়া তাহাদিগকে
রূপকে কহিলেন, শয়তান কি করিয়া শয়তানকে বহিষ্কৃত করিতে
২৪ পারে? যদি কোন রাজ্যে গৃহবিচ্ছেদ হয়, তাহা হইলে সেই রাজ্য
২৫ তিষ্ঠিতে পারে না। আর যদি কোন পরিবারে বিচ্ছেদ হয়, তাহা
২৬ হইলে সেই পরিবার তিষ্ঠিতে সক্ষম হইবে না। সেইরূপ শয়তান
যদি আপনার বিপক্ষে আপনি উত্থান করিয়া গৃহবিচ্ছেদ ঘটায়, তাহা
হইলে সে তিষ্ঠিতে পারিবে না। তাহার [রাজ্যের] একশেষ হইবে।
২৭ কিন্তু কেহ সেই পরাক্রমীর গৃহে প্রবেশ করিয়া তাহার দ্রব্য সামগ্রী
লুঠিয়া লইতে পারে না, যদি সে প্রথমে সেই বলবানকে বন্ধন না করে;
২৮ তবে তাহার গৃহ লুণ্ঠন করিতে পারিবে। সত্য তোমাদিগকে
বলিতেছি, মনুষ্য সন্তানদের সকল পাপ এবং যে সমুদয় নিন্দার কথা
২৯ বলিয়াই তাহারা নিন্দা করুক, সমুদয় ক্ষমিত হইবে, কিন্তু যেকেহ
পবিত্র আত্মার নিন্দা করে, তাহার কোন কালে ক্ষমা নাই, সে
৩০ অনন্ত দোষে দোষী। [ইহা তিনি বলিলেন] যেহেতু তাহারা বলিয়া-
ছিল, তাঁহাকে অশুচি আত্মায় পাইয়াছে।

৩১ তখন তাঁহার মাতা ও তাঁহার ভ্রাতৃগণ আসিলেন। তাঁহারা
৩২ বাহিরে দাঁড়াইয়া তাঁহাকে ডাকিয়া পাঠাইলেন। সেই সময়ে তাঁহার
চতুর্দ্দিকে বহুসংখ্যক লোক উপবিষ্ট ছিল। তাহারা তাঁহাকে কহিল,
দেখ, তোমার মাতা ও তোমার ভ্রাতৃগণ বাহিরে তোমার অন্বেষণ
৩৩ করিতেছেন। তিনি উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন, আমার
৩৪ মাতাই বা কে, আমার ভ্রাতৃগণ বা কাহারা? আর আপনার চতুর্দ্দিকে
উপবিষ্ট লোকদের প্রতি অবলোকন করিয়া তিনি কহিলেন, দেখ,
৩৫ আমার মাতা ও আমার ভ্রাতৃগণ। কারণ যে জন ঈশ্বরের অভীষ্ট

---

* দেখ, মথি ১০ ; ২৫ পদের টিপ্পনী।

পালন করিবে, সেই আমার ভ্রাতা, সেই আমার ভগিনী, সেই আমার মাতা।

পুনরায় তিনি হ্রদের তীরে উপদেশ দিতে আরম্ভ করিলেন। ৪ তাঁহার নিকটে এত লোকের সমাগম হইয়াছিল যে তিনি এক খান নৌকায় আরোহণ করিয়া উপবেশন করিলেন। লোক সমূহ হ্রদের কুলে স্থলে রহিল। আর তিনি তাহাদিগকে রূপকে অনেক ২ বিষয়ে উপদেশ দিলেন। আপন উপদেশের মধ্যে তিনি তাহাদিগকে কহিলেন,—কর্ণপাত কর, দেখ, বপক বপন করিতে বহির্গত ৩ হইলেন। বপনের সময়ে কতকগুলি বীজ পথের পার্শ্বে পতিত হইল, ৪ তাহাতে পক্ষিগণ আসিয়া সেগুলি খুঁটিয়া খাইল। অন্য কতকগুলি ৫ বীজ পাষাণময় ভূমিতে পতিত হইল, যেখানে অধিক মৃত্তিকা ছিল না। অল্প মৃত্তিকার নীচে থাকাতে অনতি বিলম্বে চারা বাহির হইল; কিন্তু সূর্য্যের উদয় হইলে রৌদ্রের তাপ লাগিল, আর মুল না থাকায় ৬ সেগুলি শুষ্ক হইয়া গেল। অন্য কতকগুলি বীজ কণ্টক বনে পতিত ৭ হইল, আর কণ্টক বৃক্ষ পরিবর্দ্ধিত হইয়া সেগুলিকে চাপিয়া রাখিল, তাহা কোন ফল দিল না। অন্য কতকগুলি বীজ উত্তম ভূমিতে পতিত ৮ হইল, এবং বাড়িয়া উঠিয়া ও বৃদ্ধি পাইয়া ফল প্রদান করিল, কতকগুলি ত্রিশগুণ, কতকগুলি ষাটিগুণ, কতকগুলি শতগুণ পর্য্যন্ত। তখন ৯ তিনি কহিলেন, যাহার শুনিতে কর্ণ আছে, সে শুনুক।

পরে যখন তিনি একাকী ছিলেন, তখন তাঁহার সঙ্গিগণ ও দ্বাদশ ১০ শিষ্য তাঁহাকে রূপকটির বিষয়ে জিজ্ঞাসা করিলেন। তিনি তাঁহাদিগকে ১১ কহিলেন, ঈশ্বরের রাজ্যের নিগূঢ়তত্ত্ব [জানিবার অধিকার] তোমাদিগকে প্রদত্ত হইয়াছে, কিন্তু সেই বহিস্থ লোকদিগকে সকল বিষয়ই রূপকে কথিত হইতেছে, যেন তাহারা চক্ষুতে দেখে, কিন্তু ১২ বুঝিতে না পারে, এবং কর্ণে শ্রবণ করে, কিন্তু হৃদয়ঙ্গম করিতে না পারে, পাছে তাহারা প্রত্যাবৃত্ত হয় ও তাহাদিগকে ক্ষমা করা যায়। আর তিনি তাঁহাদিগকে কহিলেন, এই রূপকটি তো- ১৩

মরা জান না, তবে কেমন করিয়া অন্য সকল রূপক বুঝিবে?
১৪ বপক বাক্যটি বপন করেন। পথের পার্শ্বস্থ ভূমি এমন লোককে
১৫ বুঝায়, যাহাদের অন্তরে বাক্যটি বপিত হয় বটে, কিন্তু যেমন তাহারা শুনে, অমনি শয়তান আসিয়া তাহাদের অন্তরে বপিত বাক্য হরণ
১৬ করিয়া লয়। সেইরূপ পাষাণময় ভূমি সেই লোকদিগকে বুঝায়,
১৭ যাহারা বাক্যটি শ্রবণ করিবামাত্র আনন্দের সহিত গ্রহণ করে। কিন্তু তাহাদের অন্তরে মূল বসে নাই, তাহারা ক্ষণকাল মাত্র তিষ্ঠে। পরে যখন বাক্যটির কারণে ক্লেশ কি তাড়না উপস্থিত হয়, তখনই
১৮ তাহারা বিঘ্ন প্রাপ্ত হয়। আর কণ্টকাকীর্ণভূমি সেই অন্যান্য লোক-
১৯ দিগকে বুঝায়, যাহারা বাক্যটি শ্রবণ করে, কিন্তু এই সংসারের ভাবনা, ধনের মায়া ও অন্যান্য বিষয়ের লালসা প্রবেশ করিয়া বাক্যটিকে
২০ চাপিয়া রাখে, সুতরাং তাহা ফলহীন থাকিয়া যায়। আর উত্তম ভূমি সেই লোকদিগকে বুঝায়, যাহারা বাক্যটি শ্রবণ ও গ্রহণ করে, আর ফল প্রদান করে, কেহ ত্রিশ গুণ, কেহ ষাটি গুণ, কেহ শত গুণ।

২১ আরো তিনি তাহাদিগকে কহিলেন, প্রদীপ কি ধামার নীচে, কিম্বা খাটের নীচে রাখিবার জন্য আনা হয়, তাহা কি দীপ-
২২ বৃক্ষের উপরে বসাইবার জন্য আনা হয় না? কারণ প্রকাশিত না হইবে, এমন গুপ্ত বিষয় কিছুই নাই, আর যাহা কিছু গুপ্ত ঘটনা ঘটে,
২৩ তাহা কেবল প্রকাশ পাইবার জন্যে ঘটে। যদি কাহারো কর্ণ
২৪ থাকে, সে শুনুক। আরো তিনি তাহাদিগকে কহিলেন, মনোযোগ পুর্ব্বক শ্রবণ কর—যে মাপে তোমরা মাপিয়া দিবে, সেই মাপে তোমাদিগকেও মাপিয়া দেওয়া হইবে, বরং তোমাদিগকে উত্তরোত্তর
২৫ অধিক দেওয়া হইবে। কারণ যাহার আছে, তাহাকে দত্ত হইবে; আর যাহার নাই, তাহার যাহা কিছু আছে, তাহাও তাহা হইতে অপহৃত হইবে।

২৬ তখন তিনি কহিলেন, ঈশ্বরের রাজ্য এই রূপ, যেমন
২৭ এক মনুষ্য মৃত্তিকাতে বীজ ছড়াইয়া দেয়। পরে সে রাত্রিতে

নিদ্রা যায় ও প্রভাতে গাত্রোত্থান করিয়া থাকে, কিন্তু তাহার বীজের চারা কিরূপে হইয়া উঠে ও বৃদ্ধি পায় সে জানে না। পৃথিবী আপনা আপনি ফল প্রদান করে, প্রথমে পত্র, তৎপরে শীষ, ২৮ তৎপরে শীষের মধ্যে পরিপক্ক শস্য। কিন্তু শস্য পরিপক্ক হইয়া উঠিবা- ২৯ মাত্র সে কর্ত্তনী চালনা করে। কারণ ছেদন কাল উপস্থিত।

আরো তিনি কহিলেন, ঈশ্বরের রাজ্যকে আমরা কিসের সঙ্গে ৩০ তুলনা করিব, কিম্বা কোন্ রূপক প্রয়োগ করিয়া আমরা তাহা বুঝা- ইয়া দিব? তাহা একটী সর্ষপ বীজের সদৃশ, যাহা ক্ষেত্রে বপিত ৩১ হইবার সময়ে পৃথিবীর যাবতীয় বীজ অপেক্ষা ক্ষুদ্র হইলেও বপিত ৩২ হইলে পর বর্দ্ধিত হইয়া সকল শাক অপেক্ষা বৃহৎ হইয়া উঠে, এবং এমন বৃহৎ শাখা বিস্তার করে যে গগণের বিহঙ্গমগণ তাহার ছায়াতে বাস করিতে পারে।

এইরূপ অনেক রূপক প্রয়োগ করিয়া তিনি তাহাদিগকে 'শুভ- ৩৩ সমাচার' বাক্য কহিলেন, যেমন তাহাদের ধারণ-শক্তি ছিল। বিনা ৩৪ রূপকে তিনি তাহাদিগকে কিছুই কহিলেন না। কিন্তু নির্জ্জনে তিনি আপন শিষ্যদিগের নিকট সমুদয় বিষয় ব্যাখ্যা করিলেন।

সেই দিনে সন্ধ্যার সময়ে তিনি তাঁহাদিগকে কহিলেন, চল, আমরা ৩৫ পার হইয়া অপর পারে যাই। আর লোকদিগকে পরিত্যাগ করিয়া ৩৬ তাঁহারা তাঁহাকে আপনাদের সঙ্গে লইলেন, যেমন তিনি সেই নৌকায় উপবিষ্ট ছিলেন। অন্যান্য নৌকাও তাঁহার সঙ্গে ছিল। পরে প্রবল ৩৭ ঝটিকা বৃষ্টি উপস্থিত হইল, আর তরঙ্গমালা নৌকায় এমনি আঘাত করিতে লাগিল, যে নৌকাখানি জলে পুরিয়া উঠিতেছিল। তিনি ৩৮ তখন্ নৌকার পশ্চাৎভাগে গদির উপরে নিদ্রা যাইতেছিলেন। তাঁহারা তাঁহাকে জাগ্রৎ করিয়া বলিলেন, গুরো, আমাদের সর্ব্বনাশ হইতেছে, আর তুমি নিশ্চিন্ত রহিয়াছ? তখন তিনি গাত্রোত্থান ৩৯ করিয়া বায়ুকে ধমক দিলেন এবং হ্রদকে কহিলেন নীরব, নিস্তব্ধ হও। তাহাতে বাত্যা নিবৃত্ত হইল, সমুদয়ই নিস্তব্ধভাব ধারণ করিল।

৪০ তখন তিনি তাঁহাদিগকে কহিলেন, তোমরা ভীরু কেন? এখনও তোমা-
৪১ দের বিশ্বাস নাই? তখন লোকে মহাভয়ে অভিভূত হইয়া পরস্পরে বলিল, ইনি কে যে বাত্যা ও জল ইহাঁর আজ্ঞাবহ হইতেছে?

৫ তখন তাঁহারা হ্রদের পরপারে গেরাসেনীয়দের প্রদেশে আসি-
২ লেন। আর তিনি নৌকা হইতে অবতরণ করিবামাত্র অশুচি-আত্মাবস্থ* এক মনুষ্য সমাধিগুহা হইতে বহির্গত হইয়া তাঁহার সম্মুখে
৩ উপস্থিত হইল। সমাধিগুহা তাহার বাসস্থান ছিল। তাহাকে বন্ধন
৪ করিতে আর কাহারও সাধ্য ছিল না। শৃঙ্খল দ্বারাও নয়। কারণ অনেকবার তাহাকে বেড়ী দিয়া ও শৃঙ্খল দ্বারা বদ্ধ করা হইয়াছিল, কিন্তু সে শৃঙ্খল ছিঁড়িয়া ফেলিত এবং বেড়ী ভাঙ্গিয়া খণ্ড খণ্ড
৫ করিত। কেহ তাহাকে বশে আনিতে সক্ষম হয় নাই। সে নিয়ত দিবারাত্রি সমাধিগুহায় ও গিরিগহ্বরে থাকিয়া চীৎকার করিত, এবং
৬ প্রস্তর খণ্ড দ্বারা আপনি আপনাকে ক্ষতবিক্ষত করিত। সে দূর
৭ হইতে য়েশুকে দেখিয়া দৌড়িয়া আসিয়া তাঁহাকে প্রণিপাত করিল, এবং ভয়ানক চীৎকার করিয়া বলিল, 'হে য়েশু সর্ব্বোপরিস্থ ঈশ্বরের পুত্র, তোমার সঙ্গে আমার কি? আমি তোমাকে ঈশ্বরের দিব্য দিতেছি,
৮ আমারে যন্ত্রণা দিও না।' কারণ তিনি তাহাকে বলিয়াছিলেন,
৯ রে, অশুচি আত্মা, এই মনুষ্য হইতে বহির্গত হও। তিনি তাহাকে জিজ্ঞাসা করিলেন, তোমার নাম কি? সে বলিল, আমার নাম 'অনি-
১০ কিনী' † কারণ আমরা অনেকে আছি। আর সে তাঁহাকে বিস্তর অনুরোধ করিল যেন তিনি তাহাদিগকে সেই প্রদেশ হইতে দূরে
১১ পাঠাইয়া না দেন। এখন সেই স্থানে পর্ব্বতের গাত্রে বৃহৎ এক পাল
১২ শূকর চরিতেছিল। তাহারা তাঁহাকে অনুরোধ করিয়া বলিল, আমাদিগকে ঐ শূকরদের মধ্যে পাঠাইয়া দাও, যেন আমরা উহাদিগকে
১৩ আশ্রয় করিতে পারি। তিনি তাহাদিগকে যাইতে দিলেন। তখন

* দেখ, ১ ; ২৩ পদের টিপ্পনী।
† "অনিকিনী।" এই শব্দের অর্থ বহুসহস্র সংখ্যক সৈন্যদল।

সেই অশুচি আত্মাগণ বহির্গত হইয়া শূকরদিগকে আশ্রয় করিল, তাহাতে সেই পাল গড়ান্ দিয়া প্রবল বেগে দৌড়িয়া হ্রদে পড়িল এবং জলে ডুবিয়া মরিল, (শূকরদের সংখ্যা ন্যূনাধিক দুই সহস্র)। ১৪ যাহারা তাহাদিগকে চরাইতেছিল, তাহারা পলায়ন করিয়া নগরে ও পল্লি-গ্রামে গিয়া সংবাদ দিল। তাহাতে লোকে ঘটনা কি, দেখিবার জন্য আসিল। ১৫ তাহারা য়েশুর নিকটে আসিয়া পিশাচগ্রস্তকে অর্থাৎ অনিকিনী যাহাকে আশ্রয় করিয়াছিল, তাহাকে বস্ত্রান্বিত ও প্রকৃতিস্থ হইয়া বসিয়া থাকিতে দেখিল, দেখিয়া তাহাদের ভয় হইল। ১৬ যাহারা চাক্ষুষ দেখিয়াছিল, তাহারা পিশাচগ্রস্তের ঘটনা ও শূকরদের বিষয়ে বর্ণনা করিল। ১৭ তাহাতে তাহারা তাঁহাকে আপনাদের দেশ হইতে প্রস্থান করিতে অনুরোধ করিল। ১৮ তাঁহার নৌকারোহণের সময়ে সেই পিশাচগ্রস্ত তাঁহাকে অনুরোধ করিল, যেন তাঁহার সঙ্গে থাকিতে পায়, কিন্তু তিনি সম্মত হইলেন না। ১৯ তিনি তাহাকে কহিলেন, তুমি বরং তোমার বাটীতে তোমার স্বজনগণের নিকট যাও; এবং তাহাদের নিকটে বর্ণনা কর যে প্রভু তোমার প্রতি কি মহৎকার্য্য করিয়াছেন, এবং তোমার প্রতি কেমন দয়া করিয়াছেন। ২০ তখন সে চলিয়া গিয়া দেকাপলিশ্ প্রদেশে প্রচার করিতে লাগিল যে য়েশু তাহার প্রতি কি মহৎকার্য্য করিয়াছেন; আর সকলেই আশ্চর্য্যান্বিত হইল।

২১ পরে য়েশু সেই নৌকায় পুনরায় অপর পারে পার হইয়া আসিলে বহুসংখ্যক লোক তাঁহার নিকটে সমাগত হইল। তিনি তখন হ্রদের তীরে ছিলেন। ২২ তখন সিনাগোগ্-অধ্যাপকদের এক জন আসিলেন। ২৩ তাঁহার নাম য়াইরস্। য়েশুকে দেখিয়া তিনি তাঁহার চরণে নিপতিত হইয়া নির্ব্বন্ধের সহিত অনুরোধ করিয়া বলিলেন, আমার শিশু কন্যা মৃতপ্রায় হইয়াছে, আমি তোমাকে বিনয় করি, তুমি আসিয়া তাহার উপরে হস্তার্পণ কর, যেন সে আরোগ্য পায় ও বাঁচে। ২৪ তিনি তাঁহার সঙ্গে চলিলেন। আর বহুসংখ্যক লোক তাঁহার অনুসরণ করিল। তাহারা তাঁহার গাত্রে চাপিয়া পড়িতে লাগিল।

২৫ এখন একটী স্ত্রীলোক, যাহার দ্বাদশ বৎসরাবধি শোণিত স্রাবের
২৬ ব্যাধি ছিল, এবং যে বৈদ্যদের দ্বারা অনেক ভুগিয়াছিল, এবং আপনার যথা সর্ব্বস্ব ব্যয় করিয়াছিল, কিন্তু কিছু মাত্র উপকার লাভ করে
২৭ নাই, বরং যাহার অবস্থা আরো মন্দ হইয়া পড়িয়াছিল, সে য়েশুর বিষয় শুনিয়া ভীড়ের মধ্য দিয়া পশ্চাৎদিকে আসিয়া তাঁহার বস্ত্র স্পর্শ
২৮ করিল ; কারণ সে বলিল, যদি আমি তাঁহার বস্ত্র মাত্র স্পর্শ করিতে
২৯ পারি, তাহা হইলে আমি বাঁচিয়া যাইব। আর তখনই তাহার রক্তের প্রস্রবণ শুষ্ক হইয়া গেল। সে আপনার শরীরে উপলব্ধি পাইল যে সে
৩০ আপন ব্যাধি হইতে আরোগ্য হইয়াছে। য়েশু, তৎক্ষণাৎ উপলব্ধি পাইলেন যে 'আরোগ্য জনক' শক্তি তাঁহা হইতে নিঃসৃত হইল। তিনি ঘুরিয়া দাঁড়াইয়া লোকারণ্যের মধ্যে ইতস্ততঃ দেখিতে লাগি-
৩১ লেন, বলিলেন, কে আমার বস্ত্র স্পর্শ করিল? তাঁহার শিষ্যেরা কহিলেন, তুমি দেখিতেছ লোকে তোমার গাত্রে চাপিয়া পড়িতেছে,
৩২ তথাচ বলিতেছ, কে আমায় স্পর্শ করিল। কিন্তু যে ইহা করিল, তাহাকে দেখিবার জন্য তিনি চতুর্দ্দিকে অবলোকন করিতে লাগি-
৩৩ লেন। তাহাতে স্ত্রীলোকটি ভয়ে কম্পিত কলেবর হইল, কারণ তাহার প্রতি কি ঘটিল সে জানিয়াছিল। অতএব সে আসিয়া তাঁহার
৩৪ চরণে নিপতিত হইয়া বিষয়টি সত্য সত্য বর্ণনা করিল। য়েশু তাহাকে কহিলেন, বৎসে, তোমার বিশ্বাস তোমাকে আরোগ্য করিল, শান্তিতে প্রস্থান কর। তোমার ব্যাধি হইতে আরোগ্য হও।

৩৫ তিনি এই কথা কহিতেছেন, এমন সময়ে সিনাগোগ-অধ্যাপকের বাটী হইতে লোক আসিয়া বলিল, তোমার কন্যা মরিয়াছে, গুরুকে
৩৬ আর কষ্ট দাও কেন? কিন্তু য়েশু এই কথায় কর্ণপাত না করিয়া সিনাগোগ-অধ্যাপককে কহিলেন, ভয় করিও না, কেবল বিশ্বাস কর।
৩৭ তিনি পেত্র, য়াকোব ও য়াকোবের ভ্রাতা য়োহানকে ভিন্ন আর
৩৮ কাহাকেও অনুগমন করিতে দিলেন না। তাঁহারা সিনাগোগ-অধ্যাপকের বাটীতে আসিলেন। তিনি দেখেন, মহা কোলাহল হইতেছে।

লোকে মহা ক্রন্দন ও বিলাপ করিতেছে। বাটীর অভ্যন্তরে প্রবেশ ৩৯ করিয়া তিনি তাহাদিগকে কহিলেন, তোমরা এত কোলাহল ও ক্রন্দন করিতেছ কেন। বলিকাটি মরে নাই, নিদ্রা গিয়াছে। শুনিয়া তাহারা ৪০ তাঁহাকে উপহাস করিল। কিন্তু তিনি সকলকে বাহির করিয়া দিয়া কন্যার পিতাকে ও মাতাকে এবং আপনার সঙ্গীদিগকে লইয়া বালিকাটি যে স্থানে ছিল, সেই স্থানে প্রবেশ করিলেন, আর বালিকাটির হস্ত ৪১ ধারণ করিয়া তাহাকে কহিলেন 'তালীথা কৌমী।' অনুবাদ করিলে যাহার অর্থ 'বালিকা, আমি তোমাকে বলিতেছি, তুমি গাত্রোত্থান কর।' আর তখনই বালিকাটি গাত্রোত্থান করিয়া বেড়াইতে লাগিল, কারণ ৪২ তাহার বয়ঃক্রম দ্বাদশ বৎসর ছিল। দেখিয়া তাহারা অত্যন্ত বিস্মিত হইল। তখন তিনি তাহাদিগকে ভুয়ো ভুয়ো আদেশ করিলেন যেন কেহ ইহা জানিতে না পায়। আর তিনি বালিকাকে কিছু খাদ্য ৪৩ দিতে আজ্ঞা করিলেন।

পরে, তিনি সেই স্থান হইতে বহির্গমন করিয়া নিজ নগরে আসি- ৬ লেন। তাঁহার শিষ্যগণও তাঁহার অনুগমন করিলেন। শাব্বাথ আসি- ২ লে তিনি সিনাগোগে উপদেশ দিতে লাগিলেন। অনেকে তাঁহার উপদেশ শ্রবণ করিয়া চমৎকৃত হইয়া কহিল, কোথা হইতে ইহার এ সমুদয় হইল? ইহাকে যে জ্ঞান প্রদত্ত হইয়াছে, এ কি প্রকার জ্ঞান? আর ইহার হস্ত দ্বারা যে এইরূপ আশ্চর্য্য কার্য্য ঘটিতেছে, ইহার কারণ কি? এ কি ⌜আমাদের এখনকার⌝ সূত্রধর নয়? মারীয়ার পুত্র, ৩ য়াকোব, য়োসেস্, য়িহুদা ও শিমোনের ভ্রাতা? আর ইহার ভগিনীরা কি আমাদের এখানে নাই? এইরূপে তাহারা তাঁহার বিষয়ে বিঘ্ন পাইল। কিন্তু য়েশু তাহাদিগকে কহিলেন, নিজ গ্রামে ও জ্ঞাতি কুটুম্ব- ৪ দের মধ্যে ও নিজ বাটীতে ভিন্ন দৈববক্তা আর কুত্রাপি অসম্মান্বিত হন না। তিনি সেই স্থানে অধিক আশ্চর্য্য কার্য্য করিতে পারিলেন না, ৫ কেবল জন কতক রোগীর গাত্রে হস্তার্পণ করিয়া তাহাদিগকে আরোগ্য দান করিলেন। তাহাদের অবিশ্বাস হেতু তিনি আশ্চর্য্যান্বিত হইলেন। ৬

পরে তিনি চতুষ্পার্শ্বস্থ গ্রামে গ্রামে গিয়া উপদেশ দিলেন।

৭ পরে তিনি দ্বাদশ শিষ্যকে আপনার নিকটে আহ্বান করিয়া তাঁহাদিগকে দুই জন দুই জন করিয়া প্রেরণ করিতে আরম্ভ করিলেন। তিনি তাঁহাদিগকে অশুচি আত্মাদের উপরে ক্ষমতা দান করিলেন, ৮ এবং তাঁহাদিগকে আজ্ঞা করিলেন যেন তাঁহারা যষ্টি ভিন্ন পথের জন্য ৯ আর কিছু না লন। রুটী না, থলি না, গেঁজিয়াতে টাকা ও না, কেবল যেন পাদুকা পদে থাকে। আর তাঁহারা যেন দুই প্রস্ত বস্ত্র না লন। ১০ আর তিনি তাঁহাদিগকে কহিলেন, যেখানে তোমরা কোন বাটীতে ১১ প্রবেশ করিবে, প্রস্থান কাল পর্য্যন্ত সেখানে থাকিবে। আর যে স্থানে লোকে তোমাদিগকে গ্রাহ্য না করিবে, কিম্বা তোমাদের কথা না শুনিবে, সেই স্থান হইতে প্রস্থান সময়ে তাহাদের বিরুদ্ধে সাক্ষ্যের ১২ জন্য তোমাদের পদের ধূলী পর্য্যন্ত ঝাড়িয়া ফেলিবে। তখন তাঁহারা প্রস্থান করিয়া প্রচার করিতে লাগিলেন যেন লোকে মনঃ- ১৩ পরিবর্ত্তন করে। আর তাঁহারা অনেক পিশাচ বহিষ্কৃত করিলেন, এবং অনেক রোগীকে তৈলাভিষিক্ত করিয়া আরোগ্য করিলেন।

১৪ রাজা হেরোদ এই সমুদয় বিষয় শুনিতে পাইলেন, কারণ য়েশুর নাম রাষ্ট্র হইয়া গিয়াছিল। তাহাতে তিনি বলিলেন, য়োহান বাপ্তাইজক মৃতদের মধ্য হইতে উত্থান করিয়াছেন, সেই জন্যই এই ১৫ সকল শক্তি তাঁহার অভ্যন্তরে সক্রিয় হইতেছে। কিন্তু অন্যেরা বলিল, তিনি এলিয়া। অন্যেরা বলিল, তিনি এক জন দৈববক্তা অর্থাৎ ১৬ সাধারণ দৈববক্তৃগণের মত এক জন। কিন্তু হেরোদ ইহা শুনিয়া কহিলেন, যে য়োহানের আমি শিরশ্ছেদন করাইয়াছি, তিনিই ১৭ মৃতদের মধ্য হইতে উত্থান করিয়াছেন। কারণ হেরোদ আপন ভ্রাতা ফিলিপের ভার্য্যা হেরোদিয়ার—যাহাকে তিনি পরিণয় করিয়াছিলেন—তাহার অনুরোধে তিনি লোক পাঠাইয়া য়োহানকে ধরিয়া ১৮ কারাগারে বন্ধন করিয়া রাখিয়াছিলেন। কারণ য়োহান হেরোদকে বলিয়াছিলেন, তোমার ভ্রাতার ভার্য্যাকে লওয়া তোমার বিধেয় নয়।

তাহাতে হেরোদীয়া য়োহানের প্রতি লক্ষ্য করিয়া রহিল, এবং ১৯ তাঁহাকে বধ করিতে চাহিল, কিন্তু পারিল না। কারণ য়োহান যাথার্থিক ও পবিত্র মনুষ্য, ইহা জানিয়া হেরোদ তাঁহাকে ভয় করি- ২০ লেন, এবং তাঁহাকে রক্ষা করিলেন।* আর যত বার তিনি তাঁহার বাক্য শ্রবণ করিতেন, তত বার তিনি ভয়াভিভূত হইতেন, তথাপি তিনি তাঁহার বাক্য শ্রবণ করিতে ভাল বাসিতেন। পরে যখন ২১ সুবিধার দিন আসিল অর্থাৎ যখন হেরোদ্ আপন জন্মোৎসবে আপন পারিষদগণের ও সেনাপতিগণের ও গালীলা প্রদেশের প্রধান প্রধান লোকদের জন্যে ভোজ করিলেন; আর যখন হেরোদীয়ার কন্যা রাজ- ২২ সভায় প্রবেশ করিয়া নৃত্য করিয়া হেরোদ্ ও তাঁহার সঙ্গে ভোজনোপবিষ্ট দিগকে অত্যন্ত প্রীত করিল। তখন রাজা বালিকাকে কহিলেন, তোমার যাহা ইচ্ছা আমার নিকটে যাচ্ঞা কর, আর আমি তাহা তোমাকে দিব। তিনি তাহার কাছে দিব্য করিয়া কহিলেন, আমার ২৩ নিকটে যাহা চাহিবে, তাহাই আমি তোমাকে দিব, আমার অৰ্দ্ধেক রাজ্য পর্য্যন্ত দিব। তখন সে বাহির হইয়া গিয়া আপন মাতাকে ২৪ কহিল, আমি কি যাচ্ঞা করিব? সে বলিল, বাপ্তাইজক য়োহানের মস্তক। বালিকাটি তখনি [সভায়] প্রবেশ করিয়া সত্বরে রাজার সমীপে ২৫ গিয়া এই বলিয়া যাচ্ঞা করিল, আমি চাই যে তুমি এখনি একখান থালে করিয়া য়োহান বাপ্তাইজকের মস্তক আমাকে দাও। রাজা ২৬ অত্যন্ত বিমর্ষ হইলেন। কিন্তু সেই শপথের জন্য ও নিমন্ত্রিতদের জন্য তিনি তাহাকে বঞ্চিত করিতে চাহিলেন না। তদ্দণ্ডেই রাজা এক জন ২৭ সৈন্য পাঠাইয়া তাঁহার মস্তক আনিতে আদেশ করিলেন। সে গিয়া ২৮ কারাগারে তাঁহার শিরশ্ছেদন করিল, এবং তাঁহার মস্তক থালে করিয়া আনিয়া বালিকাকে দিল; আর বালিকা তাহা আপনার মাতাকে দিল। ইহা শুনিয়া য়োহানের শিষ্যেরা আসিয়া তাঁহার দেহ তুলিয়া ২৯ লইয়া গিয়া একটি সমাধিমধ্যে শায়িত করিলেন।

* অর্থাৎ হেরোদীয়া যেন তাঁহার কোন অনিষ্ট না করে।

৩০ পরে আপষ্টলগণ* য়েশুর নিকটে সমবেত হইলেন, এবং যাহা যাহা করিয়াছিলেন, ও যাহা যাহা উপদেশ দিয়াছিলেন,
৩১ সে সমুদয় তাঁহার নিকট বর্ণনা করিলেন। তিনি তাঁহাদিগকে কহিলেন, তোমরা নির্জ্জনে এক প্রান্তরে আসিয়া ক্ষণকাল বিশ্রাম কর। কারণ এত লোক যাতায়াত করিতেছিল যে তাঁহাদের আহার করি-
৩২ বারও অবকাশ ছিল না। তখন তাঁহারা নৌকা যোগে নির্জ্জনে এক
৩৩ প্রান্তরে প্রস্থান করিলেন। কিন্তু লোকে তাঁহাদিগকে যাইতে দেখিল, এবং অনেকে তাঁহাদিগকে চিনিতে পারিল, তাহাতে তাহারা চতুঃপার্শ্বস্থ নগর হইতে স্থলপথে এক সঙ্গে সেই স্থানে দৌড়িয়া গিয়া তাঁহা-
৩৪ দের অগ্রে উত্তরিল। তিনি বাহির হইয়া দেখিলেন মহা লোকারণ্য। তাহাদিগকে দেখিয়া তাঁহার অন্তরে করুণার সঞ্চার হইল। কারণ তাহারা রক্ষক বিহীন মেষপালের মত প্রতীয়মান হইতেছিল।
৩৫ তিনি তাহাদিগকে অনেক বিষয় উপদেশ দিতে আরম্ভ করিলেন। পরে যখন আর অধিক বেলা ছিল না, তখন তাঁহার শিষ্যেরা তাঁহার নিকটে আসিয়া কহিলেন, এই স্থান প্রান্তর, বেলাও অধিক নাই,
৩৬ উহাদিগকে বিদায় কর যেন উহারা চতুঃপার্শ্বের গ্রামে ও পল্লীতে
৩৭ গিয়া আপনাদের খাদ্য-সামগ্রী ক্রয় করে। কিন্তু তিনি উত্তর করিয়া কহিলেন, তোমরাই উহাদিগকে খাইতে দাও। তাঁহারা কহিলেন, আমরা কি গিয়া দুই শত দেনারিয়নের† রুটী ক্রয় করিয়া উহাদিগকে
৩৮ খাইতে দিব? তিনি কহিলেন, তোমাদের কয়খান রুটী আছে, গিয়া দেখ। তাঁহারা জ্ঞাত হইলে পর তাঁহাকে কহিলেন, পাঁচখানি রুটী ও দুইটী
৩৯ মৎস্য আছে। তখন তিনি তাহাদিগকে আজ্ঞা করিলেন যেন সকলে
৪০ দলে দলে শ্যামল তৃণের উপরে উপবিষ্ট হয়। তাহাতে তাহারা এক
৪১ শত ও পঞ্চাশ জন করিয়া দলে দলে উপবেশন করিল। তখন তিনি সেই রুটী পাঁচ খানি ও মৎস্য দুইটী লইয়া স্বর্গেরদিকে দৃষ্টি করিয়া ধন্যবাদ

---

* দেখ, মথি ১০ ; ২ পদের টিপ্পনী।
† দেখ, মথি ১৮ ; ২৮ পদের টিপ্পনী।

করিলেন,এবং রুটি গুলি ভাঙ্গিয়া লোকদিগকে পরিবেশনের জন্য শিষ্য দিগকে দিলেন, মৎস্য দুইটিও তিনি তাহাদের সকলকে বিভাগ করিয়া দিলেন। তাহারা সকলেই আহার করিয়া পরিতৃপ্ত হইল। আর ৪২ তাহারা পূর্ণ বারো চুব্‌ড়ী ভগ্নাবশিষ্ট খাদ্য আহরণ করিলেন। ৪৩ সেই মৎস্যেরও ⌈ভগ্নাবশিষ্ট সংগ্রহ করিলেন⌉। যাহারা সেই রুটি গুলি ৪৪ ভোজন করিয়াছিল, তাহারা পঞ্চ সহস্র পুরুষ।

তদ্দণ্ডেই তিনি আপন শিষ্যদিগকে নৌকায় আরোহণ করিতে ৪৫ এবং আপনার অগ্রে অপর পারে বেথ্‌সাইদার দিকে যাইতে ত্বরা দিতে লাগিলেন। তিনি ইতিমধ্যে লোকদিগকে বিদায় করিবেন। লোকদিগকে বিদায় করিলে পর,তিনি প্রার্থনা করিবার জন্য পর্ব্বতা- ৪৬ রোহণ করিলেন। সন্ধ্যার পর নৌকা খানি হ্রদের মধ্যস্থলে গিয়াছিল; ৪৭ আর তিনি একাই স্থলে ছিলেন। পরে যখন তিনি দেখিলেন যে তাঁহারা ৪৮ দাঁড় বাহিয়া বাহিয়া কষ্ট পাইতেছেন, কারণ বায়ু তাঁহাদের প্রতিকুল ছিল, তখন তিনি রাত্রি অনুমান চতুর্থ প্রহরে হ্রদের উপরে হাঁটিয়া তাঁহাদের নিকটে গমন করিলেন। তিনি তাঁহাদের পার্শ্ব দিয়া অগ্রসর হইবার উদ্যম করিলেন, কিন্তু তাঁহাকে হ্রদের উপরে হাঁটিতে দেখিয়া ৪৯ তাঁহারা মনে করিলেন একটা ভূত, আর তাঁহারা চীৎকার করিয়া উঠিলেন; কারণ সকলে তাঁহাকে দেখিয়াছিলেন এবং ভয়ত্রস্ত হইতে- ছিলেন। কিন্তু তিনি তখনি তাঁহাদের সহিত কথা কহিয়া বলিলেন, ৫০ স্থির হও, এ আমি। ভয় নাই। তখন তিনি গিয়া তাঁহাদের নিকটে ৫১ নৌকায় আরোহণ করিলেন। আর বাত্যা নিবৃত্ত হইল। দেখিয়া তাহারা আপনাদের অন্তরে বিস্মিত হইল। কারণ সেই রুটীসম্বন্ধীয় ৫২ বিষয় তাহারা বুঝিল না, যেহেতু তাহাদের হৃদয় কঠিনীভুত ছিল।

পার হইলে তাঁহারা গেনেসারেথ্‌ দেশে আসিলেন, এবং নৌকা ৫৩ লাগাইলেন। তাঁহারা নৌকা হইতে অবতরণ করিবামাত্র লোকে তাঁ- ৫৪ হাকে চিনিতে পারিল। তাহাতে তাহারা সেই প্রদেশের সর্ব্বত্র ধাব- ৫৫ মান হইয়া পীড়িত লোকদিগকে খাটে করিয়া বহিয়া লইয়া আসিতে

লাগিল, এবং তিনি অমুক অমুক স্থানে আছেন শুনিতে পাইয়া সেই
৫৬ সেই স্থানে লইয়া গেল। আর যে কোন পল্লীতে কি নগরে কি গ্রামে তিনি প্রবেশ করিলেন, সেই স্থানেই তাহারা রোগীদিগকে হটে বসাইয়া রাখিল এবং তাঁহাকে অনুরোধ করিল যেন তাহারা কেবল মাত্র তাঁহার বস্ত্রান্ত স্পর্শ করিতে পায়। আর যত লোক তাঁহাকে স্পর্শ করিল, সকলেই আরোগ্য হইল।

৭ **পরে** ফারুশীরা ও শাস্ত্রীদের কতক জন তাঁহার নিকটে সমবেত
২ হইল। তাহারা য়েরূশালেম হইতে আসিয়াছিল। তাহারা তাঁহার শিষ্যদের কতক জনকে অশুচি হস্তে অর্থাৎ অধৌত হস্তে ভোজন
৩ করিতে দেখিল (কারণ ফারুশীরা ও সকল ইহুদীরা মার্জ্জন করিয়া হস্ত প্রক্ষালন না করিলে ভোজন করে না; কারণ তাহারা প্রাচীন-
৪ কাল পরম্পরাগত বিধি পালন করে; হাট হইতে আসিলে তাহারা ধৌত না হইয়া ভোজন করিত না। অন্যান্য আরো অনেক বিধি ছিল, যাহা তাহারা পালন করিবার জন্য পাইয়াছিল যথা—ঘটী
৫ বাটী, তাম্র পাত্রাদির জলশুদ্ধি), তাহাতে ফারুশীরা ও শাস্ত্রীরা তাঁহাকে জিজ্ঞাসা করিল, তোমার শিষ্যেরা প্রাচীনকাল পরম্পরাগত বিধি অনুযায়ী না চলিয়া অধৌত হস্তে আহার করে
৬ কেন? তিনি তাহাদিগকে কহিলেন, রে কপটেরা, তোমাদের বিষয়ে ইশাইয়া দিব্য দৈববাদনা করিয়া গিয়াছেন, যেমন লেখা আছে—

"এই বংশ মুখে আমাকে মান্য করে বটে,
কিন্তু ইহাদের অন্তঃকরণ আমা হইতে অনেক অন্তর।
৭ ইহারা বৃথা আমার ভজনা করে।
ইহারা মনুষ্যদের আজ্ঞাগুলিকে ঐশ্বরিক উপদেশ বলিয়া
শিক্ষা দেয়" (ইশাঃ ৩৯; ১৩)।

৮ তোমরা ঈশ্বরের আদেশ পরিত্যাগ করিয়া মনুষ্য পরম্পরাগত বিধি
৯ অবলম্বন করিয়াছ। তিনি তাহাদিগকে আরো কহিলেন, তোমরা আপনাদের পরম্পরাগত বিধি রক্ষা করিবার জন্য ঈশ্বরের আদেশ

অগ্রাহ্য করিতেছ; কারণ মূশা কহিয়াছেন, 'তোমার পিতাকে ১০ ও তোমার মাতাকে তুমি সম্মান করিবে,' আর 'যে পিতার কি মাতার নিন্দা করিবে, সে মৃত্যুদণ্ড ভুগিবে।' কিন্তু তোমরা বল, যে কেহ ১১ পিতাকে কি মাতাকে বলে, আমা হইতে যাহা পাইলে তোমার উপকার হইতে পারিত, তাহা 'কোরবান্' অর্থাৎ নৈবেদ্য হইয়াছে। এইরূপে তোমরা তাহাকে তাহার পিতার কিম্বা মাতার কোন উপ- ১২ কার করিতে দাও না। তোমাদের পরম্পরাগত বিধি, যাহা তোমরা ১৩ [লোকদিগকে] সমর্পণ করিয়াছ, তদ্দ্বারা তোমরা ঈশ্বরের বাক্যকে রহিত করিতেছ। এবম্প্রকার আর আর অনেক বিষয় তোমরা করিয়া থাক। তখন তিনি পুনরায় লোকদিগকে নিকটে আহ্বান করিয়া ১৪ তাহাদিগকে কহিলেন, তোমরা সকলে আমার কথা শ্রবণ কর ও বুঝ। মনুষ্যের বাহিরে এমন কিছুই নাই, যাহা তাহার অভ্যন্তরে ১৫ প্রবেশ করিয়া তাহাকে অশুচি করিতে পারে, বরং যে সমুদয় বিষয় মনুষ্য হইতে বাহির হইয়া আইসে, তাহাই তাহাকে অশুচি করে ১৬ (*)। লোকদিগের নিকট হইতে গৃহে আগমন করিলে পর তাঁহার ১৭ শিষ্যেরা তাঁহাকে রূপকটির বিষয়ে জিজ্ঞাসা করিলেন। তিনি তাঁহা- ১৮ দিগকে কহিলেন, তোমরাও কি এত নির্ব্বোধ রহিয়াছ? তোমরা কি বুঝ না যে, যাহা বাহির হইতে মনুষ্যের অভ্যন্তরে প্রবেশ করে, তাহা তাহাকে অশুচি করিতে পারে না। যেহেতু তাহা তাহার হৃদয়ে ১৯ প্রবেশ করে না, তাহা উদরে প্রবেশ করে এবং বহির্দ্দেশে নির্গত হয়। তাহাতে [তিনি বলিলেন] সমুদয় খাদ্য সামগ্রীই শুচি। আর তিনি ২০ কহিলেন, মনুষ্য হইতে যাহা বহির্গত হয়, তাহাই মনুষ্যকে অশুচি করে, কারণ অভ্যন্তর হইতে অর্থাৎ মনুষ্যদের অন্তঃকরণ হইতে ২১ কুচিন্তা বাহির হয়—ব্যভিচার, চৌর্য্য, হত্যা, পরদার, ধনলোভ, দুষ্টতা, ২২ খলতা, বিলাসীতা, ঈর্ষ্যাদৃষ্টি, পরনিন্দা, অহঙ্কার, মূঢ়তা। এই সমুদয় ২৩ মন্দ বিষয় অভ্যন্তর হইতে বহির্গত হইয়া মনুষ্যকে অশুচি করে।

---

* ১৬ পদ। যদি কাহারো কর্ণ থাকে, তবে সে শুনুক।

২৪ তখন তিনি সেই স্থান হইতে গাত্রোত্থান করিয়া টীরস্ দেশের সীমায় প্রস্থান করিলেন। সেখানে তিনি এক বাটীতে প্রবেশ করিলেন, এবং চাহিলেন যেন কেহ ইহা না জানে; কিন্তু তিনি প্রচ্ছন্ন ভাবে
২৫ থাকিতে পারিলেন না। তখনি এমন একটি স্ত্রীলোক তাঁহার বিষয় শুনিতে পাইল, যাহার শিশু কন্যাকে এক অশুচি আত্মায় পাইয়াছিল।
২৬ সে আসিয়া তাঁহার চরণে নিপতিত হইল। স্ত্রীলোকটি বিজাতীয় অর্থাৎ সুরফৈনিকীয় জাতীয়। সে তাঁহাকে নিবেদন করিল যেন তিনি তাহার
২৭ কন্যা হইতে সেই পিশাচকে বহিষ্কৃত করেন। যেশু তাহাকে কহিলেন, প্রথমে সন্তানদের তৃপ্ত হইতে দাও; কারণ সন্তানদের রুটী লইয়া
২৮ কুক্কুরদের কাছে ফেলিয়া দেওয়া ভাল নয়। কিন্তু সে উত্তর করিয়া তাঁহাকে বলিল, সত্য প্রভু, কুক্কুরেরা মেজের নীচে সন্তানদের খাদ্যের
২৯ গুড়াগাঁড়া খাইয়া থাকে। তিনি তাহাকে কহিলেন, এই যে কথাটি বলিলে, তজ্জন্য তুমি চলিয়া যাও; পিশাচ তোমার কন্যা হইতে বাহির
৩০ হইয়া গিয়াছে। তখন সে বাটী গিয়া দেখে, তাহার কন্যা শয্যায় শয়ান রহিয়াছে, আর পিশাচ বাহির হইয়া গিয়াছে।

৩১ পরে তিনি টীরস্ দেশের সীমা হইতে বাহির হইয়া সীদোন দেশ দিয়া ও দেকাপলিশ প্রদেশের মধ্য দিয়া গালীলায়ীয় হ্রদের দিকে
৩২ আসিলেন। তখন লোকে তাঁহার নিকটে এক বধির গোঙ্গাকে আনয়ন করিয়া তাঁহাকে অনুরোধ করিল যেন তিনি তাহার অঙ্গ
৩৩ স্পর্শ করেন। তিনি তাহাকে লোকারণ্যের মধ্য হইতে নির্জ্জনে লইয়া গেলেন এবং তাহার কর্ণে অঙ্গুলি প্রবেশিত করিলেন। আর
৩৪ অঙ্গুলিতে মুখামৃত প্রলিপ্ত করিয়া তাহার জিহ্বা স্পর্শ করিলেন, এবং স্বর্গের দিকে দৃষ্টি করিয়া দীর্ঘনিশ্বাস পরিত্যাগ পুর্ব্বক কহিলেন,
৩৫ 'এফ্ফাথা,' অর্থাৎ উন্মুক্ত হও; অমনি তাহার শ্রবণেন্দ্রিয় উন্মুক্ত হইল,
৩৬ এবং তাহার জিহ্বার বন্ধনী উন্মোচিত হইল। সে রীতিমত কথা কহিল। তিনি তাহাদিগকে আদেশ করিলেন, যেন তাহারা এই বিষয় কাহাকেও না বলে। কিন্তু তিনি তাহাদিগকে যত নিষেধ করিলেন,

ততোধিক তাহারা তাহা প্রচার করিল। আর লোকে অত্যন্ত বিস্ময়াভিভূত হইয়া বলিল, তিনি সমুদয় কার্য্য উত্তম করিয়াছেন—বধিরদিগকে তিনি শ্রবণ শক্তি দান করেন, এবং মূকদিগকে কথন শক্তি দেন। ৩৭

সেই সময়ে যখন পুনরায় বহুসংখ্যক লোক সমবেত ছিল, এবং তাহাদের কিছু খাদ্য সামগ্রী ছিল না, তখন তিনি আপনার শিষ্যদিগকে আপনার নিকটে আহ্বান করিয়া কহিলেন, এই লোকসমূহের প্রতি আমার বড় দয়া হইতেছে, যেহেতু ইহারা এখন তিন দিন আমার নিকটে রহিয়াছে, আর ইহাদের খাদ্য সামগ্রী কিছুই নাই। যদি আমি ইহাদিগকে অনশনে ইহাদের বাটীতে যাইতে দিই, তাহা হইলে ইহারা পথের মধ্যে মূর্চ্ছা যাইবে। ইহাদের কেহ কেহ আবার অনেক দূর হইতে আসিয়াছে। তাঁহার শিষ্যেরা উত্তর করিলেন, এ প্রান্তর স্থানে ইহাদিগকে তৃপ্ত করিবার জন্য কে কোথা হইতে এত রুটি পাইতে পারে? তিনি তাঁহাদিগকে জিজ্ঞাসা করিলেন, তোমাদের কয়খানি রুটী আছে? তাঁহারা বলিলেন, সাত খানি। তখন তিনি লোকসমূহকে ভূমির উপরে উপবেশন করিতে আজ্ঞা করিলেন। আর তিনি রুটী সাতখানি লইয়া ধন্যবাদ করিয়া ভাঙ্গিলেন, এবং পরিবেষণ করিবার জন্য শিষ্যদিগকে দিলেন, শিষ্যেরা লোকদিগকে পরিবেষণ করিলেন। তাঁহাদের গুটিকতক মৎস্যও ছিল, তিনি ধন্যবাদ প্রার্থনা করিলে পর সেগুলিও পরিবেষণ করিতে আজ্ঞা করিলেন। লোকে আহার করিয়া তৃপ্ত হইল, আর ভগ্নাবশিষ্ট খাদ্য তাঁহারা পূর্ণ সাত ধামা সংগ্রহ করিলেন। যাহারা ভোজন করিল, তাহারা ন্যূনাধিক চারি সহস্র লোক। পরে তিনি তাঁহাদিগকে বিদায় করিয়া দিলেন, এবং তৎক্ষণাৎ শিষ্যগণের সঙ্গে নৌকারোহণ করিয়া দালমানুথা অঞ্চলে আসিলেন। ৮১ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯ ১০

তখন ফারুশীরা বাহির হইয়া আসিয়া তাঁহার সঙ্গে বাদানুবাদ করিতে আরম্ভ করিল। তাঁহাকে পরীক্ষা করিবার আশয়ে তাঁহার নিকট হইতে স্বর্গাগত একটা লক্ষণ দেখিতে চাহিল। তিনি আত্মাতে ১১ ১২

দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া কহিলেন, কেন এ বংশ লক্ষণ চাহিতেছে? সত্য আমি তোমাদিগকে কহিতেছি, এ বংশকে লক্ষণ দত্ত হইবে না।
১৩ এই বলিয়া তিনি তাহাদিগকে পরিত্যাগ করিয়া পুনরায় নৌকারোহণ করিয়া অন্য পারে চলিয়া গেলেন।

১৪ তাঁহারা রুটি লইতে বিস্মৃত হইলেন। আর নৌকাতে তাঁহাদের
১৫ এক খানি ব্যতীত আঁর রুটি ছিল না। তখন তিনি তাঁহাদিগকে আদেশ করিলেন, বলিলেন, সাবধান ফারূশীদের ও হেরোদীয়দের
১৬ তাড়ী হইতে সাবধান। তাহাতে তাঁহারা পরস্পরে বলিতে লাগি-
১৭ লেন, আমাদের রুটী নাই [তাই বুঝি] ইহা বলিতেছেন। কিন্তু য়েশু ইহা জানিতে পারিয়া তাঁহাদিগকে কহিলেন, তোমাদের রুটী নাই বলিয়া কেন ভাবিতেছ? এখনও বুঝিতে পারিতেছ না? এখনও
১৮ হৃদয়ঙ্গম হইতেছে না? এখনও তোমাদের হৃদয় অসাড় রহিয়াছে? চক্ষু থাকিতে তোমরা দেখিতে পাইতেছ না? কর্ণ থাকিতে তোমরা
১৯ শুনিতে পাইতেছ না? তোমাদের স্মরণ হইতেছে না যে, যখন আমি পঞ্চ সহস্র লোকের জন্য পাঁচখানি রুটী ভাঙ্গিয়াছিলাম, তখন তোমরা পূর্ণ কত চুবড়ী ভগ্নাবশিষ্ট [খাদ্য] সংগ্রহ করিয়াছিলে? তাঁহারা
২০ কহিলেন, বারো চুবড়ী। আর যখন চারি সহস্র লোকের জন্য সেই সাত খানি রুটী ভাঙ্গিয়াছিলাম, তখন তোমরা পূর্ণ কত ধামা ভগ্নাবশিষ্ট
২১ [খাদ্য] আহরণ করিয়াছিলে? তাঁহারা কহিলেন, সাত ধামা। তিনি তাঁহাদিগকে কহিলেন, এখনও তোমরা বুঝিতে পারিতেছ না?

২২ পরে তাঁহারা বেথ্সাইদা* নগরে আসিলেন। তথায় লোকে তাঁহার নিকটে এক অন্ধকে আনয়ন করিয়া তাঁহাকে অনুরোধ করিল,
২৩ যেন তিনি তাহাকে স্পর্শ করেন। তাহাতে তিনি অন্ধের হস্ত ধারণ করিয়া তাহাকে নগরের বাহিরে লইয়া গেলেন, এবং তাহার চক্ষুর মধ্যে মুখামৃত দিয়া ও তাহার গাত্রে হস্ত দিয়া তাহাকে

---

* এটি গালীলায়ীয় হ্রদের পশ্চিম তীরস্থ বেথ্সাইদা নয়; ইহা হ্রদের উত্তরপূর্ব্বতীরস্থ ও য়োর্দ্দানের পূর্ব্ব পারের বেথ্সাইদা।

জিজ্ঞাসা করিলেন, কিছু দেখিতে পাইতেছ ? সে চক্ষু তুলিয়া বলিল, ২৪ আমি মনুষ্য দেখিতেছি, কারণ আমি তাহাদিগকে দেখিতেছি যেন বৃক্ষের কাণ্ড, তাহারা বেড়াইতেছে। তখন তিনি পুনরায় তাহার চক্ষুর ২৫ উপরে হস্ত দিলেন, তাহাতে সে একদৃষ্টে চাহিয়া দেখিল এবং প্রকৃতিস্থ হইল ও সমুদয় বস্তু সুস্পষ্ট দেখিতে পাইল। তখন তিনি তাহাকে ২৬ তাহার বাটীতে পাঠাইলেন, কহিলেন, তুমি কোন মতে এই নগরের মধ্যে যাইও না।

পরে য়েশু সশিষ্যে তথা হইতে প্রস্থান করিয়া ফিলিপী-কাই- ২৭ সারিয়া প্রদেশের গ্রামে গ্রামে ভ্রমণ করিলেন। পথের মধ্যে তিনি আপন শিষ্যদিগকে জিজ্ঞাসা করিলেন, তাহাদিগকে কহিলেন, আমি কে, এ বিষয়ে লোকে কি বলে ? তাঁহারা উত্তর করিলেন, বাপ্তাইজক ২৮ য়োহান, অন্যেরা বলে এলীয়া, অন্যান্যেরা বলে দৈববক্তৃগণের এক জন। তিনি তাঁহাদিগকে জিজ্ঞাসা করিলেন, কিন্তু তোমরা কি বল, ২৯ আমি কে ? পেত্র উত্তর করিলেন, তুমি মাশীয়াখ।* তিনি তাঁহা- ৩ দিগকে আদেশ করিলেন, যেন তাঁহারা তাঁহার বিষয় কাহাকেও না বলেন। তখন তিনি তাঁহাদিগকে জ্ঞাত করিতে আরম্ভ করিলেন ৩১ যে মনুষ্যপুত্রকে অনেক দুঃখ ভুগিতে হইবে, প্রাচীনদের মহাযাজকদের ও শাস্ত্রীদের কর্ত্তৃক অগ্রাহ্য ও নিহত হইতে হইবে ; এবং তিন দিনের পর উত্থান করিতে হইবে। আর এ কথা তিনি স্পষ্টাক্ষরে ৩২ বলিলেন। তখন পেত্র তাঁহাকে [এক পার্শ্বে] লইয়া গিয়া তাঁহাকে অনেক তিরস্কার করিতে লাগিলেন, কিন্তু তিনি ঘুরিয়া দাড়াইলেন ৩৩ এবং শিষ্যদিগকে দেখিয়া পেত্রকে তিরস্কার করিয়া বলিলেন দূর হও, আমা হইতে বিপক্ষ, কারণ তুমি ঐশ্বরিক বিষয় ভাবিতেছ না, তুমি মানুষিক বিষয় ভাবিতেছ। তখন তিনি লোকসমূহকে ও শিষ্যদিগকে ৩৪ নিকটে আহ্বান করিয়া কহিলেন, যে কেহ আমার অনুগমন করিতে ইচ্ছা করে, সে আপনাকে নগণ্য মনে করুক ও আপন ক্রুশ স্কন্ধে করুক

* দেখ, মথি ২;৪ পদের টিপ্পনী।

৩৫ তবে আমার অনুগমন করুক, কারণ যে কেহ আপন প্রাণ বাঁচাইতে চায়, সে তাহা হারাইবে,আর যে কেহ আমার ও শুভসমাচারের জন্য
৩৬ আপন প্রাণ হারাইবে,সে তাহা রক্ষা করিবে। কারণ মনুষ্য যদি সমস্ত জগৎ লাভ করে, কিন্তু নিজ প্রাণে বঞ্চিত হয়, তাহা হইলে তাহার
৩৭ কি লাভ হইল ? কারণ মনুষ্য আপন প্রাণের বিনিময়ে কি দিবে ?
৩৮ এ কারণ যে কেহ আমার ও আমার বাক্যের বিষয়ে এই ব্যভিচারী পাপিষ্ঠ বংশের কাছে লজ্জা করিবে, তাহার বিষয়ে মনুষ্যপুত্রও সেই সময়ে লজ্জা করিবেন, যখন তিনি আপন পিতার মহিমায় পবিত্র
৯ দূতগণ সমভিব্যাহারে আগমন করিবেন। তখন তিনি তাহাদিগকে কহিলেন, সত্য আমি তোমাদিগকে কহিতেছি, এই স্থানে যাহারা দণ্ডায়মান আছে, তাহাদের কতক জন ঈশ্বরের রাজ্যকে প্রভাব সহকারে আগত না দেখিয়া মৃত্যুর স্বাদ পাইবে না।

২ ছয় দিনের পর য়েশু পেত্র, য়াকোব ও য়োহানকে সঙ্গে করিয়া নির্জ্জনে এক উচ্চ পর্ব্বতের উপরে লইয়া গেলেন। সেই স্থানে তিনি
৩ তাঁহাদের সম্মুখে রূপান্তরীকৃত হইলেন। তাঁহার পরিচ্ছদ উজ্জ্বল হইয়া উঠিল, অতীব শুভ্রবর্ণ, এমন যে পৃথিবীর কোন রজক সেরূপ
৪ শুভ্রবর্ণ করিতে পারে না। সেখানে এলীয়া মূশার সঙ্গে তাঁহাদিগকে
৫ দর্শন দিলেন, এবং য়েশুর সঙ্গে আলাপ করিতে লাগিলেন। তখন পেত্র য়েশুকে কহিলেন, গুরু, আমাদের এই স্থানেই থাকা ভাল। আমরা তিনটি কুটির করি—তোমার জন্য একটি, মূশার জন্য একটি,
৬ এলিয়ার জন্য একটি। তিনি অজ্ঞানাভিভূতের ন্যায় ইহা বলিলেন,কারণ
৭ তাঁহারা অত্যন্ত শঙ্কিত হইয়াছিলেন। তখন এক খানি মেঘ আসিয়া তাঁহাদিগকে আচ্ছন্ন করিল। সেই মেঘ হইতে এই রব আসিল—
৮ 'ইনি আমার প্রিয়পুত্র ইহাঁর বাক্য শ্রবণ কর।' অমনি তাঁহারা চতুর্দ্দিকে দৃষ্টিপাত করিয়া একা য়েশু ভিন্ন আপনাদের সঙ্গে আর কাহাকেও দেখিতে পাইলেন না।

৯ পর্ব্বত হইতে অবতরণ সময়ে, তিনি তাঁহাদিগকে আদেশ

করিলেন যেন মনুষ্যপুত্র মৃতদের মধ্য হইতে উত্থান করিবার পূর্ব্বে তাঁহারা এই দৃষ্ট বিষয় কাহারো নিকটে গল্প না করেন। ১০ তাহাতে তাঁহারা এ কথা [মনোমধ্যে] রক্ষা করিলেন; কিন্তু মৃতদের মধ্য হইতে উত্থান করা কি, এই বিষয়ে পরস্পরে তর্ক করিতে লাগিলেন। ১১ তখন তাঁহারা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, শাস্ত্রীরা কি জন্য বলে এলীয়া প্রথমে আসিবেন? ১২ তিনি তাঁহাদিগকে কহিলেন, এলিয়া অবশ্যই প্রথমে আসিবেন এবং সমুদয় বিষয় পুনরুদ্ধার করিবেন।* আর মনুষ্যপুত্রের বিষয়ে কি এই লেখে নাই যে, তিনি অনেক দুঃখ ভুগিবেন ও তুচ্ছীকৃত হইবেন? ১৩ কিন্তু আমি তোমাদিগকে বলি, এলিয়া আসিয়াছেন, এবং তাহাদের মনে যাহা আসিয়াছে, তাহাই তাহারা তাঁহার প্রতি করিয়াছে, যেমন তাঁহার বিষয় লেখা আছে।

১৪ পরে তাঁহারা শিষ্যগণের নিকট আসিয়া দেখেন, তাঁহাদের চতুর্দ্দিকে বহুসংখ্যক লোক, আর শাস্ত্রীরা তাঁহাদের সঙ্গে তর্ক করিতেছে। ১৫ লোকসমূহ তাঁহাকে দেখিবামাত্র অত্যন্ত বিস্ময়াপন্ন হইল এবং তাঁহার নিকটে দৌড়িয়া গিয়া তাঁহার সম্বর্দ্ধনা করিল। ১৬ তিনি তাঁহাদিগকে জিজ্ঞাসা করিলেন, কি বিষয়ে ইহাদের সঙ্গে তর্ক হইতেছে? ১৭ লোকারণ্যের এক জন উত্তর করিল, গুরু, আমি তোমার নিকটে আমার পুত্রকে আনিয়াছি। তাহাকে একটা বোবা আত্মায় পাইয়াছে। ১৮ সেটা যখন বালকটিকে ধরে, তখন তাহাকে এমন মুচড়াইয়া ধরে, যে সে ফেনা উদ্গার করে ও দন্ত ঘর্ষণ করিতে থাকে, তাহার অস্থি চর্ম্ম সার হয়। আমি তোমার শিষ্যদিগকে বলিয়াছিলাম যেন ওটাকে বহিষ্কৃত করিয়া দেন, কিন্তু তাঁহারা সক্ষম হইলেন না। ১৯ তিনি তাহাদিগকে কহিলেন, হা, বিশ্বাসহীন বংশ, কত কাল আমি তোমাদের কাছে থাকিব? কত কাল আর তোমা-

* দেখ, মালাখি ৩; ১।

† এলিয়ার প্রতি যে উৎপীড়ন ঘটিল তাহা ১ রাজাবং ১৯ অধ্যায়ে লেখা আছে; আর সেই প্রকার উৎপীড়ন তাঁহার প্রতিবিম্ব য়োহান বাপ্তাইজকের প্রতিও ঘটিয়াছে, এমন কি, তাহা অপেক্ষা বেশি ঘটিয়াছে।

২০ দের সঙ্গে ধৈর্য্য করিব? তাহাকে আমার এখানে আনয়ন কর। তাহারা তাহাকে তাঁহার নিকট আনয়ন করিল। য়েশুকে দেখিবা-মাত্র সেই আত্মা বালককে বিকম্পিত করিল, তাহাতে সে ধরাতলে নিপতিত হইয়া ফেনা উদ্গার করিতে করিতে ভুমিতে লুটিতে লাগিল।
২১ তিনি তাহার পিতাকে জিজ্ঞাসা করিলেন, কত দিন ইহার এ দশা
২২ ঘটিয়াছে? সে বলিল, শিশু কাল অবধি। ইহাকে নষ্ট করিবার জন্য ওটা ইহাকে বারম্বার অগ্নিতে ফেলিয়া দেয়, জলেও ফেলিয়া দেয়; কিন্তু তুমি যদি কিছু পার, আগাদের প্রতি দয়া করিয়া উপকার
২৩ কর। য়েশু তাহাকে কহিলেন, তুমিই পারিলে হয়, যে
২৪ বিশ্বাস করে, তাহার সকলই সাধ্য। তৎক্ষণাৎ বালকটির পিতা উচ্চস্বরে বলিল, বিশ্বাস করি, আমার অবিশ্বাসের প্রতীকার
২৫ কর। পরে য়েশু যখন দেখিলেন যে লোকসমূহ দৌড়িয়া আসিয়া একত্র হইতেছে, তখন তিনি সেই অশুচি আত্মাকে ধমক্ দিয়া বলিলেন, রে বোবা ও বধির আত্মা, আমি তোমারে আদেশ করিতেছি, তুমি ইহা হইতে বহির্গত হও। আর কখনও ইহার
২৬ মধ্যে প্রবেশ করিও না। তখন সেটা চীৎকার করিয়া ও তাহাকে ভয়ানক বিকম্পিত করিয়া বাহির হইয়া গেল। বালকটি মৃতবৎ হইল,
২৭ এমন যে অধিকাংশ লোকে বলিল, মরিয়া গিয়াছে। কিন্তু য়েশু তাহার হস্ত ধারণ করিয়া তাহাকে উঠাইলেন; তাহাতে সে উঠিয়া
২৮ দাঁড়াইল। পরে গৃহে আসিলে পর, তাঁহার শিষ্যেরা তাঁহাকে গোপনে জিজ্ঞাসা করিলেন, আমরা কেন ওটাকে বহিষ্কৃত করিতে পারিলাম
২৯ না? তিনি তাঁহাদিগকে কহিলেন, এই প্রকার জাতি প্রার্থনা ভিন্ন আর কিছুতেই বহিষ্কৃত হইবার নয়।

৩০ পরে তাঁহারা সেই স্থান হইতে প্রস্থান করিয়া গালীলা প্রদেশের মধ্য দিয়া যাত্রা করিলেন। তিনি চাহিলেন যেন কেহ
৩১ ইহা জানিতে না পায়; কারণ তিনি আপনার শিষ্যদিগকে শিক্ষা দিয়া কহিলেন যে, মনুষ্যপুত্র মনুষ্যদের হস্তে সমর্পিত

হইবেন, তাহারা তাঁহাকে বধ করিবে। বধিত হইলে পর তিনি তিন দিনের পর পুনরায় উত্থান করিবেন। কিন্তু তাঁহারা এ কথা ৩২ বুঝিতে পারিলেন না, তাঁহাকে জিজ্ঞাসা করিতেও ভয় করিলেন।

পরে তাঁহারা কাপের্ণায়মে আসিলেন। গৃহে থাকিবার সময়ে ৩৩ তিনি তাঁহাদিগকে জিজ্ঞাসা করিলেন, পথের মধ্যে তোমরা কি বিষয়ে তর্ক করিতেছিলে? কিন্তু তাঁহারা মৌনী রহিলেন। কারণ ৩৪ পথের মধ্যে তাঁহাদের তর্ক হইতেছিল যে তাঁহাদের মধ্যে সর্ব্বপ্রধান কে। পরে তিনি উপবেশন করিয়া দ্বাদশ শিষ্যকে আহ্বান করিয়া ৩৫ তাঁহাদিগকে কহিলেন, যদি কেহ প্রধান হইতে চাহে, তবে সে সকলের ছোট ও সকলের সেবক হউক। আর তিনি একটী শিশুকে ৩৬ লইয়া তাঁহাদের মধ্যস্থলে রাখিলেন এবং শিশুটীকে ক্রোড়ে করিয়া তাঁহাদিগকে কহিলেন, যে কেহ এইরূপ শিশুদের একটীকে আমার ৩৭ নামের কারণে গ্রহণ করিবে, সে আমাকে গ্রহণ করিবে; আর যে আমাকে গ্রহণ করিবে, তাহার আমাকে গ্রহণ করা হইবে না, তাহার আমার প্রেরয়িতাকে গ্রহণ করা হইবে।

য়োহান তাঁহাকে কহিলেন, গুরু, আমরা দেখিলাম এক জন তোমার ৩৮ নামে পিশাচ ছাড়াইতেছে, আর আমরা তাহাকে নিষেধ করিলাম, যেহেতু সে আমাদের অনুগমন করে না। কিন্তু য়েশু কহিলেন, ৩৯ তাহাকে নিষেধ করিও না; কারণ যে কেহ আমার নামে কোন আশ্চর্য্য কার্য্য করে, সে সহজে আমার নিন্দা করিতে পারিবে না। কারণ যে আমাদের বিপক্ষ নয়, সে আমাদের সপক্ষ। কারণ যে ৪০ কেহ [আমার] নামের কারণে অর্থাৎ তোমরা খৃষ্টের লোক বলিয়া তোমাদিগকে এক পাত্র জল দিবে, সত্য তোমাদিগকে কহিতেছি, সে ৪১ কোন মতে আপন পুরস্কারে বঞ্চিত হইবে না। আর যে কেহ এই ৪২ ক্ষুদ্রদের অর্থাৎ যাহাদের আমাতে বিশ্বাস আছে, ইহাদের কাহারো বিঘ্নের কারণ হইবে, তাহার পক্ষে বরং ভাল ছিল যদি গর্দ্দভের যাঁতা তাহার গলদেশে বন্ধন পূর্ব্বক তাহাকে সমুদ্রে নিক্ষেপ করা হইত। আর ৪৩

যদি তোমার হস্ত তোমার বিঘ্ন জন্মায়, তবে তাহা ছেদন কর। দুই হস্ত বিশিষ্ট হইয়া নরকে অর্থাৎ অনির্ব্বাপনীয় অগ্নিতে যাওয়া অপেক্ষা বরং অঙ্গহীন হইয়া জীবনে প্রবেশ করা তোমার ভাল। ৪৪(০)।*

৪৫ আর যদি তোমার পদ তোমার বিঘ্ন জন্মায়, তবে তাহা কাটিয়া ফেল। দুই পদ বিশিষ্ট হইয়া নরকে নিক্ষিপ্ত হওয়া অপেক্ষা বরং অঙ্গহীন হইয়া জীবনে প্রবেশ করা তোমার ভাল। ৪৬(০)।*

৪৭ আর যদি তোমার চক্ষু তোমার বিঘ্ন জন্মায়, তবে তাহা উৎপাটন করিয়া ফেল। দুই চক্ষু বিশিষ্ট হইয়া নরকে নিক্ষিপ্ত হওয়া অপেক্ষা এক চক্ষু বিশিষ্ট হইয়া ঈশ্বরের রাজ্যে প্রবেশ করা তোমার ভাল,

৪৮ কারণ নরকে তাহাদের কীটও মরে না, অগ্নিও নির্ব্বাণ হয় না।

৪৯ কারণ প্রত্যেক জনকে অগ্নিরূপ লবণে লবণাক্ত হইতে হইবে।

৫০ লবণ উত্তম সামগ্রী, কিন্তু লবণ যদি লবণত্ববিহীন হইয়া যায়, তাহা হইলে আর কিসের দ্বারা তাহাকে লবণত্ব দেওয়া যাইতে পারে। তোমাদের অন্তরে লবণ থাকুক আর পরস্পরে শান্তিভাব রাখিও।

১০ পরে তিনি গাত্রোত্থান করিয়া তথা হইতে ইহুদা দেশের সীমায় ও য়োর্দ্দানের পরপারে আসিলেন। সেই স্থানে পুনরায় বহুসংখ্যক লোক তাঁহার নিকটে সমাগত হইল। তিনি আপনার অভ্যাস অনু-

২ সারে পুনরায় তাহাদিগকে উপদেশ দিতে লাগিলেন। তখন [ফারু-শীরা আসিয়া] তাঁহাকে পরীক্ষা করিবার অভিপ্রায়ে জিজ্ঞাসা

৩ করিল, স্বামীর ভার্য্যাকে ত্যাগ করা বিধেয় কি না? তিনি উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন, মূশা তোমাদিগকে কি আদেশ দিয়া-

৪ ছেন? তাহারা বলিল, মূশা ত্যাগপত্র লিখিয়া দিয়া পরিত্যাগ করিতে

৫ সম্মতি দিয়াছেন; কিন্তু য়েশু তাহাদিগকে কহিলেন, তোমাদের অন্তঃকরণের কাঠিন্য লক্ষ্য করিয়া তিনি এই আদেশ তোমাদের জন্য

৬ লিখিয়া গিয়াছেন। কিন্তু সৃষ্টির আরম্ভ অবধি ঈশ্বর তাহাদিগকে

---

* ৪৪। ৪৬ পদ। যেখানে তাহাদের কীট মরে না এবং অগ্নিও নির্ব্বাপিত হয় না।

পুরুষ ও স্ত্রী করিয়া সৃষ্টি করিয়াছেন। "এই হেতু মনুষ্য আপন ৭ পিতামাতাকে ত্যাগ করিয়া আপন ভার্য্যাতে আসক্ত হইবে, আর সে দুই জন একই অঙ্গ হইবে" (আদিঃ ২; ২৪)। এমন হইলে তবে ৮ তাহারা আর দুই নয়, তাহারা এক মাত্র অঙ্গ। অতএব ঈশ্বর যাহা ৯ সংযোজন করিয়াছেন, মনুষ্য তাহা বিয়োজন না করুক। গৃহে আসিয়া ১০ শিষ্যেরা তাঁহাকে এই বিষয়ে পুনরায় জিজ্ঞাসা করিলেন। তিনি ১১ তাঁহাদিগকে কহিলেন, যে কেহ আপন ভার্য্যাকে পরিত্যাগ করিয়া অন্য একটীকে বিবাহ করিবে, সে [পরিত্যক্তার] নিকট ব্যভিচার দোষে দোষী হইবে। আর ভার্য্যা যদি আপন স্বামীকে পরিত্যাগ ১২ করিয়া অন্য একজনকে বিবাহ করে, তবে তাহার ব্যভিচার করা হয়।

পরে লোকে তাঁহার নিকটে কতকগুলি শিশু আনয়ন করিল, ১৩ যেন তিনি তাহাদিগকে স্পর্শ করেন। কিন্তু শিষ্যেরা [আনয়নকারীদিগকে] তিরস্কার করিলেন। কিন্তু য়েশু তাহা দেখিয়া ১৪ রুষ্ট হইয়া তাঁহাদিগকে কহিলেন, শিশুদিগকে আমার নিকটে আসিতে দাও, উহাদিগকে নিষেধ করিও না; কারণ ঈশ্বরের রাজ্য উহাদের মত লোকদেরই অধিকার। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যে ১৫ জন ঈশ্বরের রাজ্যকে শিশুবৎ হইয়া গ্রহণ না করিবে, সে কখনই তাহাতে প্রবেশ করিতে পাইবে না। তখন তিনি ১৬ তাহাদিগকে ক্রোড়ে লইলেন, এবং তাহাদের মস্তকে হস্ত প্রদান করিয়া আশীর্ব্বাদ করিলেন।

পরে তিনি পথে বাহির হইয়াছেন, এমন সময়ে একজন দৌড়িয়া ১৭ আসিয়া তাঁহার সম্মুখে জানু পাতিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিল, সৎগুরো, অনন্তজীবনের অধিকারী হইবার জন্য আমাকে কি করিতে হইবে? য়েশু তাহাকে কহিলেন, আমাকে সৎ বল কেন? এক জন ১৮ ভিন্ন—সেই ঈশ্বর ভিন্ন সৎ কেহ নাই। আদেশগুলি তুমি ত জান যথা— ১৯ "বধ করিবে না, ব্যভিচার করিবে না, চুরি করিবে না, মিথ্যাসাক্ষ্য দিবে না, প্রতারণা করিবে না, তোমার পিতামাতাকে সম্মান

২০ করিবে।" সে তাঁহাকে কহিল, গুরো, এ সব আমি বাল্যাবধি
২১ পালন করিয়া আসিতেছি। তাহার দিকে চাহিয়া য়েশুর প্রীতি জন্মিল, তাহাকে কহিলেন, একটী বিষয় তোমার অভাব আছে— যাও, তোমার যাহা কিছু আছে, বিক্রয় করিয়া দরিদ্রদিগকে দান কর, তাহা হইলে স্বর্গে তোমার ধন থাকিবে; পরে আসিয়া আমার
২২ অনুগামী হও। কিন্তু এই কথা শুনিয়া সে বিমর্ষ হইয়া দুঃখিত মনে চলিয়া গেল। কারণ তাহার বিস্তর বিষয় সম্পত্তি ছিল।

২৩ তখন য়েশু চতুর্দ্দিকে নেত্র পাত করিয়া আপন শিষ্যদিগকে কহিলেন, যাহাদের বিষয় সম্পত্তি আছে, তাহারা অতি কষ্টে
২৪ ঈশ্বরের রাজ্যে প্রবেশ করিবে। শিষ্যগণ তাঁহার এই কথা শুনিয়া বিস্ময়াভিভূত হইলেন। কিন্তু য়েশু পুনরায় তাঁহাদিগকে কহিলেন, বৎসেরা! যাহারা ধনে নির্ভর করে, তাহাদের পক্ষে ঈশ্বরের রাজ্যে
২৫ প্রবেশ করা বড় কঠিন ব্যাপার। ধনি লোকের ঈশ্বরের রাজ্যে প্রবেশ করা অপেক্ষা বরং উষ্ট্রের সূচি-ছিদ্র দিয়া গমন আরো সহজ।
২৬ শুনিয়া তাঁহারা অত্যন্ত বিস্ময়াভিভূত হইয়া তাঁহাকে বলিলেন,
২৭ কে তবে পরিত্রাণ পাইতে পারে? য়েশু তাঁহাদের দিকে চাহিয়া কহিলেন, ইহা মনুষ্যদের অসাধ্য বটে, কিন্তু ঈশ্বরের অসাধ্য নয়, কারণ ঈশ্বরের সকলই সাধ্য।

২৮ পেত্র তাঁহাকে কহিলেন, দেখ, আমরা সর্ব্বস্ব পরিত্যাগ করিয়া
২৯ তোমার অনুগামী হইয়াছি [আমাদের কি হইবে?] য়েশু কহিলেন, সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যাহারা আমার ও শুভসমাচারের জন্য বাটী, কি ভ্রাতা, কি ভগিনী, কি মাতা, কি পিতা, কি সন্তান,
৩০ কি ক্ষেত্র পরিত্যাগ করিয়াছে, তাহাদের মধ্যে এমন কেহই নাই যে এখন, ইহকালে শতগুণ বাটী, ভ্রাতা, ভগিনী, মাতা, সন্তান, তাড়-নার সঙ্গে পাইবে না, এবং আগামী যুগে অনন্তজীবন পাইবে না।
৩১ কিন্তু প্রথমকার অনেকে শেষে পড়িবে, আর শেষের অনেকে প্রথম হইবে।

পরে যখন তাঁহারা য়েরূশালেমে যাত্রা করিতেছিলেন, তখন য়েশু ৩২ তাঁহাদের অগ্রে অগ্রে চলিলেন। দেখিয়া তাঁহারা বিস্মিত হইলেন। কিন্তু তাঁহারা ভয়ে ভয়ে অনুগমন করিতে লাগিলেন। পরে তিনি পুনরায় দ্বাদশকে নিকটে লইয়া আপনার প্রতি কি কি ঘটিবে তাহা তাঁহাদিগকে বলিতে লাগিলেন, বলিলেন, দেখ, আমরা য়েরূশালেমে ৩৩ যাইতেছি; সেখানে মনুষ্যপুত্র মহাযাজকদের ও শাস্ত্রীদের হস্তে সমর্পিত হইবেন, আর তাহারা তাঁহার মৃত্যু দণ্ড স্থির করিয়া বিজাতিদের হস্তে সমর্পণ করিবে। আর বিজাতিরা তাঁহাকে ব্যঙ্গ ৩৪ করিবে, তাঁহার গাত্রে থুথু দিবে, তাঁহাকে কশাঘাত করিবে, এবং তাঁহাকে বধ করিবে। কিন্তু তিন দিনের পর তিনি উত্থান করিবেন।

পরে জেবেদাইয়ের পুত্রদ্বয় অর্থাৎ য়াকোব ও য়োহান্ তাঁহার ৩৫ সমীপে আসিয়া তাঁহাকে কহিলেন, গুরো, আমাদের বাসনা এই যে, যাহা কিছু আমরা তোমার নিকটে যাচ্ঞা করিব, তাহাই যেন তুমি আমাদিগকে দান কর। তিনি তাঁহাদিগকে কহিলেন, তোমরা কি চাহ; ৩৬ আমি তোমাদিগকে কি দিব? তাঁহারা তাঁহাকে কহিলেন, আজ্ঞা ৩৭ কর, যেন তোমার মহিমাকালে এক জন তোমার দক্ষিণে, এক জন তোমার বামে উপবেশন করিতে পাই। কিন্তু য়েশু তাঁহাদিগকে ৩৮ কহিলেন, তোমরা কি যাচ্ঞা করিতেছ, বুঝিতেছ না। আমি যে পাত্রে পান করিতে যাইতেছি, তাহাতে কি তোমরা পান করিতে ৩৯ পারিবে? অথবা যে বাপ্তিস্মে আমি বাপ্তাইজিত হইতে যাইতেছি, তাহাতে কি তোমরা বাপ্তাইজিত হইতে পারিবে? তাঁহারা কহিলেন, পারিব। য়েশু তাঁহাদিগকে কহিলেন, যে পাত্রে আমি পান করিতে যাইতেছি, তাহাতে তোমরা পান করিবে, আর যে বাপ্তিস্মে আমি বাপ্তাইজিত হইতে যাইতেছি, তাহাতে তোমরা বাপ্তাইজিত হইবে বটে, কিন্তু আমার দক্ষিণে কি বামে বসিতে দিবার অধিকার আমার ৪০ নাই; যাহাদের জন্য তাহা স্থির করিয়া রাখা হইয়াছে, 'তাহারাই বসিতে পাইবে'। ইহা শুনিয়া অন্য দশ জন শিষ্য য়াকোব ও য়োহানের প্রতি ৪১

৪২ রুষ্টভাব প্রদর্শন করিতে লাগিলেন। তখন য়েশু তাঁহাদিগকে নিকটে ডাকিয়া কহিলেন, তোমরা জান যে, যাহারা বিজাতিদের উপরে কর্ত্তৃত্ব করিবার জন্য পদমর্য্যাদা প্রাপ্ত হইয়াছে,তাহারা তাহাদের উপরে বড় প্রভুত্ব করে, এবং প্রধানেরা তাহাদের উপরে বড় ক্ষমতা চালনা ৪৩ করে। কিন্তু তোমাদের মধ্যে সেরূপ হইবে না। তোমাদের মধ্যে ৪৪ যে কেহ বড় হইতে চাহে, সে তোমাদের সেবক হউক; আর তো-৪৫ মাদের যে কেহ প্রধান হইতে চাহে, সে সকলের দাস হউক। কারণ মনুষ্যপুত্ত্রও সেবিত হইতে আইসেন নাই, তিনি সেবা করিতে এবং অনেকের নিষ্ক্রয় মূল্যরূপে আপন প্রাণ দান করিতে আসিয়াছেন।

৪৬ পরে তাঁহারা য়েরিহো নগরে আসিলেন। আর যখন তিনি শিষ্যদের সঙ্গে ও মহালোকারণ্যের সঙ্গে য়েরিহো নগর হইতে বাহির হইয়া আইসেন, সেই সময়ে তীমায়েসর পুত্ত্র, বার্ত্তিমায়স্ নামা এক ৪৭ জন অন্ধ পথের পার্শ্বে বসিয়াছিল। সে যখন শুনিতে পাইল যে, নাজারেথের য়েশু ⌈সেখান দিয়া যাইতেছেন,⌉ তখন সে চীৎকার করিতে আরম্ভ করিল,বলিল,হে দাবিদের সন্তান য়েশু, আমার প্রতি ৪৮ দয়া কর। অনেকে তাহাকে চুপ করাইবার জন্ত তিরস্কার করিল; কিন্তু সে আরো উচ্চস্বরে কহিল, হে দাবিদের সন্তান, আমার প্রতি দয়া কর। তখন য়েশু গমনে বিরত হইয়া কহিলেন, তোমরা উহাকে ৪৯ ডাক। তাহারা অন্ধকে ডাকিয়া বলিল, শান্ত হও, গাত্রোত্থান ৫০ কর, তিনি তোমাকে ডাকিতেছেন। তখন সে আপন গাত্রবস্ত্র ৫১ ফেলিয়া লম্ফ দিয়া উঠিয়া য়েশুর নিকটে উপস্থিত হইল। য়েশু তাহাকে কহিলেন, তুমি কি চাহ, তোমার জন্য কি করিব? অন্ধ ৫২ তাঁহাকে কহিল, গুরু, যেন দেখিতে পাই। য়েশু তাহাকে কহিলেন, যাও, তোমার বিশ্বাস তোমাকে বাঁচাইল। তৎক্ষণাৎ সে দৃষ্টি প্রাপ্ত হইল, এবং পথে তাঁহার অনুগমন করিল।

১১ পরে যখন তাঁহারা য়েরূশালেমের নিকটবর্ত্তী বেথ্‌ফাগী ও ২ বেথানিয়া গ্রামের দিকে তৈলবৃক্ষ পর্ব্বতের সম্মুখে আসিলেন, তখন

য়েশু আপনার শিষ্যদের দুই জনকে এই বলিয়া প্রেরণ করিলেন, তোমাদের সম্মুখস্থ গ্রামে যাও। গ্রামে প্রবেশ করিয়াই তোমরা এমন একটি গর্দ্দভশাবক বান্ধা দেখিতে পাইবে, যাহার পৃষ্ঠে কখনো কোন মনুষ্য আরোহণ করে নাই। সেইটি খুলিয়া আনয়ন কর। কেহ ৩ যদি তোমাদিগকে বলে, ও কি করিতেছ, তবে বলিও, ইহাতে প্রভুর প্রয়োজন আছে, তাহা হইলে সে তৎক্ষণাৎ সেটি এখানে পাঠাইবে। তাঁহারা চলিয়া গেলেন, এবং বাহিরে, পথের পার্শ্বে এক ৪ দ্বারের সম্মুখে এক গর্দ্দভশাবক দেখিতে পাইয়া খুলিতে লাগিলেন। যাহারা সেখানে দাঁড়াইয়াছিল, তাহাদের কেহ কেহ বলিল, ৫ কি করিতেছ, শাবকটী খুলিতেছ কেন? তখন তাঁহারা য়েশু যেরূপ ৬ বলিয়াছিলেন, সেই মত উত্তর করিলেন, তাহাতে তাহারা তাহাদিগকে [লইয়া] যাইতে দিল। তখন তাঁহারা শাবকটিকে য়েশুর ৭ নিকটে আনয়ন করিয়া আপনাদের বস্ত্র তাহার পৃষ্ঠে পাতিয়া দিলেন; আর য়েশু তদুপরি আরোহণ করিলেন। অনেক লোকে ৮ পথের উপরে আপনাদের বস্ত্র পাতিয়া দিল, এবং অন্যান্য লোকে ক্ষেত্র হইতে ক্ষুদ্র ক্ষুদ্র শাখা কাটিয়া আনিয়া বিস্তারিত করিল। আর অগ্রগামী ও পশ্চাৎগামী লোকে উচ্চস্বরে বলিতে লাগিল, ৯ হোশান্না,* যিনি প্রভুর নামে আগমন করিতেছেন, তাঁহাকে ধন্যবাদ। যে রাজ্য আসিতেছে, অর্থাৎ আমাদের পিতা দাবিদের যে রাজ্য ১০ আসিতেছে, তাহাকে ধন্যবাদ! ঊর্দ্ধতমস্থানে হোশান্না!

তখন তিনি য়েরূশালেমে প্রবেশ করিয়া মন্দিরের মধ্যে প্রবেশ ১১ করিলেন এবং সমুদয় বিষয় পরিদর্শন করিলেন; কিন্তু তখন সন্ধ্যা হওয়াতে তিনি দ্বাদশের সঙ্গে বেথানিয়া গ্রামে চলিয়া গেলেন।

পরদিনে তাঁহারা বেথানিয়া হইতে বাহির হইয়া আসিলে পর ১২ তাঁহার ক্ষুধার উদ্রেক হইল। তিনি দূরে পত্রশোভিত এক ডুম্বুর বৃক্ষ ১৩ দেখিয়া তাহাতে কিছু ফল পাইবার আশায় নিকটে গমন করিলেন,

* মথি ২১; ৯ পদের টিপ্পনী দেখ।

কিন্তু পত্র ভিন্ন কিছুই দেখিতে পাইলেন না, কারণ তখন ডুম্বুরের
১৪ সময় ছিল না। তখন তিনি বৃক্ষকে কহিলেন, চিরকালে আর তোমা হইতে কেহ ফল ভোজন করিবে না। তাঁহার শিষ্যেরা এই কথা শুনিলেন।

১৫ পরে তাঁহারা য়েরূশালেমে আসিলেন; আর তিনি মন্দিরে প্রবেশ করিয়া সেখানে যাহারা ক্রয় বিক্রয় করিতেছিল,তাহাদিগকে বাহির করিয়া দিতে আরম্ভ করিলেন, তিনি বণিকদিগের মেজ ও
১৬ কপোত বিক্রেতাদের চৌকী উল্টাইয়া দিলেন। আর কাহাকেও
১৭ মন্দিরের মধ্য দিয়া কোন পাত্র লইয়া যাইতে দিলেন না। আর তিনি তাহাদিগকে উপদেশ দিয়া বলিলেন, ইহা কি লেখা নাই—'আমার গৃহ সমুদয় জাতির প্রার্থনাগৃহ খ্যাত হইবে?' (ইশাইঃ ৫৬;৭)। 'কিন্তু তোমরা তাহা দস্যুর গহ্বর করিয়া তুলিয়াছ' (য়েরেঃ ৭;১১)।
১৮ মহাযাজকেরা ও শাস্ত্রীরা ইহা শুনিতে পাইল, তাহাতে তাহারা কি উপায়ে তাঁহাকে নিপাত করিবে,তাহার অনুসন্ধান করিতে লাগিল; কারণ তাহারা তাঁহাকে ভয় করিল, যেহেতু লোকে তাঁহার উপদেশ শুনিয়া বিস্ময়িত হইতেছিল।

১৯ সন্ধ্যা হইলে তিনি নগর হইতে বহির্গমন করিয়া প্রস্থান করিতেন।

২০ প্রাতে সেখান দিয়া যাইবার সময়ে তাঁহারা দেখিলেন, ডুম্বুর
২১ বৃক্ষটী সমূলে শুষ্ক হইয়া গিয়াছে। তাহাতে পেত্র য়েশুর কথা অনুস্মরণ করিয়া কহিলেন, গুরু, যে ডুম্বুর বৃক্ষকে তুমি অভিসম্পাত
২২ করিয়াছিলে, সেটি শুষ্ক হইয়া গিয়াছে। য়েশু তাঁহাকে কহিলেন,
২৩ ঈশ্বরেতে বিশ্বাস রাখ। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, কেহ যদি এই পর্ব্বতকে বলে তুমি উত্থিত হইয়া সমুদ্রে পতিত হও, আর যদি সে মনে। সন্দেহ না করিয়া বিশ্বাস করে যে, সে যাহা
২৪ কহিল তাহা ঘটিবে,তাহা হইলে তাহার তাহা হইবে। সেই জন্য আমি তোমাদিগকে কহিতেছি, যাহা কিছু প্রার্থনা ও যাচ্ঞা করিবে,

তোমরা বিশ্বাস করিও যে তোমরা তাহা প্রাপ্ত হইবে, তাহা হইলে তাহা তোমাদের হইবে। আর যখন তোমরা প্রার্থনা করিতে ২৫ দাঁড়াইবে, তখন কাহারও বিরুদ্ধে যদি কিছু মনে থাকে, তাহা ক্ষমা করিবে, যেন তোমাদের স্বর্গস্থ পিতাও তোমাদের অপরাধ ক্ষমা করিতে পারেন।২৬ (০)।*

পরে তাঁহারা পুনরায় য়েরূশালেমে আসিলেন। তিনি মন্দিরের ২৭ মধ্যে পাদবিহার করিতেছেন, এমন সময়ে মহাযাজকেরা, শাস্ত্রীরা ও প্রাচীনেরা তাঁহার নিকটে আসিয়া তাঁহাকে বলিল, কোন্ ২৮ ক্ষমতায় তুমি এই সকল কার্য্য করিতেছ? কিম্বা কে তোমাকে এ সকল করিবার ক্ষমতা দান করিয়াছে? য়েশু তাহাদিগকে কহিলেন, ২৯ আমি তোমাদিগকে একটী কথা জিজ্ঞাসা করি, আমাকে তাহার উত্তর দাও, তাহা হইলে আমি তোমাদিগকে বলিব যে, কোন্ ক্ষমতায় আমি এই সকল কার্য্য করিতেছি। য়োহানের বাপ্তিস্ম্ স্বর্গ ৩০ হইতে না মনুষ্য হইতে উদ্ভূত? আমাকে উত্তর দাও। তাহারা ৩১ পরস্পরে পরামর্শ করিল, বলিল, যদি আমরা বলি স্বর্গ হইতে, তাহা হইলে এ আমাদিগকে বলিবে, তবে তোমরা তাঁহার কথায় বিশ্বাস কর নাই কেন? আর যদি আমরা বলি মনুষ্য হইতে, তাহা ৩২ হইলে লোকদিগকে ভয় করিতে হইতেছে, কারণ সকলেই য়োহানকে দৈববক্তা বলিয়া মানে। অতএব তাহারা য়েশুকে উত্তর ৩৩ করিয়া বলিল, আমরা জানি না। তাহাতে য়েশু তাহাদিগকে কহিলেন, তবে আমিও তোমাদিগকে বলিব না, কোন্ ক্ষমতায় আমি এ সমুদয় করিতেছি।

**১২** **পরে** তিনি তাহাদিগকে রূপকে বলিতে আরম্ভ করিলেন— এক মনুষ্য একটি দ্রাক্ষাবাগান করিয়া তাহার চতুর্দ্দিকে বেড়া দিলেন, আর দ্রাক্ষাপেষণ-যন্ত্র স্থাপন করিলেন, আর একটি উচ্চ

---

* ২৬ পদ। 'কিন্তু তোমরা যদি ক্ষমা না কর, তোমাদের স্বর্গস্থ পিতাও তোমাদের অপরাধ সমূহ ক্ষমা করিবেন না।'

প্রহরী-গৃহ নির্ম্মাণ করিলেন, আর বাগানটি কতক জন কৃষকের হস্তে
২ গচ্ছিত করিয়া বিদেশে চলিয়া গেলেন। ফলের সময়ে তিনি সেই কৃষকদের নিকট হইতে দ্রাক্ষাবাগানের ফলের অংশ পাইবার
৩ জন্য তাহাদের নিকটে একজন দাসকে প্রেরণ করিলেন। কিন্তু তাহারা তাহাকে ধরিয়া প্রহার করিল ও রিক্ত হস্তে বিদায় করিল।
৪ পুনরায় তিনি তাহাদের নিকটে অন্য এক দাসকে প্রেরণ করিলেন; তাহারও মস্তক তাহারা ক্ষত বিক্ষত করিল, এবং তাহাকে অত্যন্ত
৫ অপমান করিল; পরে তিনি আর এক জনকে পাঠাইলেন, তাহাকে তাহারা বধ করিল; আর অন্যান্য অনেককে তিনি প্রেরণ করিলেন; তাহাদের কতক জনকে তাহারা প্রহার করিল, কতক জনকে তাহারা
৬ বধ করিল। এখন তাঁহার এক মাত্র একটি প্রিয়তম পুত্র ছিল। তাঁহাকেও তিনি শেষে তাহাদের নিকটে প্রেরণ করিলেন, বলিলেন, আমার
৭ পুত্রকে দেখিয়া তাহারা সঙ্কুচিত হইবে। কিন্তু সেই কৃষকেরা পরস্পরে বলিতে লাগিল, এই উত্তরাধিকারী; আইস, ইহাকে আমরা বধ
৮ করি, তাহা হইলে অধিকারটি আমাদের হইবে। তখন তাহারা তাঁহাকে ধরিয়া বধ করিল ও দ্রাক্ষাবাগানের বাহিরে
৯ ফেলিয়া দিল। এখন, দ্রাক্ষাবাগানের কর্ত্তা কি করিবেন? তিনি আসিয়া সেই কৃষকদিগকে সংহার করিবেন এবং দ্রাক্ষাবাগান
১০ অন্যদের হস্তে দিবেন। তোমরা কি এই শাস্ত্রবচন পাঠ কর নাই—

"যে প্রস্তর খান নির্ম্মাতৃগণ অগ্রাহ্য করিয়াছিল,
সেইখানই ভিত্তিপ্রস্তর হইয়া উঠিল।
১১ ঘটনাটি প্রভু হইতেই হইল,
আর আমাদের দৃষ্টিতে ইহা আশ্চর্য্য' (গীত ১১৮; ২২)।

১২ তখন তাহারা তাঁহাকে ধরিতে চেষ্টা করিল; কারণ তাহারা বুঝিতে পারিল যে তিনি তাহাদিগকেই লক্ষ্য করিয়া রূপকটি বলিলেন। কিন্তু তাহারা লোকদিগকে ভয় করাতে তাঁহাকে পরিত্যাগ করিয়া চলিয়া গেল।

পরে তাহারা তাঁহাকে কথায় ফাঁদে ফেলিবার জন্য ফারুশীদের ১৩
ও হেরোদীয়দের কতক জনকে তাঁহার নিকটে পাঠাইয়া দিল। তাহারা ১৪
আসিয়া তাঁহাকে বলিল, গুরো, আমরা জানি, তুমি সত্যবাদী, কে কি
বলে না বলে, সে দিকে দৃকপাতও কর না ; কারণ তুমি মনুষ্যের
মুখাপেক্ষা কর না, তুমি প্রকৃতরূপে ঈশ্বরের পথ শিক্ষা দিয়া থাক।
সম্রাটকে কর দেওয়া উচিত কি না ? আমরা দিব কি দিব না ?
কিন্তু তিনি তাহাদের কাপট্য বুঝিতে পারিয়া তাহাদিগকে কহিলেন, ১৫
কেন তোমরা আমাকে পরীক্ষা করিতেছ ? একটী দেনারিয়ন *
আনয়ন কর, আমি দেখিতে চাহি। তাহারা একটি আনিয়া দিল। ১৬
তিনি তাহাদিগকে কহিলেন, এ মূর্ত্তি আর এ নাম কাহার ? তাহারা
বলিল, সম্রাটের। য়েশু তাহাদিগকে কহিলেন, তবে যাহা সম্রাটের ১৭
তাহা সম্রাটকে দাও, আর যাহা ঈশ্বরের তাহা ঈশ্বরকে দাও। তখন
তাহারা তাঁহার বিষয়ে অতীব আশ্চর্য্যান্বিত হইল।

পরে তাঁহার নিকটে সেই সাদ্দূকীরা আসিল, যাহারা বলে ১৮
মৃতোত্থান নাই। তাহারা তাঁহাকে জিজ্ঞাসা করিল, গুরো, মূশা ১৯
আমাদের জন্য লিখিয়া গিয়াছেন, যদি কাহারো ভ্রাতা স্ত্রী রাখিয়া
মরে এবং যদি সন্তান রাখিয়া না যায়, তবে তাহার ভ্রাতা যেন সেই
স্ত্রীকে গ্রহণ করে এবং আপন-ভ্রাতার বংশোৎপাদন করে। এখন, ২০
সাতটি ভ্রাতা ছিল। জ্যেষ্ঠ একটি স্ত্রী গ্রহণ করিল, এবং বংশ না রাখি-
য়া মরিল। পরে দ্বিতীয়টি তাহাকে গ্রহণ করিল। সেও বংশ না ২১
রাখিয়া মরিল। তৃতীয় জনও ঐ রূপ ; [আর সেই রূপ] সাতজনই ২২
বংশ না রাখিয়া মরিল। সকলের শেষে স্ত্রীলোকটিও মরিল। উত্থান ২৩
কালে সে তাহাদের কাহার ভার্য্যা হইবে ? কারণ সে ত সাত জনেরই
ভার্য্যা হইয়াছিল। য়েশু তাহাদিগকে কহিলেন, তোমাদের ভ্রান্তির ২৪
কারণ কি ইহাই নয় যে, তোমরা না জান শাস্ত্র, না জান ঈশ্বরের
শক্তি ? কারণ মৃতদের মধ্য হইতে উত্থিত হইলে পর লোকে ২৫

* দেখ, মথি ২২ ; ১৯ পদের টিপ্পনী।

পরিণয় করিবেও না, কেহ তাহাদের পরিণয় দিবেও না; তখন তাহারা
২৬ স্বর্গস্থ দূতগণের তুল্য হইবে। তবে মৃতদের বিষয়ে অর্থাৎ তাহারা
যে উত্থাপিত হয়, এ বিষয়ে তোমরা কি মূশার গ্রন্থে ঝোপের বৃত্তান্তে
পাঠ কর নাই যে, ঈশ্বর তাঁহাকে বলিলেন "আমি আব্রাহামের
২৭ ঈশ্বর, ইসাহাকের ঈশ্বর ও য়াকোবের ঈশ্বর"? তিনি ত মৃতদের
ঈশ্বর নন, তিনি জীবিতদেরই ঈশ্বর। তোমাদের মহা ভ্রম।

২৮ শাস্ত্রীদের এক জন তাহাদের বাদানুবাদ শুনিয়া যখন বুঝিল
যে, তিনি উহাদিগকে চমৎকার উত্তর দিলেন, তখন সে নিকটে
আসিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিল, কোন্ আদেশ সর্ব্বাপেক্ষা
২৯ প্রধান আদেশ? য়েশু উত্তর করিলেন, প্রধান এই—"হে ইস্রা-
৩০ য়েল শ্রবণ কর, আমাদের প্রভু ঈশ্বর একমাত্র ঈশ্বর; তুমি তোমার
প্রভু ঈশ্বরকে তোমার সমস্ত অন্তঃকরণের সহিত, তোমার সমস্ত
প্রাণের সহিত, তোমার সমস্ত মনোজ্ঞানের সহিত ও তোমার সমস্ত
৩১ শক্তির সহিত প্রেম করিবে" (দ্বিঃ বিবঃ ৬; ৪।৫)। দ্বিতীয়টি এই—
'তুমি তোমার প্রতিবেশীকে আত্মবৎ প্রেম করিবে' (লেবীঃ ১৯;১৮)।
৩২ এই দুইটি অপেক্ষা গুরুতর আদেশ নাই। শাস্ত্রী তাঁহাকে বলিল,
সত্য, গুরো, যথার্থ বলিয়াছ যে তিনি একমাত্র, এবং তাঁহা ব্যতীত
৩৩ অন্য ঈশ্বর নাই। আর তাঁহাকে সমস্ত অন্তঃকরণের সহিত,
সমস্ত বুদ্ধির সহিত ও সমস্ত শক্তির সহিত প্রেম করা এবং প্রতি-
বেশীকে আত্মবৎ প্রেম করা সমুদয় হোম বলিদান অপেক্ষা গুরুতর
৩৪ বিষয়। য়েশু যখন দেখিলেন যে, সে বুদ্ধিসঙ্গত উত্তর করিল,
তখন তিনি তাহাকে কহিলেন, তুমি ঈশ্বরের রাজ্য হইতে বড়
দূরে নহ। অতঃপর তাঁহাকে কেহই কোন প্রশ্ন করিতে সাহস
করিল না।

৩৫ পরে মন্দিরে উপদেশ দিবার সময়ে য়েশু কহিলেন, শাস্ত্রীরা
৩৬ কেমন করিয়া বলে যে, মাশীয়াখ্ দাবিদের সন্তান? দাবিদ আপনি
পবিত্র আত্মার আবেশে বলেন—

"প্রভু আমার প্রভুকে কহিলেন—
তুমি আমার দক্ষিণে উপবেশন কর,
যাবৎ আমি তোমার শত্রুদিগকে তোমার পাদপীঠ না করি।"
(গীত ১১০ ; ১)।

দাবিদ নিজে যখন তাঁহাকে প্রভু বলেন, তখন কি করিয়া তিনি তাঁহার সন্তান হইলেন? লোকসাধারণে আনন্দের সহিত তাঁহার উপদেশ শ্রবণ করিল। ৩৭

আপন উপদেশের মধ্যে তিনি কহিলেন, সেই শাস্ত্রীদের হইতে সাবধান, যাহারা দীর্ঘপরিচ্ছদে বেড়াইতে, হাটবাজারে প্রণাম লইতে, সীনাগোগে প্রধান আসন ও ভোজে প্রধান স্থান ভাল বাসে, আর যাহারা বিধবাদিগের সর্ব্বস্ব গ্রাস করে ও লোক দেখান দীর্ঘ দীর্ঘ প্রার্থনা করে। ইহারাই অধিকতর দণ্ড পাইবে। ৩৮ ৩৯ ৪০

পরে তিনি দানাধারের সম্মুখে উপবেশন করিয়া লোকসমূহ কিরূপে দানাধারে অর্থ রাখিতেছে, তাহা দেখিতে লাগিলেন। [দেখিলেন] অনেক ধনবান লোকে অধিক রাখিল। পরে একটি দরিদ্র বিধবা আসিয়া এমন দুইটি ক্ষুদ্র মুদ্রা রাখিল, যাহার মূল্য সিকি পয়সা। তখন তিনি আপন শিষ্যদিগকে নিকটে আহ্বান করিয়া কহিলেন, সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যাহারা দানাধারে অর্থ দিল, তাহাদের সকলের অপেক্ষা এই দরিদ্র বিধবাটি অধিক রাখিল; কারণ উহারা সকলেই আপনাদের উদ্বৃত্ত হইতে দিল, কিন্তু এ আপনার অভাব সত্ত্বেও যাহা কিছু ছিল, সবই দিল। আপনার জীবিকা সমস্তই দিল। ৪১ ৪২ ৪৩ ৪৪

## ১৩

**পরে** মন্দির হইতে নির্গমন সময়ে তাঁহার শিষ্যদের একজন তাঁহাকে বলিলেন, গুরু, দেখ, এসব কি প্রকার প্রস্তর ও কি প্রকার গাঁথনি! য়েশু তাঁহাকে কহিলেন, এই সমুদয় বৃহৎ গাঁথনি দেখিতেছ। ইহার একখানি প্রস্তর আর একখানির উপরে থাকিতে পাইবে না, সকলি ভূমিসাৎ হইবে। ২

পরে তিনি তৈলবৃক্ষ-পর্ব্বতের উপরে মন্দিরের সম্মুখে উপবিষ্ট আছেন, এমন সময়ে পেত্র, য়াকোব, য়োহান ও আন্দ্রেয়া বিরলে ৩

৪ তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, আমাদিগকে বল, এ সমুদয় কখন ঘটিবে? আর এই সকল যখন সংঘটিত হইতে যাইবে, তখনকার ৫ পূর্ব্বলক্ষণ কি? যেশু তাঁহাদিগকে বলিতে আরম্ভ করিলেন—সাবধান, ৬ কেহ যেন তোমাদিগের ভ্রান্তি না জন্মায়। অনেকে আমার নাম ধারণ করিয়া আসিয়া বলিবে, 'আমিই তিনি।'* এবং ৭ অনেকের ভ্রান্তি জন্মাইবে। কিন্তু যখন তোমরা যুদ্ধের বিষয় ও যুদ্ধ বিষয়ক জনরব শুনিবে, তখন তোমরা শঙ্কিত হইও না। এ ৮ সমুদয় ঘটনার আবশ্যক; কিন্তু তখনও যুগান্ত হইবে না। কারণ এক জাতি আর এক জাতির বিরুদ্ধে,এবং এক রাজ্য অন্য রাজ্যের বিরুদ্ধে উত্থান করিবে; স্থানে স্থানে ভূমিকম্প হইবে, দুর্ভিক্ষ হইবে; এ সকল যন্ত্রণার আরম্ভ মাত্র।

৯ কিন্তু তোমরা আপনারা সাবধান, কারণ লোকে তোমাদিগকে সীনেদ্রীয়নে† ধরিয়া দিবে, এবং সীনাগোগে সীনাগোগে তোমরা প্রহারিত হইবে, আর আমার বিষয়ে সাক্ষ্য দিবার জন্য তোমাদিগকে রাজপ্রতিনিধিদিগের ও রাজাদের সম্মুখে দাঁড়াইতে ১০ হইবে। আর শুভসমাচারকে অগ্রে সমুদয় জাতির নিকটে প্রচারিত ১১ হইতে হইবে। কিন্তু যখন তাহারা তোমাদিগকে লইয়া গিয়া সমর্পণ করিবে, তখন কি বলিবে, তোমরা অগ্রে থাকিতে চিন্তা করিও না, বরং যাহা কিছু তোমাদিগকে সেই দণ্ডে প্রদত্ত হইবে, তাহাই বলিবে; কারণ তোমরাই যে তখন কথা কহিবে, এমন নয়, পবিত্র আত্মাই ১২ কহিবেন। তখন সহোদর সহোদরকে, এবং পিতা সন্তানকে মৃত্যুমুখে ধরিয়া দিবে। আর সন্তানেরা পিতা মাতার বিরুদ্ধে উত্থান করিয়া ১৩ তাহাদিগকে বধ করাইবে, আর তোমরা আমার নামের জন্য সকলের বিদ্বেষ ভাজন হইবে; কিন্তু যে জন শেষ পর্যন্ত ধৈর্য্য ধারণ করিবে, সেই রক্ষা পাইবে।

---

* অর্থাৎ আমি খ্রীষ্ট।

† দেখ, মথি ৫;২২ পদের টিপ্পনী।

কিন্তু যখন তোমরা সেই উৎসন্নকারী ঘৃনার্হকে অনুচিত স্থানে দণ্ডায়মান দেখিবে (পাঠক বুঝুক), তখন যাহারা ইহুদা প্রদেশে থাকিবে, তাহারা যেন পর্ব্বত প্রদেশে পলায়ন করে। আর যে ছাদের উপরে থাকিবে, সে যেন নামিয়া না আইসে, গৃহ হইতে কিছু লইবার জন্য যেন প্রবেশ না করে। আর যে ক্ষেত্রে থাকিবে, সে যেন আপন বস্ত্র লইতে বাটী ফিরিয়া না যায়। কিন্তু হায়, অন্তঃসত্ত্বা ও স্তন্যদায়িনীদের সে সময়ে কি দুর্দ্দশা হইবে! তোমরা প্রার্থনা কর যেন তাহা শীতকালে না ঘটে, কারণ সেই সময়ে এরূপ ক্লেশ ঘটিবে, যেরূপ ঈশ্বর সৃষ্ট সৃষ্টির আরম্ভ অবধি কখন ঘটেও নাই, এবং ঘটিবেও না। আর প্রভু যদি সেই সময়টি ন্যূন না করিতেন, তাহা হইলে কোন প্রাণীই রক্ষা পাইত না। তবে যে নির্ব্বাচিতদিগকে তিনি নির্ব্বাচন করিয়াছেন, তাঁহাদের জন্য তিনি সেই সময় ন্যূন করিয়াছেন। তখন যদি কেহ তোমাদিগকে বলে, দেখ, এখানে মাশীয়াখ্ রহিয়াছেন, বা ঐ দেখ, তিনি ঐ স্থানে, তাহা বিশ্বাস করিও না; কারণ অনেক মিথ্যামাশীয়াখ ও অনেক মিথ্যা দৈববক্তা উত্থান করিবে, এবং লোককে ভ্রান্তিপথে লওয়াইবার জন্য এরূপ লক্ষণ ও অদ্ভুত কার্য্য দেখাইবে, যে পারিলে তাহারা নির্ব্বাচিতদেরও ভ্রান্তি জন্মাইত; কিন্তু তোমরা সাবধান, দেখ, আমি তোমাদিগকে সমুদয় বিষয় অগ্রেই বলিয়া রাখিলাম। ১৪ ১৫ ১৬ ১৭ ১৮ ১৯ ২০ ২১ ২২ ২৩

সেই সময়ে অর্থাৎ সেই ক্লেশের পরে সূর্য্য অন্ধকারাচ্ছন্ন হইবে এবং চন্দ্র আর আলোক দিবে না। আর নক্ষত্রগণ গগণমণ্ডল হইতে পতিত হইবে, এবং গগণমণ্ডলের ⌈আকর্ষণী-⌉শক্তি বিলোড়িত হইবে। আর তখন তাহারা মনুষ্যপুত্রকে মহাশক্তিতে ও মহা মহিমায় মেঘারোহণে আগমন করিতে দেখিবে। তখন তিনি আপন দূতগণকে প্রেরণ করিবেন, এবং চতুর্দ্দিক হইতে, পৃথিবীর ও আকাশের সীমা হইতে আপনার নির্ব্বাচিতদিগকে আনিয়া একত্র করিবেন। ২৪ ২৫ ২৬ ২৭

এখন, ডুম্বুর বৃক্ষ হইতে তোমরা এই রূপক বুঝিয়া লও— ২৮

যখন তাহার শাখা সরস হইয়া পত্র প্রসব করে, তখন তোমরা
২৯ জানিতে পার যে, গ্রীষ্মকাল সন্নিকট। সেই রূপ তোমরাও, যখন
তোমরা এই সমুদয় দেখিবে, তখন জানিবে যে, তিনি অতি নিকট—
৩০ দ্বারে। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, এই জাতি গত হইবে না
৩১ যাবৎ এই সমুদয় বিষয় সম্পন্ন না হয়। গগণমণ্ডল ও পৃথিবী লোপ পা-
৩২ ইবে, কিন্তু আমার বাক্যগুলি কখন ও লোপ পাইবে না। কিন্তু সেই দি-
নের ও সেই দণ্ডের বিষয় কেহই জানে না; স্বর্গস্থ দূতগণও জানেন না,
৩৩ পুত্রও জানেন না, কেবল পিতাই তাহা জ্ঞাত আছেন। সাবধান, তোমরা
৩৪ জাগ্রৎ থাক; কারণ সময় যে কখন্, তাহা তোমরা জান না। [ইহা
এই রূপ] যেন বিদেশ গমনে উদ্যত এক মনুষ্য আপন গৃহ ত্যাগ করি-
বার সময়ে আপন দাসদিগকে ক্ষমতা দান করিলেন। প্রত্যেক জনকে
তিনি স্ব স্ব কার্য্যভার দিলেন, এবং দ্বারপালককে জাগ্রৎ থাকিতে
৩৫ আজ্ঞা করিলেন। অতএব জাগ্রৎ থাক, কারণ গৃহস্বামী কখন্ আসিবেন,
তোমরা জান না; কি জানি সন্ধ্যার সময়ে, কি দুই প্রহর রাত্রিতে,
কি কুকুড়া ডাকের সময়ে, কি প্রভাতে তিনি আগমন করিবেন;
৩৬ পাছে তিনি অকস্মাৎ আসিয়া তোমাদিগকে নিদ্রিত দেখেন।
৩৭ যাহা আমি তোমাদিগকে বলিতেছি, তাহা আমি সকলকেই বলি-
তেছি—জাগ্রত থাক।

১৪ পাস্খা অর্থাৎ অতাড়ী রুটীর পর্ব্ব আসিবার দুই দিবস আছে
এমন সময়ে মহাযাজকেরা ও শাস্ত্রীরা তাঁহাকে ছলে ধরিতে ও
২ বধ করিতে চেষ্টা করিতে লাগিল, কারণ তাহারা বলিল, পর্ব্বের মধ্যে
[ইহা করা হইবে] না, পাছে লোকসাধারণের মধ্যে উপপ্লব হয়।
৩ তিনি বেথানিয়া গ্রামে কুষ্ঠী শীমোনের বাটীতে থাকিবার সময়ে
ভোজনে উপবেশন করিয়াছেন, এমন সময়ে একটি স্ত্রীলোক আলা-
বাষ্টর প্রস্তরের* থালির এক থালি খাঁটি জটামাংসী তৈল লইয়া
আসিলেন, তাহা অত্যন্ত বহুমূল্য; আর তিনি থালিটি ভাঙ্গিয়া সেই

* 'আলাবাষ্টর প্রস্তর'। বহুমূল্য শ্বেত প্রস্তর।

তৈল তাঁহার মস্তকে ঢালিয়া দিলেন। কিন্তু সেই স্থানে কতক ৪ জন ছিল, যাহারা রুষ্ট হইয়া পরস্পরে বলিল, কেন এই তৈলের অপচয় করা হইল? কারণ এই তৈল তিন শত দেনারিয়নেরও* ৫ অধিক মূল্যে বিক্রীত হইতে ও মূল্যটী দরিদ্রদিগকে দেওয়া যাইতে পারিত। এই বলিয়া তাহারা তাঁহার প্রতি রুষ্ট ভাব ৬ প্রকাশ করিতে লাগিল। তখন য়েশু কহিলেন, ইহাঁর সঙ্গে তোমাদের কি, কেন তোমরা ইহাঁকে কষ্ট দিতেছ, ইনি আমার সম্বন্ধে এক উত্তম কার্য্য করিয়াছেন। কারণ দরিদ্রদিগকে তোমরা সতত ৭ নিকটে পাইয়াছ আর যখন ইচ্ছা তাহাদের উপকার করিতে পার, কিন্তু আমাকে সতত পাইবে না। যতদূর করিবার ইনি করি- ৮ য়াছেন—ইনি আমার অন্ত্যেষ্টিক্রিয়া † মনে করিয়া অগ্রেই আমার দেহকে স্রক্ষিত করিলেন। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, ৯ সমস্ত জগতে যে কোন স্থানে শুভসমাচার প্রচারিত হইবে, সেই স্থানেই ইহাঁকে স্মরণের জন্য ইহাঁর এই কার্য্যের কথা বর্ণিত হইবে।

তখন ইহুদা ইস্কারীয়ৎ—দ্বাদশের এক জন, তাঁহাকে তাহাদের ১০ হস্তে সমর্পণ করিবার জন্য মহাযাজকদের নিকটে গেল। আর তাহারা ১১ যখন ইহা শুনিল, তখন তাহারা আনন্দ করিল এবং তাহাকে অর্থ দিতে অঙ্গীকার করিল। তাহাতে সে তাঁহাকে সুবিধামতে তাহাদের হস্তে সমর্পণ করিতে চেষ্টা করিল।

পরে অতাড়ী রুটীর পর্ব্বের প্রথম দিবসে অর্থাৎ যে দিনে পাস্খা- ১২ মেষ বলি হয়, সেই দিনে তাঁহার শিষ্যেরা তাঁহাকে কহিলেন, তোমার ইচ্ছা কি, আমরা কোথায় গিয়া তোমার পাস্খা ভোজনের জন্য আয়োজন করিব? তখন তিনি আপনার শিষ্যদের দুই জনকে ১৩ প্রেরণ করিলেন, তাঁহাদিগকে কহিলেন, তোমরা নগরের মধ্যে যাও, সেখানে এমন এক জন লোকের সঙ্গে তোমাদের সাক্ষাৎ হইবে, যে

* দেখ, মথি ২২; ১৯ পদের টিপ্পনী।

† দেখ, মথি ২৬; ১২ পদের টিপ্পনী।

১৪ এক কলসী জল লইয়া যাইতেছে। তাহার পশ্চাৎ পশ্চাৎ যাইবে; সে যেখানে প্রবেশ করিবে, সেই বাটীর কর্ত্তাকে তোমরা বলিবে, গুরু কহিতেছেন, আমার শিষ্যদের সঙ্গে যেখানে পাস্খা ভোজন
১৫ করিব, সেই অতিথি-কুঠরীটি কোথায়? তাহা হইলে তিনি আপনি তোমাদিগকে সুসজ্জিত একটী উপরিস্থ বৃহৎ কুঠরী দেখাইয়া
১৬ দিবেন; সেই স্থানে আমাদের জন্য প্রস্তুত করিবে। তখন শিষ্যেরা প্রস্থান করিয়া নগরে প্রবেশ করিলেন, এবং তিনি যেরূপ বলিয়াছিলেন, সেইরূপ সমুদয় দেখিতে পাইয়া পাস্খাভোজ প্রস্তুত করিলেন।

১৭ সন্ধ্যার সময়ে তিনি দ্বাদশ শিষ্যের সঙ্গে আসিলেন। তাঁহারা
১৮ উপবেশন করিয়া ভোজন করিতেছেন, এমন সময়ে য়েশু কহিলেন, সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি, তোমাদের এক জন—যে আমার সঙ্গে ভোজন করিতেছে—আমাকে শত্রুহস্তে সমর্পণ করিবে।
১৯ তাঁহারা বিমর্ষ হইতে লাগিলেন, এবং একে একে তাঁহাকে বলিলেন,
২০ আমি ত নহি? তিনি উত্তর করিয়া তাঁহাদিগকে কহিলেন, সে দ্বাদশের মধ্যে এক জন, যে আমার সঙ্গে পাত্রে ⌈রুটী⌉ ডুবাইতেছে।
২১ মনুষ্যপুত্রের বিষয়ে যেরূপ লেখা আছে, সেই রূপ তিনি প্রয়াণ করিতেছেন বটে; কিন্তু হায়, সেই মনুষ্যের কি দুর্দ্দশা হইবে, যে তাঁহাকে সমর্পণ করিবে। জন্ম না হওয়াই সেই মনুষ্যের পক্ষে ভাল ছিল।

২২ তাঁহাদের ভোজনের সময়ে তিনি একখানি রুটী লইয়া ধন্যবাদ করিয়া ভাঙ্গিলেন এবং তাঁহাদিগকে দিয়া কহিলেন—গ্রহণ কর, ইহা
২৩ আমার শরীর। আর তিনি একটি বাটী লইয়া ধন্যবাদ করিয়া তাঁহা
২৪ দিগকে দিলেন, আর তাঁহারা তাহাতে পান করিতে লাগিলেন। আর তিনি তাঁহাদিগকে কহিলেন, ইহা আমার রক্ত—সেই নিয়মের রক্ত—
২৫ যাহা অনেকের জন্য পাতিত। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, আমি আর দ্রাক্ষাফলের রস পান করিব না, যত দিন আমি ঈশ্বরের রাজ্যে তাহা নূতন প্রকারে পান না করি।

স্তবগান করিয়া তাঁহারা তৈলবৃক্ষ-পর্ব্বতে বাহির হইয়া গেলেন। ২৬

তখন য়েশু তাঁহাদিগকে কহিলেন, আমি তোমাদের সকলের স্খলিত হইবার কারণ স্বরূপ হইব, যেহেতু লেখা আছে—"আমি মেষ-পালককে প্রহার করিব, আর মেষগণ ছিন্ন ভিন্ন হইবে" (সাখা: ১৩; ৭)। (কিন্তু আমার উত্থানের পর আমি তোমাদের অগ্রে গালীলায় যাইব)। পেত্র তাঁহাকে কহিলেন, যদি তুমি সকলেরই স্খলিত হইবার কারণ স্বরূপ হও, কিন্তু আমার হইবে না। য়েশু তাঁহাকে কহিলেন, সত্য আমি তোমাকে কহিতেছি, তুমি যে আমাকে চিন, ইহা তুমি আজিই, এই রাত্রিতেই, একটি কুক্কুট দুইবার না ডাকিতেই তিনবার অস্বীকার করিবে। কিন্তু তিনি দুঃসাহস করিয়া বলি-লেন, তোমার সঙ্গে মরিতে হয়, তাহাও স্বীকার, তথাপি আমি যে তোমাকে চিনি, ইহা আমি কখনই অস্বীকার করিব না। এই রূপ অন্য সকলেও বলিলেন। ২৭ ২৮ ২৯ ৩০ ৩১

তখন তাঁহারা গেথ্‌শেমান নামক এক [ঘেরা] স্থানে আসিলেন। তিনি আপন শিষ্যদিগকে কহিলেন, আমি যতক্ষণ প্রার্থনা করি, তোমরা এই স্থানে বসিয়া থাক। এই বলিয়া তিনি পেত্র, য়াকোব ও য়োহানকে সঙ্গে করিয়া লইলেন এবং অত্যন্ত ত্রাসিত ও ব্যাকুলিত হইতে লাগিলেন। তিনি তাঁহাদিগকে কহিলেন, আমার প্রাণ মৃত্যুপীড়ায় আকুলিত। তোমরা এই স্থানে থাকিয়া জাগরণ কর। তখন তিনি আরো কিঞ্চিৎ অগ্রসর হইয়া ভূতলে পতিত হই-লেন, এবং প্রার্থনা করিলেন, যেন যদি সম্ভব হয়, তবে এই দুঃসময় তাঁহা হইতে দূরে যায়, তিনি বলিলেন—আব্বা, পিতা, তোমার অসাধ্য কিছুই নাই, এই পাত্র আমার নিকট হইতে অপসারিত কর; কিন্তু আমার ইচ্ছামত নহে, তোমার ইচ্ছামত হউক। পরে তিনি আসিয়া দেখেন, তাঁহারা নিদ্রা গিয়াছেন। তখন তিনি পেত্রকে বলিলেন, শিমোন, নিদ্রা যাইতেছ? এক ঘণ্টাও জাগরণ করিতে সক্ষম হইলে ৩২ ৩৩ ৩৪ ৩৫ ৩৬ ৩৭

৩৮ না? জাগ্রত থাক ও প্রার্থনা কর, যেন তোমরা পরীক্ষায় পতিত না
৩৯ হও। আত্মা ইচ্ছুক বটে, কিন্তু মাংস দুর্ব্বল। পরে তিনি পুনরায়
৪০ গিয়া ঐ কথা বলিয়া প্রার্থনা করিলেন। আর তিনি পুনরায় আসিয়া দেখেন, তাঁহারা নিদ্রিত হইয়াছেন; কারণ তাঁহাদের চক্ষু ⌈নিদ্রাতে⌉ ভারি হইয়াছিল, তাঁহারা তাঁহাকে কি উত্তর করিবেন, জানিলেন না।
৪১ পরে তিনি তৃতীয়বার আসিয়া তাঁহাদিগকে কহিলেন, এই এখন তোমরা ঘুমাও, ও বিশ্রাম কর। যথেষ্ট হইয়াছে; সময় উপস্থিত;
৪২ দেখ, মনুষ্যপুত্র পাপিদের হস্তে সমর্পিত হইলেন। উঠ, চল আমরা যাই, দেখ, যে আমাকে সমর্পণ করিতেছে, সে নিকটে।

৪৩ আর তৎক্ষণাৎ, এই কথা বলিতে বলিতেই, ইহুদা—দ্বাদশের এক জন—আসিল, আর তাহার সঙ্গে মহাযাজকদের, শাস্ত্রীদের ও প্রাচীনদের প্রেরিত খড়্গ ও যষ্টিধারী এক দল লোক আসিয়া
৪৪ উপস্থিত হইল। এখন, যে তাঁহাকে ধরাইয়া দিতেছে, সে তাহাদিগকে এই এক সঙ্কেত বলিয়া দিয়াছিল যে, যাঁহাকে আমি চুম্বন করিব, তিনিই সেই ব্যক্তি; তাঁহাকেই তোমরা ধরিবে ও সাবধানে লইয়া যাইবে।
৪৫ তখনই সে তাঁহার নিকটে আসিয়া বলিল, গুরো, আর বারম্বার
৪৬ তাঁহাকে চুম্বন করিল। তখন তাহারা তাঁহার উপর আক্রমণ করিয়া
৪৭ তাঁহাকে ধরিল। নিকটে যাঁহারা দণ্ডায়মান ছিলেন, তাঁহাদের এক জন করবারি নিষ্কোষিত করিয়া মহাযাজকের দাসের উপরে আঘাত
৪৮ করিয়া তাহার কর্ণ নির্ম্মূল করিয়া ফেলিলেন। তখন যেশু তাহাদিগকে কহিলেন, তোমরা কি দস্যুর পশ্চাতে বাহির হইয়াছ যে খড়্গ
৪৯ ও যষ্টি লইয়া আমাকে ধরিতে আসিয়াছ? আমি প্রতিদিন মন্দিরে তোমাদের নিকটে থাকিয়া উপদেশ দিতাম, তখন তোমরা আমাকে ধর নাই। কিন্তু ⌈ইহা ঘটিল কেন? না⌉ শাস্ত্রলিপি যেন
৫০ সিদ্ধ হয়। তখন সকলেই তাঁহাকে পরিত্যাগ করিয়া পলায়ন করিলেন।

৫১ কোন এক জন যুবক তাঁহার পশ্চাৎ পশ্চাৎ যাইতেছিল,

সে এক খানি সৈন্ধববস্ত্র* পরিহিত ছিল। তাহাকে তাহারা ধরিল; কিন্তু সে বস্ত্র খানি ফেলিয়া উলঙ্গ পলায়ন করিল। ৫২

তখন তাহারা য়েশুকে মহাযাজকের নিকটে লইয়া গেল। ৫৩ তাহার নিকটে মহাযাজকেরা, প্রাচীনেরা ও শাস্ত্রীরা সমবেত ছিল। পেত্র দূরে দূরে তাঁহার পশ্চাৎ পশ্চাৎ চলিয়া মহাযাজকের ৫৪ প্রাঙ্গণের মধ্য পর্য্যন্ত গেলেন এবং ভৃত্যদিগের সঙ্গে বসিয়া অগ্নির উত্তাপ লইতে লাগিলেন।

তখন মহাযাজকেরা ও সমস্ত সীনেদ্রীয়ন য়েশুকে বধ করিবার ৫৫ জন্য তাঁহার বিপক্ষে সাক্ষ্য দেওয়াইতে চেষ্টা করিল; কিন্তু কিছুই পাইল না; কারণ অনেকে তাঁহার বিপক্ষে সাক্ষ্য দিল বটে, কিন্তু ৫৬ তাহাদের সাক্ষ্যের ঐক্য হইল না। পরে কতক জন উঠিয়া দাঁড়াইয়া ৫৭ তাঁহার বিপক্ষে মিথ্যাসাক্ষ্য দিয়া বলিল, আমরা উহাকে বলিতে ৫৮ শুনিয়াছি যে, আমি এই হস্তনির্ম্মিত মন্দিরকে ভাঙ্গিয়া ফেলিয়া তিন দিনের মধ্যে অন্য একটা অহস্তনির্ম্মিত [মন্দির] দিতে পারি। এই ৫৯ রূপ করিলেও তাহাদের সাক্ষ্য মিলিল না। তখন মহাযাজক মধ্যস্থলে ৬০ উঠিয়া দাঁড়াইয়া য়েশুকে জিজ্ঞাসা করিল, তুমি কি কিছুই উত্তর দিবে না? ইহারা তোমার বিরুদ্ধে এ কি সাক্ষ্য দিতেছে? কিন্তু য়েশু ৬১ মৌনী রহিলেন, কোন উত্তর করিলেন না। তখন মহাযাজক পুনরায় তাঁহাকে জিজ্ঞাসা করিল, তুমি কি মাশীয়াখ, সেই বন্দনীয়ের পুত্র? য়েশু কহিলেন, আমি তাহাই বটে; আর তোমরা মনুষ্য- ৬২ পুত্রকে সেই শক্তিমানের দক্ষিণে† উপবিষ্ট ও আকাশের মেঘে আরূঢ় হইয়া আগমন করিতে দেখিবে। তাহাতে মহাযাজক আপন ৬৩ বস্ত্র ছিঁড়িয়া বলিল, সাক্ষীদিগেতে আর আমাদের প্রয়োজন কি, ঈশ্বর- ৬৪ নিন্দা তোমরা শুনিয়াছ; তোমাদের কি বোধ হয়? অমনি সকলেই তাঁহাকে প্রাণদণ্ডের যোগ্য বলিয়া স্থির করিল। তখন কতকজন তাঁহার ৬৫

---

* দেখ, মথি ২৭; ৬০ পদের টীপ্পনী।

† গ্রীক ভাষায় লেখে—'শক্তির দক্ষিণে'।

গাত্রে থুথু দিল, এবং তাঁহার মুখ আবৃত করিয়া মুষ্ট্যাঘাত করিতে লাগিল ও তাঁহাকে বলিল, গণিয়া বল। আর ভৃত্যেরা তাঁহার গণ্ডে চপেটাঘাত করিতে করিতে তাঁহার রক্ষার ভার লইল।

৬৬ এদিকে পেত্র নীচে প্রাঙ্গণের মধ্যে রহিয়াছেন। এমন সময়ে ৬৭ মহাযাজকের দাসীদের একজন আসিয়া পেত্রকে উত্তাপ লইতে দেখিয়া তাঁহাকে নিরীক্ষণ করিয়া বলিল, তুমিও সেই নাজারেথীয় ৬৮ য়েশুর সঙ্গে ছিলে। কিন্তু তিনি অস্বীকার করিয়া বলিলেন, তুমি কি বলিতেছ, জানিও না, বুঝিও না। এই বলিয়া তিনি বহির্দ্বারে ৬৯ বাহির হইয়া গেলেন। পরে সেই দাসী তাঁহাকে দেখিতে পাইয়া নিকটে দণ্ডায়মান লোকদিগকে পুনরায় বলিল, এই তাহাদের ৭০ একজন। কিন্তু তিনি পুনরায় অস্বীকার করিলেন। কিয়ৎক্ষণ পরেই আবার, যাহারা নিকটে দাঁড়াইয়াছিল, তাহারা পেত্রকে বলিল, সত্যই তুমি তাহাদের একজন; কারণ তুমি একজন গালী- ৭১ লায়ীয় লোক। তখন তিনি [আপনার উপর] অভিশাপোক্তি করিয়া এবং শপথ করিয়া বলিলেন, তোমরা যাহার কথা বলিতেছ, সেই ৭২ মনুষ্যকে আমি চিনি না। আর তৎক্ষণাৎ কুক্কুট দ্বিতীয়বার ডাকিয়া উঠিল। তখন পেত্রের সেই কথা স্মরণ হইল, যাহা য়েশু তাঁহাকে বলিয়াছিলেন—'তুমি যে আমাকে চিন, ইহা তুমি একটি কুক্কুট দুইবার না ডাকিতে তিনবার অস্বীকার করিবে।' আর [সেই বাক্যের বিষয়ে] আন্দোলন করিয়া তিনি ক্রন্দন করিতে লাগিলেন।

১৫ রাত্রি প্রভাত হইবামাত্র মহাযাজকেরা প্রাচীনদের ও শাস্ত্রীদের ও সমস্ত সীনেদ্রিয়নের সঙ্গে পরামর্শ করিয়া য়েশুকে বন্ধন করিল এবং তাঁহাকে লইয়া গিয়া পিলাতের হস্তে সমর্পণ করিল। ২ পিলাত তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, তুমি কি ইহুদীদের রাজা? ৩ তিনি উত্তর করিয়া বলিলেন, হাঁ, আমি তাহাই বটে। মহাযাজকেরা ৪ তাঁহার উপরে অনেক দোষারোপ করিল। পিলাত পুনরায় তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, বলিলেন—তুমি যে কিছুই উত্তর করিতেছ

না? দেখ, ইহারা তোমার উপর কতপ্রকার দোষ আরোপ করি-
তেছে। কিন্তু যেশু আর কোনও উত্তর করিলেন না; তাহাতে পিলাত ৫
আশ্চর্য্যান্বিত হইলেন।

এখন, পর্ব্বের সময়ে তিনি একজন বন্দিকে মুক্ত করিয়া তাহা- ৬
দিগকে দিতেন, যাহাকে তাহারা চাহিয়া লইত। সেই সময়ে বারা- ৭
বাস্ নামে একজন আপনার সেই সহবিদ্রোহীদের সঙ্গে কারাবদ্ধ
ছিল, যাহারা বিদ্রোহের সময়ে হত্যা করিয়াছিল। লোকসমূহ ৮
উঠিয়া আসিয়া প্রার্থনা করিতে লাগিল, যেন তিনি তাহাদিগকে
যেরূপ দিয়া থাকেন, সেইরূপ দেন। পিলাত তাহাদিগকে উত্তর ৯
দিয়া বলিলেন, তোমরা কি চাহ যে আমি ইহুদীদের রাজাকে মুক্ত
করিয়া তোমাদিগকে দিই? কারণ তিনি জানিয়াছিলেন যে মহাযা- ১০
জকেরা ঈর্ষ্যা প্রযুক্ত তাঁহাকে সমর্পণ করিয়াছে। কিন্তু মহাযাজকেরা ১১
লোকদিগকে উত্তেজিত করিয়া বলাইল যেন তিনি বরং বারাবাস্‌কে
মুক্ত করিয়া তাহাদিগকে দেন। কিন্তু পিলাত পুনরায় উত্তর করিয়া ১২
তাহাদিগকে বলিলেন, তবে যাহাকে তোমরা ইহুদীদের রাজা বল,
তাহার কি করিব? তাহারা পুনরায় চীৎকার করিয়া বলিল, উহাকে ১৩
ক্রুশে দাও। কিন্তু পিলাত তাহাদিগকে কহিলেন, কেন, ও কি মন্দ করি- ১৪
য়াছে? কিন্তু তাহারা আরো চীৎকার করিয়া বলিল, উহাকে ক্রুশে দাও।
তখন পিলাত লোকদিগকে সন্তুষ্ট করিবার ইচ্ছায় বারাবাস্‌কে মুক্ত ১৫
করিয়া তাহাদিগকে দিলেন; আর যেশুকে কশাঘাত করিলে পর,
ক্রুশে দিবার জন্য সমর্পণ করিলেন।

তখন সৈনিকেরা তাঁহাকে প্রাঙ্গণের অভ্যন্তরে অর্থাৎ প্রায়তো- ১৬
রিয়নে* লইয়া গিয়া সেই স্থানে সমস্ত দলকে একত্র করিল। তাহারা ১৭
তাঁহাকে বেগুণিয়া বর্ণের পরিচ্ছদ পরিধান করাইল, এবং কণ্টকে এক
মুকুট গ্রন্থন করিয়া তাঁহার মস্তকে পরাইয়া দিল, এবং তাঁহার সম্বর্দ্ধনা ১৮
করিতে আরম্ভ করিয়া বলিল—ইহুদীদের রাজা চিরজীবী হউন। আর ১৯

* "প্রায়তোরীয়ন।" দেখ, মথি ২৭; ২৭ পদের টিপ্পনী।

তাহারা এক গাছা নল দ্বারা তাঁহার মস্তকে আঘাত করিল ও তাঁহার
২০ গাত্রে থুথু দিল,আর জানু পাতিয়া তাঁহাকে প্রণাম করিল। তাঁহাকে
ব্যঙ্গ করিলে পর, তাহারা তাঁহার গাত্র হইতে সেই বেগুনিয়া বর্ণের
পরিচ্ছদ খুলিয়া লইয়া তাঁহার নিজ বস্ত্র তাঁহাকে পরিধান করাইল।
পরে তাহারা তাঁহাকে ক্রুষে বিদ্ধ করিবার জন্য বাহির করিয়া
লইয়া চলিল।

২১ এমন সময়ে শিমোন নামে এক জন কুরেণীয় লোক (অর্থাৎ
আলেক্সান্দরের ও রুফসের পিতা) পল্লিগ্রাম হইতে আসিয়া সেই
স্থান দিয়া যাইতেছিল। তাহাকে তাহারা তাঁহার ক্রুষ বহন করি-
২২ বার জন্য সঙ্গে যাইতে বাধিত করিল। পরে তাহারা য়েশুকে
গলগাথা নামক স্থানে আনয়ন করিল (অনুবাদ করিলে ইহার অর্থ
২৩ কপালের স্থান)। সেখানে তাহারা তাঁহাকে গন্ধরস মিশ্রিত দ্রাক্ষা-
২৪ রস দিতে চাহিল; কিন্তু তিনি তাহা গ্রহণ করিলেন না। তাহারা
তাঁহাকে ক্রুষবিদ্ধ করিতেছে! এবং তাঁহার বস্ত্রগুলি আপনাদের মধ্যে
বিভাগ করিতেছে! কে কোন্ খানি লইতে পাইবে, সে জন্য তাহারা
২৫ গুর্ত্তি করিল। যখন তাহারা তাঁহাকে ক্রুষে বিদ্ধ করে তখন
২৬ বেলা এক প্রহর। ক্রুষকাষ্ঠের উপরি ভাগে তাঁহার এই অপরাধ-
লিপি গ্রথিত ছিল যথা "ইহুদীদের রাজা।"

২৭ তাহারা তাঁহার সঙ্গে দুই জন দস্যুকে ক্রুষে বিদ্ধ করিল,এক জনকে
২৯ তাঁহার দক্ষিণে, এক জনকে তাঁহার বাম দিকে। ২৮ (•)*। যাহারা
সেই স্থান দিয়া যাইতেছিল, তাহারা শিরশ্চালন পূর্ব্বক তাঁহার নিন্দা
করিয়া বলিল, কি হে, তুমি যে পবিত্রাবাস ভগ্ন করিয়া তিন দিনে
৩০ নির্ম্মাণ করিতে পার, আপনাকে বাঁচাও না, ক্রুষ হইতে নামিয়া
৩১ আইস। সেইরূপ মহাযাজকেরা ও শাস্ত্রীরা তাঁহাকে ঠাট্টা বিদ্রূপ
করিয়া পরস্পরে বলিল, অন্যদিগকে এ বাঁচাইল, আপনাকে

---

* ২৮পদ। তখন, 'তিনি দস্যুদের সঙ্গে গণিত হইবেন' এই শাস্ত্রবচন
সিদ্ধ হইল।

বাঁচাইতে পারে না। ইস্রায়েলের রাজা অর্থাৎ খৃষ্ট এখন ক্রুশ হইতে নামিয়া আইসুক, যেন আমরা দেখি ও বিশ্বাস করি। যাহারা তাঁহার সঙ্গে ক্রুশবিদ্ধ হইয়াছিল, তাহারাও তাঁহার অপমান করিল। ৩২

পরে দুই প্রহর অবধি তৃতীয় প্রহর পর্য্যন্ত সমস্ত দেশ অন্ধকারাচ্ছন্ন হইয়া রহিল। তৃতীয় প্রহরের সময়ে য়েশু উচ্চরবে কহিলেন— 'এলোই, এলোই, লামা শাব্বাখ্থানি' যাহার অর্থ 'হে আমার ঈশ্বর, হে আমার ঈশ্বর, কেন তুমি আমাকে পরিত্যাগ করিয়াছ'। ইহা শুনিয়া নিকটে দণ্ডায়মান লোকদের কেহ কেহ বলিল, দেখ, উনি এলীয়াকে ডাকিতেছেন। আর এক জন দৌড়িয়া গিয়া একখান স্পঞ্জ সির্কাতে ভিজাইল আর তাহা একটী নলে বসাইয়া তাঁহাকে পান করিতে দিয়া বলিল, থাক, দেখা যাউক, এলীয়া উঁহাকে নামাইতে আইসেন কি না। কিন্তু য়েশু মহা রব করিয়া আত্মাত্যাগ করিলেন। তখন পবিত্রাবাসের তিরস্করিণী ঊর্দ্ধ হইতে অধো পর্য্যন্ত চিরিয়া দুই খান হইল। যে সেনাপতি তাঁহার নিকটে দণ্ডায়মান ছিলেন, তিনি যখন দেখিলেন যে তিনি এই রূপে আত্মাত্যাগ করিলেন, তখন তিনি বলিলেন, সত্যই এই মনুষ্য দেবপুত্র ছিলেন। ৩৩ ৩৪ ৩৫ ৩৬ ৩৭ ৩৮ ৩৯

অনেক স্ত্রীলোকও দূর হইতে দেখিতে ছিলেন। তাঁহাদের মধ্যে সেই মাগ্দালার মারীয়া এবং সেই মারীয়া ছিলেন, যিনি ছোট য়াকোবের ও য়োশেসের মাতা; আর শালোমী; ইহাঁরা তাঁহার গালীলায় থাকিবার সময়ে তাঁহার অনুগামিনী হইয়া তাঁহার সেবা করিতেন; আর অন্যান্য অনেক এমন স্ত্রীলোক ছিল, যাঁহারা তাঁহার সঙ্গে য়েরুশালেমে আসিয়াছিলেন। ৪০ ৪১

সেই দিন আয়োজনের দিন, অর্থাৎ শাব্বাথের পূর্ব্ব দিন, অতএব বিকাল হইলে আরিমাথিয়া গ্রামের য়োষেফ্ আসিলেন, যিনি সীনেদ্রীয়নের * একজন সম্মাননীয় সভ্য ছিলেন, এবং যিনি ঈশ্বরের রাজ্যের অপেক্ষাও করিতেছিলেন। তিনি সাহস পূর্ব্বক পিলাতের ৪২ ৪৩

* দেখ, মথি ৫; ২২ পদের টিপ্পনী।

৪৪ সমীপে গিয়া য়েশুর দেহ যাচ্ঞা করিলেন। পিলাত আশ্চর্য্যান্বিত হইলেন, [বলিলেন], তিনি কি ইহারই মধ্যে মরিলেন! এই বলিয়া
৪৫ তিনি সেনাপতিকে ডাকিয়া জিজ্ঞাসা করিলেন যে, তিনি কি মরিয়া গিয়াছেন। সেনাপতির নিকট হইতে জ্ঞাত হইয়া তিনি মৃত দেহটি
৪৬ য়োষেফ্‌কে প্রদান করিলেন। য়োষেফ্ সৈন্ধববস্ত্র * ক্রয় করিলেন, এবং তাঁহাকে নামাইয়া সেই সৈন্ধববস্ত্রে জড়িত করিলেন, এবং এমন একটি সমাধি মধ্যে শায়িত করিলেন, যাহা শৈলে খোদিত হইয়াছিল;
৪৭ সমাধিদ্বারে তিনি একখান প্রস্তর গড়াইয়া দিলেন। মাগ্‌দালার মারীয়া ও য়োশেসের মাতা মারীয়া, দেখিলেন তাঁহাকে কোথায় শায়িত করা হইল।

১৬ শাব্বাথ গত হইলে পর, মাগ্‌দালার মারীয়া ও য়াকোবের মাতা মারীয়া, ও শালোমী তাঁহার দেহে মর্দ্দন করিতে যাইবার জন্য মসলার
২ তৈল ক্রয় করিলেন। সপ্তাহের প্রথম দিনে প্রভাতে সূর্য্যোদয়ের পর
৩ তাঁহারা সমাধির দিকে চলিলেন। তাঁহারা আপনাদের মধ্যে বলিতে লাগিলেন, কে আমাদের জন্য সমাধির দ্বার হইতে প্রস্তর খান সরা-
৪ ইয়া দিবে? কিন্তু চক্ষু উত্তোলন করিয়া তাঁহারা দেখিলেন,
৫ প্রস্তরখান অপসারিত। কারণ তাহা অতি বৃহৎ ছিল। সমাধি-মধ্যে প্রবেশ করিয়া তাঁহারা দক্ষিণ পার্শ্বে শুভ্রপরিচ্ছদ পরিহিত এক যুবাকে উপবিষ্ট দেখিলেন, দেখিয়া তাঁহারা ভয়বিহ্বলা হইলেন।
৬ যুবা তাঁহাদিগকে কহিলেন, তোমরা বিস্ময়াকুল হইও না; তোমরা সেই নাজারেথের য়েশুর—সেই ক্রুশবিদ্ধ য়েশুর অন্বেষণ করিতেছ, তিনি উত্থান করিয়াছেন, তিনি এই স্থানে নাই; এই দেখ, সেই
৭ স্থানটি, যেখানে তাহারা তাঁহাকে শায়িত করিয়াছিল। তোমরা যাও, তাঁহার শিষ্যদিগকে ও পেত্রকে বল যে তিনি তোমাদের অগ্রে গালী-লায় যাইতেছেন, সেই স্থানে তোমরা তাঁহাকে দেখিতে পাইবে,
৮ যেমন তিনি তোমাদিগকে বলিয়াছিলেন। তখন তাঁহারা নিষ্ক্রান্ত

* দেখ, মথি ২৭; ৬০ পদের টিপ্পনী।

হইয়া সমাধি হইতে পলায়ন করিলেন। কারণ তাঁহারা কম্পিত-কলেবরা ও হতবুদ্ধি হইয়াছিলেন। আর তাঁহারা ভয়ে কাহাকেও কিছু বলিলেন না।

---

[পরে সপ্তাহের প্রথম দিনে অতি প্রত্যূষে সূর্য্যোদয়ের পর, তিনি প্রথমেই সেই মাগ্‌দালার মারীয়াকে দর্শন দিলেন, যাঁহা হইতে তিনি সাতটি পিশাচ বহিষ্কৃত করিয়াছিলেন। মারীয়া গিয়া তাঁহাদিগকে সম্বাদ দিলেন যাঁহারা তাঁহার সঙ্গী ছিলেন, আর যাঁহারা তখন শোক ও ক্রন্দন করিতেছিলেন। কিন্তু তিনি যে জীবিত আছেন, এবং মারীয়া যে তাঁহাকে দর্শন করিয়াছেন, এ কথা শুনিয়া তাঁহারা বিশ্বাস করিলেন না। ৯ ১০ ১১

তৎপরে তিনি রূপান্তর ধারণ করিয়া তাঁহাদের এমন দুই জনকে দর্শন দিলেন যাঁহারা পল্লিগ্রামে যাইতেছিলেন। তাঁহারা গিয়া অন্যান্য শিষ্যকে সম্বাদ দিলেন, কিন্তু তাঁহাদেরও কথায় তাঁহারা বিশ্বাস করিলেন না। ১২ ১৩

তৎপরে তিনি একাদশ শিষ্যকে দর্শন দিলেন, যখন তাঁহারা ভোজনে উপ-বেশন করিয়াছিলেন। তিনি তাঁহাদিগের অবিশ্বাসের ও কঠিনহৃদয়তার জন্য তাঁহাদিগকে তিরস্কার করিলেন, যেহেতু তাঁহারা তাহাদের কথায় বিশ্বাস করেন নাই, যাঁহারা তাঁহার উত্থানের পর তাঁহাকে প্রত্যক্ষ করিয়াছিলেন। আর তিনি তাঁহাদিগকে বলিলেন, তোমরা সমস্ত জগতে গিয়া সমুদয় সৃষ্টির নিকটে শুভ-সমাচারটি প্রচার কর। যে বিশ্বাস করিবে, ও বাপ্তাইজিত হইবে, সে পরিত্রাণ পাইবে; কিন্তু যে অবিশ্বাস করিবে, সে দণ্ড পাইবে। বিশ্বাসকারীদের এই এই লক্ষণ থাকিবে যে, আমার নামে তাহারা পিশাচ ছাড়াইবে; বিভিন্ন ভাষা বলিবে; তাহারা সর্প হস্তে করিবে, আর যদি তাহারা মারাত্মক কোন বিষয় পান করে, তবে তাহা তাহাদের কোন ক্ষতি করিবে না, আর তাহারা রোগী-দের গাত্রে হস্ত দিলে তাহারা আরোগ্য লাভ করিবে। ১৪ ১৫ ১৬ ১৭ ১৮

প্রভু যেশু তাঁহাদের সঙ্গে কথা কহিলে পর স্বর্গে উর্দ্ধনীত হইয়া ঈশ্বরের দক্ষিণ পার্শ্বে উপবিষ্ট হইলেন। তাঁহারা বাহির হইয়া সর্ব্বত্রে প্রচার করিতে লাগিলেন। আর প্রভু তাঁহাদের কার্য্যে সহায়তা করিলেন, আর যে সমুদয় অদ্ভুত-কার্য্য তাঁহারা সাধন করিলেন, তদ্দ্বারা তিনি বাক্যটি সপ্রমাণ করিলেন। আমেন।] ১৯ ২০

---

# লুক লিখিত শুভসমাচার।

১ যে সমুদয় বিষয় আমাদের মধ্যে দৃঢ় প্রতীত হইয়াছে, সেই সমুদয় বিষয়ে যেখানে অনেকেই প্রণালীবদ্ধ বৃত্তান্ত সেইরূপ রচনা
২ করিতে যত্নবান হইয়াছেন, যেরূপ তাঁহারা ঐ সমুদয় বিষয় আমাদিগকে সমর্পণ করিয়াছিলেন, যাঁহারা প্রথম অবধি দর্শন-
৩ সাক্ষী ও বাক্যটীর পরিচারক ছিলেন; সেখানে, হে মান্যবর থেওফিলস্, আমিও আনুপুর্ব্বিক সমুদয় বিষয় তন্ন তন্ন করিয়া অনুসন্ধান করিলে পর, তোমার জন্য আদ্যোপান্ত বৃত্তান্ত বিবরিত করিতে
৪ বিহিত বুঝিলাম; যেন, যে বিষয়ে তুমি শিক্ষিত হইয়াছ, তাহার ধ্রুবতা তুমি জ্ঞাত হইতে পার।

৫ ইহুদা দেশের রাজা হেরোদের অধিকার কালে জাখারিয়াস্ নামে এক জন যাজক ছিলেন। তিনি আবীয়ার পালার লোক। তাঁহার
৬ ভার্য্যা হারোণ গোষ্ঠীর কন্যা; তাঁহার নাম এলিসাবেথ্। তাঁহারা উভয়েই ঈশ্বরের দৃষ্টিতে যাথার্থিক * ছিলেন—প্রভুর সমুদয় আদেশ
৭ ও বিধি মতে অদূষণীয়রূপে আচরণ করিতেন। কিন্তু তাঁহাদের সন্তান ছিল না, যেহেতু এলিসাবেথ্ বন্ধ্যা ছিলেন, আর তাঁহারা এখন উভয়েই বয়োবৃদ্ধ হইয়াছিলেন।

৮ এখন, জাখারিয়াস্ যখন আপনার পালার নিয়মানুসারে ঈশ্বরের গৃহে যাজকের কার্য্য নির্ব্বাহ করিতেছিলেন, সেই সময়ে যাজক-
৯ নির্ব্বাচন প্রথানুসারে প্রভুর পবিত্রাবাসে প্রবেশ করিবার ও ধূপ
১০ জ্বালাইবার গুর্ত্তী তাঁহার নামে উঠিল। ধূপ দাহের সময়ে লোক-

* দেখ, মথি ১; ১৯ পদের টিপ্পনী।

সমূহ বাহিরে প্রার্থনা করিতেছিল। এমন সময়ে প্রভুর একটী ১১ দূত ধূপবেদীর দক্ষিণপার্শ্বে দণ্ডায়মান হইয়া তাঁহাকে দর্শন দিলেন। তাঁহাকে দেখিয়া জাখারিয়াস্ আতঙ্কিত ও ভয়াভিভূত ১২ হইলেন। কিন্তু দূত তাঁহাকে কহিলেন, ভয় নাই, জাখারিয়াস্, ১৩ তোমার প্রার্থনা গ্রাহ্য হইয়াছে; তোমার ভার্য্যা একটী পুত্র প্রসব করিবেন, আর তাহার নাম তুমি য়োহান রাখিবে। সন্তানটি ১৪ তোমার আনন্দের ও উল্লাসের কারণ হইবেন; আর অনেকেই তাঁহার জন্মে আনন্দ করিবে। কারণ তিনি প্রভুর দৃষ্টিতে এক জন ১৫ মহৎ লোক হইবেন। দ্রাক্ষারস ও মদিরিকা তিনি পান করিবেন না। তিনি মাতৃগর্ভাবধি পবিত্র আত্মায় পরিপূর্ণ হইবেন। ইস্রা- ১৬ য়েল সন্তানদের অনেককেই তিনি প্রভুর অর্থাৎ তাহাদের ঈশ্বরের প্রতি প্রত্যাবর্ত্তন করাইবেন। তিনি এলীয়ার আত্মা ও শক্তি- ১৭ সম্পন্ন হইয়া তাঁহার*অগ্রে গমন করিয়া পিতৃগণের অন্তঃকরণ সন্তান- দের প্রতি ফিরাইবেন, এবং অবাধ্যদিগকে যাথার্থিকদের বুদ্ধিমতে চলিতে লওয়াইবেন। এই রূপে তিনি প্রভুর জন্য এক উপযুক্ত জাতি প্রস্তুত করিবেন। তখন জাখারিয়াস্ দূতকে বলিলেন, কিসে ১৮ আমি ইহা জানিব? কারণ আমি বৃদ্ধ এবং আমার পত্নীও বয়োবৃদ্ধা। দূত উত্তর করিয়া কহিলেন, আমি সেই গাব্রীয়েল, ১৯ যে ঈশ্বরের সম্মুখে দণ্ডায়মান থাকে; আমি তোমার সঙ্গে কথা কহিতে এবং তোমাকে এই শুভসম্বাদ জ্ঞাত করিতে প্রেরিত হইয়াছি। দেখ, তোমার বাক্‌রোধ হইবে, এই সমুদয় ঘটিবার ২০ দিন পর্য্যন্ত তুমি কথা কহিতে পারিবে না, যেহেতু যাহা যথা- সময়ে সফল হইবে, আমার সেই কথায় তুমি বিশ্বাস করিলে না। এদিকে লোকে জাখারিয়াসের প্রতীক্ষায় ছিল, এবং আশ্চর্য্য ২১ জ্ঞান করিতেছিল যে, তিনি মন্দিরে এতক্ষণ রহিয়াছেন কেন। বহির্গত ২২ হইয়া তিনি তাহাদের সহিত কথা কহিতে পারিলেন না, তাহাতে

* অর্থাৎ মাশীয়াখের।

তাঁহারা বুঝিতে পারিল যে মন্দিরাভ্যন্তরে তিনি কোন দর্শন পাইয়া-
ছেন। তিনি তাহাদিগকে সঙ্কেত করিতে লাগিলেন এবং বাক্‌হীন
২৩ হইয়া থাকিলেন। তাঁহার সেবার সময় শেষ হইলে পর তিনি আপন
গৃহে প্রস্থান করিলেন।

২৪ কিছু দিন গতে তাঁহার ভার্য্যা এলিসাবেথ্ গর্ভধারণ করিলেন,
২৫ এবং পঞ্চ মাস পর্য্যন্ত প্রচ্ছন্ন ভাবে থাকিলেন, তিনি বলিলেন—এই
রূপ প্রভু এই সময়ে আমার প্রতি করিলেন অর্থাৎ এই সময়ে তিনি
জনসমাজে আমার লজ্জা দূর করণার্থে কৃপাদৃষ্টি করিলেন।

২৬ এখন ষষ্ঠমাসে গাব্রীয়েল দূত ঈশ্বর কর্ত্তৃক গালীলা প্রদেশের
২৭ নাজারেথ্ নামা নগরে একটী কুমারীর নিকটে প্রেরিত হইলেন, যিনি
দাবিদ গোষ্ঠীর য়োষেফ্ নামক এক পুরুষের সঙ্গে বাগ্‌দত্তা হই-
২৮ য়াছিলেন; কুমারিটির নাম মারীয়া। দূত অন্তঃপুরে প্রবেশ করিয়া
তাঁহাকে কহিলেন,কল্যাণ হউক অনুগৃহীতে! প্রভু তোমার সহবর্ত্তী।
২৯ কিন্তু এই কথা শুনিয়া তিনি আতঙ্কিতা হইলেন, ভাবিলেন,এ প্রকার
৩০ সম্ভাষণ কেন! দূত তাঁহাকে কহিলেন, ভয় নাই, মারীয়া, কারণ
৩১ তুমি ঈশ্বরের অনুগ্রহ-পাত্রী হইয়াছ। দেখ, তুমি গর্ভধারণ করিয়া
৩২ একটী পুত্র প্রসব করিবে। তাঁহার নাম তুমি "য়েশু" * রাখিবে।
তিনি মহৎ লোক হইবেন এবং সর্ব্বোপরিস্থের পুত্র খ্যাত হইবেন।
প্রভু ঈশ্বর তাঁহাকে তাঁহার পিতা দাবিদের সিংহাসন প্রদান করি-
৩৩ বেন, আর তিনি য়াকোবের পরিবারের উপরে চিরকাল রাজত্ব করি-
৩৪ বেন। তাঁহার রাজ্যের শেষ হইবে না (দানি ৭;১৪)। তখন মারীয়া
দূতকে কহিলেন,আমি ত পুরুষসম্ভুক্তা নহি,তবে কি রূপে ইহা সম্ভবে?
দূত উত্তর করিয়া তাঁহাকে কহিলেন, পবিত্র আত্মা তোমার উপরে
৩৫ অবতরণ করিবেন, এবং সর্ব্বোপরিস্থের শক্তি তোমার উপরে বিরাজ
করিবেন; সেই জন্যেও সেই জনিত পবিত্র বিষয়টী ঈশ্বরের পুত্র
৩৬ খ্যাত হইবেন। আর দেখ, তোমার কুটুম্বিনী এলিসাবেথও বৃদ্ধা

* ইহার অর্থ ত্রাণকর্ত্তা।

বয়সে একটি পুত্র গর্ভে ধারণ করিয়াছেন। যাঁহাকে লোকে বন্ধ্যা বলিত, এই তাঁহার ষষ্ঠ মাস চলিতেছে। কারণ ঈশ্বরের কোন ৩৭ উক্তিই ব্যর্থ হইবে না। তখন মারীয়া কহিলেন, দেখ, আমি প্রভুর ৩৮ দাসী; তোমার বাক্যানুসারে আমার প্রতি ঘটুক। তখন দূত তাঁহার নিকট হইতে প্রস্থান করিলেন।

সেই সময়ে মারীয়া গাত্রোত্থান করিয়া সত্বরে পর্ব্বতীয় অঞ্চলে ৩৯ ইহুদাদেশের এক নগরে গমন করিয়া জাখারিয়াসের গৃহে প্রবেশ ৪০ করিলেন, এবং এলিসাবেথকে নমস্কার করিলেন। মারীয়ার নমস্কার- ৪১ ধ্বনি এলিসাবেথের কর্ণকুহরে প্রবেশ মাত্রেই শিশুটি তাঁহার গর্ভ মধ্যে নৃত্য করিয়া উঠিল; আর এলিসাবেথ পবিত্র আত্মাতে পরিপুর্ণ ৪২ হইয়া উচ্চরবে বলিলেন, তুমিই নারীকুলে ধন্যা। ধন্য তোমার গর্ভের ফল। এ আমার কি সৌভাগ্য যে আমার প্রভুর জননী আমার ৪৩ নিকটে আগমন করিলেন? দেখ, তোমার সম্ভাষণধ্বনি আমার কর্ণ ৪৪ বিবরে প্রবেশ মাত্র সন্তানটী আমার গর্ভমধ্যে উল্লাসে নৃত্য করিয়া উঠিল। বিশ্বাস করিয়াছ যে তুমি, তুমি ধন্যা, যেহেতু প্রভু যাহা ৪৫ তোমাকে কহিয়াছেন, তাহা সিদ্ধ হইবে। তখন মারীয়া কহিলেন— ৪৬

আমার প্রাণ প্রভুর যশোকীর্ত্তন করিতেছে,
এবং আমার আত্মা আমার ত্রাতা ঈশ্বরেতে উল্লাস করিতেছে। ৪৭
যেহেতু তিনি আপন দাসীর হীনাবস্থার প্রতি দৃষ্টি করিলেন। ৪৮
কারণ দেখ, এ অবধি বংশপরম্পরা সকলেই আমাকে ধন্যা ধন্যা বলিবে।
কারণ যিনি শক্তিমান, তিনিই আমার প্রতি মহৎকার্য্য করিয়াছেন। ৪৯
তাঁহার নাম পবিত্র নাম।
তাঁহার দয়া পুরুষানুক্রমে তাহাদের প্রতি স্থির থাকিবে— ৫০
যাহারা তাঁহাকে ভয় করে।
তিনি আপন বাহু দ্বারা পরাক্রম প্রকাশ করিলেন; ৫১
অহঙ্কারীদের হৃদয়ের কল্পনা দেখিয়া তিনি তাহাদিগকে ছিন্ন ভিন্ন করিলেন।
তিনি পরাক্রমীদিগকে সিংহাসন হইতে অধঃপাতিত করিলেন, ৫২
এবং হীনাবস্থদিগকে তিনি উন্নত করিলেন,
ক্ষুধার্ত্তকে তিনি উত্তম সামগ্রীতে তৃপ্ত করিলেন; ৫৩
ধনবানকে তিনি রিক্তহস্তে বিদায় করিলেন।

৫৪ তিনি আপন দাস ইস্রায়েলের অনুকূল হইলেন,
যেহেতু তিনি দয়া করিতে স্মরণ করিলেন,
৫৫ (আমাদের পিতৃগণের নিকটে যেরূপ কহিয়াছিলেন)
অর্থাৎ আব্রাহামের ও তাঁহার বংশের প্রতি চিরকাল দয়া করিবেন।

৫৬ মারীয়া প্রায় তিন মাস এলিসাবেথের সঙ্গে থাকিয়া আপন গৃহে প্রতিগমন করিলেন।

৫৭ এখন,এলিসাবেথের প্রসব কাল পূর্ণ হইল। তিনি এক পুত্র প্রসব ৫৮ করিলেন। তাঁহার প্রতিবেশীরা ও তাঁহার জ্ঞাতি কুটুম্বেরা শুনিতে পাইলেন যে, প্রভু তাঁহার প্রতি আপনার মহীয়সী দয়া প্রকাশ করি- ৫৯ য়াছেন; তাহাতে তাঁহারা তাঁহার সঙ্গে আনন্দ করিলেন। পরে অষ্টম দিবসে শিশুটীর সুন্নত দিতে গিয়া তাঁহারা শিশুটির নাম তাঁহার ৬০ পিতার নামানুসারে জাখারিয়াস্ রাখিলেন। কিন্তু তাঁহার মাতা ৬১ বলিলেন, তাহা নহে; ইহার নাম য়োহান রাখিতে হইবে। তাঁহারা ৬২ তাঁহাকে বলিলেন, তোমার গোত্রের মধ্যে ত এই নাম কাহারো নাই। তখন তাঁহারা তাঁহার পিতাকে সঙ্কেতে জিজ্ঞাসা করিল, ৬৩ তিনি শিশুর কি নাম রাখিতে চাহেন। তিনি একখান প্রস্তর-ফলক চাহিয়া লইয়া লিখিয়া দিলেন, তাহার নাম "য়োহান" হইবে। ৬৪ দেখিয়া সকলেই আশ্চর্য্যান্বিত হইল। তৎক্ষণাৎ তাঁহার মুখ উন্মুক্ত ও জিহ্বার বন্ধনী উন্মোচিত হইল। তিনি কথা কহিয়া ৬৫ ঈশ্বরকে ধন্যবাদ করিতে লাগিলেন। চতুর্দ্দিকে বাসকারী লোকে ভয়ে অভিভূত হইল। আর পর্ব্বতময় ইহুদা দেশের সর্ব্বত্রে লোকে ৬৬ এই সমুদয় কথা লইয়া পরস্পরে কথাবার্ত্তা করিল। যে সকলে এই বিষয় শ্রবণ করিল, তাহারা মনে মনে আন্দোলন করিয়া বলিল, না জানি এই শিশুটি কত বড় লোকই হইবে? আর প্রভুও তাঁহার সহায় ছিলেন।

৬৭ তখন তাঁহার পিতা জাখারিয়াস্ পবিত্র আত্মায় পরিপূর্ণ হইয়া দৈববাদনা করিতে লাগিলেন, বলিলেন—

৬৮ ইস্রায়েলের ঈশ্বর প্রভু ধন্যবাদিত হউন,
যেহেতু তিনি কৃপাদৃষ্টি করিয়া আপন প্রজাগণের উদ্ধার সাধন করিলেন।

তিনি আমাদের জন্য এক শক্তিমান ত্রাতাকে উত্থাপন করিলেন, ৬৯
আপন ভৃত্য দাবিদের বংশ হইতে [তিনি তাঁহাকে উত্থাপন করিলেন],
(যাদৃশ তিনি প্রাচীন কালাবধি আপন পবিত্র দৈববক্তৃগণের মুখ দিয়া ৭০
বলিয়াছিলেন),
যিনি আমাদিগকে আমাদের শত্রুগণ হইতে ও আমাদের সকল বিদ্বেষ- ৭১
কারীদের হস্ত হইতে পরিত্রাণ করিবেন।
তাঁহার উদ্দেশ্য তিনি আমাদের পিতৃগণের প্রতি দয়া প্রকাশ করিবেন, ৭২
এবং আপন পবিত্র নিয়ম স্মরণ করিবেন ;
অর্থাৎ আমাদের পিতা আব্রাহামের নিকটে উক্ত শপথ স্মরণ করিবেন, ৭৩
তিনি এরূপ করিবেন যাহাতে আমরা শত্রুগণের হস্ত হইতে উদ্ধৃত হইয়া ৭৪
নিঃশঙ্কায় তাঁহার ভজনা করিতে পারিব।
আর তাহা আমরা পবিত্রতায় ও যাথার্থিকতায় তাঁহার দৃষ্টিতে যাবজ্জীবন ৭৫
করিব।
আর তুমি, বৎস, তুমি সর্ব্বোপরিস্থের দৈববক্তা খ্যাত হইবে— ৭৬
কারণ তুমি প্রভুর পথ সুগম করিবার জন্য তাঁহার অগ্রে গমন করিবে ;
[কি উদ্দেশ্যে] না তাঁহার লোকদিগকে পরিত্রাণের জ্ঞান দিবার জন্য ৭৭
অর্থাৎ তাহাদের পাপের ক্ষমা বিষয়ক [জ্ঞান দিবার জন্য];
আর ইহা আমাদের ঈশ্বরের দয়ার্দ্র হৃদয়বশতঃ হইবে, ৭৮
যৎগুণে ঊর্দ্ধ হইতে দিবাকর আমাদিগকে দর্শন দিবেন,
এবং অন্ধকার ও মৃত্যুচ্ছায়াবাসীদিগের উপরে আলোক বর্ষণ করিবেন ; ৭৯
যেন আমাদের চরণ শান্তিপথে পরিচালিত হয়।

শিশুটি বর্দ্ধিত ও আত্মাতে শক্তিমান হইয়া উঠিলেন, এবং যাবৎ ৮০ ইস্রায়েল বংশকে দর্শন না দিলেন, তাবৎ তিনি প্রান্তরমধ্যে অবস্থিতি করিলেন।

## ২

সেই সময়ে সম্রাট অউগুষ্টসের এই এক রাজাজ্ঞা প্রচারিত হইল যে, সমস্ত সাম্রাজ্যে প্রজাগণনা হইবে। ২ এই প্রথম প্রজা-গণনা করা হইল যখন কুরেনীয়স্ সুরীয়া দেশের রাজপ্রতিনিধি ছিলেন। ৩ তখন সকলেই আপন আপন নাম লিখাইয়া দিবার জন্য স্ব স্ব নগরে গমন করিলেন। ৪ য়োসেফও গালীলা হইতে অর্থাৎ নাজারেথ নগর হইতে ইহুদা দেশে বেথ্লেহেম নামা দাবিদের নগরে গমন করিলেন; যেহেতু তিনি দাবিদের বংশের ও গোত্রের লোক ছিলেন।

৫ তিনি আপনার ও আপনার সঙ্গে বাগদত্তা সেই মারীয়ার নাম
৬ লিখাইবার জন্য গমন করিলেন, যিনি অন্তঃসত্ত্বা ছিলেন। সেই স্থানে
৭ অবস্থিতি করিবার সময়ে মারীয়ার প্রসব কাল পূর্ণ হইল। তিনি আপনার প্রথমজাত পুত্রকে প্রসব করিলেন; এবং তাঁহাকে বস্ত্রে জড়িত করিয়া এক যাবপাত্রে শায়িত করিলেন, যেহেতু পান্থ-শালার মধ্যে তাঁহাদের জন্য স্থান ছিল না।

৮ এখন, সেই অঞ্চলে কতক জন মেষপালক মাঠে থাকিয়া রাত্রিতে
৯ আপনাদিগের পাল রক্ষা করিতেছিল। তাহাদের নিকট প্রভুর এক দূত উপস্থিত হইলেন, আর প্রভুর মহিমা তাহাদের চতুর্দ্দিকে
১০ বিকীর্ণ হইল; তাহাতে তাহারা মহা ভয়ে অভিভূত হইল। দূত তাহাদিগকে কহিলেন, ভয় করিও না; কারণ দেখ, আমি তোমাদিগকে মহানন্দের শুভসম্বাদ দিতেছি, আর সমুদয়
১১ [ইস্রায়েল] লোক সেই মহানন্দের ভাগী হইবে। যেহেতু অদ্য, দাবিদের নগরে তোমাদের জন্য এক ত্রাণকর্ত্তা জন্মিয়াছেন; তিনি প্রভু
১২ মাশীয়াখ।* তাঁহাকে চিনিবার লক্ষণ এই যে, তোমরা একটি শিশুকে
১৩ বস্ত্রজড়িত এবং একযাবপাত্রে শয়ান দেখিতে পাইবে। অকস্মাৎ
১৪ সেই দূতের সঙ্গে অসংখ্য স্বর্গীয় দূত দৃষ্ট হইল; তাঁহারা ঈশ্বরের স্তব করিয়া বলিলেন—

ঊর্দ্ধেতে ঈশ্বরের গৌরব হইতেছে,†
এবং পৃথিবীর উপরে [ঈশ্বরের] সন্তোষপাত্র মনুষ্যদিগের উপরে শান্তি বর্ত্তিবে।

১৫ দূতগণ তাহাদের নিকট হইতে প্রস্থান করিলে পর, মেষপালকেরা পরস্পরে বলিতে লাগিল, আইস, আমরা অবিলম্বে বেথ্‌লেহেম পর্য্যন্ত যাই, এবং কথিত ঘটনাটি অর্থাৎ প্রভু যাহা আমাদি-
১৬ গকে জ্ঞাত করিয়াছেন, তাহা দেখিয়া আইসি; আর তাহারা ত্বরা

---

* দেখ, মথি ২; ৪ পদের টিপ্পনী।
† অর্থাৎ প্রভু যেশুর জন্ম দেখিয়া দূতগণ স্বর্গেতে ঈশ্বরের গৌরব কীর্ত্তন করিতেছেন।

করিয়া গিয়া মারীয়ার ও য়োষেফের এবং যাবপাত্রে শয়ান শিশুর সন্ধান পাইল। আর দেখিলে পর তাহারা সেই সমুদয় কথা প্রচার করিতে ১৭ লাগিল, যাহা শিশুর বিষয়ে তাহাদিগকে কথিত হইয়াছিল। আর মেষ- ১৮ পালকদের দ্বারা যে সমুদয় বিষয় লোকদিগকে কথিত হইল তাহা শুনিয়া তাহারা আশ্চর্য্য জ্ঞান করিল। কিন্তু মারীয়া এই সকল কথা ১৯ মনোমধ্যে রক্ষা করিয়া তদ্বিষয়ে হৃদয়ে আন্দোলন করিতে লাগিলেন। মেষপালকেরা আপনাদিগকে যেরূপ কথিত হইয়াছিল সেইরূপ ২০ শ্রবণ ও দর্শন করিতে পাইল বলিয়া ঈশ্বরের গৌরব ও স্তব করিতে করিতে স্বস্থানে প্রতিগমন করিল।

পরে যখন শিশুটির সুন্নৎ দিবার দিন অর্থাৎ অষ্টম দিবস পূর্ণ ২১ হইল, তখন তাঁহার 'য়েশু' এই নামকরণ করা হইল অর্থাৎ যে নাম তাঁহার গর্ভস্থ হওনের পুর্ব্বে দূত কর্ত্তৃক দত্ত হইয়াছিল।

পরে মুশার ব্যবস্থানুসারে তাঁহাদের শৌচের দিবস আসিলে ২২ তাঁহারা শিশুকে প্রভুর সম্মুখে উপস্থিত করিবার জন্য (যাদৃশ প্রভুর ২৩ ব্যবস্থায় লেখা আছে যে, 'প্রত্যেক প্রথমজাত পুত্রসন্তান প্রভুর বলিয়া পবিত্র গণিত হইবে' যাত্রা ১৩; ১২), এবং প্রভুর ব্যবস্থার আদেশ মতে ২৪ বলি উৎসর্গ করিবার জন্য অর্থাৎ একযোড়া ঘুঘু কিম্বা দুইটি কপোত- শাবক উৎসর্গ করিবার জন্য তাঁহাকে য়েরূশালেমে আনয়ন করিলেন।

আর কি আশ্চর্য্য, য়েরূশালেমে এক জন লোক ছিলেন, তাঁহার ২৫ নাম শিমেয়োন। তিনি যাথার্থিক* ও ঈশ্বরভীত লোক ছিলেন, এবং ইশ্রায়েলের প্রবোধকর্ত্তার প্রতীক্ষা করিতেছিলেন। পবিত্র আত্মা তাঁহাতে অধিষ্ঠান করিতেন। তিনি পবিত্র আত্মা দ্বারা প্রত্যাদেশ ২৬ প্রাপ্ত হইয়াছিলেন যে, প্রভুর মাশীয়াখের দর্শন না পাইলে তাঁহার মৃত্যু হইবে না। তিনি [পবিত্র] আত্মার প্রণোদনে মন্দিরে ২৭ আসিলেন, এবং যখন য়েশু শিশুর পিতা মাতা ব্যবস্থার নির্দ্দিষ্ট প্রথানুসারে শিশুর জন্য করণীয় কার্য্য করিবার জন্য শিশুকে মন্দিরে

* দেখ, মথি ১; ১৯ পদের টিপ্পনী।

২৮ আনয়ন করিলেন, তখন শিমেয়োন তাঁহাকে ক্রোড়ে লইয়া ঈশ্বরকে ধন্যবাদ করিয়া বলিলেন—

২৯ প্রভো, তুমি তোমার দাসকে এখন বিদায় কর,
তোমার আজ্ঞামতে* শান্তিতে 'বিদায় কর' ;
৩০ যেহেতু আমার চক্ষু তোমার সেই পরিত্রাণ দর্শন করিয়াছে,
৩১ যাহা তুমি সকল লোকের সম্মুখে প্রস্তুত করিয়াছ,
৩২ যাহা জাতিগণের পক্ষে সত্য-প্রকাশক আলোকস্বরূপ,
এবং তোমার লোক ইস্রায়েলের গৌরব স্বরূপ।

৩৩ শিশুটির বিষয়ে যাহা যাহা কথিত হইল, তাহা শুনিয়া তাঁহার পিতা ৩৪ ও তাঁহার মাতা আশ্চর্য্যান্বিত হইলেন। শিমেয়োন তাঁহাদের উভয়কে আশীর্ব্বাদ করিয়া যেশুর মাতা মারীয়াকে কহিলেন, দেখ, এই শিশুটি ইস্রায়েলের মধ্যে অনেকের পতনের ও উত্থানের কারণ স্বরূপ ও ৩৫ বিরোধাস্পদ এক লক্ষণ স্বরূপ নিযুক্ত আছেন, (তোমার নিজের প্রাণও এক খড়্গে বিদ্ধ হইবে) তাহাতে যেন অনেকেরই হৃদয়ের ভাব প্রকাশ হইয়া পড়ে।

৩৬ হান্না নাম্নী এক দৈববক্ত্রীও সেই স্থানে ছিলেন। তিনি আশের বংশীয় ফানুয়েলের কন্যা। (তিনি বয়সে অতি বৃদ্ধা ছিলেন। ৩৭ আপনার যৌবনোদয় অবধি তিনি সাত বৎসর মাত্র স্বামীর সঙ্গে সহবাস করিয়া চতুরশীতি বৎসর কাল বৈধব্য অবস্থায় ছিলেন)। তিনি মন্দির পরিত্যাগ না করিয়া উপবাস ও প্রার্থনার সঙ্গে দিবা রাত্রি প্রভুর ভজনা ৩৮ করিতেন। তিনিও সেই দণ্ডে আসিয়া দণ্ডায়মানা হইয়া ঈশ্বরের ধন্যবাদ করিলেন, এবং যেরূশালেমের যে সকল লোকে উদ্ধারের প্রতীক্ষায় ৩৯ ছিলেন, সেই সকলকে তাঁহার বিষয়ে জ্ঞাত করিলেন। প্রভুর ব্যবস্থানুযায়ী তাঁহাদের সকল কার্য্য সমাপন হইলে পর তাঁহারা গালীলপ্রদেশে আপনাদের নগর নাজারেথে প্রতিগমন করিলেন।

৪০ ক্রমে বালকটি বর্দ্ধিত ও বলীষ্ঠ হইয়া উঠিলেন। তিনি জ্ঞানেতে পরিপূর্ণ ছিলেন, এবং ঈশ্বর তাঁহার প্রতি অনুগ্রহ দৃষ্টি রাখিলেন।

---

* হিব্রু ১১; ৩ পদের টিপ্পনী দেখ।

এখন, তাঁহার পিতা মাতা প্রতিবৎসর পাস্খা* পর্ব্বের সময়ে ৪১ য়েরূশালেমে গমন করিতেন। য়েশুর বয়ঃক্রম দ্বাদশ বৎসর হইলে, ৪২ তাঁহারা পর্ব্বপালন প্রথানুসারে ⌜তাঁহাকে লইয়া য়েরূশালেমে⌝ গমন করিলেন। ⌜পরে পর্ব্বের সাত⌝ দিন শেষ হইলে পর, যখন তাঁহারা ৪৩ প্রত্যাবৃত্ত হয়েন, তখন য়েশু বালক য়েরূশালমে রহিয়া গেলেন; কিন্তু তাঁহার পিতা মাতা ইহা জানিলেন না। তাঁহারা মনে করিলেন, ৪৪ তিনি সহযাত্রী সম্প্রদায়ের মধ্যে রহিয়াছেন; তাহাতে তাঁহারা এক দিনের পথ চলিয়া আসিলেন। পরে তাঁহারা জ্ঞাতি কুটুম্ব ও আত্মীয় লোকদের মধ্যে তাঁহার অন্বেষণ করিতে লাগিলেন। তাঁহার উদ্দেশ ৪৫ না পাইয়া তাঁহারা অন্বেষণ করিতে করিতে য়েরূশালেমে প্রতিগমন করিলেন। শেষে তিন দিবসের পর তাঁহারা তাঁহার সন্ধান পাইলেন; ৪৬ দেখেন, তিনি মন্দিরে অধ্যাপকদিগের মধ্যে উপবিষ্ট হইয়া তাঁহাদিগের কথা শ্রবণ করিতেছেন ও তাঁহাদিগকে প্রশ্ন করিতেছেন। যে ৪৭ সকল লোকে তাঁহার কথা শুনিতেছিল, তাহারা তাঁহার বুদ্ধিমত্তা দেখিয়া ও উত্তর শ্রবণ করিয়া অত্যন্ত বিস্মিত হইতেছিল। তাঁহাকে ৪৮ দেখিয়া তাঁহার পিতা মাতা বিস্মিত হইলেন। তাঁহার মাতা তাঁহাকে কহিলেন, বৎস, আমাদের প্রতি এরূপ করিলে কেন? দেখ, তোমার পিতা ও আমি, আমরা অতি কাতর হইয়া তোমার অন্বেষণ করিলাম। তিনি তাঁহাদিগকে কহিলেন, কেন আমার ৪৯ অন্বেষণ করিলে? তোমরা কি জান না যে আমার পিতার গৃহে আমার থাকা উচিত? কিন্তু তিনি তাঁহাদিগকে যে কথা কহিলেন, তাহার মর্ম্ম তাঁহারা বুঝিলেন না। পরে তিনি তাঁহাদের ৫১ অনুগত হইয়া নাজারেথ নগরে আসিলেন এবং তাঁহাদের বশীভূত থাকিলেন। তাঁহার মাতা এই সকল কথা আপন হৃদয় মধ্যে রক্ষা করিলেন।

---

* দেখ, মথি ২৬; ১ পদের টিপ্পনী।

৫২ য়েশু জ্ঞানে ও আকারে পরিবর্দ্ধিত হইলেন এবং ঈশ্বরের ও মনুষ্যের নিকটে উত্তরোত্তর অনুগ্রহ পাত্র হইয়া উঠিলেন।

৩ এখন সম্রাট তিবেরিয়াসের রাজত্বের পঞ্চদশ বৎসরে, যৎকালে পন্তিয়স পিলাতস্ ইহুদা দেশের রাজপ্রতিনিধি ছিলেন, এবং হেরোদ গালীলা দেশের এবং তাঁহার ভ্রাতা ফিলিপ ইতুরাইয়া ও ত্রাখোনিতিস্ ২ প্রদেশের রাজা ছিলেন, তখন, অর্থাৎ হান্নাস্ ও কায়াফাসের মহাযাজকতা কালে প্রান্তরের মধ্যে জাখারিয়াসের পুত্র য়োহানের প্রতি ৩ ঈশ্বরের আদেশ হইল।* তাহাতে তিনি য়োর্দ্দান নদীর তীরস্থ অঞ্চলে আসিয়া লোকদিগের পাপক্ষমাপ্রদ মনঃপরিবর্ত্তনের বাপ্তি- ৪ স্মের কথা প্রচার করিতে লাগিলেন, যেমন ইশাইয়া দৈববক্তার গ্রন্থে লিখে যথা—

"প্রান্তরের মধ্যে একজন উচ্চরব করিয়া বলিতেছে,
তোমরা প্রভুর জন্য পথ সুগম কর,
তাঁহার পথ সমান কর।
৫ শূণ্যস্থলী সকল পূরিত হইবে।
সকল পর্ব্বত ও উপপর্ব্বত অধঃপাতিত হইবে,
যাহা বক্র তাহা সরল হইয়া যাইবে,
এবং সমুদয় বন্ধুর স্থান সমান হইয়া যাইবে,
৬ সমুদয় মনুষ্য ঈশ্বর-কৃত পরিত্রাণ ব্যাপার দেখিবে।" (ইশাইয়া ৪০;৩)।

৭ অতএব যে বহু সংখ্যক লোক তাঁহা কর্ত্তৃক বাপ্তাইজ হইবার জন্য বহির্গত হইয়াছিল, তাহাদিগকে তিনি বলিলেন, রে সর্পের বংশ, তোমরা যে ভাবী ক্রোধ এড়াইবে, কে তোমাদিগকে এ শিক্ষা দিল? ৮ অতএব মনঃপরিবর্ত্তনের উপযুক্ত কার্য্য কর, আর আপনাদের মনে মনে ইহা বলিও না যে, আব্রাহাম আমাদের পিতা; কারণ আমি তোমাদিগকে কহিতেছি, ঈশ্বর এই প্রস্তর গুলা হইতে আব্রাহামের ৯ সন্তান উৎপাদন করিতে পারেন। জান, কুঠারটা বৃক্ষমূলে লাগান রহিয়াছে। যে সকল বৃক্ষ উত্তম ফল না ফলে, সে সকল ছেদিত হইয়া

* হিব্রু ১১;৩ পদের টিপ্পনী দেখ।

অগ্নিতে নিক্ষিপ্ত হয়। তখন লোকসমূহ তাঁহাকে জিজ্ঞাসা করিল, ১০
আমাদের কি করিতে হইবে? তিনি তাহাদিগকে উত্তর করিলেন, ১১
যাহার দুই প্রস্ত বস্ত্র আছে, সে তাহাকেই ⌈একপ্রস্ত⌉ দিউক, যাহার
নাই; আর যাহার খাদ্য সামগ্রী আছে, সেও ঐরূপ করুক। কর- ১২
সংগ্রাহকেরাও * বাপ্তাইজ হইবার জন্য আসিয়া তাঁহাকে কহিল,
গুরো, আমাদের কি করিতে হইবে? তিনি তাহাদিগকে কহিলেন, ১৩
তোমাদের নির্দ্ধারিত অর্থের অধিক আদায় করিও না। পরে সৈনি- ১৪
কেরাও † তাঁহাকে জিজ্ঞাসা করিল, আমাদেরই বা কি করিতে হইবে?
তিনি তাহাদিগকে কহিলেন, তোমরা বল পূর্ব্বক কাহারো অর্থ লইও
না, ভয় প্রদর্শন করিয়া কাহারো অর্থ অপহরণ করিও না, তোমরা
আপনাদিগের বেতনে সন্তুষ্ট থাক।

পরে লোকসমূহ যখন কৌতুহলাক্রান্ত হইয়া য়োহানের বিষয় ১৫
মনে মনে আন্দোলন করিতেছিল যে, ইনিই মাশীয়াখ কি না? তখন ১৬
য়োহান উত্তর করিয়া সকলকে কহিলেন, আমি তোমাদিগকে জলে
বাপ্তাইজ করিতেছি, কিন্তু তিনিই আসিতেছেন, যিনি আমা অপেক্ষা
শক্তিমান; যাঁহার পাদুকার বন্ধনী উন্মোচন করিতেও আমি যোগ্য নহি।
তিনি তোমাদিগকে পবিত্র আত্মায় ও অগ্নিতে বাপ্তাইজ করিবেন।
কুলা তাঁহার হস্তে রহিয়াছে, তাঁহার খামার তিনি নিঃশেষে ১৭
পরিষ্কার করিবেন। তাঁহার গোম তিনি গোলায় সংগ্রহ করিবেন;
কিন্তু আগড়া সকল তিনি অনির্ব্বাপনীয় অগ্নিতে দগ্ধ করিবেন।

য়োহান লোকদিগের নিকটে শুভসমাচার প্রচার করিতে করিতে ১৮
আরো অনেক উপদেশ কথা কহিলেন। কিন্তু হেরোদ রাজা ১৯
আপন ভ্রাতৃবধূ হেরোদীয়াকে হরণের জন্ত এবং আপনার অন্যান্য
দুষ্ক্রিয়ার জন্ত য়োহান কর্ত্তৃক অনুযোজিত হওয়াতে সে সেই সমুদয় ২০

---

* দেখ, মথি ৫; ৪৬ পদের টিপপনী।

† এই সৈন্যেরা ইহুদী লোক ছিল, নতুবা য়োহানের নিকট আসিত না। বোধ হয় ইহারা পুলিসসৈন্য ছিল, কর প্রভৃতি আদায় করিত।

হুক্রিয়ার উপরে এই এক দুষ্কর্ম্ম করিল—সে য়োহানকে কারাগারে রুদ্ধ করিল।

২১ পরে যখন লোকসমূহ বাপ্তাইজিত হইতেছিল, তখন য়েশুও বাপ্তাইজিত হইলেন, এবং যখন তিনি প্রার্থনা করিতেছিলেন, তখন ২২ স্বর্গদ্বার উদ্ঘাটিত হইল, এবং পবিত্র আত্মা মূর্ত্তিমান হইয়া কপোতাকারে তাঁহার উপরে অবতরণ করিলেন। সেই সঙ্গে স্বর্গ হইতে একটি রব আসিল, 'তুমি আমার প্রিয়তম পুত্র, তোমায় আমার পরম সন্তোষ।'

২৩ আপন কার্য্যে প্রবৃত্ত হইবার সময়ে য়েশুর বয়ঃক্রম ন্যূনাধিক ত্রিংশৎ বৎসর ছিল। (লোকে তাঁহাকে য়োষেফের পুত্র মনে করিত)।

২৪ য়োষেফ হেলির পুত্র।
হেলি মাথাতের পুত্র।
মাথাত লেবির পুত্র।
লেবি মেলখীর পুত্র।
মেলখী য়ান্নার পুত্র।
য়ান্না য়োসেফের পুত্র।

২৫ য়োসেফ মাত্তাথিয়াসের পুত্র।
মাত্তাথিয়াস আমোসের পুত্র।
আমোস নাওমের পুত্র।
নাওম এস্লীর পুত্র।
এস্লী নাগ্গাইয়ের পুত্র।

২৬ নাগ্গাই মায়াথের পুত্র।
মায়াথ্ মাত্তাথিয়াসের পুত্র।
মাত্তাথিয়াস শেমেইনের পুত্র।
শেমেইন য়োষেকের পুত্র।
য়োষেক য়োদার পুত্র।

য়োহ্না য়োয়ান্নার পুত্র। ২৭
য়োয়ান্না রেসার পুত্র।
রেসা জোরোবাবেলের পুত্র।
জোরোবাবেল শালাথিয়েলের পুত্র।
শালাথিয়েল নেরির পুত্র। ২৮
নেরি মেল্‌খীর পুত্র।
মেল্‌খী আদ্দীর পুত্র।
আদ্দী কোশামের পুত্র।
কোশাম এল্‌মাদামের পুত্র।
এল্‌মাদাম এরের পুত্র।
এর্‌ য়েশুর পুত্র। ২৯
য়েশু এলিয়েজরের পুত্র।
এলিয়েজর য়োরেইমের পুত্র।
য়োরেইম মাথাতের পুত্র।
মাথাত্‌ লেবীর পুত্র।
লেবী শিমেয়োনের পুত্র। ৩০
শিমেয়োন্‌ য়ুদার পুত্র।
য়ুদা য়োষেফের পুত্র।
য়োষেফ য়োনানের পুত্র।
য়োনান এলিয়াকিমের পুত্র। ৩১
এলিয়াকিম্‌ মেলেয়াসের পুত্র।
মেলেয়াস্‌ মেন্নার পুত্র।
মেন্না মাত্তাথার পুত্র।
মাত্তাথা নাথানের পুত্র।
নাথান্‌ দাবিদের পুত্র।
দাবিদ্‌ ইয়েস্‌সাইর পুত্র। ৩২
ইয়েস্‌সাই ওবেদের পুত্র।

ওবেদ্ বোয়াজের পুত্র।
বোয়াজ্ সাল্মোনের পুত্র।
সালমোন্ নাহাশোনের পুত্র।
৩৩ নাহাশোন্ আমীনাদাবের পুত্র।
আমীনাদাব্ আরনেইয়ের পুত্র।
আরনেই হেসরোণের পুত্র।
হেসরোণ ফারেসের পুত্র।
ফারেস ইহুদার পুত্র।
ইহুদা য়াকোবের পুত্র।
য়াকোব ইসাহাকের পুত্র।
৩৪ ইসাহাক্ আব্রাহামের পুত্র।
আব্রাহাম থারার পুত্র।
থারা নাহোরের পুত্র।
৩৫ নাহোর সারৌখের পুত্র।
সারৌখ রাগৌর পুত্র।
রাগৌ ফালেকের পুত্র।
ফালেক্ এবেরের পুত্র।
এবের্ সেলার পুত্র।
৩৬ সেলা কাইনানের পুত্র।
কাইনান্ আর্ফক্সাদের পুত্র।
আর্ফক্সাদ শেমের পুত্র।
শেম্ নোয়ার পুত্র।
নোয়া লামেখের পুত্র।
৩৭ লামেখ মাথৌসালার পুত্র।
মাথৌসালা এনোখের পুত্র।
এনোখ্ ইয়ারেদের পুত্র।
ইয়ারেদ্ মালেলেএলের পুত্র।

মালেলেএল কাইনানের পুত্র।

কাইনান্ এনোশের পুত্র।

এনোশ্ শেথের পুত্র।

শেথ্ আদামের পুত্র। ৩৮

আদাম্ ঈশ্বরের পুত্র।

৪ **পরে** পবিত্র আত্মাপূর্ণ য়েশু য়োর্দ্দান্ নদী হইতে প্রত্যা-
২ বৃত্ত হইলেন; এবং আত্মা দ্বারা প্রান্তরে নীত হইয়া দিয়াবল * কর্ত্তৃক চল্লিশ দিন পরীক্ষিত হইলেন। সেই সকল দিনে তিনি কিছু ভোজন করিলেন না। পরে সেই দিন গুলি শেষ হইলে তাঁহার
৩ ক্ষুধার উদ্রেক হইল। তখন দিয়াবল তাঁহাকে বলিল, তুমি যদি ঈশ্বরের পুত্র হও, তবে এই প্রস্তরখানকে আজ্ঞা কর যেন
৪ ইহা রুটী হইয়া উঠে। কিন্তু য়েশু তাহাকে উত্তর করিলেন, লেখা আছে, "মনুষ্যের জীবন কেবল রুটির উপর নির্ভর করে না"
৫ (২ বিবঃ ৮; ৩)। পরে সে তাঁহাকে উচ্চে লইয়া গিয়া মুহূর্ত্তমধ্যে
৬ সাম্রাজ্যের সকল রাজ্য দেখাইল। তখন দিয়াবল তাঁহাকে বলিল, তোমাকেই আমি এই সমুদয় আধিপত্য ও 'রাজ্যগুলির' ঐশ্বর্য্য দিব; কারণ এ সমুদয় আমার হস্তে সমর্পিত হইয়াছে; আর যাহাকে আমার
৭ ইচ্ছা, তাহাকে আমি তাহা দান করি। অতএব যদি তুমি আমাকে
৮ প্রণিপাত কর, তাহা হইলে এই সমুদয় তোমারই হইবে। য়েশু উত্তর করিয়া তাহাকে কহিলেন, লেখা আছে, 'তুমি কেবল মাত্র তোমার প্রভু ঈশ্বরকে প্রণিপাত করিবে এবং কেবল মাত্র তাঁহারই ভজনা
৯ করিবে' (২বিবঃ ৬; ১৩)। পরে সে তাঁহাকে য়েরূশালেমে লইয়া গেল, এবং তাঁহাকে মন্দিরের ছাদের † উপরে দাঁড় করাইয়া তাঁহাকে বলিল, তুমি যদি ঈশ্বরের পুত্র হও, তবে এই স্থান হইতে নীচে পড়;
১০ কারণ লেখা আছে—

---

* দেখ, মথি ৪; ১ পদের টিপ্পনী।

† দেখ, মথি ৪; ৫ পদের টিপ্পনী।

"তিনি তোমার বিষয় আপন দূতদিগকে আজ্ঞা করিবেন যেন তাঁহারা তোমার প্রহরী হন।"

১১ আর—

"তাঁহারা তোমাকে আপনাদের হস্তে বহন করিবেন,

পাছে তোমার চরণে প্রস্তরের আঘাত লাগে" (গীত ৯১;১১—১২)।

১২ য়েশু উত্তর করিয়া তাহাকে কহিলেন, কথিত আছে, 'তুমি তোমার প্রভু ঈশ্বরকে পরীক্ষা করিবে না' (২ বিবঃ ৬ ; ১৬)।

১৩ সমুদয় পরীক্ষা সমাপনান্তে দিয়াবল কিছু কালের জন্য তাঁহাকে পরিত্যাগ করিয়া গেল।

১৪ পরে য়েশু আত্মার শক্তিতে গালীলায় প্রত্যাগমন করিলেন, আর চতুঃপার্শ্বস্থ সকল প্রদেশে তাঁহার ⌈আগমন⌉ বার্ত্তা ব্যাপিয়া গেল।

১৫ তিনি তাহাদের সিনাগোগে সিনাগোগে * শিক্ষা দিতে লাগিলেন, আর সকলের দ্বারা প্রশংসিত হইলেন।

১৬ পরে তিনি সেই নাজারেথ্ নগরে আগমন করিলেন, যেখানে তিনি লালিত হইয়াছিলেন। আপনার রীতি অনুসারে তিনি শাব্বাথদিনে সীনাগোগে প্রবেশ করিয়া পাঠ করিবার জন্য উঠিয়া

১৭ দাঁড়াইলেন। তখন তাঁহাকে ইশাইয়া দৈববক্তার গ্রন্থ দত্ত হইল। গ্রন্থখানি খুলিয়া তিনি সেই স্থানটি পাইলেন,যে স্থানে লেখা আছে—

১৮ "প্রভুর আত্মা আমাতে অধিষ্ঠান করিতেছেন,

যেহেতু তিনি দরিদ্রদের নিকটে শুভসম্বাদ ঘোষণা করিতে আমাকে অভিষিক্ত করিয়াছেন।

তিনি আমাকে এই উদ্দেশে প্রেরণ করিয়াছেন, যেন আমি বন্দিগণের নিকটে মুক্তির বার্ত্তা

এবং অন্ধ দিগের নিকটে দৃষ্টি লাভের বার্ত্তা ঘোষণা করি,

এবং যেন নিঃপীড়িত দিগকে মুক্ত করিয়া দিই,

১৯ এবং আমি যেন প্রভু-নিরূপিত শুভ সময়ের সম্বাদ প্রচার করি,"

(ইশাঃ ৬১ ; ১—২)।

২০ গ্রন্থখানি গুণ্ঠন পূর্ব্বক ভৃত্যকে প্রত্যর্পণ করিয়া তিনি উপ-

---

* দেখ, মথি ৪ ; ২৩ পদের টিপ্পনী।

বেশন করিলেন। সিনাগোগে যত লোক ছিল, সকলেই তাঁহার দিকে এক দৃষ্টে চাহিয়া রহিল। তখন তিনি তাহাদিগকে বলিতে ২১ আরম্ভ করিলেন—তোমাদের কর্ণগোচরে পঠিত এই শাস্ত্র বচন অদ্য সফল হইল [ইত্যাদি]। সকলে তাঁহাকে সাধুবাদ প্রদান করিতে ২২ লাগিল, এবং তাঁহার মুখ হইতে যে মধুময় বাক্য নিঃসৃত হইল, তাহা শুনিয়া তাহারা আশ্চর্য্যান্বিত হইল—বলিল, এ কি য়োষেফের পুত্র নয়? কিন্তু তিনি তাহাদিগকে কহিলেন, তোমরা অবশ্য আমাকে ২৩ এই প্রবাদ বাক্য বলিবে 'হে চিকিৎসক,আপনাকে আরাম কর'—কাপের্ণায়মে ঘটিত যে সকল বিষয় আমরা শুনিয়াছি, তাহা এই স্থানে, তোমার স্বদেশেও কর। তিনি কহিলেন, সত্য আমি ২৪ তোমাদিগকে কহিতেছি, কোন দৈববক্তা স্বদেশে গ্রাহ্য হয় না। সত্য ২৫ করিয়া আমি তোমাদিগকে কহিতেছি, এলিয়ার সময়ে, যখন তিন বৎসর ছয় মাস পর্য্যন্ত আকাশকে রুদ্ধ করা হইয়াছিল, যাহাতে করিয়া সমস্ত দেশ ব্যাপিয়া দুর্ভিক্ষ হইয়াছিল, তখন ইশ্রায়েলের মধ্যে অনেক বিধবা ছিল; কিন্তু তাহাদের কাহারো নিকটে এলিয়া ২৬ প্রেরিত হন নাই, তিনি কেবল সেই সিদোনীয়া দেশের সারেপ্তা নগরের একটি বিধবা স্ত্রীলোকের নিকটে প্রেরিত হইয়াছিলেন। আর দৈববক্তা এলিশার সময়ে ইশ্রায়েলের মধ্যে অনেক কুষ্ঠী ছিল; ২৭ কিন্তু সুরিয়া দেশের নায়েমান্ ভিন্ন তাহাদের কেহই পরিষ্কৃত হয় নাই। তাঁহার এই সকল কথা শুনিয়া সিনাগোগের সকল লোকে ২৮ রাগান্ধ হইল। তাহারা উঠিয়া তাঁহাকে নগরের বাহির করিয়া দিল, ২৯ এবং যে পর্ব্বতের উপরে তাহাদের নগর নির্ম্মিত ছিল, তাহার প্রান্ত ভাগে তাঁহাকে লইয়া গিয়া তথা হইতে তাঁহাকে অধঃশিরা করিয়া ফেলিয়া দিতে চাহিল। কিন্তু তিনি তাহাদের মধ্য দিয়া গমন করিয়া ৩০ প্রস্থান করিলেন।

পরে তিনি গালীলা দেশের কাপের্ণায়ম নামা এক নগরে আগমন ৩১ করিলেন। তিনি শাব্বাথে লোকদিগকে উপদেশ দিলেন; ৩২

আর তাহারা তাঁহার উপদেশ শুনিয়া বিস্ময়িত হইল; কারণ
৩৩ তাঁহার বাক্য [ঐশ্বরিক] ক্ষমতা সম্পন্ন বাক্য ছিল। এখন, সেই সিনাগোগে অশুচিপিশাচাত্মাগ্রস্ত এক মনুষ্য ছিল। সে ভীষণ নাদ
৩৪ করিয়া বলিল, হে নাজারেথীয় য়েশু, তোমার সঙ্গে আমাদের কি? আমাদের সর্ব্বনাশ করিতে আসিয়াছ? আমি তোমায় জানি, তুমি কে,
৩৫ তুমি ঈশ্বরের সেই পবিত্রস্বরূপ। কিন্তু য়েশু তাহাকে ধম্‌কাইয়া বলিলেন, নীরব হও, উহা হইতে বাহির হও। পিশাচটা তাহাকে সিনাগোগের মধ্যস্থলে আছাড় দিয়া ফেলিয়া তাহা হইতে বাহির
৩৬ হইয়া গেল; কিন্তু তাহার কোন হানি করিল না। দেখিয়া সকলে বিস্ময়াভিভুত হইয়া পরস্পরে বলিতে লাগিল, এ কি প্রকার বাক্য? ইনি ক্ষমতা ও শক্তিসহকারে অশুচি আত্মা দিগকে আজ্ঞা করিতেছেন,
৩৭ আর তাহারা বাহির হইয়া যাইতেছে! তখন চতুর্দ্দিক্‌স্থ সকল স্থানে তাঁহার নাম রাষ্ট্র হইয়া গেল।

৩৮ পরে তিনি গাত্রোত্থান পুর্ব্বক সিনাগোগ হইতে শিমোনের বাটীতে প্রবেশ করিলেন। শিমোনের শ্বশ্রূ ভীষণ জ্বরে আক্রান্তা
৩৯ ছিল। তাঁহারা তাহার জন্য তাঁহাকে নিবেদন করিলেন। তিনি তাহার সমীপবর্ত্তী হইয়া জ্বরকে ধমক্ দিলেন আর তাহার জ্বর ত্যাগ হইল; আর সে গাত্রোত্থান করিয়া তাঁহাদের সেবা করিতে লাগিল।

৪০ স্থর্য্যের অস্তগমনের সময়ে লোকে আপনাদের নানা প্রকার রোগে পীড়িত লোকদিগকে তাঁহার নিকটে আনয়ন করিল; আর তিনি প্রত্যেকের গাত্রে হস্ত দিয়া তাহাদিগকে আরোগ্য দান করিলেন।
৪১ পিশাচেরাও অনেক লোক হইতে বহির্গত হইয়া ভীষণ রবে বলিল— তুমি ঈশ্বরের পুত্র। কিন্তু তিনি তাহাদিগকে ধমক্ দিলেন, তাহাদিগকে কোন কথা বলিতে দিলেন না, যেহেতু তাহারা জানিয়াছিল যে তিনি মাশীয়াখ।

৪২ প্রত্যুষে তিনি বহির্গত হইয়া প্রান্তরে প্রস্থান করিলেন।

লোকসমূহ তাঁহার অন্বেষণে প্রবৃত্ত হইয়া তাঁহার নিকটে আসিয়া উপস্থিত হইল। তাহারা তাঁহাকে ধরিয়া রাখিতে চাহিল যেন তিনি তাহাদের সঙ্গ পরিত্যাগ না করেন। কিন্তু তিনি তাহাদিগকে ৪৩ কহিলেন, অন্য সকল নগরেও আমাকে ঈশ্বরের রাজ্য বিষয়ক শুভসমাচার প্রচার করিতে হইবে; কারণ সেই জন্যে আমি প্রেরিত হইয়াছি।

পরে তিনি গালীলা দেশের সিনাগোগে সিনাগোগে প্রচার ৪৪ করিলেন।

## ৫

পরে যখন য়েশু গেনেসারেথ হ্রদের তীরে দণ্ডায়মান ছিলেন, তখন লোকসমূহ ঈশ্বরের বাক্য শ্রবণ করিবার জন্য তাঁহার উপরে চাপিয়া পড়িতেছিল; এমন সময়ে তিনি হ্রদের কূলে দুইখান নৌকা ২ লাগান দেখিলেন; কিন্তু ধীবরেরা নৌকা হইতে নামিয়া গিয়া জাল ধৌত করিতেছিল। তিনি নৌকা দুই খানির এক খানিতে অর্থাৎ ৩ শিমোনের নৌকাতে আরোহণ করিয়া তট হইতে কিঞ্চিৎ অন্তরে যাইতে তাঁহাকে নিবেদন করিলেন। সেই নৌকা হইতে তিনি লোক সমূহকে উপদেশ দিতে লাগিলেন। বক্তৃতা সমাপনান্তে তিনি শিমো- ৪ নকে কহিলেন, গভীর জলের দিকে গিয়া এক ক্ষেপ বাহিবার জন্য তোমার জাল নিক্ষেপ কর। শিমোন উত্তর করিয়া তাঁহাকে কহি- ৫ লেন, প্রভো, আমরা সারা রাত্রি পরিশ্রম করিয়া কিছুই পাই নাই; কিন্তু তোমার আজ্ঞাতে আমি জাল ফেলিব। ফেলিলে পর তাঁহারা ৬ বহুসংখ্যক মৎস্য ঘেরিলেন; তাহাতে তাহাদের জাল ছিঁড়িতে লাগিল। তখন অন্য নৌকাতে তাঁহাদের যে অংশীরা ছিল, তাহা- ৭ দিগকে তাহারা সাহায্য করিতে ইঙ্গিত করিল, আর তাহারা আসিয়া নৌকা দুইখানি মৎস্যেতে এমন বোঝাই করিল যে ডুবিবার উপক্রম হইল। তখন শিমোন পেত্র য়েশুর চরণে নিপতিত ৮ হইয়া বলিলেন, আমা হইতে অন্তরিত হও, প্রভো; কারণ ৯ যে এক ক্ষেপ মৎস্য তাহারা ধরিয়াছিল তাহা দেখিয়া তিনি ও তাঁহার

১০ সকল সঙ্গীরা বিস্ময়াভিভূত হইয়াছিলেন; শিমোনের অংশী যে জেবেদায়ের পুত্র য়াকোব ও য়োহান, তাঁহারাও সেই রূপ বিস্ময়ে অভিভূত হইলেন। তখন য়েশু শিমোনকে কহিলেন, ভয় নাই;
১১ এখন অবধি তুমি মনুষ্য ধরিবে। পরে নৌকা দুইখানি কূলে লাগাইলে পর তাঁহারা সর্ব্বস্ব পরিত্যাগ করিয়া তাঁহার অনুগামী হইলেন।

১২ পরে যখন তিনি কোন এক নগরে ছিলেন, তখন সেই স্থানে সর্ব্বাঙ্গকুষ্ঠ এক মনুষ্য ছিল; সে য়েশুকে দেখিবা মাত্র অধোমুখে পতিত হইয়া তাঁহাকে বিনতি করিয়া বলিল, প্রভো, তোমার ইচ্ছা হইলে
১৩ তুমি আমাকে শুচি করিতে পার। তিনি হস্ত বিস্তার করিয়া তাহাকে স্পর্শ করিয়া কহিলেন, আমার ইচ্ছা আছে; তুমি শুচি হও। তদ্দণ্ডেই
১৪ কুষ্ঠরোগ তাহাকে ত্যাগ করিয়া গেল। তিনি তাহাকে আদেশ করিলেন, যেন সে কাহাকেও কিছু না বলে; কহিলেন, তুমি গিয়া যাজকের নিকটে আপনাকে দেখাও এবং তোমার শুচিতার জন্য
১৫ মূশার আদিষ্ট বিষয় উৎসর্গ কর যেন তাহারা প্রমাণ পায়। কিন্তু তাঁহার নাম আরো রাষ্ট্র হইয়া গেল; তাহাতে তাঁহার বাক্য শ্রবণ করিবার জন্য ও ব্যাধি হইতে বিমুক্ত হইবার জন্য বহুসংখ্যক লোক
১৬ সমাগত হইল। পরে তিনি তথা হইতে অপসৃত হইয়া অরণ্যস্থানে গিয়া প্রার্থনা করিলেন।

১৭ এক দিন তিনি শিক্ষা দিতেছিলেন, তখন সেই স্থানে কতকগুলি ফারুশী ও ব্যবস্থাধ্যাপক বসিয়া ছিল। তাহারা গালীলা ও ইহুদা প্রদেশের নানা গ্রাম হইতে ও য়েরূশালেম হইতে আসিয়াছিল। সেই সময়ে প্রভুর আরোগ্য সাধন-শক্তি তাঁহাতে বিরাজ করিতেছিল।
১৮ আর কি আশ্চর্য্য, লোকে একটি খাটে করিয়া এক মনুষ্যকে আনয়ন করিল, যে পক্ষাঘাতী ছিল। তাহারা তাহাকে অভ্যন্তরে লইয়া যাইতে
১৯ ও য়েশুর সম্মুখে রাখিতে চেষ্টা করিতেছিল। কিন্তু লোকের ভিড়ের জন্য তাহাকে অভ্যন্তরে লইয়া যাইবার কোন প্রকার পথ না পাইয়া তাহারা ছাদের উপরে উঠিল, এবং ইষ্টক খুলিয়া তাহাকে খাট সমেত

সেই স্থান দিয়া নামাইয়া মধ্যস্থলে য়েশুর সম্মুখে রাখিল। য়েশু ২০
তাহাদের বিশ্বাস দেখিয়া কহিলেন, বৎস, তোমার পাপ সমূহ ক্ষমা
হইয়াছে। শাস্ত্রীরা ও ফারুশীরা আপনাদের মধ্যে বলাবলি করিতে ২১
লাগিল যে, এ কে, যে ঈশ্বরনিন্দার কথা বলিতেছে? ঈশ্বর ভিন্ন
আর কে পাপ ক্ষমা করিতে পারে? কিন্তু য়েশু তাহাদের মনের ২২
ভাব জানিতে পারিয়া তাহাদিগকে কহিলেন, তোমরা আপনাদের
মনে কি ভাবিতেছ? কি বলা সহজ, তোমার পাপ সমূহ ক্ষমা হইল, ২৩
অথবা তুমি উঠিয়া বেড়াও, এই বলা? কিন্তু তোমরা যেন জানিতে ২৪
পার যে মনুষ্যপুত্রের পৃথিবীতে পাপ ক্ষমা করিবার অধিকার আছে
(তিনি পক্ষাঘাতী রোগীকে কহিলেন), আমি তোমাকে বলিতেছি,
তুমি উঠিয়া তোমার খাট তুলিয়া লইয়া তোমার গৃহে গমন
কর। তৎক্ষণাৎ সে সকলের সমক্ষে উঠিয়া দাঁড়াইয়া যাহার ২৫
উপরে শয়ন করিয়াছিল, তাহা উঠাইয়া লইল, এবং ঈশ্বরের ধন্য-
বাদ করিতে করিতে গৃহে প্রস্থান করিল। দেখিয়া সকলেই ২৬
বিস্ময়াভিভূত হইল,এবং ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিতে লাগিল; এবং
ভয়াভিভূত হইয়া বলিল, আজি আমরা অদ্ভুত ব্যাপার প্রত্যক্ষ
করিলাম।

তৎপরে তিনি বহির্গত হইলেন এবং লেবী নামক এক করসং- ২৭
গ্রাহককে করসংগ্রহ-গৃহের নিকট উপবিষ্ট দেখিলেন; তাহাকে
তিনি কহিলেন, তুমি আমার অনুগামী হও। তাহাতে সে উঠিয়া ২৮
সর্ব্বস্ব পরিত্যাগ করিয়া তাঁহার অনুগামী হইল। পরে লেবী ২৯
আপন গৃহে তাঁহার জন্য মহা ভোজ প্রস্তুত করিল। করসং-
গ্রাহকদের বহুসংখ্যক লোক একত্র হইল, এবং অন্যান্য অনেক
লোকও তাঁহাদের সঙ্গে ভোজনে উপবিষ্ট হইল। দেখিয়া ফারুশীরা ৩০
ও শাস্ত্রীরা তাঁহার শিষ্যগণের প্রতি বিরক্তিভাব প্রকাশ করিয়া বলিল,
কেন তোমরা করসংগ্রাহকদের ও পাপিষ্ঠদের সঙ্গে ভোজন পান কর?
য়েশু তাহাদিগকে উত্তর করিয়া কহিলেন,নিরোগীদের কোন চিকিৎ- ৩১

৩২ সকে প্রয়োজন নাই, রোগীদেরই কেবল প্রয়োজন। আমি যাথার্থিক-দিগকে আহ্বান করিতে আসি নাই, আমি পাপিষ্ঠদিগকে আহ্বান করিতে আসিয়াছি, যেন তাহারা মনঃপরিবর্ত্তন করে।

৩৩ পরে তাহারা তাঁহাকে বলিল, য়োহানের শিষ্যেরা অনেকবার উপবাস ও প্রার্থনা করে, আর ফারুশীদের শিষ্যেরাও সেই রূপ করিয়া থাকে, কিন্তু তোমার শিষ্যেরা ভোজন পান করে কেন?
৩৪ কিন্তু য়েশু তাহাদিগকে কহিলেন, বর সঙ্গে থাকিতে তোমরা কি
৩৫ বাসরঘরের লোককে উপবাস করাইতে পার? তবে এমন দিন আসিবে, যখন বর তাঁহাদের নিকট হইতে অপহৃত হইবেন;
৩৬ সেই সময়ে তাহারা উপবাস করিবে। তখন তিনি তাহাদিগকে একটি রূপকও বলিলেন যথা—কেহ নূতন বস্ত্র হইতে এক খণ্ড কাটিয়া লইয়া পুরাতন বস্ত্রের উপরে তালী দেয় না, তাহা করিলে লাভের মধ্যে এই হয় যে নূতন [বস্ত্র] খানি কর্ত্তিত হয়; আর নূতন বস্ত্র
৩৭ হইতে কর্ত্তিত তালী পুরাতন বস্ত্রে সুসংলগ্ন হয়ও না। আর নূতন দ্রাক্ষারস কেহ পুরাতন কুপাতে রাখে না; রাখিলে নূতন দ্রাক্ষারস কুপাগুলি ফাটাইয়া দেয়, তাহাতে দ্রাক্ষারস ছড়াইয়া পড়ে, কুপা
৩৮ গুলাও নষ্ট হয়। অতএব নূতন দ্রাক্ষারস নূতন কুপাতে রাখিতে
৩৯ হয়। [আর যে পুরাতন দ্রাক্ষারস পান করিয়াছে, সে নূতন দ্রাক্ষারস চাহে না, কারণ সে বলে, পুরাতনই উৎকৃষ্ট]।

৬ **পরে** এক শাব্বাথদিনে তিনি শস্যক্ষেত্র দিয়া যাইতে ছিলেন। [যাইতে যাইতে] তাঁহার শিষ্যগণ শীষ ছিঁড়িয়া হস্তে মর্দ্দন করিয়া
২ খাইতে লাগিলেন। তাহাতে ফারুশীদের কতক জন বলিল, শাব্বাথে
৩ যাহা অবিধেয়, তাহা তোমরা কর কেন? য়েশু উত্তর করিয়া তাহা-দিগকে কহিলেন, তোমরা কি কখন পাঠ কর নাই যে দাবিদ ও
৪ তাঁহার সঙ্গীরা ক্ষুধিত হইয়া কি করিয়াছিলেন; তিনি যে ঈশ্বরের গৃহে প্রবেশ করিয়া সেই দর্শনরুটী ভোজন করিয়াছিলেন, এবং আপনার সঙ্গীদিগকেও দিয়াছিলেন, যাহা যাজকদের ভিন্ন অন্য কাহারো

ভোজ্য ছিল না? তিনি তাহাদিগকে কহিলেন, মনুষ্যপুত্র শাব্বাথেরও কর্ত্তা। ৫

পরে অন্য এক শাব্বাথে তিনি সিনাগোগে প্রবেশ করিয়া ৬ শিক্ষা দিতে লাগিলেন। সে স্থানে এমন এক মনুষ্য ছিল, যাহার দক্ষিণ হস্ত শুষ্ক হইয়া গিয়াছিল। শাস্ত্রীরা ও ফারুশীরা তাঁহার ৭ প্রতি লক্ষ্য রাখিল যে, তিনি শাব্বাথে আরোগ্য করেন কি না; যেন তাহারা তাঁহার নামে অভিযোগ করিবার সূত্র প্রাপ্ত হয়। কিন্তু ৮ তিনি তাহাদের মনের ভাব জানিতে পারিয়া শুষ্কহস্ত মনুষ্যকে কহিলেন, উঠ, এই মধ্যস্থলে দাঁড়াও; তাহাতে সে উঠিয়া দাঁড়াইল। য়েশু তাহাদিগকে কহিলেন, তোমাদিগকে জিজ্ঞাসা করি, ৯ শাব্বাথে হিত করা কি অনিষ্ট করা বিধেয়? প্রাণ রক্ষা করা কি নষ্ট করা বিধেয়? এই বলিয়া তিনি চতুর্দ্দিকে সকলের প্রতি অব- ১০ লোকন করিয়া তাহাকে কহিলেন, তোমার হস্ত বিস্তার কর। সে বিস্তার করিল, আর তদ্দণ্ডেই তাহার হস্ত ভাল হইয়া গেল। কিন্তু ১১ তাহারা ক্রোধোন্মত্ত হইয়া য়েশুর প্রতি কি করিবে, সে বিষয়ে পরস্পরে পরামর্শ করিতে লাগিল।

সেই সময়ে তিনি প্রার্থনা করিবার জন্যে পর্ব্বতপ্রদেশে বাহির ১২ হইয়া গেলেন; আর তিনি ঈশ্বরের নিকট প্রার্থনায় রাত্রি যাপন করিলেন। রজনী প্রভাত হইলে তিনি আপন শিষ্যদিগকে নিকটে ১৩ আহ্বান করিলেন এবং তাঁহাদের মধ্য হইতে দ্বাদশ জনকে নির্ব্বাচন করিয়া লইয়া তাঁহাদিগকে আপষ্টল * উপাধি দান করিলেন। তাঁহাদের নাম এই এই—শীমোন (যাঁহাকে পেত্র নামও দিলেন), এবং ১৪ তাঁহার ভ্রাতা আন্দ্রেয়াঃ। য়াকোব ও য়োহান্। ফিলিপ ও বার্থলময়স্। মথি ও থোমাস্। আল্ফাইয়সের পুত্র য়াকোব এবং সেই ১৫ শিমোন, যাঁহার উপনাম অনুরাগী। য়াকোবের ভ্রাতা ইয়ুদা, এবং ১৬ ইয়ুদা ইস্কারীয়ৎ যে গুরুদ্রোহী হইয়া উঠিল। পরে তাঁহাদের সঙ্গে ১৭

---

* দেখ, মথি ১০; ২ পদের টীপ্পনী।

অবতরণ করিয়া তিনি বৃহৎ এক সম্প্রদায় শিষ্যের সহিত এক সমতল স্থানে আসিয়া দণ্ডায়মান হইলেন। সমস্ত ইহুদা প্রদেশ হইতে, যেরূশালেম হইতে এবং টীরস্ ও সীদোন্ প্রদেশের সমুদ্র তীর হইতে বহুসংখ্যক লোক আসিয়া তাঁহার বাক্য শ্রবণ করিতে ও আপনাদের
১৮ রোগ হইতে বিমুক্ত হইতে তাঁহার নিকটে সমবেত হইয়াছিল; আর
১৯ অশুচি আত্মানিঃপীড়িত অনেক লোকে আরোগ্য লাভ করিল। আর জনতার সকলেই তাঁহাকে স্পর্শ করিতে চেষ্টা করিল, কারণ তাঁহা হইতে সামর্থ্য নির্গত হইয়া সকলকে আরোগ্য দান করিল।

২০ পরে তিনি আপন শিষ্যগণের প্রতি দৃষ্টি করিয়া কহিলেন, ধন্য তোমরা, হে দরিদ্রেরা; কারণ ঈশ্বরের রাজ্য তোমাদেরই।
২১ ধন্য তোমরা, হে ইহকালে ক্ষুধার্ত্তেরা; কারণ তোমরা তৃপ্তি লাভ করিবে। ধন্য তোমরা, হে ইহকালে ক্রন্দনকারীরা; কারণ
২২ তোমরা হাস্য করিবে। ধন্য তোমরা, যখন লোকে মনুষ্যপুত্রের কারণে তোমাদিগকে দ্বেষ করিবে, তোমাদিগকে সমাজচ্যুত করিবে, তোমাদের নিন্দা করিবে, এবং তোমাদের নাম পর্য্যন্ত ঘৃণার্হ
২৩ জ্ঞান করিবে। সেই দিনে তোমরা আনন্দ করিও, এবং হর্ষে নৃত্য করিও; কারণ দেখ, স্বর্গে তোমাদের বিস্তর পুরস্কার হইবে; কারণ
২৪ তাহাদের পিতৃগণ দৈববক্তৃগণের প্রতি এই রূপ করিয়াছিল। কিন্তু হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে ধনবানেরা, যেহেতু তোমরা
২৫ ʼইহ লোকেʼ আপনাদের সম্পদ ভোগ করিতেছ। হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে ইহলোকে পরিতৃপ্তেরা, যেহেতু তোমরা ক্ষুধার্ত্ত হইবে। হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে ইহকালে হাস্যকারীরা,
২৬ যেহেতু তোমরা শোক ও রোদন করিবে। হায়, তোমাদের দুর্দ্দশা হইবে, যদি সকল লোকেই তোমাদিগের সুখ্যাতি করে; কারণ তাহাদের পিতৃগণ মিথ্যা দৈববক্তৃগণের প্রতি এই রূপ করিয়াছিল।

২৭ তবে শ্রবণ করিতেছ যে তোমরা, তোমাদিগকে আমি বলিতেছি, তোমাদের শত্রুদিগকে তোমরা প্রেম কর। যাহারা তোমাদের

দ্বেষ করে,তাহাদের মঙ্গল কর। যাহারা তোমাদিগকে অভিসম্পাত ২৮
করে, তাহাদিগকে আশীর্ব্বাদ কর। যাহারা তোমাদিগকে হেয়জ্ঞান
করে,তাহাদের জন্য প্রার্থনা কর। যে তোমার এক গণ্ডে চপেটাঘাত ২৯
করে, তাহাকে অন্য গণ্ডও পাতিয়া দাও। আর যে তোমা হইতে
তোমার উত্তরীয় খানি হরণ করে,তাহাকে অঙ্গরক্ষিণী খানিও লইতে
বারণ করিও না। যে তোমার নিকটে যাচ্ঞা করে, তাহাকে দাও; ৩০
আর যে তোমার সম্পত্তি অপহরণ করে,তাহার নিকটে তাহা ফিরিয়া
চাহিও না। আর তোমরা লোকের নিকট হইতে যে সমুদয় ব্যবহা- ৩১
রের আশা কর, সেইরূপ ব্যবহার তোমরাও তাহাদের প্রতি কর।
যদি তোমরা কেবল তাহাদিগকেই প্রেম কর, যাহারা তোমা- ৩২
দিগকে প্রেম করে,তাহা হইলে তোমাদের কি পুরস্কার হইবে? কারণ
পাপিষ্ঠেরাও তাহাদিগকে প্রেম করিয়া থাকে যাহারা তাহাদিগকে
প্রেম করে। আর তোমরা যদি তোমাদের মঙ্গলকারীদের মঙ্গল ৩৩
কর, তাহা হইলে তোমাদের পুরস্কার কি হইবে? কারণ পাপিষ্ঠেরাও
তাহাই করিয়া থাকে। আর যদি তোমরা তাহাদিগকেই ধার দাও, ৩৪
যাহাদের নিকট হইতে পুনঃপ্রাপ্তির আশা আছে; তাহা হইলে
তোমাদের কি পুরস্কার হইবে? পাপিষ্ঠেরাও ত সমপরিমাণে পুনঃ-
প্রাপ্তির আশায় পাপিষ্ঠদিগকে ধার দিয়া থাকে। প্রত্যুত তোমরা ৩৫
আপনাদের শত্রুদিগকে প্রেম কর ও তাহাদের মঙ্গল সাধন কর। কোন
সন্দেহ না করিয়া ধার দাও, তাহা হইলে তোমাদের বিস্তর পুরস্কার
হইবে, আর তোমরা সর্ব্বোপরিস্থের সন্তান প্রতীয়মান হইবে;
কারণ তিনি অকৃতজ্ঞ ও দুষ্ট লোকদেরও প্রতি সদয় হন। তোমরা ৩৬
দয়ালু হও, যেমন তোমাদের পিতা দয়ালু। তোমরা বিচার
করিও না, তাহা হইলে তোমরাও বিচারিত হইবে না। কাহাকে ৩৭
দোষী করিও না, তাহা হইলে তোমরাও দোষীকৃত হইবে না। ক্ষমা
কর, তাহা হইলে তোমাদিগকেও ক্ষমা করা যাইবে। দান কর, ৩৮
তাহা হইলে তোমাদিগকেও দত্ত হইবে। উত্তম পরিমাণে, চাপিয়া

চাপিয়া, ঝাঁকরিয়া, উপ্‌চিয়া পড়া পর্য্যন্ত তোমাদের ক্রোড়ে দেওয়া হইবে; কারণ যে মাপে তোমরা মাপিবে, সেই মাপে আবার তোমাদিগকে মাপিয়া দেওয়া হইবে।

৩৯ তিনি তাহাদিগকে এক রূপকও বলিলেন যথা—অন্ধ কি অন্ধকে পথ দেখাইতে পারে? তাহারা উভয়েই কি গর্ত্তে পড়িবে ৪০ না? আর শিষ্য গুরুর উপর নয়; তবে যে পরিপক্ক হইয়া উঠিয়াছে, ৪১ সে [ঊর্দ্ধসংখ্যায়] গুরুর সমান হইবে। আর তোমার ভ্রাতার চক্ষে যে কুটা আছে, তাহাই দেখ কেন, তোমার নিজের চক্ষে যে কড়িকাঠ ৪২ রহিয়াছে, সে বিষয়ে তোমার বোধ নাই? আর কি করিয়াই বা তোমার ভ্রাতাকে বলিবে, ভ্রাতঃ, আইস, তোমার চক্ষে যে কুটা আছে, তাহা বাহির করিয়া দিই, যখন তোমার নিজের চক্ষে কড়িকাঠ দেখিতেছ না? রে কপট! অগ্রে তোমার নিজের চক্ষু হইতে কড়িকাঠ বাহির করিয়া ফেল, তবে ত তোমার ভ্রাতার চক্ষুর কুটা বাহির ৪৩ করিবার জন্য স্পষ্ট দেখিতে পাইবে। কারণ, এমন উত্তম বৃক্ষ নাই, যে মন্দ ফল ফলে। সেই রূপ আবার এমন মন্দ বৃক্ষ নাই, ৪৪ যে উত্তম ফল ফলে। প্রত্যেক বৃক্ষ নিজের ফল দ্বারা পরিচিত হয়। কারণ কণ্টক বৃক্ষ হইতে লোকে ডুম্বুর পাড়ে না, শ্যাকুলের ৪৫ ঝোপ হইতেও কেহ আঙ্গুর পাড়ে না। ভাল লোক আপন ভাল হৃদয়-ভাণ্ডার হইতে ভাল সামগ্রী বাহির করিয়া আনে; আর মন্দ লোক মন্দ হৃদয়-ভাণ্ডার হইতে মন্দ সামগ্রী বাহির করিয়া আনে। কারণ হৃদয় যাহাতে পূর্ণ, তাহাই মুখ দিয়া নির্গত হয়।

৪৬ কেন তোমরা আমাকে প্রভু প্রভু বল, অথচ আমি যাহা বলি, ৪৭ তাহা কর না? যে কেহ আমার নিকটে আসিয়া আমার বাক্যগুলি শ্রবণ করে ও সেগুলি পালন করে, সে কাহার তুল্য, তাহা আমি ৪৮ তোমাদিগকে দেখাই। সে এমন এক মনুষ্যের তুল্য যে গভীর খনন করিয়া পাষাণের উপরে ভিত্তি স্থাপন করিয়া একটি গৃহ নির্ম্মাণ করিল। পরে যখন বন্যা প্রবাহিত হইল, তখন স্রোতের বেগ সেই

গৃহকে আঘাত করিল বটে, কিন্তু তাহা আলোড়িত করিতে পারিল না; যেহেতু তাহা দৃঢ় গ্রথিত ছিল। ৪৯ কিন্তু যে শ্রবণ করিয়া পালন না করে, সে এমন এক মনুষ্যের তুল্য যে বিনাভিত্তিতে ⌈শুদ্ধ⌉ মৃত্তিকার উপরে এক গৃহ নির্ম্মাণ করিল। পরে স্রোতের বেগ আসিয়া তাহাতে আঘাত করিল, আর তদ্দণ্ডেই তাহা ভাঙ্গিয়া পড়িল; আর সেই গৃহের ভঙ্গব্যাপার ভয়ঙ্কর হইল।

৭ লোক সাধারণের কর্ণগোচরে আপনার সকল কথা বলিয়া শেষ করিলে পর তিনি কাপের্ণায়ম নগরে প্রবেশ করিলেন। ২ সেই স্থানে কোন সেনাপতির এক জন দাস পীড়িত হইয়া মৃত প্রায় হইয়াছিল। দাসটি তাঁহার প্রিয় পাত্র ছিল। ৩ তিনি য়েশুর বিষয় শ্রবণ করিয়া তাঁহার নিকটে ইহুদীদের প্রাচীনদিগকে প্রেরণ করিয়া তাঁহাকে নিবেদন করাইলেন যেন তিনি আসিয়া তাঁহার দাসকে নিস্তার করেন। ৪ তাহারা য়েশুর নিকট আসিয়া নির্ব্বন্ধের সহিত নিবেদন করিয়া বলিল, তুমি যে তাঁহার প্রতি এই কার্য্য কর, এমন যোগ্যপাত্র তিনি বটেন, ৫ কারণ তিনি আমাদের জাতিকে ভাল বাসেন, এবং নিজের ব্যয়ে ⌈এখানকার⌉ সিনাগোগ আমাদের জন্যে নির্ম্মাণ করিয়া দিয়াছেন। ৬ য়েশু তাহাদের সঙ্গে চলিলেন। কিন্তু যখন তিনি সেই বাটী হইতে আর অধিক দূরে ছিলেন না, তখন সেনাপতি আপনার কতক জন বন্ধু দ্বারা বলিয়া পাঠাইলেন, প্রভো, তুমি আর কষ্ট পাইও না; কারণ তুমি যে আমার বাটীতে পদার্পণ কর, এমন যোগ্য আমি নহি; ৭ সেই জন্য আমি তোমার নিকট যাইতেও আপনাকে যোগ্য জ্ঞান করি নাই; কথায় বল, তাহা হইলেই আমার দাস আরোগ্য প্রাপ্ত হইবে। ৮ কারণ আমিও এমন এক জন লোক, যে অপরের প্রভুত্বের অধীন, অথচ আমার অধীনে আবার সৈন্য আছে—আমি এক জনকে বলি, যাও, আর সে যায়; অন্য এক জনকে ⌈বলি⌉ আইস, আর সে আইসে; আর আমার নিজের দাসকে ⌈বলি⌉ ইহা কর, আর সে তাহাই করে। ৯ ইহা শ্রবণ করিয়া য়েশু তাঁহার

বিষয় আশ্চর্য্যান্বিত হইলেন, আর আপনার অনুগামী জনতার প্রতি পশ্চান্মুখ হইয়া কহিলেন, আমি তোমাদিগকে কহিতেছি, ইস্রায়ে-
১০ লের মধ্যেও আমি এইরূপ বিশ্বাস পাই নাই। পরে সেই প্রেরিত লোকে গৃহে প্রত্যাগমন করিয়া সেই পীড়িত দাসকে সুস্থ অবস্থায় দেখিতে পাইল।

১১ পর দিনে তিনি নায়ীন্ নামা এক নগরে চলিলেন। তাঁহার
১২ শিষ্যগণ ও বহুসংখ্যক লোকও তাঁহার সঙ্গে সঙ্গে চলিল। তিনি নগর দ্বারের নিকটে আসিবামাত্র, কি আশ্চর্য্য, লোকে একটা মৃত মনুষ্যকে বহিয়া বাহিরে লইয়া আসিতেছিল, সে তাহার মাতার একমাত্র পুত্র; মাতা বিধবা। নগরের বহুসংখ্যক লোক
১৩ তাহার সঙ্গে ছিল। বিধবাটিকে দেখিয়া প্রভুর করুণার সঞ্চার হইল।
১৪ তিনি তাহাকে কহিলেন, ক্রন্দন করিও না। আর নিকটে গিয়া তিনি খাট স্পর্শ করিলেন; তাহাতে বাহকেরা দাঁড়াইল। তখন তিনি কহিলেন, হে যুবক, আমি তোমাকে কহিতেছি, 'তুমি উঠ।
১৫ তাহাতে সেই মৃত উঠিয়া বসিল, এবং কথা কহিতে লাগিল। তখন
১৬ য়েশু তাহাকে তাহার মাতার হস্তে অর্পণ করিলেন। সকলে ভয়াভিভূত হইল, এবং ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিতে করিতে বলিল, এক জন মহা দৈববক্তা আমাদের মধ্যে উদিত হইয়াছেন।
১৭ ঈশ্বর আপন প্রজাদিগের প্রতি কৃপাদৃষ্টি করিয়াছেন। এই কথা সমস্ত ইহুদা দেশে ও চতুস্পার্শ্বস্থ প্রদেশে রাষ্ট্র হইয়া গেল।

১৮ য়োহানের শিষ্যগণ এই সমুদয় বিষয় য়োহানকে সংবাদ দিল।
১৯ তখন য়োহান আপন শিষ্যদের দুই জনকে আপনার নিকটে ডাকিয়া তাহাদিগকে দিয়া প্রভুকে বলিয়া পাঠাইলেন, যাঁহার আগমনের কথা আছে, তুমি কি সেই ব্যক্তি, না আমরা অন্য এক জনের অপে-
২০ ক্ষায় থাকিব? সেই দুই জন লোক তাঁহার নিকটে আসিয়া বলিল— বাপ্তাইজক য়োহান আমাদিগকে তোমার নিকটে পাঠাইলেন, তিনি

জিজ্ঞাসা করিতেছেন, যাঁহার আগমনের কথা আছে, তুমি কি সেই ব্যক্তি, না আমরা অন্য এক জনের অপেক্ষায় থাকিব? ২১ সেই সময়ে তিনি অনেক লোককে রোগ, ব্যাধি ও মন্দ আত্মা হইতে বিমুক্ত করিতেছিলেন, এবং অনেক অন্ধকে চক্ষুর্দান করিতেছিলেন। ২২ অতএব তিনি উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন যাও, যাহা দর্শন ও শ্রবণ করিলে, তাহা য়োহানকে জ্ঞাত কর—অন্ধে দেখিতে পাইতেছে, খঞ্জে চলিতেছে, কুষ্ঠী শুচি হইতেছে, বধিরে শ্রবণ করিতেছে, মৃতেরা উজ্জীবিত হইতেছে, দরিদ্রদের নিকটে শুভসমাচার প্রচারিত হইতেছে; ২৩ আর সেই ধন্য, যে আমাতে বিঘ্নের কারণ না দেখে।

২৪ য়োহানের দূতদ্বয় প্রস্থান করিলে পর তিনি লোকসমূহকে য়োহানের বিষয়ে বলিতে আরম্ভ করিলেন,—তোমরা কি দেখিতে প্রান্তরে বাহির হইয়া গিয়াছিলে? কি বায়ুকম্পিত নল? ২৫ তবে কি দেখিতে বাহির হইয়া গিয়াছিলে? সূক্ষ্ম বস্ত্র পরিহিত লোক? দেখ, যাহারা উজ্জ্বলবসন পরিহিত ও উপভোগী লোক, তাহারা রাজ-ভবনে থাকে। ২৬ তবে কি দেখিতে বাহির হইয়া গিয়াছিলে? একজন দৈববক্তাকে? তাহাই বটে, বরং আমি তোমাদিগকে কহিতেছি, দৈববক্তা অপেক্ষা গুরুতর এক জনকে। ২৭ উনি সেই ব্যক্তি, যাঁহার বিষয়ে লেখা আছে—

"দেখ, আমি আমার দূতকে তোমার অগ্রে প্রেরণ করিতেছি,
যিনি তোমার অগ্রে পথ সুগম করিবেন," (মালাঃ ৩; ১)।

২৮ কারণ আমি তোমাদিগকে কহিতেছি, নারীগর্ভজাতদিগের মধ্যে য়োহান অপেক্ষা মহৎ কেহই নাই; তথাপি ঈশ্বরের রাজ্যে যে অতি সামান্য, সেও তাঁহা অপেক্ষা মহৎ। ২৯ আর লোক সাধারণে ও করসংগ্রাহকেরা [তাঁহার বাক্য] শ্রবণ করিয়া ঈশ্বরকে ন্যায়বান বলিয়া স্বীকার করিল এবং য়োহানের বাপ্তিস্মে বাপ্তাইজিত হইল। ৩০ কিন্তু ফারুশীরা ও শাস্ত্রীরা আপনাদের

সম্বন্ধে ঈশ্বরের শুভ ইচ্ছা ব্যর্থ করিল—তাহারা তাঁহার দ্বারা
৩১ বাপ্তাইজিত হইল না। অতএব কাহার সঙ্গে আমি এ বংশের
৩২ মনুষ্যদিগের তুলনা করিব? ইহারা কাহার তুল্য? ইহারা এমন শিশুদের তুল্য, যাহারা বাজারে বসিয়া বয়স্যদিগকে ডাকিয়া বলে, আমরা বাঁশী বাজাইলাম, কিন্তু তোমরা নৃত্য করিলে না; আমরা শোকের গীত গাইলাম, কিন্তু তোমরা বিলাপ করিলে না।
৩৩ কারণ বাপ্তাইজক য়োহান আসিয়া রুটীও ভোজন করিতেন না, দ্রাক্ষারসও পান করিতেন না; আর তোমরা বল, তাহাকে পিশাচে
৩৪ পাইয়াছে। মনুষ্যপুত্র আসিয়া ভোজনও করেন, পানও করেন, তাহাতে তোমরা বল, ঐ দেখ, এক জন ঔদরিক ও সুরা-
৩৫ পায়ী, করসংগ্রাহকদের ও পাপিষ্ঠদের বন্ধু। কিন্তু জ্ঞান * আপন সন্তান সকলের দ্বারা যাথার্থিক বলিয়া প্রতিপন্ন হইলেন।

৩৬ পরে ফারুশীদের এক জন তাঁহাকে আপনার সঙ্গে ভোজন করিতে নিমন্ত্রণ করিল। তিনি ফারুশীর গৃহে প্রবেশ করিয়া ভোজনে
৩৭ উপবেশন করিলেন। আর কি আশ্চর্য্য, সেই নগরে একটি পাপিষ্ঠা স্ত্রীলোক ছিল; সে যখন শুনিতে পাইল যে য়েশু সেই ফারুশীর গৃহে ভোজনে উপবিষ্ট আছেন, তখন সে আলাবাষ্টর প্রস্তরের †
৩৮ থালির এক থালি সুগন্ধ তৈল লইয়া আসিল। সে পশ্চাদ্দিকে তাঁহার চরণের নিকটে দাঁড়াইয়া ক্রন্দন করিতে এবং অশ্রুজলে তাঁহার চরণ সিক্ত করিতে লাগিল এবং আপনার মস্তকের কেশদাম দিয়া তাহা মুছাইয়া দিল এবং তাঁহার চরণ চুম্বন করিল, এবং চরণ দুইটি সুগন্ধ তৈলে অভিষিক্ত করিল। যে ফারুশী তাঁহাকে নিমন্ত্রণ
৩৯

* "সেই জ্ঞান বা সেই জ্ঞানস্বরূপ" হইতেছেন ঈশ্বরের পুত্র, (দেখ, হিতোপঃ ৮; ২২—৩৬)। জ্ঞানটির সন্তানেরা হইতেছে পাপিষ্ঠেরা ও করসংগ্রাহকেরা। তাহারা মনঃপরিবর্ত্তন করিয়া আপনাদিগকে দোষী ও অন্যায়ী বলিয়া বাপ্তাইজিত হইয়া ঈশ্বরকে যাথার্থিক বা ন্যায়বান বলিয়া স্বীকার করিল।

† দেখ, মথি ২৬; ৭ পদের টিপ্পনী।

করিয়াছিল, সে দেখিয়া মনে মনে বলিতে লাগিল, ইনি যদি দৈববক্তা হইতেন, তাহা হইলে ইনি জানিতেন যে, এই যে স্ত্রীলোকটা ইহাঁকে স্পর্শ করিতেছে,এ কে, ও কি প্রকার লোক,অর্থাৎ [ইনি জানিতেন] যে, এ একটা পাপিষ্ঠা স্ত্রীলোক। ৪০ তখন য়েশু তাহাকে কহিলেন, শিমোন, তোমাকে আমার কিছু বলিবার আছে। সে বলিল, গুরো, বলিতে আজ্ঞা হউক। ৪১ তিনি কহিলেন, এক জন মহাজনের দুই জন খাতক ছিল। এক জন পাঁচ শত দেনারিয়ন* ধারিত,অন্য জন পঞ্চাশ। ৪২ কিন্তু তাহাদের শোধ করিবার কিছু না থাকাতে তিনি তাহাদের দুই জনেরই ঋণ ক্ষমা করিলেন। অতএব তাহাদের মধ্যে কে তাঁহাকে অধিক প্রেম করিবে? ৪৩ শিমোন্ উত্তর করিল, আমার বোধ হয় সেই, যাহার তিনি অধিক ক্ষমা করিয়াছেন। তিনি তাহাকে কহিলেন,যথার্থ বিচার করিয়াছ। ৪৪ আর স্ত্রীলোকটির দিকে মুখ ফিরাইয়া তিনি শিমোন্‌কে কহিলেন, এই স্ত্রীলোককে দেখিতেছ। আমি তোমার গৃহে প্রবেশ করিলে তুমি আমাকে পাদ প্রক্ষালনের জল দিলে না; কিন্তু ইনি অশ্রুজলে আমার চরণ সিক্ত করিয়া আপন কেশদাম দিয়া মুছাইয়া দিলেন। ৪৫ তুমি আমারে চুম্বন করিলে না; কিন্তু ইনি, আমি প্রবেশ করিয়া অবধি, আমার চরণ চুম্বন করিতে নিরস্ত হয়েন নাই। ৪৬ আমার মস্তক তুমি তৈলে অভিষিক্ত করিলে না; কিন্তু ইনি আমার চরণ সুগন্ধ তৈলে অভিষিক্ত করিলেন। ৪৭ সেই জন্যে আমি তোমাকে বলিতেছি যে, ইহাঁর সেই রাশি রাশি পাপ ক্ষমা হইয়াছে; এই কারণে ইনি অধিক প্রেম করিয়াছেন। কিন্তু যাহার অল্প ক্ষমা হইয়াছে,সে অল্পই প্রেম করে। ৪৮ তখন তিনি স্ত্রীলোকটিকে কহিলেন,তোমার পাপ সমূহ ক্ষমা হইয়াছে। ৪৯ ভোজনোপবিষ্ট লোকে বলিতে লাগিল, এ কে, যে পাপ ক্ষমা করিতেছে। ৫০ কিন্তু তিনি সেই স্ত্রীলোককে কহিলেন, তোমার বিশ্বাস তোমাকে পরিত্রাণ করিল। শান্তিতে প্রস্থান কর।

---

* দেখ, মথি ১৮; ২৮ পদের টিপ্পনী।

৮ অতঃপর তিনি নগরে নগরে ও গ্রামে গ্রামে ভ্রমণ করিয়া ২ ঘোষণা ও ঈশ্বরের রাজ্য বিষয়ক শুভসমাচার প্রচার করিলেন। দ্বাদশ আপষ্টলও তাঁহার সঙ্গে ছিলেন, আর যাঁহারা দুষ্ট আত্মা হইতে ও ব্যাধি হইতে বিমুক্তা হইয়াছিলেন, এমন কতকগুলি স্ত্রীলোকও সঙ্গে ছিলেন—যাঁহা হইতে সপ্ত পিশাচ বহির্গত হইয়াছিল, সেই মারীয়া, ৩ যাঁহাকে মাগ্দালীনী বলিত, আর হেরোদের গৃহাধ্যক্ষ খূশার ভার্য্যা য়োহান্না, আর সুশান্না, আর অন্যান্য অনেকে ছিলেন। ইঁহারা আপনাদের সংস্থান হইতে তাঁহার সেবা করিতেন।

৪ পরে অনেক নগর হইতে আগত বহুসংখ্যক লোক যখন তাঁহার নিকটে সমবেত হইল, তখন তিনি এক রূপক প্রয়োগ করিয়া বক্তৃতা ৫ করিলেন—বপক আপন বীজ বপন করিতে বাহির হইলেন। বপন করিতে করিতে কতকগুলি 'বীজ' পথের পার্শ্বে পতিত হইল; তাহাতে সেগুলি পদতলে দলিত হইল, আর আকাশের পক্ষিগণ আ- ৬ সিয়া তাহা খুঁটিয়া খাইল। অন্য কতকগুলি পাষাণময় ভূমিতে পতিত হইল; আর চারা উঠিবামাত্র তাহা শুষ্ক হইয়া গেল; কারণ ৭ তাহা রস পাইল না। অন্য কতকগুলি কণ্টক বনের মধ্যে পতিত হইল; তাহার সঙ্গে সঙ্গে কণ্টক বাড়িয়া উঠিয়া তাহা চাপিয়া রাখিল। ৮ অন্য কতকগুলি উত্তম ভূমিতে পতিত হইয়া অঙ্কুরিত হইল, এবং শতগুণ ফল ফলিল। এই কথা কহিয়া তিনি উচ্চস্বরে কহিলেন, যাহার শুনিতে কর্ণ আছে, সে শুনুক।

৯ পরে তাঁহার শিষ্যগণ তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, এই রূপকের ১০ তাৎপর্য্য কি? তিনি কহিলেন, ঈশ্বরের রাজ্যের নিগূঢ়তত্ত্ব জ্ঞাত হইবার অধিকার তোমাদিগকে দত্ত হইয়াছে, কিন্তু অবশিষ্ট লোকদিগকে রূপকে বলা হইতেছে; যেন তাহারা দেখিয়াও না দেখে, এবং শুনিয়াও ১১ না বুঝে। তবে রূপকটির তাৎপর্য্য এই—বীজ ঈশ্বরের বাক্য। পথের ১২ পার্শ্ব এমন লোককে বুঝায়, যাহারা বাক্য শ্রবণ করে; কিন্তু পরে দিয়াবল আসিয়া বাক্যটি তাহাদের হৃদয় হইতে হরণ করিয়া লয়,

পাছে তাহারা বিশ্বাস করে ও পরিত্রাণ প্রাপ্ত হয়। পাষাণময় ভূমি ১৩
এমন লোককে বুঝায়, যাহারা শ্রবণ করিয়া বাক্যটি আনন্দ
সহকারে গ্রহণ করে; কিন্তু ইহাদের মূল নাই। ইহারা ক্ষণকালের
জন্য বিশ্বাস করে। পরে পরীক্ষার সময়ে ইহারা বিমুখ হয়।
আর কণ্টকাকীর্ণ ক্ষেত্র এমন লোককে বুঝায়, যাহারা শ্রবণ করে, ১৪
কিন্তু তাহারা এই সংসারের ভাবনা চিন্তায়, ধনলালসায় ও আমোদ
প্রমোদে কালাতিপাত করে, যদ্দ্বারা বীজটি চাপা পড়িয়া যায় আর
তাহাদের ফল পরিপক্ক হইয়া উঠে না। আর উত্তম ভূমি এমন ১৫
লোককে বুঝায়, যাহারা বিশুদ্ধ ও উত্তম হৃদয়ে বাক্য শ্রবণ
করিয়া ধারণ করে, এবং সহিষ্ণুতা সহকারে ফল উৎপাদন করে।

কেহ প্রদীপ জ্বালিয়া তাহা এক পাত্র দিয়া আবরণ করে না, খট্টার ১৬
নীচেও রাখে না, তাহা দীপবৃক্ষের উপরেই রাখে, যেন যাহারা
অভ্যন্তরে প্রবেশ করে, তাহারা আলোটি দেখিতে পায়। কারণ ১৭
প্রকাশিত হইবে না, এমন গুপ্ত বিষয় কিছুই নাই; এবং পরিজ্ঞাত
হইবে না ও আলোকে আসিবে না, এমন প্রচ্ছন্ন বিষয়ও কিছুই নাই।
অতএব মনোনিবেশ পূর্ব্বক শ্রবণ কর,* কারণ যাহার কাছে থাকে, ১৮
তাহাকে দত্ত হইবে, আর যাহার কাছে না থাকে, তাহার নিকট
হইতে তাহাও অপহৃত হইবে, যদ্বিষয়ে সে মনে করে যে আমার
ইহা আছে।

পরে তাঁহার মাতা ও তাঁহার ভ্রাতৃগণ তাঁহার নিকটে আসিলেন, ১৯
কিন্তু লোকের ভিড়ের জন্য তাঁহারা তাঁহার সমীপে যাইতে পারি-
লেন না। তাহাতে তাঁহাকে সমাচার দেওয়া হইল যে, তোমার মাতা ২০
ও তোমার ভ্রাতৃগণ বাহিরে দাঁড়াইয়া আছেন। তাঁহারা তোমার
সঙ্গে সাক্ষাৎ করিতে চাহেন। কিন্তু তিনি তাহাদিগকে উত্তর করিয়া ২১
কহিলেন, আমার মাতা ও আমার ভ্রাতৃগণ এই ইহাঁরা, যাঁহারা
ঈশ্বরের বাক্য শ্রবণ করিয়া পালন করেন।

---

* গ্রীক ভাষায় লেখে—'অতএব দেখিও, তোমরা কিরূপে শুনিতেছ।'

২২ সেই সময়ে এক দিন তিনি সশিষ্যে নৌকারোহণ করিয়া বলিলেন, চল, আমরা হ্রদের ওপারে যাই; আর তাঁহারা নৌকা খুলিয়া চলিলেন।
২৩ তাঁহারা বাহিয়া যাইতেছেন, এমন সময়ে য়েশু নিদ্রা গেলেন,. তখন হ্রদের উপরে প্রবল ঝটিকা প্রবাহিত হইতে লাগিল; তাহাতে নৌকা খান জলে পূর্ণ হইয়া উঠিতে লাগিল,আর তাঁহাদের প্রাণনাশের
২৪ আশঙ্কা হইল। তখন তাঁহারা তাঁহার নিকটে গিয়া তাঁহাকে জাগ্রত করিয়া কহিলেন, প্রভু,প্রভু, আমাদের প্রাণ যায়। তিনি গাত্রোত্থান করিয়া বায়ুকে ও তরঙ্গকে তর্জ্জন করিলেন, তাহাতে উভয়ই প্রশ-
২৫ মিত হইল; সমুদায় নিস্তব্ধভাব ধারণ করিল। তখন তিনি তাঁহা-দিগকে কহিলেন, তোমাদের বিশ্বাস কোথায়? লোকে ভীত ও আশ্চর্য্যান্বিত হইয়া বলিল,ইনি তবে কে, যে ইনি বায়ুকে ও জলকে আদেশ করেন, আর তাহারা ইহাঁর আজ্ঞাবহ হয়!

২৬ পরে তাঁহারা গালীলার পরপারস্থ গেরাসেনেস্ লোকদের দেশে
২৭ উত্তরিলেন। তিনি কূলে উঠিলে পর নগরের এমন একজন তাঁহার সম্মুখে উপস্থিত হইল যে পিশাচগ্রস্ত ছিল, এবং বহুকাল অবধি বস্ত্র পরিধান করিত না। সে কোন গৃহে থাকিত না, কেবল সমাধি-
২৮ গুহাতে থাকিত। য়েশুকে দেখিয়া সে চীৎকার করিয়া উঠিল এবং তাঁহার সম্মুখে নিপতিত হইয়া উচ্চ রবে বলিল, হে য়েশু, সর্ব্বোপরিস্থ ঈশ্বরের পুত্র, তোমার সঙ্গে আমার কি? আমি তোমাকে বিনয়
২৯ করি,আমাকে যন্ত্রণা দিওনা। কারণ তিনি সেই অশুচি আত্মাকে সেই মনুষ্য হইতে বহির্গত হইতে আজ্ঞা দিয়াছিলেন, যেহেতু সে অনেক দিন পর্য্যন্ত তাহাকে আশ্রয় করিয়া ছিল; লোকে তাহাকে শৃঙ্খল ও বেড়ী দিয়া আবদ্ধ করিয়া রক্ষা করিত, কিন্তু সে শৃংখল ছিন্ন করিয়া
৩০ সেই পিশাচ কর্ত্তৃক প্রান্তরে চালিত হইত। য়েশু তাহাকে জিজ্ঞাসা করিলেন, তোমার নাম কি? সে বলিল, অনিকিনী;* কারণ অনেক
৩১ পিশাচ তাহার মধ্যে প্রবেশ করিয়াছিল। তাহারা তাঁহাকে অনুরোধ

* দেখ, মার্ক ৫; ৯ পদের টিপ্পনি।

করিল, যেন তিনি তাহাদিগকে রসাতলে যাইতে আদেশ না করেন। এখন সেই স্থানে বৃহৎ এক পাল শূকর পর্ব্বতে চরিতে- ৩২ ছিল। তাহারা তাঁহাকে অনুরোধ করিল, যেন তিনি তাহাদিগকে সে গুলিকে আশ্রয় করিতে অনুমতি দেন। তিনি সম্মতি দিলেন। তখন সেই পিশাচেরা সেই মনুষ্য হইতে বহির্গত হইয়া সেই শূকরদের ৩৩ শরীরে প্রবেশ করিল। তাহাতে শূকরপাল সেই গড়ান হইতে মহা- বেগে দৌড়িয়া হ্রদে পড়িয়া ডুবিয়া মরিল। রক্ষকেরা এই ব্যাপার ৩৪ দেখিয়া পলায়ন করিয়া নগরে ও গ্রামে গিয়া সংবাদ দিল। তাহাতে ৩৫ কি ঘটিয়াছে দেখিবার জন্য লোকে বাহির হইয়া য়েশুর নিকটে আসিল। তাহারা দেখিল যে, যাহা হইতে সেই পিশাচগণ বহির্গত হইয়াছিল, সেই মনুষ্য বস্ত্রান্বিত ও প্রকৃতিস্থ হইয়া য়েশুর চরণ প্রান্তে উপবিষ্ট আছে; তাহাতে তাহাদের ভয় হইল। আর যাহারা স্বচক্ষে ৩৬ দেখিয়াছিল, তাহারা তাহাদের নিকটে বর্ণনা করিল যে পিশাচগ্রস্ত কি রূপে রক্ষা পাইল। তাহাতে সেই গেরাসেনেসীয়দের সমস্ত প্রদে- ৩৭ শের তাবৎ লোক তাঁহাকে আপনাদের নিকট হইতে প্রস্থান করিতে অনুরোধ করিল; কারণ তাহারা মহাভয়ে অভিভূত হইয়াছিল। তাহাতে তিনি নৌকারোহণ করিয়া প্রত্যাবৃত্ত হইলেন। তখন যে ৩৮ মনুষ্য হইতে সেই পিশাচগণ বহির্গত হইয়াছিল, সে তাঁহার নিকটে থাকিবার জন্য তাঁহাকে বিনতি করিল; কিন্তু তিনি তাহাকে এই ৩৯ বলিয়া বিদায় করিলেন—তুমি তোমার গৃহে প্রতিগমন করিয়া বর্ণনা কর যে, ঈশ্বর তোমার প্রতি কি মহৎ কার্য্য করিয়াছেন। তাহাতে সে প্রস্থান করিয়া নগরে নগরে ঘোষণা করিয়া বেড়াইতে লাগিল যে, য়েশু তাহার প্রতি কি মহৎ কার্য্য করিয়াছেন।

য়েশু প্রত্যাগত হইলে লোকে তাঁহাকে পরিগ্রহণ করিল; কারণ ৪০ তাহারা সকলেই তাঁহার প্রতীক্ষায় ছিল। এমন সময়ে ইয়াইরস্ ৪১ নামে একজন সীনাগোগাধ্যক্ষ উপস্থিত হইলেন; তিনি য়েশুর চরণে নিপতিত হইয়া তাঁহাকে আপনার বাটীতে আসিতে অনুরোধ করি-

৪২ লেন ; কারণ তাঁহার একমাত্র যে কন্যা ছিল, যাহার বয়ঃক্রম অনুমান দ্বাদশ বৎসর, সেটি মৃতপ্রায় হইয়াছিল। কিন্তু তিনি যখন যাইতেছিলেন, তখন লোকে তাঁহার উপরে চাপিয়া পড়িতে লাগিল।

৪৩ এমন সময়ে একটি স্ত্রীলোক, যাহার দ্বাদশ বর্ষাবধি রক্তস্রাব হইতেছিল, এবং যে চিকিৎসকদের জন্য আপনার যথা সর্ব্বস্ব ব্যয় করিয়াছিল, আর যাহাকে তাহাদের কেহ আরোগ্য দান করিতে পারে ৪৪ নাই, সে পশ্চাদ্দিকে আসিয়া য়েশুর বস্ত্রের থোপ স্পর্শ করিল, ৪৫ আর তদ্দণ্ডেই তাহার শোণিতস্রাব বন্ধ হইল। য়েশু কহিলেন, আমাকে যে স্পর্শ করিল, সে কে ? যখন সকলে অস্বীকার করিল, তখন পেত্র ও তাঁহার সঙ্গিগণ কহিলেন, প্রভু, এই লোকসমুহ যে ঠেষাঠেষি করিয়া তোমার উপরে চাপিয়া পড়িতেছে। কিন্তু য়েশু ৪৬ কহিলেন, কেহ আমাকে স্পর্শ করিয়াছে, কারণ আমি উপলব্ধি ৪৭ পাইলাম যে, আমা হইতে সামর্থ্য নির্গত হইল। স্ত্রীলোকটি যখন দেখিল যে,সে লুকাইতে পারিল না,তখন সে কম্পিত কলেবরে আসিয়া তাঁহার চরণে নিপতিত হইল, এবং সকল লোকের সমক্ষে বর্ণনা করিল যে, কি কারণে তাঁহাকে স্পর্শ করিয়াছিল, এবং কি রূপে স্পর্শ ৪৮ মাত্রেই আরোগ্য লাভ করিয়াছিল। য়েশু তাহাকে কহিলেন, বৎসে, তোমার বিশ্বাস তোমাকে বাঁচাইল ; শান্তিতে প্রস্থান কর।

৪৯ তিনি এই কথা কহিতেছেন, এমন সময়ে সিনাগোগাধ্যক্ষের বাটী হইতে এক জন আসিয়া বলিল, তোমার কন্যা মরিয়াছে, গুরুকে আর ৫০ কষ্ট দিওনা। কিন্তু য়েশু ইহা শুনিয়া তাঁহাকে কহিলেন, ভয় করিওনা ; কেবল বিশ্বাস কর, তাহা হইলে তাহাকে বাঁচান যাইবে। ৫১ পরে বাটীর নিকটে আসিয়া তিনি পেত্র, য়োহান, য়াকোব এবং বালিকার পিতা মাতা ভিন্ন আর কাহাকেও আপনার সঙ্গে প্রবেশ ৫২ করিতে দিলেন না। সকলেই বালিকাটির জন্য রোদন ও বিলাপ

করিতেছিল; কিন্তু তিনি কহিলেন, তোমরা ক্রন্দন করিও না; কারণ বালিকাটি মরে নাই, নিদ্রা গিয়াছে। শুনিয়া তাহারা তাঁহাকে উপহাস করিল, কারণ তাহারা জানিয়াছিল যে সে মরিয়াছে। কিন্তু তিনি তাহার হস্ত ধারণ করিয়া উচ্চ স্বরে কহিলেন, বালিকে, উঠ। আর তাহার আত্মা পুনরাগত হইল, এবং সে তৎক্ষণাৎ গাত্রোত্থান করিল। তিনি তাহাকে কিছু খাদ্য সামগ্রী দিতে আজ্ঞা করিলেন। তাহার পিতা মাতা বিস্ময়াভিভূত হইলেন। কিন্তু তিনি তাঁহাদিগকে আজ্ঞা করিলেন, যেন এই ঘটনার কথা কাহাকেও না বলেন। ৫৩ ৫৪ ৫৫ ৫৬

**পরে** তিনি দ্বাদশ আপষ্টলকে নিকটে আহ্বান করিয়া তাঁহাদিগকে সর্ব্বপ্রকার পিশাচ বহিষ্কৃত করিবার ও রোগ আরোগ্য করিবার ক্ষমতা দান করিলেন। তিনি তাঁহাদিগকে ঈশ্বরের রাজ্যের কথা প্রচার করিতে এবং রোগীদিগকে আরোগ্য দান করিতে প্রেরণ করিলেন। তিনি তাঁহাদিগকে কহিলেন, যাত্রাকালীন তোমরা কিছু সঙ্গে লইও না—যষ্টি না, থলি না, রুটী না, টাকা না, দুই প্রস্ত বস্ত্রও লইও না। আর যে কোন বাটীতে তোমরা প্রবেশ করিবে, সেই স্থানেই তোমরা প্রস্থান কাল পর্য্যন্ত অবস্থিতি করিবে। যে স্থানের লোকে তোমাদিগকে গ্রহণ না করিবে, সেই নগর হইতে বহির্গমন সময়ে তোমরা তোমাদের পদ হইতে ধূলী পর্য্যন্ত ঝাড়িয়া ফেলিবে, যেন তাহাদের বিরুদ্ধে একটা সাক্ষ্য দেওয়া হয়। তখন তাহারা বহির্গমন পূর্ব্বক গ্রামে গ্রামে শুভসমাচার প্রচার করিলেন এবং সর্ব্বত্র আরোগ্য দান করিলেন। ৯ ২ ৩ ৪ ৫ ৬

এখন, হেরোদ রাজা এই সমুদয় ঘটনার বিষয় শ্রুত হইলেন; এবং কেহ কেহ যে বলিল, য়োহান মৃতদের মধ্য হইতে উত্থান করিয়াছেন; ইহাতে তিনি অত্যন্ত উদ্বিগ্ন হইলেন; কেহ কেহ বলিল, এলিয়া দর্শন দিলেন; অন্য কেহ কেহ বলিল, পূর্ব্বতন দৈববক্তৃগণের এক জনের পুনরোদয় হইল। হেরোদ বলিল, য়োহানের ত আমি শিরশ্ছেদন ৭ ৮ ৯

করাইয়াছি; কিন্তু এই যাহার বিষয়ে আমি এই সমুদয় শুনিতে পাই-
তেছি এ কে? আর তিনি তাঁহাকে দেখিতে চেষ্টা করিলেন।

১০ পরে আপষ্টলগণ প্রত্যাবৃত্ত হইলেন এবং যাহা যাহা করিয়াছিলেন,
সে সমুদয় তাঁহার নিকটে বর্ণনা করিলেন। তখন তিনি তাঁহাদিগকে
সঙ্গে করিয়া বেথ্‌সাইদা নামক নগরে অপসৃত হইলেন।
১১ কিন্তু লোকসমূহ ইহা জানিতে পারিয়া তাঁহার অনুগমন করিল, আর
তিনি তাহাদিগকে পরিগ্রহণ করিয়া ঈশ্বরের রাজ্য বিষয়ক কথা
কহিলেন, এবং যাহাদের আরোগ্যের প্রয়োজন ছিল, তাহাদিগকে
১২ আরোগ্য দান করিলেন। পরে দিবাবসান হইয়া আসিলে, দ্বাদশ
আপষ্টল তাঁহার নিকটে আসিয়া বলিলেন, লোকসমূহকে বিদায় করিয়া
দাও, যেন উহারা চতুষ্পার্শ্বস্থ গ্রামে ও পল্লীতে গিয়া বাসা করে ও
খাদ্য সামগ্রী দেখিয়া লয়; কারণ এখানে আমরা অরণ্য স্থানে রহি-
১৩ য়াছি। কিন্তু তিনি তাঁহাদিগকে কহিলেন, তোমরাই উহাদিগকে
আহার দাও। তাঁহারা বলিলেন, পাঁচখানি রুটী ও দুইটী মৎস্য ভিন্ন
আমাদের এখানে আর কিছু নাই, তবে যদি আমরা গিয়া এই সমুদয়
১৪ লোকের জন্য খাদ্যসামগ্রী ক্রয় করি [তবে হইতে পারে]। কারণ
তাহারা অনুমান পাঁচ সহস্র পুরুষ ছিল। তিনি শিষ্যদিগকে কহিলেন,
তোমরা উহাদিগকে ন্যূনাধিক পঞ্চাশ জন করিয়া দলে দলে বসাইয়া
১৫ দাও। তাঁহারা সেই রূপ করিয়া সকলকেই উপবেশন করাইলেন।
১৬ তখন তিনি রুটী পাঁচ খানি ও মৎস্য দুইটি লইয়া স্বর্গের দিকে দৃষ্টি
করিয়া ধন্যবাদ করিলেন এবং সে গুলি ভাঙ্গিয়া লোকসমূহকে
১৭ পরিবেষণ করিবার জন্য শিষ্যদিগকে দিলেন। তাহারা আহার
করিল আর সকলেই তৃপ্ত হইল। উদ্বৃত্ত ভগ্নাংশ গুলিতে বারো
চুব্‌ড়ী পূর্ণ হইল।

১৮ পরে তিনি একাকী প্রার্থনা করিতেছিলেন। শিষ্যেরাও সেই স্থানে
১৯ ছিলেন। তিনি তাঁহাদিগকে জিজ্ঞাসা করিলেন, আমি কে, এ
বিষয়ে লোকসাধারণে কি বলে? তাঁহারা উত্তর করিয়া বলিলেন,

বাপ্তাইজক য়োহান; কিন্তু অন্য কেহ কেহ বলে, এলিয়াঃ, আরো অন্য কেহ কেহ বলে, পূর্ব্বতন দৈববক্তৃগণের এক জন উঠিলেন। তিনি তাঁহাদিগকে কহিলেন, কিন্তু তোমরা কি বল, আমি কে? ২০ পেত্র উত্তর করিয়া কহিলেন, তুমি ঈশ্বরের মাশীয়াখ।* কিন্তু তিনি ২১ তাঁহাদিগকে সাবধান করিয়া দিয়া আজ্ঞা করিলেন, যেন তাঁহারা এ কথা কাহাকেও না বলেন; কহিলেন, মনুষ্যপুত্রকে অনেক ২২ দুঃখ ভোগ করিতে হইবে, তাঁহাকে প্রাচীনদের, মহাযাজকদের ও শাস্ত্রীদের কর্ত্তৃক অগ্রাহ্য হইতে ও নিহত হইতে হইবে; কিন্তু তৃতীয় দিনে আবার তাঁহাকে উত্থাপিত হইতে হইবে।

পরে তিনি সকলকে কহিলেন, যদি কেহ আমার অনুগমন করিতে ২৩ ইচ্ছা করে, তবে সে আপনাকে নগণ্য মনে করুক ও প্রতিদিন আপন ক্রুষ স্কন্ধে করুক, তবে আমার অনুগমন করুক। কারণ যে কেহ ২৪ আপন প্রাণ বাঁচাইতে চাহে, সে তাহা হারাইবে; আর যে কেহ আমার জন্যে আপনার প্রাণ হারাইবে, সে তাহা বাঁচাইবে। কারণ ২৫ মনুষ্য যদি সমস্ত জগৎ লাভ করে, কিন্তু আপনাকেই হারায় অর্থাৎ আপন জীবনে বঞ্চিত হয়, তাহা হইলে তাহার লাভ কি হইল। কারণ ২৬ যে কেহ আমার ও আমার বাক্যের বিষয়ে লজ্জা করিবে, তাহার বিষয়ে মনুষ্যপুত্রও সেই সময়ে লজ্জা করিবেন, যখন তিনি আপনার ও আপন পিতার ও পবিত্র দূতগণের মহিমায় আগমন করিবেন। কিন্তু আমি তোমাদিগকে সত্য করিয়া বলিতেছি, এ স্থানে যাহারা ২৭ দণ্ডায়মান আছে, তাহাদের কেহ কেহ ঈশ্বরের রাজ্য দর্শন না করিয়া মৃত্যুর স্বাদ পাইবে না।

এই সকল কথার পর, অনুমান অষ্টাহ গত হইলে, তিনি পেত্র ২৮ য়োহান ও য়াকোবকে সঙ্গে করিয়া প্রার্থনা করিতে পর্ব্বতে আরোহণ করিলেন। তাঁহার প্রার্থনার সময়ে তাঁহার বদনের রূপ পরিবর্ত্তিত ২৯ হইল, তাঁহার পরিচ্ছদ শুভ্রবর্ণ হইয়া উঠিল ও কীরণ বিকীর্ণ করিতে

* দেখ, মথি ২; ৪ পদের টিপ্‌পনী।

৩০ লাগিল। আর কি আশ্চর্য্য, দুই জন মনুষ্য—মূশা ও এলিয়া—তাঁহার
৩১ সহিত কথাবার্ত্তা করিতে লাগিলেন। তাঁহারা মহিমায় বিরাজ-
মান হইয়া তাঁহার প্রয়াণ সম্বন্ধে, যাহা তিনি য়েরূশালেমে সম্পন্ন
৩২ করিতে যাইতেছিলেন, সেই সম্বন্ধে কথাবার্ত্তা করিলেন। পেত্র ও
তাঁহার সঙ্গীদ্বয় নিদ্রাভারে অবসন্ন হইয়াছিলেন, অথচ জাগ্রত ছিলেন;
তাহাতে তাঁহারা তাঁহার মহিমা ও তাঁহার সঙ্গে দণ্ডায়মান দুই জন
৩৩ মনুষ্যকে দর্শন করিলেন। যখন তাঁহারা তাঁহার নিকট হইতে
বিদায় হইয়া গমন করেন, তখন পেত্র য়েশুকে কহিলেন, প্রভো,
আমাদের এই স্থানে থাকা ভাল। আমরা তিনটি কুটীর করি, তোমার
জন্য একটী, মূশার জন্যে একটি, ও এলিয়ার জন্যে একটি—তিনি অজ্ঞা-
৩৪ নাভিভূতের ন্যায় ইহা কহিলেন। তিনি এই কথা কহিতেছেন, ইত্য-
বসরে এক খানি মেঘ আসিয়া তাঁহাদিগকে* ছায়া করিল, আর
যখন তাঁহারা* মেঘে প্রবেশ করিলেন, তখন তাঁহারা † ভীত হইলেন।
৩৫ সেই মেঘ হইতে এই একটি রব নির্গত হইল, বলিল—"ইনি আমার
পুত্র, আমার সেই মনোনীত পুত্র; তোমরা ইঁহার বাক্যে অবধান
৩৬ কর।" এই রব হইবামাত্র তাঁহারা কেবল একা য়েশুকে দেখিতে
পাইলেন। কিন্তু এ বিষয়ে তাঁহারা মৌনী থাকিলেন, যাহা দর্শন করি-
লেন, তাহা সে সময়ে কাহাকেও কহিলেন না।

৩৭ পর দিনে তাঁহারা পর্ব্বত হইতে অবতরণ করিলে বহুসংখ্যক লোক
৩৮ তাঁহার সম্মুখে উপস্থিত হইল। সেই লোকারণ্যের এক জন উচ্চ-
রবে বলিল, গুরো, তোমাকে বিনয় করি, আমার পুত্রের প্রতি
৩৯ কৃপাদৃষ্টি কর; কারণ সে আমার একটি মাত্র পুত্র। দেখ,
একটা আত্মা তাহাকে ধরে, তাহাতে বালকটি সহসা চীৎকার
করিয়া উঠে। সেটা তাহাকে ধনুষ্টঙ্কারিত করিয়া ফেনা উদ্গার
করায়; প্রায় তাহাকে ছাড়িয়া যায় না; [যদি যায়] তাহাকে

* মূশা ও এলীয়াকে।
* মূশা ও এলীয়া।
† পেত্র প্রভৃতি।

ক্ষত বিক্ষত করিয়া যায়। আমি তোমার শিষ্যদিগকে বিনতি ৪০
করিয়াছিলাম যেন সেটাকে বহিষ্কৃত করিয়া দেন, কিন্তু তাঁহারা
সক্ষম হইলেন না। তখন য়েশু উত্তর করিয়া কহিলেন, হা অবিশ্বাসী ৪১
বিপরীত বংশ, আর কত কাল আমি তোমাদের নিকটে থাকিব।
কতকাল আর তোমাদিগকে সহ্য করিব? তোমার পুত্রকে এই
স্থানে আনয়ন কর। সে আসিতেছে, এমন সময়ে পিশাচটা তাহাকে ৪২
আছড়াইয়া ফেলিয়া ধনুষ্টঙ্কারিত করিল। কিন্তু য়েশু অশুচি
আত্মাকে ধমক্ দিলেন, এবং বালককে আরোগ্য করিয়া তাহার
পিতার হস্তে সমর্পণ করিলেন। ঈশ্বরের এই মহিমার কার্য্য দেখিয়া ৪৩
সকলে বিস্ময়াভিভূত হইল।

কিন্তু তাঁহার সকল কার্য্য দেখিয়া যখন সকল লোকে আশ্চর্য্যান্বিত
হইতেছিল, তখন তিনি আপন শিষ্য দিগকে কহিলেন, এই কথা- ৪৪
গুলিকে তোমরা আপনাদের কর্ণে স্থান দান কর—কারণ মনুষ্য-
পুত্র মনুষ্যদের হস্তে সমর্পিত হইবেন। কিন্তু তাঁহারা এ কথা ৪৫
বুঝিলেন না; ইহা তাঁহাদের হইতে গোপন করা হইল; যেন ইহা
তাঁহাদের বোধগম্য না হয়; আর এ বিষয়ে তাঁহাকে জিজ্ঞাসা
করিতে তাঁহারা ভয় করিলেন।

পরে তাঁহাদের মনে এই ভাবের উদয় হইল যে, তাঁহাদের ৪৬
মধ্যে বড় কে? য়েশু তাঁহাদের হৃদয়ের ভাব দেখিয়া একটি ৪৭
শিশুকে লইলেন,এবং তাহাকে আপনার পার্শ্বে দাঁড় করাইয়া তাঁহা-
দিগকে কহিলেন, যে কেহ এই শিশুকে আমার নামের কারণে ৪৮
গ্রহণ করিবে, সে আমাকে গ্রহণ করিবে; আর যে আমাকে গ্রহণ
করিবে, সে আমার প্রেরয়িতাকে গ্রহণ করিবে; কারণ তোমাদের
মধ্যে যে ব্যক্তি সর্ব্বাপেক্ষা ক্ষুদ্র প্রতীয়মান হয়, সেই বড়।

পরে য়োহান কহিলেন, প্রভু, আমরা দেখিলাম যে, এক জন ৪৯
তোমার নামে পিশাচ ছাড়াইতেছে; কিন্তু সে আমাদের অনুগমন
করে না বলিয়া আমরা তাহাকে নিষেধ করিলাম। য়েশু তাঁহাকে কহি- ৫০

লেন, তাহাকে নিষেধ করিও না; কারণ যে আমাদের বিপক্ষ নয়, সে আমাদের সপক্ষ।

৫১ পরে যখন তাঁহার ঊর্দ্ধনীত হইবার সময় প্রায় পূর্ণ হইয়া আসিল, ৫২ তখন তিনি যেরূশালেম গমনে একান্ত উন্মুখ হইলেন। তিনি আপনার অগ্রে দূত প্রেরণ করিলেন। তাঁহারা তাঁহার বাসা স্থির ৫৩ করিবার জন্য শমারীয়দের এক গ্রামে প্রবেশ করিলেন। কিন্তু তিনি যেরূশালেমে যাইতে উন্মুখ ছিলেন বলিয়া তত্রস্থ লোকে ৫৪ তাঁহাকে গ্রহণ করিল না। তদ্দৃষ্টে তাঁহার শিষ্যেরা—যাকোব ও যোহান—কহিলেন, প্রভু, কি বল, আমরা কি আজ্ঞা করিব যে, ৫৫ স্বর্গ হইতে অগ্নি পতিত হইয়া উহাদিগকে ভস্ম করে? কিন্তু তিনি ৫৬ মুখ ফিরাইয়া তাঁহাদিগকে ভর্ৎসনা করিলেন। পরে তাঁহারা অন্য এক গ্রামে প্রস্থান করিলেন।

৫৭ তাঁহারা গমন করিতেছেন, এমন সময়ে পথিমধ্যে এক জন তাঁহার নিকটে আসিয়া বলিল, তুমি যে স্থানে যাইবে, আমি তোমার ৫৮ অনুগমন করিব। যেশু তাঁহাকে কহিলেন, শৃগালদিগের গর্ত্ত আছে, আকাশের পক্ষিগণের বাসা আছে; কিন্তু মনুষ্যপুত্রের ৫৯ কোথাও মস্তক রাখিবার স্থান নাই। কিন্তু অন্য এক জনকে তিনি বলিলেন, তুমি আমার অনুগমন কর। সে কহিল, প্রভু, অনুমতি ৬০ কর, আমি অগ্রে গিয়া আমার পিতাকে সমাহিত করি। কিন্তু যেশু তাহাকে কহিলেন, মৃতদিগকে তাহাদের আপনাদের মৃতদের সমাধি দিতে দাও; কিন্তু তুমি যাইয়া ঈশ্বরের রাজ্যের কথা প্রচার কর। ৬১ অন্য একজনও বলিল, প্রভু আমি তোমার অনুগামী হইব; কিন্তু প্রথমে আমার বাটীর লোকদের নিকট হইতে বিদায় লইয়া আসিতে দাও। ৬২ কিন্তু যেশু তাহাকে কহিলেন, যে কেহ লাঙ্গলের মুষ্টিতে হাত দিয়া পশ্চাৎদিকে দৃষ্টি করে, সে স্বর্গরাজ্যের যোগ্য নয়।

১০ এই সমুদয় ঘটনার পরে প্রভু আরও সত্তর জনকে নিযুক্ত করিলেন, আর আপনি যে সকল নগরে ও গ্রামে যাইবেন, সেই সেই

স্থানে তাহাদিগকে দুইজন দুইজন করিয়া আপনার অগ্রে প্রেরণ করিলেন। তিনি তাঁহাদিগকে কহিলেন, শস্য বিস্তর, কিন্তু কর্ম্মকারী ২ অল্প। অতএব তোমরা প্রার্থনা কর যেন ক্ষেত্রস্বামী আপনার শস্য ক্ষেত্রে কর্ম্মকারী প্রেরণ করেন। যাও, আমি যে তোমাদিগকে ৩ প্রেরণ করিতেছি, এ যেন ব্যাঘ্রের মধ্যে মেষ প্রেরণ করা হইতেছে। তোমরা থলী, কি গেঁজিয়া, কি পাদুকা সঙ্গে লইওনা। পথে কাহাকে ৪ সম্ভাষণ করিও না। আর যে কোন বাটীতে তোমরা প্রবেশ করিবে, ৫ প্রথমেই বলিবে, এই বাটীর শান্তি হউক। যদি সেই স্থানে শান্তির ৬ পাত্র থাকে, তাহা হইলে তোমাদের শান্তি তাহাদের উপরে বর্ত্তিবে; না থাকে, তোমাদের নিকটে প্রত্যাবৃত্ত হইবে। আর সেই ৭ বাটীতে তোমরা থাকিবে, এবং তাহাদের কাছে যাহা মিলিবে, তাহাই ভোজন পান করিবে। যে পরিশ্রম করে, সে বেতন পাই-বার যোগ্য। তোমরা বাড়ী বাড়ী বেড়াইওনা। যে নগরে প্রবেশ ৮ করিলে লোকে তোমাদিগকে গ্রহণ করিবে, সেই স্থানে তাহারা যাহা তোমাদিকে পরিবেষণ করিবে, তাহাই ভোজন করিবে, এবং সেই ৯ নগরের ব্যাধিতদিগকে আরোগ্য দান করিবে, আর বলিবে, ঈশ্বরের রাজ্য তোমাদের নিকটবর্ত্তী হইল। কিন্তু যে নগরে তোমরা ১০ প্রবেশ করিলে লোকে তোমাদিগকে গ্রহণ না করিবে, সেই স্থান হইতে তোমরা পথে নির্গমন করিয়া বলিবে, তোমাদের নগরের যে ১১ ধূলী আমাদের পদলগ্ন রহিয়াছে, তাহা পর্য্যন্ত তোমাদের এই স্থানে ঝাড়িয়া দিই; কিন্তু ইহা জানিও যে ঈশ্বরের রাজ্য নিকটে আসি-য়াছে। আমি তোমাদিগকে কহিতেছি, সেই দিনে সেই নগরের দশা ১২ অপেক্ষা সোদমের দশা সহনীয় হইবে। (হায়, খোরাসীন, তো- ১৩ মার কি দুর্দ্দশা হইবে! হায়, বেথ্‌সাইদা, তোমার কি দুর্দ্দশা হইবে! কারণ তোমাদের মধ্যে যে সকল আশ্চর্য্য কার্য্য সাধিত হইয়াছে, সে সকল যদি তীরস ও সীদোনে ঘটিত, তাহা হইলে

* দেখ, ২৩; ৪৩ পদের টিপ্পনী।

তাহারা কত দিন পূর্ব্বে চট পরিধান করিয়া ও ভস্মে বসিয়া মনঃপ-
১৪ রিবর্ত্তন করিত। বিচার দিনে তোমার দশা অপেক্ষা সোদমের
১৫ দশা সহনীয় হইবে। আর তুমি কাপের্ণায়ম, তোমাকে কি স্বর্গ পর্য্যন্ত উন্নত করা হইবে? হাদেশ* পর্য্যন্ত তুমি অধঃপাতিত হইবে)।
১৬ যে তোমাদের বাক্যে অবধান করে, সে আমার কথায় অবধান করে, যে তোমাদিগকে অগ্রাহ্য করে, সে আমাকে অগ্রাহ্য করে; আর যে আমাকে অগ্রাহ্য করে, সে আমার প্রেরয়িতাকে অগ্রাহ্য করে।

১৭ পরে সেই সত্তর জন আনন্দ সহকারে প্রত্যাবৃত্ত হইয়া বলিলেন, প্রভু, পিশাচেরা পর্য্যন্ত তোমার নামের মাহাত্ম্যে আমাদের বশীভূত হয়। কিন্তু তিনি তাঁহাদিগকে কহিলেন, আমি শয়তানকে বিদ্যুতের
১৯ ন্যায় স্বর্গ হইতে পতিত হইতে দেখিলাম। দেখ, আমি তোমাদিগকে সর্প ও বৃশ্চিক দলিত করিবার এবং শত্রুটার সমুদয় শক্তিই নিরাকরণ করিবার ক্ষমতা দান করিলাম; এমন কি, কিছুতেই তোমাদের হানি
২০ করিবে না। তবে আত্মাগণ যে তোমাদের বশীভূত হয়, এ বিষয়ে আনন্দ করিও না, তোমাদের নাম যে স্বর্গে লিখিত আছে, এই বিষয়ে আনন্দ কর।

২১ সেই দণ্ডে তিনি পবিত্র আত্মাতে অভিভূত হইয়া উল্লাস করিয়া কহিলেন, হে পিতঃ, স্বর্গ ও পৃথিবীর অধিপতি, তোমাকে ধন্যবাদ করি যে তুমি এ সমুদয় বিষয় পণ্ডিত ও গূঢ়দর্শিগণের নিকটে গোপন রাখিয়া অপোগণ্ডদের নিকটে প্রকাশ করিয়াছ। উত্তম হইয়াছে, হে
২২ পিতঃ; কারণ ইহাতে তোমার পরম সন্তোষ সাধিত হইয়াছে। সমুদয় বিষয় আমার পিতা আমাকে সমর্পণ করিয়াছেন; পুত্র যে কে, তাহা পিতা ভিন্ন আর কেহ জানে না; এবং পিতা যে কে; তাহা পুত্র ভিন্ন কেহ জানে না; কেবল সেই জানিতে পারে, যাহার নিকটে পুত্র
২৩ তাঁহাকে প্রকাশ করিতে ইচ্ছা করেন। আর শিষ্যদিগের প্রতি ফিরিয়া তিনি তাঁহাদিগকে নির্জ্জনে কহিলেন, ধন্য সেই চক্ষু, যাহা সেই সমুদয়
২৪ দর্শন করে, যাহা তোমরা দর্শন করিতেছ। কারণ আমি তোমা-

দিগকে কহিতেছি, তোমরা যাহা দর্শন করিতেছ, অনেক ভৈববক্তা ও ভূপতি তাহা দর্শন করিতে বাঞ্ছা করিয়াছিলেন, কিন্তু দেখিতে পান নাই; আর তোমরা যাহা শ্রবণ করিতেছ, তাহা শ্রবণ করিতে বাঞ্ছা করিয়াছিলেন, কিন্তু শুনিতে পান নাই।

তখন এক জন শাস্ত্রী উঠিয়া দাঁড়াইয়া তাঁহাকে পরীক্ষা ২৫ করিয়া বলিল, গুরু, কি করিলে আমি অনন্ত জীবনের অধিকারী হইব? তিনি তাহাকে কহিলেন, ব্যবস্থায় কি লিখিত আছে? কেমন পাঠ ২৬ করিতেছ? সে উত্তর করিয়া কহিল—"তুমি তোমার প্রভু ২৭ ঈশ্বরকে তোমার সমস্ত অন্তঃকরণের সহিত, তোমার সমস্ত প্রাণের সহিত, তোমার সমস্ত শক্তির সহিত ও তোমার সমস্ত জ্ঞানের সহিত প্রেম করিবে; আর তোমার প্রতিবেশীকে আত্মবৎ প্রেম করিবে।" তিনি তাহাকে কহিলেন, যথার্থ উত্তর করিয়াছ; ২৮ ইহাই কর, তাহা হইলে তুমি বাঁচিবে। কিন্তু সে আপনাকে যাথার্থিক ২৯ দেখাইবার জন্য য়েশুকে কহিল, কে আমার প্রতিবাসী? য়েশু এতদুপলক্ষে কহিলেন, এক জন লোক য়েরূশালেম হইতে য়েরীখো ৩০ নগরে যাত্রা করিতেছিল, এবং দস্যুদের হস্তে নিপতিত হইল। তাহারা তাহার বস্ত্র খুলিয়া লইয়া তাহাকে ক্ষত বিক্ষত করিল, এবং তাহাকে অর্দ্ধমৃত ফেলিয়া প্রস্থান করিল। ঘটনাক্রমে এক জন ৩১ যাজক সেই পথ দিয়া যাইতেছিল; সে তাহাকে দেখিয়া এক পার্শ্ব দিয়া চলিয়া গেল। সেই প্রকারে এক জন লেবীয় লোক সেই স্থানে ৩২ আসিল, এবং তাহাকে দেখিলে আর এক পার্শ্ব দিয়া চলিয়া গেল। কিন্তু এক জন শামারীয় পথিক তাহার সেই স্থানে উপস্থিত ৩৩ হইল; আর দেখিয়া তাহার করুণার সঞ্চার হইল, এবং নিকটে ৩৪ গিয়া তাহার ক্ষতগুলি বন্ধন করিয়া তাহাতে তৈল ও দ্রাক্ষারস ঢালিয়া দিল এবং আপনার বাহনের উপরে তাহাকে আরোপিত করাইয়া পান্থশালায় লইয়া গিয়া তাহার শুশ্রূষা করিল। পর দিনে সে ৩৫ দুইটী মুদ্রা বাহির করিয়া পান্থশালার কর্ত্তাকে দিয়া কহিল, তুমি ইহার

শুশ্রূষা কর; যাহা কিছু অধিক ব্যয় হইবে, আমি প্রত্যাবৃত্ত হইয়া
৩৬ পরিশোধ করিব। এই তিন জনের মধ্যে তোমার বোধে কে সেই
৩৭ দস্যুহস্তে নিপতিত ব্যক্তির প্রতিবাসী হইল? সে বলিল, যে
তাহাকে দয়া করিল। যেশু তাহাকে কহিলেন, তুমি যাও, আর ঐরূপ
কর।

৩৮ †যেরূশালেমে† যাত্রা কালে তিনি এক গ্রামে প্রবেশ করিলেন;
সেই স্থানে মার্থা নাম্নী একটি স্ত্রীলোক তাঁহাকে আপন বাটীতে
৩৯ পরিগ্রহণ করিলেন। মারীয়া নাম্নী তাঁহার এক ভগিনী ছিলেন, তিনি
প্রভুর চরণ প্রান্তে উপবেশন করিয়া তাঁহার বাক্য শ্রবণ করিতে
লাগিলেন। কিন্তু মার্থা পরিচর্য্যা বিষয়ে অত্যন্ত ব্যস্ত ছিলেন;
অতএব তিনি প্রভুর নিকটে আসিয়া কহিলেন, প্রভু, কিছু বলিতেছ
না যে আমার ভগিনী আমার একার উপরে পরিচর্য্যার ভার ফেলিয়া
৪১ দিয়াছেন? অতএব ইহাঁকে বল, যেন আমার সাহায্য করেন। কিন্তু
প্রভু তাঁহাকে উত্তর করিয়া কহিলেন, মার্থা, মার্থা, তুমি অনেক বিষয়
৪২ লইয়া ভাবিত ও ব্যতিব্যস্ত আছ; কিন্তু একটি বিষয় প্রয়োজনীয়;
আর মারীয়া সেই উত্তম অংশটি মনোনীত করিয়াছেন, যাহা তাঁহা
হইতে অপহৃত হইবে না।

১১ পরে তিনি কোন এক স্থানে প্রার্থনা করিতেছিলেন। প্রার্থনা
সমাপন হইলে তাঁহার শিষ্যদের এক জন তাঁহাকে কহিলেন, প্রভু,
যোহান যেমন আপন শিষ্যদিগকে প্রার্থনা করিতে শিক্ষা দিয়াছেন,
২ তেমনি তুমিও আমাদিগকে প্রার্থনা করিতে শিক্ষা দাও। তিনি তাঁহা-
দিগকে কহিলেন, যখন তোমরা প্রার্থনা করিবে, তখন বলিও—
পিতঃ, তোমার নাম পবিত্র বলিয়া প্রকাশ পাউক। তোমার রাজ্যের
৩ আগমন হউক। আমাদের আগামী দিনের ভক্ষ্য দিনের মত
৪ আমাদিগকে যোগাইয়া দাও। আর আমাদের পাপ সকল ক্ষমা
কর; কারণ আমরাও সেই সকলকে ক্ষমা করি, যাহারা

† দেখ, ৯; ৫১। ৫৩। পদ।

আমাদের নিকটে দোষী। আর আমাদিগকে পরীক্ষায় লইয়া যাইও না।

তিনি তাঁহাদিগকে কহিলেন, তোমাদের কাহারো যদি এক জন বন্ধু থাকিত, আর সে যদি রাত্রি দুই প্রহরে তাহার নিকটে গিয়া বলিত, বন্ধু হে, আমাকে তিন খানি রুটী ধার দাও, কারণ এক জন পথিক বন্ধু আমার নিকটে আসিয়াছেন, আর তাঁহাকে পরিবেশন করিতে আমার কিছুই নাই; আর যদি সে অভ্যন্তর হইতে উত্তর করিয়া বলিত, আমায় কষ্ট দিও না, দ্বার বন্ধ করা হইয়াছে, আমার সন্তানেরা আমার সঙ্গে শয়ন করিয়া আছে; আমি তোমাকে দিতে উঠিতে পারি না? আমি তোমাদিগকে বলি, যদিও সে তাহার বন্ধু বলিয়া উঠিয়া না দিবে; তথাচ সে তাহার নির্ব্বন্ধাতিশয়তার কারণে গাত্রোত্থান করিয়া তাহার যত প্রয়োজন দিবে। অতএব আমি তোমাদিগকে কহিতেছি, যাচ্ঞা কর, তাহা হইলে তোমাদিগকে দত্ত হইবে; অন্বেষণ কর, তাহা হইলে তোমরা সন্ধান পাইবে; দ্বারে ঘা দাও, তাহা হইলে তোমাদের জন্যে দ্বার উন্মুক্ত হইবে। কারণ যে যাচ্ঞা করে, সে প্রাপ্ত হয়; যে অন্বেষণ করে, সে সন্ধান পায়; যে দ্বারে ঘা দেয়, তাহার জন্য দ্বার উন্মোচিত হয়। আর, তোমাদের মধ্যে কি এমন পিতা আছে যে, তাহার পুত্র তাহার নিকটে রুটী যাচ্ঞা করিলে সে তাহাকে প্রস্তর দিবে? অথবা মৎস্য যাচ্ঞা করিলে মৎস্যের পরিবর্ত্তে তাহাকে সর্প দিবে? অথবা ডিম্ব যাচ্ঞা করিলে তাহাকে একটি বৃশ্চিক দিবে? তবে যখন তোমরা, মন্দ হইয়াও, আপনাদের সন্তানদিগকে উত্তম সামগ্রী দান করিতে জান, তখন আরো সম্ভব যে, স্বর্গীয় পিতা আপনার নিকটে যাচ্ঞাকারীদিগকে পবিত্র আত্মা দান করিবেন।

৫ ৬ ৭ ৮ ৯ ১০ ১১ ১২ ১৩

পরে তিনি এক পিশাচ বহিষ্কৃত করিলেন, সে বোবা ছিল। সেই পিশাচ বহিষ্কৃত হইলে পর বোবা কথা কহিতে লাগিল; তাহাতে লোকসমূহ আশ্চর্য্যান্বিত হইল। কিন্তু তাহাদের মধ্যে

১৪ ১৫

কতক জন বলিল, এ পিশাচদের অধিপতি বেএলসেবুলের*
১৬ ক্ষমতায় পিশাচ ছাড়াইতেছে। অন্যেরা তাঁহাকে পরীক্ষা করিয়া
দেখিবার জন্য তাঁহার নিকট হইতে স্বর্গাগত একটা লক্ষণ দেখিতে
১৭ চাহিল। কিন্তু তিনি তাহাদের মনের ভাব বুঝিতে পারিয়া তাহা-
দিগকে কহিলেন, যে রাজ্যে গৃহ বিচ্ছেদ হয়, তাহা উৎসন্ন যায় আর
১৮ যে গৃহে বিচ্ছেদ হয়, তাহা লোপ পায়। আর যদি শয়তানের
গৃহবিচ্ছেদ ঘটে, তাহা হইলে তাহার রাজ্য কি প্রকারে তিষ্ঠিবে?
তথাচ তোমরা বলিতেছ যে আমি বেএলসেবুলের ক্ষমতায়
১৯ পিশাচদিগকে বহিষ্কৃত করি। আর আমি যদি বেএলসেবুলের
ক্ষমতায় পিশাচদিগকে বহিষ্কৃত করি, তবে তোমাদের সন্তানেরা
কাহার ক্ষমতায় বহিষ্কৃত করে? অতএব তাহারাই তোমাদের বিচা-
২০ রক হইবে। কিন্তু আমি যদি ঈশ্বরেরই ক্ষমতায় পিশাচ বহিষ্কৃত করি,
তাহা হইলে সুতরাং ঈশ্বরের রাজ্য তোমাদের নিকটে আসিয়া
২১ উপস্থিত হইয়াছে। যদি একজন বলবান মনুষ্য অস্ত্রশস্ত্রসজ্জিত
হইয়া আপনার দেহুড়ি রক্ষা করে, তাহা হইলে তাহার বিষয়
২২ সম্পত্তি নির্ব্বিঘ্নে থাকে, কিন্তু তাহা অপেক্ষা একজন বলবান
লোক যদি তাহার উপরে আসিয়া পড়িয়া তাহাকে পরাজয়
করেন, তাহা হইলে তিনি তাহার সেই রণসজ্জা অপহরণ করিবেন,
যাহার উপরে সে নির্ভর করিয়াছিল, এবং তিনি লুণ্ঠিত দ্রব্যগুলি
২৩ বণ্টন করিয়া দিবেন। যে আমার পক্ষ নয়, সে আমার বিপক্ষ;
২৪ যে আমার সহিত সংগ্রহ না করে, সে ছড়াইয়া ফেলে। অশুচি
আত্মা মনুষ্য হইতে বহিষ্কৃত হইলে পর সেটা বিশ্রাম অন্বেষণে
জলশূন্য স্থানে ভ্রমণ করে; কিন্তু না পাইয়া সে বলে, যেখান
হইতে বাহির হইয়া আসিয়াছি, আমার সেই গৃহে ফিরিয়া যাই।
২৫ আর সে আসিয়া দেখে যে তাহা পরিষ্কৃত ও সুসজ্জিত আছে।

* ২ রাজা ১;২।৩ পদে যে "বেএলসেবুব" দেবের অর্থাৎ মক্ষিকা দেবের কথা আছে, তাহার সঙ্গে এই 'বেএলসেবুলের' কোন সংশ্রব নাই। দেখ, মথি ১০; ২৫ পদের টিপ্পনী।

তখন সে গিয়া আপনার অপেক্ষা অধিক দুষ্ট আরো সাতটা আত্মা সঙ্গে করিয়া লইয়া আইসে, আর তাহারা প্রবেশ করিয়া সে স্থানে বাস করে; তাহাতে সেই মনুষ্যের শেষ দশা প্রথমকার দশা অপেক্ষা আরো মন্দ হইয়া উঠে। ২৬

তিনি এই কথা কহিতেছেন,এমন সময়ে লোকারণ্যের মধ্য হইতে একটি স্ত্রীলোক উচ্চস্বরে বলিল, ধন্য সেই গর্ত্ত, যাহা তোমাকে ধারণ করিয়াছে; ধন্য সেই স্তন,যাহা তুমি পান করিয়াছ। কিন্তু তিনি কহিলেন, সত্য, কিন্তু আরো ধন্য তাহারাই, যাহারা ঈশ্বরের বাক্য শ্রবণ ও পালন করে। ২৭ ২৮

পরে যখন বহুসংখ্যক লোক তাঁহার নিকটে একত্র হইতে লাগিল, তখন তিনি কথা কহিতে আরম্ভ করিলেন,বলিলেন,এই বংশ দুষ্ট বংশ, ইহারা লক্ষণ দেখিতে চাহে; কিন্তু য়োনার লক্ষণ ব্যতীত ইহাদিগকে অন্য কোন লক্ষণ দর্শান হইবে না। কারণ য়োনা যাদৃশ নিনিবীয় লোকদের পক্ষে এক লক্ষণ স্বরূপ হইয়াছিলেন,তাদৃশ মনুষ্য-পুত্রও এই বংশের পক্ষে লক্ষণ স্বরূপ হইবেন। দক্ষিণের রাণী বিচার দিনে এই বংশের লোকদের সঙ্গে দাঁড়াইয়া ইহাদিগকে দণ্ডার্হ প্রতিপন্ন করাইবে; যেহেতু তিনি সলমনের বিদ্যা বুদ্ধির কথা শ্রবণ করিবার জন্য পৃথিবীর প্রান্ত হইতে আগমন করিয়াছিলেন; কিন্তু দেখ, সলমন অপেক্ষা গুরুতর বিষয় এই স্থানে বিদ্যমান। নিনিবীয় লোকেরা বিচার দিনে এ বংশের সঙ্গে দাঁড়াইয়া ইহাকে দণ্ডার্হ প্রতি-পন্ন করাইবে; যেহেতু তাহারা য়োনার প্রচারে মনঃপরিবর্ত্তন করিয়া-ছিল; কিন্তু দেখ, য়োনা অপেক্ষা গুরুতর বিষয় এস্থানে বিদ্যমান। ২৯ ৩০ ৩১ ৩২

একটা প্রদীপ জ্বালাইয়া কেহ তাহা এক চোরাকুঠরী মধ্যে রাখে না। ধামার নীচেও রাখে না, বরং দীপবৃক্ষের উপরে রাখে, যেন যাহারা ভিতরে প্রবেশ করে, তাহারা আলোটি দেখিতে পায়। তোমার চক্ষু হইতেছে শরীরের প্রদীপ; তোমার চক্ষু যদি সরল হয়, তাহা হইলে তোমার সমস্ত শরীর আলোকময় হইবে; কিন্তু যদি ৩৩ ৩৪

৩৫ চক্ষু মন্দ হয়, তাহা হইলে তোমার শরীরও অন্ধকারময় হইবে। অতএব সাবধান, যেন তোমার অন্তরস্থ আলোকটি নির্ব্বাণ হইয়া না যায়।
৩৬ অতএব যদি তোমার সমস্ত শরীর আলোকময় হয়, কোন অংশও তিমিরাচ্ছন্ন না হয়, তাহা হইলে তাহা সম্পূর্ণ আলোকময় হইবে—তাহা সেইরূপ হইবে, যেরূপ প্রদীপ আপন আভাতে তোমাকে আলোক দান করে।

৩৭ তিনি কথা কহিতেছেন, এমন সময়ে একজন ফারুশী তাঁহাকে আপনার সঙ্গে ভোজন করিতে নিমন্ত্রণ করিল। তিনি তাহার
৩৮ গৃহে প্রবেশ করিয়া ভোজনে উপবেশন করিলেন। ফারুশী দেখিয়া আশ্চর্য্যান্বিত হইল যে, তিনি ভোজনের পুর্ব্বে ⌜হস্ত পাদ⌝ প্রক্ষালন
৩৯ করিলেন না। প্রভু তাহাকে কহিলেন, তোমরা ফারুশীরা, তোমরা বাটীর ও থালের বহির্ভাগ পরিষ্কার কর; কিন্তু তোমাদের অভ্যন্তর-
৪০ ভাগ চৌর্য্যে ও দুষ্টতায় পরিপুর্ণ থাকে। নির্ব্বোধেরা! যিনি বহির্ভাগ
৪১ করিয়াছেন, তিনি কি অভ্যন্তরভাগও করেন নাই? তোমরা বরং ⌜বাটী থালের⌝ ভিতরে যাহা আছে, তাহাই ভিক্ষা দান কর, তাহা হইলে তোমাদের সকলই পরিষ্কার হইবে।

৪২ হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে, ফারুশীরা! কারণ তোমরা পোদিনা ও তেজপত্র ও সর্ব্বপ্রকার শাকের দশমাংশ দিয়া থাক, কিন্তু ন্যায় বিচার ও ঈশ্বরের প্রেমের প্রতি তোমরা ভ্রূক্ষেপ কর না।
৪৩ এগুলি পালন করা উচিত আর ও গুলিও পরিত্যাজ্য নহে। হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে ফারুশীরা! কারণ তোমরা সীনাগোগে
৪৪ প্রধান আসন ও বাজারের মধ্যে প্রণাম ভাল বাস। হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে! কারণ তোমরা অনুপলব্ধ সমাধি সদৃশ, যাহার উপর দিয়া লোকে অজ্ঞাতসারে যাতায়াত করে।

৪৫ তখন শাস্ত্রীদের এক জন তাঁহাকে বলিল, এই কথা বলাতে
৪৬ তুমি আমাদেরও অপমান করিতেছ। তিনি কহিলেন, হায়, তোমাদের দুর্দ্দশা হইবে, রে শাস্ত্রীরা! কারণ তোমরা মনুষ্যদের স্কন্ধে

দুর্ব্বাহ্য বোঝা চাপাও, কিন্তু আপনারা একটি অঙ্গুলী দিয়াও সেই বোঝা স্পর্শ করিতেছ না। হায়, তোমাদের কি দুর্দ্দশা হইবে! কারণ ৪৭ তোমরা দৈববক্তৃগণের সমাধিস্তম্ভ নির্ম্মাণ করিতেছ, অথচ তোমাদের পিতৃগণ তাঁহাদিগকে বধ করিয়াছে। সুতরাং তোমরা সপ্রমাণ ৪৮ করিতেছ যে, তোমরা তোমাদের পিতৃগণের কার্য্যে অনুমোদন করিতেছ; কারণ তাহারা তাঁহাদিগকে বধ করিয়াছে, আর তোমরা তাহাদের সমাধিস্তম্ভ নির্ম্মাণ করিতেছ। সেই জন্য ঈশ্বরের জ্ঞান- ৪৯ স্বরূপ বলিয়াছেন, আমি তাহাদের নিকটে দৈববক্তৃগণ ও আপষ্টল-গণ প্রেরণ করিব;. তাঁহাদের কতক জনকে তাহারা বধ করিবে, কতক জনকে তাহারা তাড়না করিবে; তাহাতে যেন জগতের পত্তন ৫০ অবধি পাতিত সকল দৈববক্তৃগণের রক্ত এই বংশের নিকট দাওয়া করা যাইতে পারে—হাবিলের রক্ত অবধি সেই সাখারীয়ার রক্ত পর্য্যন্ত; ৫১ যিনি বেদীর ও মন্দিরের মধ্যস্থলে নিহত হইয়াছিলেন। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, এই বংশের নিকট তাহা দাওয়া করা হই-বেই হইবে। হায়,তোমাদের কি দুর্দ্দশা হইবে, রে,শাস্ত্রীরা! যেহেতু ৫২ তোমরা জ্ঞানের চাবি হরণ করিয়াছ—তোমরা নিজেও প্রবেশ করিলে না,আর যাহারা প্রবেশ করিতেছিল,তাহাদিগকেও বাধা দিলে।

সেই স্থান হইতে নিষ্ক্রান্ত হইলে পর শাস্ত্রীরা ও ফারূশীরা ৫৩ বিষম পীড়াপীড়ি করিয়া তাঁহাকে অনেকানেক বিষয়ে প্রশ্ন করিতে আরম্ভ করিল; তাহারা তাঁহার মুখের কোন কথায় দোষ ধরিবার ৫৪ জন্য বাক্যজাল বিস্তার করিল।

## ১২

ইতি মধ্যে সহস্র সহস্র লোকের সমাগম হইলে এত ভিড় হইল যে, এক জন আর এক জনের পা মাড়াইতে লাগিল; এমন সময়ে তিনি সর্ব্বাগ্রে আপনার শিষ্যদিগকে বলিতে আরম্ভ করিলেন, তোমরা ফারূশীদের তাড়ী হইতে অর্থাৎ কাপট্য হইতে সাবধান। কিন্তু প্রকাশিত না হইবে,এমন আবরিত বিষয় কিছুই নাই। আর পরি- ২ জ্ঞাত না হইবে, এমন লুক্কায়িত বিষয় কিছুই নাই। অতএব যাহা ৩

কিছু তোমরা অন্ধকারে বলিয়াছ, তাহা আলোকে শ্রুত হইবে। আর যাহা তোমরা অন্তরস্থ কুঠরী মধ্যে কর্ণে কর্ণে বলিয়াছ, তাহা ছাদের
৪ উপর হইতে ঘোষিত হইবে। কিন্তু আমি তোমাদিগকে বলি, হে আমার বন্ধুগণ! যাহারা শরীরকে বধ করে, কিন্তু তাহার পরেতে যাহাদের আর কিছু করিবার ক্ষমতা নাই, তাহাদিগকে ভয় করিও
৫ না। কাহাকে তোমাদের ভয় করিতে হইবে, তাহা আমি তোমাদিগকে দেখাই; তোমরা তাঁহাকেই ভয় কর, যাঁহার বধ করিবার এবং পরে নরকে নিক্ষেপ করিবার ক্ষমতা আছে। পুনরায় তোমাদিগকে বলি,
৬ তাঁহাকেই ভয় কর। পাঁচটি চটক পক্ষী কি দুই সিকি পয়সায় বিক্রয় হয়
৭ না, তথাপি ঈশ্বর তাহাদের একটিকেও বিস্মৃত হন না। তোমাদের ত মস্তকের কেশগুলি পর্য্যন্ত গণিত আছে। ভয় করিও না,
৮ তোমরা ভূরি ভূরি চটক অপেক্ষা বহুমূল্য। আরো তোমাদিগকে বলিতেছি, যে কেহ মনুষ্যদের সম্মুখে আমার লোক বলিয়া আপনার পরিচয় দিবে, মনুষ্যপুত্রও ঈশ্বরের দূতগণের সমক্ষে আপনার লোক
৯ বলিয়া তাহার পরিচয় দিবেন; কিন্তু যে কেহ মনুষ্যদের সম্মুখে আমার লোক বলিয়া পরিচয় না দিবে, তাহার ঈশ্বরের দূতগণের
১০ সমক্ষে পরিচয় দেওয়া যাইবে না। আর যে কেহ মনুষ্যপুত্রের বিরুদ্ধে কোন কথা বলিবে, তাহার তাহা ক্ষমা হইবে; কিন্তু যে কেহ পবিত্র আত্মার বিরুদ্ধে কথা বলে, তাহার তাহা ক্ষমা হইবে না।
১১ আর যখন লোকে তোমাদিগকে সিনাগোগে ও রাজপ্রতিনিধিদের ও কর্ত্তৃপক্ষীয়দের সম্মুখে আনয়ন করিবে, তখন কি প্রকারে উত্তর
১২ দিবে, কিম্বা কি বলিবে, সে বিষয়ে ভাবিত হইওনা; কারণ কি বলা উচিত, তাহা পবিত্র আত্মা তোমাদিগকে সেই দণ্ডে শিখাইয়া দিবেন।
১৩ পরে জনতার এক জন তাঁহাকে বলিল, গুরো, আমার ভ্রাতাকে
১৪ বল যেন পৈতৃক বিষয় আমার সঙ্গে ভাগ করে। কিন্তু তিনি তাহাকে কহিলেন, কে আমাকে তোমাদের উপরে বিচার কর্ত্তা কি বিভাগ-
১৫ কর্ত্তা নিযুক্ত করিয়াছে? তখন তিনি তাহাদিগকে কহিলেন, সাবধান,

অর্থলালসা হইতে আপনাকে রক্ষা কর; যেহেতু জীবন রক্ষা করা মনুষ্যের ধনের আতিশয্যের উপরে নির্ভর করে না। তখন তিনি ১৬ তাহাদিগকে একটি রূপক বলিলেন যথা—কোন এক ধনী মনুষ্যের ক্ষেত্রে প্রচুর শস্যাদি জন্মিল; তাহাতে সে মনে মনে বিবেচনা ১৭ করিয়া বলিল, কি করি, আমার শস্য সংগ্রহ করিয়া রাখিবার যে প্রচুর স্থান নাই? পরে সে বলিল, আমি এক কাজ করিব, আমি ১৮ আমার গোলাগুলি ভাঙ্গিয়া তদপেক্ষা বড় বড় বান্ধিব এবং সে গুলিতে আমার শস্য ও দ্রব্যাদি সংগ্রহ করিয়া রাখিব। আর আমি আমার ১৯ প্রাণকে বলিব, হে আমার প্রাণ! 'তোমার বিস্তর দ্রব্য ⌈অনেক বৎসরের জন্য সঞ্চিত⌉ আছে, ⌈আরামে থাক, ভোজন পান কর⌉, আনন্দ কর। কিন্তু ঈশ্বর তাহাকে কহিলেন, রে নির্ব্বোধ, এই রাত্রি- ২০ তেই তোমার প্রাণ তোমার নিকট হইতে অপহৃত হইবে, আর তখন তোমার সঞ্চিত বিষয় কাহার হইবে? [এই প্রকার তাহারই ২১ প্রতি ঘটিবে, যে আপনার জন্য ধন সঞ্চয় করে, কিন্তু ঈশ্বর সম্বন্ধে ধনী না হয়]।

পরে তিনি আপন শিষ্যদিগকে কহিলেন, সেই জন্যে আমি ২২ তোমাদিগকে বলি, তোমরা জীবনের জন্য অর্থাৎ কি ভোজন করিবে, তজ্জন্য ভাবিত হইও না; কিম্বা তোমাদের শরীরের জন্য অর্থাৎ কি পরিধান করিবে, সে জন্যও ⌈ভাবিত হইও না⌉। কারণ ২৩ খাদ্যসামগ্রী অপেক্ষা জীবন এবং বস্ত্র অপেক্ষা শরীর গুরুতর বিষয়। বায়সদিগের বিষয় ভাবিয়া দেখ, তাহারা বপনও করে না, ছেদনও ২৪ করে না; তাহাদের ভাণ্ডারঘরও নাই; গোলাঘরও নাই; তথাপি ঈশ্বর তাহাদিগকে প্রতিপালন করেন; তোমাদিগেতে ও পক্ষী- দিগেতে কত প্রভেদ! আর তোমাদের মধ্যে কে ভাবিয়া চিন্তিয়া ২৫ আপনার আকার এক হস্ত বৃদ্ধি করিতে পারে? তবে যদি তোমরা সর্ব্বাপেক্ষা ক্ষুদ্র বিষয়টি না পার, তবে অন্যান্য বিষয়ে ভাবিতেছ কেন? ২৬ পুষ্প গুলির বিষয়ে ভাবিয়া দেখ, তাহারা কেমন বর্দ্ধিত হইয়া উঠে; ২৭

তাহারা পরিশ্রমও করে না, সূতাও কাটে না; তথাচ আমি তোমা-
দিগকে বলি, শলমন তত বড় ঐশ্বর্য্যশালী হইলেও ইহাদের একটিরও
২৮ মত শোভিত হন নাই। তবে অদ্য আছে, কল্য উনানে যাইবে যে
ক্ষেত্রের তৃণ, তাহাকে যদি ঈশ্বর এরূপ পরিচ্ছদ দেন, তবে তিনি
যে তোমাদিগকে দিবেন, তাহার সন্দেহ কি, হে ক্ষীণবিশ্বাসীরা?
২৯ অতএব কি ভোজন করিবে, কি পান করিবে, সে বিষয়ে তোমরা চিন্তিত
৩০ হইও না; আর উচ্চ স্পৃহাও করিও না। কারণ এ সমুদয় বিষয়ে
এই জগতের বিজাতিরাই অনুচিন্তন করিয়া থাকে; আর এ সমুদয়
বিষয় যে তোমাদের প্রয়োজন, তাহা তোমাদের পিতা জ্ঞাত আছেন।
৩১ তোমরা বরং তাঁহার রাজ্যের বিষয়ে চেষ্টিত হও, তাহা হইলে এ সমুদয়
৩২ বিষয় তোমাদিগকে প্রদত্ত হইবে। তোমরা ভয় করিও না, হে ক্ষুদ্র
পাল; কারণ রাজ্যটি তোমাদিগকে দিতে তোমাদের পিতার সন্তোষ
৩৩ হইয়াছে। তোমরা তোমাদের বিষয় সম্পত্তি বিক্রয় করিয়া ভিক্ষা
দান কর। যাহা জীর্ণ হইয়া যায়, আপনাদের জন্য এমন থলি
করিও না; এমন ধন ⌈সঞ্চয় কর⌉ যাহা স্বর্গে অক্ষয় থাকিবে, যে
স্থানে চোরও নিকটস্থ হইতে পারে না, কীটেও নষ্ট করে না।
৩৪ কারণ যে স্থানে তোমার ধন থাকে সেই স্থানে তোমার মনও
থাকিবে।

৩৫ তোমরা বদ্ধপরিকর হও, তোমাদের প্রদীপ জ্বলিতে থাকুক।
৩৬ তোমরা এমন লোকদের মত, যাহারা আপনাদের প্রভুর সেই দিন
পর্য্যন্ত প্রতীক্ষায় থাকে, যখন তিনি বিবাহোৎসব হইতে প্রত্যা-
বৃত্ত হইবেন, যেন তিনি আসিয়া দ্বারে ঘা দিবা মাত্র তাঁহার জন্য
৩৭ দ্বার উন্মোচন করিতে পারে। ধন্য সেই দাসগণ, যাহা-
দিগকে তাহাদের প্রভু আগমন সময়ে জাগরণ করিতে দেখিবেন।
সত্য আমি তোমাদিগকে কহিতেছি, তিনি কটিবন্ধন করিয়া তাহা-
দিগকে ভোজনে উপবেশন করাইবেন, এবং নিকটে আসিয়া তাহা-
৩৮ দিগের পরিচর্য্যা করিবেন। আর তিনি যদি দ্বিতীয় কি তৃতীয় প্রহরে

আসিয়া তাহাদিগকে এই রূপ জাগরূক দেখিতে পান, তবে তাহারা ধন্য। কিন্তু ইহা জানিও,বাটীর কর্ত্তা যদি জানিত যে অমুক ৩৯ দণ্ডে চোর আসিবে, তাহা হইলে সে [জাগরণ করিত] আপন গৃহে সিঁধ কাটিতে দিত না। সেইরূপ তোমরাও প্রস্তুত হইয়া থাক; কারণ ৪০ যখন তোমরা মনে করিবেনা, এমন এক দণ্ডে মনুষ্যপুত্র আগমন করিবেন।

পেত্র কহিলেন, প্রভো, এই রূপকটি আমাদের জন্য বলিতেছ, না ৪১ সকলেরই জন্য। প্রভু কহিলেন, কে তবে সেই বিশ্বস্ত, সেই ৪২ বুদ্ধিমান গৃহাধ্যক্ষ, "যাহাকে তাহার" প্রভু আপন দাস দাসীদিগকে যথাসময়ে প্রয়োজনীয় আহার দিবার জন্য তাহাদের উপরে নিযুক্ত করিবেন? ধন্য সেই দাস, যাহাকে প্রভু আপন আগমনের সময়ে ৪৩ এই রূপ করিতে দেখিবেন। সত্য আমি তোমাদিগকে কহিতেছি, ৪৪ তিনি তাহাকে আপন সমস্ত বিষয়ের উপরে কর্ত্তা করিবেন। কিন্তু ৪৫ সেই দাস"যদি মনে মনে বলে, আমার প্রভুর আগমনের বিলম্ব আছে; আর যদি সে দাস দাসীদিগকে প্রহার করে ও ভোজন পান করিতে ও মত্ত হইতে আরম্ভ করে, তাহা হইলে সেই দাসের প্রভু এমন এক দিনে ও এমন এক দণ্ডে আগমন করিবেন, যদ্বিষয় ৪৬ সে কিছুই জানিবে না। তিনি আসিয়া তাহাকে কাটিয়া দুই খণ্ড করিবেন, এবং তাহাকে অবিশ্বস্তদিগের দশার ভাগী করিবেন। আর যে দাস আপনার প্রভুর ইচ্ছা জানিয়াও প্রস্তুত না থাকে, ৪৭ এবং তাঁহার ইচ্ছামত কার্য্য না করে, তাহাকে অনেক কোড়া প্রহার করা যাইবে। কিন্তু যে ব্যক্তি প্রভুর ইচ্ছা না জানিয়া ৪৮ কোড়া প্রহারের যোগ্য কার্য্য করে, তাহাকে অল্প প্রহার করা যাইবে। কারণ যাহাকে অধিক প্রদত্ত হইয়াছে, তাহার নিকটে অধিক দাওয়া করা যাইবে; আর যাহার নিকটে অধিক গচ্ছিত করা হইয়াছে, তাহার নিকট অধিক চাওয়া যাইবে।

আমি পৃথিবীতে অগ্নি লাগাইতে আসিয়াছি; আর আমার ৪৯

৫০ মনোবাঞ্ছা তাহা এখনি প্রজ্বলিত হইয়া উঠুক। কিন্তু অগ্রে আমাকে এক বাপ্তিস্মে বাপ্তাইজিত হইতে হইবে, আর যত দিন না তাহা সিদ্ধ হইয়া যাইতেছে, ততদিন আমি কেমন সঙ্কুচিত চিত্ত রহিয়াছি।
৫১ তোমরা কি মনে কর যে আমি পৃথিবীতে শান্তি বিধান করিতে আসিয়াছি? আমি তোমাদিগকে বলি, কখনই না, বরং আমি বিচ্ছেদ
৫২ লাগাইতে আসিয়াছি, কারণ এ অবধি এক বাটীর মধ্যে পাঁচ জনে
৫৩ বিচ্ছেদ হইবে। তিন জন দুই জনের বিরুদ্ধ হইবে, আর দুই জন তিন জনের বিরুদ্ধ হইবে। পিতা পুত্রের বিরুদ্ধে. পুত্র পিতার বিরুদ্ধে; মাতা কন্যার বিরুদ্ধে, কন্যা মাতার বিরুদ্ধে; শ্বশ্রূ বধূর বিরুদ্ধে; বধূ শ্বশ্রূর বিরুদ্ধে হইবে।

৫৪ পরে লোকসমূহকেও তিনি কহিলেন, যদি তোমরা দেখ যে পশ্চিম দিক হইতে একখান মেঘ উঠিতেছে, অমনি তোমরা বল, এক পসলা
৫৫ বৃষ্টি আসিতেছে; আর সেইরূপ ঘটে। এবং দক্ষিণ বায়ু বহিতে দে-
৫৬ খিলে তোমরা বলিয়া থাক, অত্যন্ত গ্রীষ্ম হইবে; আর তাহা ঘটে। রে কপটেরা, তোমরা পৃথিবীর ও আকাশের লক্ষণ বুঝিতে পার; তবে
৫৭ এ কেমন, যে তোমরা এই সময়ের লক্ষণ বুঝিয়া লইতে পার না? আর কেন তোমরা আপনারাই বিচার করিয়া দেখ না যে কি করা কর্ত্তব্য?*
৫৮ দেখ, তোমার বিপক্ষের সঙ্গে বিচারকর্ত্তার নিকটে যাইতে যাইতে তুমি পথের মধ্যে তাহা হইতে নিষ্কৃতি পাইতে যত্ন কর; পাছে সে তোমাকে বিচারকর্ত্তার হস্তে ধরাইয়া দেয়, আর বিচারপতি তোমাকে কারাধ্যক্ষের হস্তে সমর্পণ করে, আর কারাধ্যক্ষ তোমাকে কারাগারে
৫৯ নিক্ষেপ করে। আমি তোমাকে বলিতেছি, সিকি পয়সা পর্য্যন্ত পরিশোধ না করিলে তুমি তথা হইতে বাহির হইতে পাইবে না।

১৩ সেই সময়ে কতক জন লোক উপস্থিত ছিল, যাহারা তাঁহাকে সেই গালীলীয় লোকদের বিষয় সংবাদ দিল, যাহাদের রক্ত পিলাত

---

* অর্থাৎ মনঃপরিবর্ত্তন করা ও তোমাদের বিপক্ষের সঙ্গে অর্থাৎ ঈশ্বরের সঙ্গে মিলন করা।

তাহাদের বলির রক্তের সঙ্গে মিশাইয়া দিয়াছিল। তিনি তাহাদিগকে ২
কহিলেন, তাহাদের প্রতি এই রূপ ঘটিল বলিয়া তোমরা কি মনে
করিতেছ যে তাহারা সমুদয় গালীলাইয় লোকদের অপেক্ষা অধিক
পাপী? আমি তোমাদিগকে বলি,কখনই না,বরং ⌈আমি বলি⌉,তোমরা ৩
যদি মনঃপরিবর্ত্তন না কর,তাহা হইলে তোমরা সকলে সেই রূপ বিনাশ
পাইবে। অথবা শিলোয়া পুষ্করিণীর নিকটে সেই দুর্গ ভাঙ্গিয়া পড়াতে ৪
যে অষ্টাদশ জন মারা পড়িয়াছিল, তোমরা কি মনে করিতেছ যে
তাহারা য়েরূশালেম নিবাসী সমুদয় মনুষ্য অপেক্ষা অধিক দোষী?
আমি তোমাদিগকে বলি, কখনই না; বরং ⌈আমি বলি⌉, তোমরা ৫
যদি মনঃপরিবর্ত্তন না কর, তাহা হইলে তোমরা সকলে সেই রূপ
বিনাশ পাইবে।

তখন তিনি এই রূপকটি কহিলেন—এক জন লোকের দ্রাক্ষা- ৬
ক্ষেত্র মধ্যে একটি ডুম্বুর বৃক্ষ রোপিত ছিল। তিনি আসিয়া
তাহাতে ফলের অন্বেষণ করিলেন, কিন্তু কিছুই পাইলেন না। তখন ৭
তিনি উদ্যানপালকে কহিলেন, দেখ, এই তিন বৎসর আমি
আসিয়া এই ডুম্বুর বৃক্ষে ফলের অন্বেষণ করিতেছি, কিন্তু কিছুই
পাই না; এটা কাটিয়া ফেল; এটা কেন মিথ্যা স্থান যোড়া করিয়া
রহিয়াছে? তিনি উত্তর করিয়া তাঁহাকে কহিলেন, প্রভো, এ ৮
বৎসরও থাকিতে দাও, আমি অগ্রে ইহার চারিদিকে খনন করিয়া
সার দিই; ইহাতে যদি ফল দেয়,ভালই,না দেয়,তুমি কাটিয়া ফেলিবে। ৯

পরে তিনি কোন এক সিনাগোগে শাব্বাথদিনে উপদেশ দিতে ১০
ছিলেন। আর কি আশ্চর্য্য, সে স্থানে এমন একটি স্ত্রীলোক ছিল, ১১
যাহাকে অষ্টাদশ বৎসর পর্য্যন্ত এক রোগ-আত্মা আশ্রয় করিয়াছিল।
সে একেবারে কুব্জা হইয়া গিয়াছিল,কোন মতে সোজা হইয়া দাঁড়াইতে
পারিত না। য়েশু তাহাকে দেখিয়া নিকটে আহ্বান করিয়া কহি- ১২
লেন, বৎসে, তোমার রোগ হইতে তুমি বিমুক্ত হইলে। এই বলিয়া ১৩
তিনি তাহার গাত্র স্পর্শ করিলেন; আর তৎক্ষণেই সে সোজা হইল,

১৪ ও ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিতে লাগিল। কিন্তু য়েশু শাব্বাথে আরোগ্যদান করিলেন বলিয়া সেই সিনাগোগের অধ্যক্ষ রুষ্ট হইয়া লোকসমূহকে বলিল, কাজ কর্ম্ম করিবার ছয় দিন আছে ; অতএব সেই কয়
১৫ দিনে আসিয়া আরোগ্য হইও, শাব্বাথদিনে আসিও না। কিন্তু প্রভু তাহাকে উত্তর করিয়া কহিলেন, রে কপটেরা, তোমরা প্রত্যেকজন কি শাব্বাথে আপন আপন বলদ কি গর্দ্দভকে যাবপাত্র হইতে
১৬ খুলিয়া জল পান করাইতে লইয়া যাও না ? তবে এই স্ত্রী লোকটি, যিনি আব্রাহামের একটি কন্যা, যাঁহাকে শয়তান এই অষ্টাদশ বর্ষ পর্য্যন্ত বান্ধিয়া রাখিয়াছিল, ইহাঁকে কি শাব্বাথ দিনে সেই বন্ধন
১৭ হইতে বিমুক্ত করা উচিত নয় ? তিনি এই কথা কহিলে তাঁহার বিপক্ষ সকলে লজ্জিত হইল, আর লোকসাধারণে তাঁহার কৃত সমুদয় মহীয়ান কার্য্য দেখিয়া আনন্দ করিতে লাগিল।

১৮ অতএব তিনি কহিলেন, ঈশ্বরের রাজ্য কিসের তুল্য ; আর
১৯ কিসের সহিত তাহার তুলনা করিব ? তাহা একটি সর্ষপ বীজের তুল্য, যাহা এক মনুষ্য লইয়া আপনার উদ্যানে রোপন করিলেন ; পরে তাহা বৃদ্ধি পাইয়া একটী বৃক্ষ হইয়া উঠিল ; এবং আকাশের পক্ষীরা
২০ আসিয়া তাহার শাখায় বাস করিতে লাগিল। পুনরায় তিনি
২১ কহিলেন, ঈশ্বরের রাজ্যকে কিসের সহিত তুলনা করিব ? তাহা একটুকু তাড়ীর তুল্য, যাহা এক স্ত্রীলোক লইয়া তিন মণ ময়দার তালের মধ্যে লুকাইয়া রাখিল, যাবৎ সমুদয়ই তাড়ীময় না হইয়া গেল।

২২ পরে তিনি নগরে নগরে ও গ্রামে গ্রামে উপদেশ প্রদান করিতে
২৩ করিতে য়েরূশালেমে যাত্রা করিলেন। একজন তাঁহাকে কহিল, প্রভো,
২৪ পরিত্রাণ কি কেবল অল্প লোকেই পাইবে ? তিনি তাহাদিগকে কহিলেন, সঙ্কীর্ণদ্বার দিয়া প্রবেশ করিতে প্রাণপণ কর ; কারণ, আমি তোমাদিগকে কহিতেছি, অনেকেই প্রবেশ করিতে
২৫ চেষ্টা করিবে, কিন্তু সক্ষম হইবে না। বাটীর কর্ত্তা উঠিয়া দ্বার রুদ্ধ করিলে পর, যখন তোমরা বাহিরে দাঁড়াইয়া দ্বারে ঘা

দিতে আরম্ভ করিবে, ও বলিবে,প্রভু আমাদিগকে দ্বার খুলিয়া দাও ; আর যখন তিনি উত্তর করিয়া তোমাদিগকে কহিবেন, আমি তোমা-দিগকে চিনি না, তোমরা কোথাকার লোক ; তখন তোমরা বলিতে ২৬ আরম্ভ করিবে, আমরা তোমার সমক্ষে ভোজন পান করিয়াছি, আর তুমি আমাদের ⌈নগরের⌉ পথে উপদেশ দিয়াছিলে, কিন্তু ২৭ তিনি কহিবেন—আমি তোমাদিগকে বলি, আমি জানি না তোমরা কোথাকার লোক ; আমার নিকট হইতে দূর হও রে দুষ্কর্ম্মকারীরা। তখন তোমরা হাহাকার ও দন্তঘর্ষণ করিতে থাকিবে, যেহেতু তোমরা ২৮ দেখিবে, আব্রাহাম, ইস্হাক, য়াকোব ও দৈববক্তৃগণের সকলেই ঈশ্বরের রাজ্যে রহিয়াছেন, কিন্তু তোমরা বহিষ্কৃত হইয়াছ। আর ২৯ লোকে পূর্ব্ব হইতে ও পশ্চিম হইতে, উত্তর হইতে ও দক্ষিণ হইতে আসিয়া ঈশ্বরের রাজ্যে ভোজনে উপবিষ্ট হইবে। আর দেখ, শেষের ৩০ এমন লোক আছে, যাহারা প্রথম হইবে, আবার প্রথমকার এমন ⌈লোক আছে⌉ যাহারা শেষে পড়িবে।

সেই দণ্ডে কতক জন ফারূশী তাঁহার নিকট আসিয়া তাঁহাকে ৩১ বলিল, বাহির হইয়া এস্থান হইতে প্রস্থান কর ; কারণ হেরোদ তোমাকে বধ করিতে চাহে। তিনি তাহাদিগকে কহিলেন, ৩২ যাও, সেই শৃগালকে গিয়া বল, দেখ, অদ্য ও কল্য আমি পিশাচ বহিষ্কৃত করিব ও আরোগ্যদান কার্য্য সমাধা করিব, আর তৃতীয় দিনে আমি সিদ্ধ হইব। আর অদ্য, কল্য ও পরশ্ব আমাকে চলিতে ৩৩ হইবে,কারণ একজন দৈববক্তা যে য়েরূশালেমের বাহিরে বিনাশ পায়, তাহা কখনই হইতে পারে না। হা য়েরূশালেম ! হা য়েরূশালেম ! ৩৪ হা দৈববক্তাঘাতিনী ও আপনার নিকটে প্রেরিতদিগকে প্রস্তরাঘাত-কারিণী ! কুক্কুটী যাদৃশ পক্ষের নীচে আপনার শাবকদিগকে একত্র করে, আমিও সেইরূপ তোমার সন্তান দিগকে কতবার একত্র করিতে চাহিয়া ছিলাম, কিন্তু তোমরা সম্মত হইলে না ? দেখ, এই রহিল ৩৫ তোমাদের আবাস। আর আমি তোমাদিগকে বলি, তোমরা

আমাকে আর দেখিতে পাইবে না যে পর্য্যন্ত না সেই সময় আসিবে, যখন তোমরা বলিবে, প্রভুর নামে যিনি আগমন করিতেছেন তিনি ধন্য।

১৪ পরে যখন তিনি শাব্বাথ দিনে ফারুশীদলের এক জন অধ্যক্ষের বাটীতে ভোজন করিতে আসিলেন, তখন তাহারা তাঁহার প্রতি ২ লক্ষ্য রাখিল। আর দেখ, সেই স্থানে তাঁহার সম্মুখে এক জন জলোদরী ৩ মনুষ্য ছিল। য়েশু শাস্ত্রীদিগকে ও ফারুশীদিগকে কহিলেন, শাব্বাথে আরোগ্য দান করা উচিত কি অনুচিত? কিন্তু তাহারা মৌনী থাকিল। ৪ তখন তিনি তাহাকে ধরিয়া তুলিলেন ও আরোগ্য দান করিয়া বিদায় ৫ করিলেন। আর তাহাদিগকে তিনি কহিলেন, তোমাদের কাহারো গর্দ্দভ কি বলদ কুপে পড়িলে তোমাদের মধ্যে এমন কে আছে, যে ৬ তখনি অর্থাৎ শাব্বাথে আপনার সেটিকে তুলিবে না? তাহারা এই কথার প্রত্যুত্তর করিতে পারিল না।

৭ এ দিকে নিমন্ত্রিত লোকে প্রধান প্রধান আসন গ্রহণ করিতে ৮ চেষ্টা করিতেছে দেখিয়া তিনি তাহাদিগকে এক রূপক কহিলেন, তাহাদিগকে বলিলেন—কেহ যদি তোমাকে বিবাহভোজে নিমন্ত্রণ করে, তাহা হইলে তুমি প্রধান আসনে উপবেশন করিও না; কি জানি হয় ত তিনি তোমা অপেক্ষা মান্যমান লোককে নিমন্ত্রণ করিয়া থাকি- ৯ বেন, আর তাহা হইলে কি জানি, যিনি তোমাকে ও তাহাকে নিমন্ত্রণ করিয়াছেন, তিনি আসিয়া তোমাকে বলিবেন, ইঁহারে স্থান দাও; তখন ১০ তোমাকে লজ্জায় লজ্জায় শেষের স্থান গ্রহণ করিতে হইবে। অতএব নিমন্ত্রিত হইলে তুমি গিয়া বরং শেষের স্থানে বসিবে যেন নিমন্ত্রণ-কর্ত্তা আসিয়া তোমাকে বলিতে পারেন, বন্ধু, তুমি প্রধান স্থানের দিকে যাও; তখন তুমি তোমার সহনিমন্ত্রিত সকলের সমক্ষে সম্মান ১১ লাভ করিবে। কারণ যে আপনি আপনাকে উন্নত করিবে, তাহাকে অবনত করা হইবে, এবং যে কেহ আপনি আপনাকে অবনত করিবে, তাহাকে উন্নত করা হইবে।

পরে তিনি নিমন্ত্রণ কর্ত্তাকেও কহিলেন—তুমি যদি মধ্যাহ্ন-ভোজ ১২ কিম্বা সায়াহ্ন-ভোজ কর, তাহা হইলে তুমি আপনার বন্ধুদিগকে, কি ভ্রাতৃগণকে, কি আপনার জ্ঞাতী কুটুম্বদিগকে, কি তোমার ধনবান প্রতিবাসীদিগকে নিমন্ত্রণ করিও না; পাছে তাহারা তোমাকে প্রতি-নিমন্ত্রণ করিলে তোমার পরিশোধ হইয়া যায়। অতএব তুমি যখন ১৩ ভোজ করিবে, তখন তুমি দরিদ্রদিগকে, নুলাদিগকে, খঞ্জদিগকে ও অন্ধদিগকে নিমন্ত্রণ করিও, তাহা হইলে তুমি আশীর্ব্বাদের পাত্র ১৪ হইবে; যেহেতু তোমার পরিশোধ করিবার জন্য তাহাদের কিছুই নাই; যাথার্থিকদের উত্থান সময়ে তোমার পরিশোধ হইবে।

ভোজনোপবিষ্টদের মধ্যে এক জন ইহা শুনিয়া তাঁহাকে বলিল, ১৫ ধন্য সেই ব্যক্তি, যে ঈশ্বরের রাজ্যে ভোজন করিতে পাইবে। কিন্তু ১৬ তিনি তাহাকে কহিলেন, এক জন মনুষ্য মহাভোজ করিয়া অনেককে নিমন্ত্রণ করিলেন। পরে ভোজের সময় উপস্থিত হইলে তিনি ১৭ আপনার দাসদিগকে পাঠাইয়া নিমন্ত্রিতদিগকে এই কথা বলিতে বলিলেন, তোমরা আইস, কারণ ⌈ভোজ⌉ প্রস্তুত। কিন্তু তাহারা ১৮ সকলেই এক ভাবে ক্ষমা প্রার্থনা করিতে আরম্ভ করিল—প্রথম জন বলিল,আমি এক খণ্ড ভূমি ক্রয় করিয়াছি, তাহা দেখিতে বাহির হইবার বিশেষ প্রয়োজন হইয়াছে; আমি তোমাকে বিনয় করি, আমার এই আপত্তি গ্রহণ কর। অন্য এক জন বলিল, আমি পাঁচ ১৯ যোড়া জোতের বলদ ক্রয় করিয়াছি,আমি সেগুলিকে পরীক্ষা করিয়া দেখিতে যাইতেছি; তোমাকে বিনয় করি, আমার এই আপত্তি গ্রহণ কর। অন্য জন বলিল,আমি এক স্ত্রীর পাণিগ্রহণ করিয়াছি,সেই জন্য ২০ যাইতে পারি না। সেই দাস আসিয়া আপনার প্রভুকে এই বিষয় ২১ জ্ঞাত করিল। তখন গৃহস্বামী ক্রুদ্ধ হইয়া আপনার দাসকে কহিলেন, শীঘ্র করিয়া নগরের পথে ও গলীতে যাও, এবং তথাকার দরিদ্র-দিগকে, নুলাদিগকে, অন্ধদিগকে ও খঞ্জদিগকে এই স্থানে আনয়ন কর। ⌈সেরূপ করিলে পর⌉ দাস বলিল, প্রভু, তোমার আজ্ঞানুসারে ২২

২৩ করা হইয়াছে, কিন্তু এখনও স্থান রহিয়াছে। তাহাতে প্রভু দাসকে কহিলেন, তুমি বাহির হইয়া পথে ও বেড়ার ধারে গিয়া লোককে
২৪ ধরিয়া লইয়া আইস, যেন আমার বাটী পরিপূর্ণ হয়। কারণ আমি তোমাদিগকে কহিতেছি, সেই নিমন্ত্রিতদের মধ্যে এক জনও আমার ভোজের আস্বাদ পাইবে না।

২৫ পরে বহুসংখ্যক লোক তাঁহার সঙ্গে চলিল। তিনি পশ্চান্মুখ
২৬ হইয়া তাহাদিগকে কহিলেন, যে কেহ আমার নিকটে আইসে অথচ আপন পিতাকে, মাতাকে, আপনার ভার্য্যাকে ও সন্তানদিগকে, ভ্রাতৃগণকে ও ভগিনীদিগকে, এমন কি, আপন প্রাণকে পর্য্যন্ত অপ্রিয়
২৭ জ্ঞান না করে, সে আমার শিষ্য হইতে পারিবে না। আর যে কেহ আপন ক্রুষ বহন না করিয়া আমার অনুগমন করে, সে আমার শিষ্য
২৮ হইতে পারে না। কারণ তোমাদের মধ্যে যদি কাহারো দুর্গ নির্ম্মাণ করিবার ইচ্ছা হয়, তবে সে কি প্রথমে বসিয়া হিসাব করিয়া দেখিবে
২৯ না যে, সমাপ্ত করিবার সঙ্গতি আছে কি না? পাছে ভিত্তি স্থাপন করিলে পর সে সমাপন করিতে সক্ষম না হইলে দর্শকেরা বিদ্রূপ
৩০ করিতে আরম্ভ করিয়া বলিবে, এই লোকটা 'দুর্গ' নির্ম্মাণ করিতে
৩১ আরম্ভ করিয়াছিল, কিন্তু সমাপন করিতে সক্ষম হইল না। অথবা এমন কোন্ রাজা আছে যে, অন্য এক রাজার বিরুদ্ধে রণযাত্রা করিতে গিয়া প্রথমে বসিয়া পরামর্শ করিবে না যে, সে কি দশ সহস্র সৈন্য লইয়া তাহার সম্মুখে দাঁড়াইতে পারিবে, যে বিংশতি সহস্র সৈন্যবলসহ
৩২ তাহার বিরুদ্ধে আসিতেছে? যদি বুঝে পারিব না, তাহা হইলে সে
৩৩ অতি দূরে থাকিতে দূত প্রেরণ করিয়া সন্ধির প্রার্থনা করে। সেই-রূপ তোমাদের মধ্যেও যে কেহ হৌক না কেন, সে যদি আপনার সর্ব্বস্বের ত্যাগ স্বীকার করিতে না পারে, তবে সে আমার শিষ্য হইতে
৩৪ পারিবে না। লবণ উত্তম সামগ্রী বটে, কিন্তু লবণের স্বাদ যদি যায়, তাহা হইলে আর কিসের দ্বারা তাহাকে স্বাদযুক্ত করা যাইতে পারে? তাহা ক্ষেত্রের জন্যে ও উপযুক্ত হয় না, সারঢিবির জন্যও উপযুক্ত হয় না।

লোকে তাহা বাহিরে ফেলিয়া দেয়। যাহার শুনিতে কর্ণ আছে, ৩৫
শুনুক।

পরে করসংগ্রাহকেরা ও পাপীষ্ঠেরা তাঁহার বাক্য শ্রবণার্থে ১৫
তাঁহার নিকটবর্ত্তী হইতে লাগিল। তাহাতে ফারুশীরা ও শাস্ত্রীরা অস- ২
ন্তোষ প্রকাশ করিয়া বলিল, এ পাপীষ্ঠদিগকে গ্রাহ্য করিয়া তাহাদের
সঙ্গে ভোজন করে। কিন্তু তিনি তাহাদিগকে এই রূপক কহিলেন, ৩
বলিলেন—তোমাদের মধ্যে যদি কাহারো এক শত মেষ থাকে, আর ৪
তাহার মধ্যে যদি একটি হারায়, তাহা হইলে সে কি অন্য নিরা-
নব্বইটীকে প্রান্তরে ফেলিয়া যাইবে না, এবং যাবৎ সেই পালভ্রষ্টটি
অন্বেষণ করিয়া প্রাপ্ত না হয়, তাবৎ কি তাহার অন্বেষণ করিতে
থাকিবে না? সেটির সন্ধান পাইলে সে আনন্দ সহকারে তাহাকে ৫
স্কন্ধে করে। পরে বাটীতে আসিয়া আপন বন্ধুবান্ধব ও প্রতিবাসী- ৬
দিগকে একত্রে ডাকিয়া তাহাদিগকে বলে, আমার সঙ্গে আনন্দ
কর, কারণ, আমার সেই হারাণ মেষটিকে আমি খুজিয়া পাই-
য়াছি। আমি তোমাদিগকে বলি, তাদৃশ স্বর্গেও এমন এক জন ৭
মাত্র পাপীর কারণে আনন্দ হইবে, যে মনঃপরিবর্ত্তন করে; যাহাদের
মনঃপরিবর্ত্তনে প্রয়োজন নাই, এমন নিরানব্বই জন যাথার্থিকের
বিষয়ে তত আনন্দ হইবে না।

অথবা কোনও স্ত্রীলোকের যদি দশটী আধুলি থাকে, আর ৮
সে যদি সেগুলির একটি হারায়, তাহা হইলে সে কি প্রদীপ
জ্বালাইয়া গৃহ মার্জ্জনা করিবে না, এবং যাবৎ সেটিকে খুজিয়া না
পায়, তাবৎ কি বহু যত্নে তাহার অন্বেষণ করিবে না? পরে সেটি ৯
পাইলে পর সে আপন বন্ধুবান্ধব ও প্রতিবাসীনীদিগকে একত্রে
ডাকিয়া বলিবে, আমার সঙ্গে আনন্দ কর, কারণ আমার সেই হারাণ
আধুলি আমি খুজিয়া পাইয়াছি। আমি তোমাদিগকে বলি, তাদৃশ ১০
ঈশ্বরের দূতগণের সমাজে এমন এক জন মাত্র পাপীর কারণে আনন্দ
হইবে, যে মনঃপরিবর্ত্তন করে।

১১ তিনি আরো কহিলেন, এক ব্যক্তির দুইটি পুত্র ছিল। তাহাদের
১২ মধ্যে কনিষ্ঠটী পিতাকে বলিল, পিতঃ, বিষয়ের যে অংশ আমাতে
বর্ত্তাইবে, তাহা আমাকে দাও। তাহাতে তিনি তাহাদিগকে আপন
১৩ বিষয় সম্পত্তি বিভাগ করিয়া দিলেন। অনতিঅধিক দিন পরে কনিষ্ঠ
পুত্র আপনার সর্ব্বস্ব সংগ্রহ করিয়া লইয়া অতি দূরস্থ এক দেশে চলিয়া
১৪ গেল। সেই স্থানে সে লাম্পট্যাচরণে আপনার সমস্ত সংস্থান উড়াইয়া
দিল। সমুদয় অপচয় করিলে পর, সেই দেশ ব্যাপিয়া এক ভয়ানক
১৫ দুর্ভিক্ষ হইয়া উঠিল; তাহাতে তাহার অভাব হইতে লাগিল। তাহাতে
সে গিয়া সেই দেশের এক জন প্রজার গলগ্রহ হইয়া পড়িল। সে
১৬ তাহাকে শূকর চরাইতে আপন ক্ষেত্রে পাঠাইয়া দিল। সে
শূকরদের খাদ্য খোসায় উদর পূর্ণ করিতে আকাঙ্ক্ষা করিল,
১৭ কিন্তু কেহই তাহাকে তাহা দিল না। তাহাতে সে প্রকৃতিস্থ
হইয়া বলিল, আমার পিতার কত মজুর আছে, যাহারা পর্য্যাপ্ত
১৮ আহার পাইতেছে; আর আমি এখানে ক্ষুধায় মরিতেছি। আমি
উঠিয়া আমার পিতার নিকটে যাইব, এবং তাঁহাকে বলিব, পিতঃ,
১৯ আমি স্বর্গের বিরুদ্ধে ও তোমার সমক্ষে পাপ করিয়াছি। আমি
আর তোমার পুত্র বলিয়া খ্যাত হইবার যোগ্য নহি। আমাকে
২০ তোমার মজুরদের এক জনের মত করিয়া রাখ। পরে সে গাত্রোত্থান
করিয়া আপন পিতার নিকটে চলিল। কিন্তু সে অনেক দূরে থাকি-
তেই তাহার পিতা তাহাকে দেখিতে পাইয়া করুণার্দ্রচিত্ত
হইলেন; এবং দৌড়িয়া গিয়া তাহাকে আলিঙ্গন করিয়া বারম্বার
২১ চুম্বন করিলেন। পুত্র তাঁহাকে বলিল, পিতা, আমি স্বর্গের
বিরুদ্ধে ও তোমার সমক্ষে পাপ করিয়াছি; আমি আর তোমার
২২ পুত্র বলিয়া খ্যাত হইবার যোগ্য নহি, [আমাকে তোমার মজুরদের
এক জনের মত রাখ]। • কিন্তু পিতা আপন দাসদিগকে কহিলেন,
তোমরা শীঘ্র করিয়া সর্ব্বোৎকৃষ্ট পরিচ্ছদ বাহির করিয়া আনিয়া
ইহাকে পরিধান করাও; আর ইহার হস্তে অঙ্গুরীয় দাও, আর

পদে পাদুকা দাও; আর পুষ্ট বাছুরটী আনিয়া মার। আর আইস, আমরা ২৩
ভোজন করিয়া আনন্দ করি; কারণ আমার এই পুত্র মৃত ছিল, আর ২৪
এখন পুনর্জ্জীবিত হইল; এ হারণ ছিল, আর পুনরুদ্দিষ্ট হইল। এই
রূপে তাঁহারা আনন্দ করিতে আরম্ভ করিলেন। এ দিকে তাঁহার ২৫
জ্যেষ্ঠ পুত্র ক্ষেত্রে ছিল। সে যখন ফিরিয়া আসিয়া বাটীর নিকটস্থ
হইল, তখন সে গানবাদ্য ও নৃত্যধ্বনি শুনিতে পাইল। তাহাতে সে ২৬
ভৃত্যদের এক জনকে ডাকিয়া জিজ্ঞাসা করিল, ব্যাপারটা কি। সে ২৭
তাহাকে বলিল, তোমার ভ্রাতা আসিয়াছেন, আর তোমার পিতা
তাঁহাকে সুস্থ শরীরে পুনঃপ্রাপ্ত হইয়াছেন বলিয়া পুষ্ট বাছুরটি মারি-
য়াছেন। তাহাতে সে ক্রুদ্ধ হইয়া ভিতরে প্রবেশ করিতে চাহিল না। ২৮
তখন তাহার পিতা বাহির হইয়া আসিয়া তাহাকে অনুরোধ করিতে
লাগিলেন। কিন্তু সে উত্তর করিয়া আপন পিতাকে বলিল, দেখ, আমি ২৯
এত বৎসর তোমার দাসত্ব করিয়া আসিতেছি, আমি কখনও তোমার
আদেশ লঙ্ঘন করি নাই; তথাচ তুমি আমাকে একটি ছাগ
বৎসও দাও নাই, যেন আমি আমার বন্ধুবান্ধবদের লইয়া আমোদ
করি; কিন্তু তোমার এই পুত্র, যে বেশ্যাদের সঙ্গে তোমার ৩০
বিষয় সম্পত্তি ধ্বংস করিয়াছে, এ আসিবা মাত্র তুমি ইহার জন্য
পুষ্ট বাছুরটী মারিলে। তিনি তাহাকে কহিলেন, বৎস, তুমি ৩১
সততই আমার নিকটে রহিয়াছে। আর আমার সমুদয় বিষয়ইত
তোমার। কিন্তু আনন্দ ও আহ্লাদ করা আমাদের উচিত; যেহেতু ৩২
তোমার ভ্রাতা মৃত ছিল, এখন পুনর্জ্জীবিত হইয়াছে। হারাণ ছিল,
এখন পুনরুদ্দিষ্ট হইল।

পরে তিনি শিষ্যদিগকেও কহিলেন, এক জন ধনবান লোক ১৬
ছিলেন। তাঁহার এক জন গৃহাধ্যক্ষ ছিল। তাহার নামে ধনবান লোকের
নিকট অভিযোগ হইল যে, সে তাঁহার সম্পত্তি উড়াইয়া দিতেছে।
তিনি তাহাকে ডাকিয়া কহিলেন, তোমার বিষয়ে এ কি শুনিতে পাই? ২
তোমার গৃহাধ্যক্ষ কার্য্যের নিকাশ দাও; কারণ তুমি আর গৃহাধ্যক্ষতা

৩ করিতে পাইবে না। তখন গৃহাধ্যক্ষ মনে মনে বলিতে লাগিল, আমার
৪ প্রভু গৃহাধ্যক্ষ পদ হইতে আমাকে চ্যুত করিলেন। অতএব এখন কি
করি? মাটী কোপাইতে আমার শক্তি নাই; ভিক্ষা করিতে আমার
লজ্জা হয়। বুঝিয়াছি কি করিতে হইবে, যাহাতে আমার গৃহা-
ধ্যক্ষপদ গেলে পর লোকে আমাকে আপনাদের গৃহে গ্রহণ করিবে।
৫ তখন সে আপনার প্রভুর খাতকদের প্রত্যেক জনকে ডাকিয়া প্রথম
জনকে বলিল, তুমি আমার প্রভুর কত ধার? সে বলিল, একশত মণ
৬ তৈল। সে তাহাকে বলিল, তোমার খত খানি লও, শীঘ্র বসিয়া
৭ পঞ্চাশ মণ লিখ। পরে সে অন্য এক জনকে বলিল, তুমি কত ধার?
সে বলিল, একশত বিশ গোম। সে তাহাকে বলিল, তোমার খতখানি
৮ লইয়া আশী বিশ লিখ। বুদ্ধির মত কার্য্য করিল বলিয়া প্রভু
অন্যায়ী গৃহাধ্যক্ষের প্রশংসা করিলেন; যেহেতু আলোকের সন্তান-
দের অপেক্ষা এই জগতের সন্তানেরা স্বজাতির বেলায়* অধিকতর
৯ বুদ্ধিমান হয়। আমি তোমাদিগকে বলি, অন্যায়ের ধন লইয়া
তোমরা আপনাদের জন্য বন্ধু কর,† যেন তোমাদের ধন নিঃশেষ
১০ হইলে তোমরা চিরস্থায়ী নিবাসে গৃহীত হইতে পার। যে অল্প বিষয়ে
বিশ্বস্ত, সে অধিক বিষয়েও বিশ্বস্ত হয়; এবং যে অল্প বিষয়ে অন্যায়ী,
১১ সে বহু বিষয়েও অন্যায়ী হয়। অতএব যদি তোমরা অন্যায়ের ধনে
বিশ্বস্ত না হইলে, তবে প্রকৃতধন তোমাদের হস্তে কে গচ্ছিত করিবে।
১২ আর যদি তোমরা অপরের সম্পত্তি লইয়া বিশ্বস্ত না হইলে, তবে কে
১৩ তোমাদিগকে তোমাদের নিজের বিষয় দিবে। কোনও ভৃত্য দুই

---

* অর্থাৎ কি,না এই অন্যায়ী গৃহাধ্যক্ষ যদি ঈশ্বরভীত এক খাতকের নিকটে গিয়া খত পরিবর্ত্তন করিতে বলিত, সে কোন মতে স্বীকার হইত না। এরূপ চাতুরী কেবল স্বজাতির কাছে অর্থাৎ সমপ্রকৃতি লোকের কাছে খাটে, ঈশ্বরের সন্তানদের কাছে খাটে না।

† অর্থাৎ সেই অন্যায়ী গৃহাধ্যক্ষ যেমন স্বজাতীয়দের উপকার করিল, তেমনি তোমরাও স্বজাতীয়দের অর্থাৎ ঈশ্বরের সন্তানদের উপকার কর, তাহা হইলে তোমাদের ধন একশেষ হইলে অর্থাৎ মৃত্যু সময়ে যখন তোমাদের ধন তোমাদের পক্ষে নিতান্ত অকর্ম্মণ্য হইবে, তখন ঈশ্বর তোমাদিগকে স্বর্গে স্থান দিবেন।

প্রভুর সেবা করিতে পারে না; কারণ হয়, সে এক জনকে ঘৃণা করিবে, আর অন্যকে ভাল বাসিবে, না হয়, এক জনের অনুরক্ত হইবে, আর অন্যকে অশ্রদ্ধা করিবে। তোমরাও এক সময়ে ঈশ্বরের ও ধনের সেবা করিতে পার না।

অর্থপ্রিয় ফারুশীরা এই সকল কথা শুনিয়া তাঁহাকে বিদ্রূপ ১৪ করিল। তাহাতে তিনি তাহাদিগকে কহিলেন, তোমরাই সেই ১৫ লোক, যাহারা মনুষ্যদের সম্মুখে আপনাদিগকে যাথার্থিক দেখাইতেছ, কিন্তু ঈশ্বর তোমাদের হৃদয় জানেন। কারণ যাহা মনুষ্যসমাজে বহু মাননীয়, তাহা ঈশ্বরের সম্মুখে ঘৃণার্হ বিষয়। ব্যবস্থা ও ১৬ দৈববক্তৃগণ য়োহান পর্য্যন্ত ছিলেন। সেই অবধি ঈশ্বরের রাজ্য বিষয়ক শুভসংবাদ প্রচার হইতেছে, আর প্রত্যেক জন বলপূর্ব্বক প্রবেশ করিতেছে। গগণমণ্ডল ও পৃথিবীর লোপ হওয়া বরং সহজ, কিন্তু ব্যব- ১৭ স্থার বিন্দুবিসর্গ ব্যর্থ হইবে না। যে কেহ আপন ভার্য্যাকে পরি- ১৮ ত্যাগ করিয়া অন্য একটিকে বিবাহ করে, সে ব্যভিচার করে, এবং যে কেহ সেই স্বামীত্যক্তাকে বিবাহ করে, সে ব্যভিচার করে।

একজন ধনী মনুষ্য ছিল, সে বেগুনিয়া বর্ণের বস্ত্র ও সূক্ষ্ম মলমল ১৯ পরিধান করিত, এবং উপভোগে ও আমোদ প্রমোদে দিন কাটাইত। লাজারস নামে একজন কাঙ্গালও ছিল। লোকে তাহাকে ২০ ধনবানের দ্বারে ফেলিয়া গিয়াছিল, তাহার সর্ব্বাঙ্গে গলিতস্ফোটক ছিল। সে ধনবানের মেজ হইতেপতিত ভগ্নাবশিষ্ট ⌈খাদ্য⌉ ভোজনে ২১ তৃপ্তিলাভ করিতে বাসনা করিল; কিন্তু কুক্কুরেরা আসিয়া তাহার গলিতস্ফোটক চাটিল। পরে সেই কাঙ্গাল মরিল, এবং দূতগণ ২২ কর্ত্তৃক আব্রাহামের ক্রোড়ে নীত হইল। পরে সেই ধনী মনুষ্যও মরিল, এবং সমাধি প্রাপ্ত হইল। সে হাদেশে* যন্ত্রণার জ্বালায় ২৩ চক্ষু উত্তোলন করিয়া বহুদূরে আব্রাহামকে এবং তাঁহার ক্রোড়ে লাজারসকে দেখিল, দেখিয়া সে উচ্চস্বরে ডাকিয়া ২৪

* দেখ, ২৩; ৪৩ পদের টিপ্পনী।

বলিল, পিতা আব্রাহাম, আমার প্রতি দয়া করিয়া লাজারস্‌কে পাঠাইয়া দাও, যেন সে আপন অঙ্গুলির অগ্রভাগ জলে ডুবাইয়া আমার জিহ্বা শীতল করে; কারণ এই অগ্নিশিখায় আমি যন্ত্রণা
২৫ ভোগ করিতেছি। কিন্তু আব্রাহাম কহিলেন, বৎস! তুমি স্মরণ কর যে তোমার শারীরিক জীবনে তুমি শুভঅবস্থা প্রাপ্ত হইয়াছিলে, আর লাজারস্ দুরবস্থা প্রাপ্ত হইয়াছিল; কিন্তু এখন ইনি এই স্থানে সান্ত্বনা পাইতেছেন, আর তুমি যন্ত্রণা ভোগ
২৬ করিতেছ। তাহাতে আবার আমাদের ও তোমাদের মধ্যে এক অতলস্পর্শ শূন্যস্থলী রহিয়াছে, যেন যাহারা এই স্থান হইতে তোমাদের ঐ স্থানে পার হইয়া যাইতে চাহে, তাহারা যাইতে না পারে; এবং তোমাদের ঐ স্থানের লোকও আমাদের এই স্থানে পার হইয়া
২৭ আসিতে না পারে। সে বলিল, তবে তোমাকে বিনতি করি পিতঃ,
২৮ উহাকে আমার পিত্রালয়ে পাঠাইয়া দাও; কারণ আমার পাঁচটি ভ্রাতা আছে তাহাদিগকে যেন বুঝাইয়া বলে। পাছে তাহারাও
২৯ এই যন্ত্রণাস্থানে আইসে। কিন্তু আব্রাহাম কহিলেন, তাহাদের কাছে মূশার ও দৈববক্তৃগণের গ্রন্থ আছে; তাঁহাদেরই বাক্যে তা-
৩০ হারা অবধান করুক। সে বলিল, তাহা হইবে না, পিতা আব্রাহাম! বরং মৃতদের একজন যদি তাহাদের নিকটে যায়, তাহা হইলে তাহারা
৩১ মনঃপরিবর্ত্তন করিবে। কিন্তু তিনি তাহাকে কহিলেন, যদি তাহারা মূশার ও দৈববক্তৃগণের বাক্যে অবধান না করে, তাহা হইলে মৃতদের মধ্য হইতে একজন উত্থান করিলেও তাহাদের প্রত্যয় জন্মিবে না।

১৭ পরে তিনি আপন শিষ্যদিগকে কহিলেন, বিঘ্ন যে ঘটিবে না ইহা অসম্ভব, কিন্তু হায়, সেই মনুষ্যের কি দুর্দ্দশা হইবে, যাহার
২ দ্বারা বিঘ্ন ঘটিবে! এই ক্ষুদ্রদের একটির বিঘ্ন স্বরূপ হওয়া অপেক্ষা তাহার পক্ষে ভাল হইত, যদি তাহার গলদেশে গর্দ্দভের
৩ যাঁতা বান্ধা হইত, এবং সে সমুদ্রে নিক্ষিপ্ত হইত। তোমরা আপনাদের বিষয়ে সাবধান। যদি তোমার ভ্রাতা দোষ করে,

তাহা হইলে তুমি তাহাকে অনুযোগ কর; যদি সে অনুতাপ করে, তবে তাহাকে ক্ষমা কর। ৪ আর যদি সে দিনের মধ্যে সাতবার তোমার বিরুদ্ধে দোষ করে, আর সাতবারই তোমার নিকটে আসিয়া বলে, আমি অন্যায় করিয়াছি, তাহা হইলে তুমি তাহাকে ক্ষমা করিবে। ৫ তখন আপষ্টলগণ প্রভুকে কহিলেন, আমাদের বিশ্বাস বর্দ্ধিত কর। প্রভু কহিলেন, যদি তোমাদের শর্ষপ বীজের মত বিশ্বাস থাকিত, তাহা ৬ হইলেও তোমরা এই ডুম্বুর বৃক্ষকে বলিতে পারিতে যে, তুমি উন্মূলিত হইয়া সমুদ্রে রোপিত হও; আর ইহা তোমাদের আজ্ঞাবহ হইত।

৭ তোমাদের মধ্যে এমন কে আছে যে তাহার দাস ভূমি কর্ষণ করিয়া কি মেষ রক্ষা করিয়া ক্ষেত্র হইতে বাটী আসিবা মাত্রই সে ৮ তাহাকে বলিবে, এখনি আহারে বৈস; বরং সে কি তাহাকে ইহা বলিবে না যে, আমার আহার প্রস্তুত কর, এবং আমি যতক্ষণ ভোজন পান করি বদ্ধকটি হইয়া আমার পরিচর্য্যা কর, তার পর তুমি ভোজন ৯ পান করিবে? দাসটি আদিষ্ট বিষয় করিল বলিয়া সে কি তাহার ১০ কাছে কৃতজ্ঞতা স্বীকার করিবে? কখনই না। সেইরূপ তোমরাও আদিষ্ট সমুদয় বিষয় করিলে পর, বলিও, আমরা অকর্ম্মণ্য দাস; যাহা আমাদের কর্ত্তব্য ছিল তাহাই আমরা করিলাম।

১১ পরে য়েরূশালেম যাত্রার সময়ে তিনি শামারিয়া ও গালীলা ১২ দেশের মধ্যে দিয়া চলিলেন। তিনি এক গ্রামে প্রবেশ করিতেছেন, ১৩ এমন সময়ে দশ জন কুষ্ঠী তাঁহার গমন পথে উপস্থিত হইল। তাহারা দূরে দাঁড়াইয়া উচ্চস্বরে বলিল, প্রভু য়েশু, আমাদের প্রতি দয়া কর! ১৪ তিনি তাহাদিগকে দেখিয়া কহিলেন, যাও, যাজকদের নিকটে গিয়া ১৫ আপনাদিগকে দেখাও। যাইতে যাইতে তাহারা শুচি হইল। তাহাদের মধ্যে এক জন, আপনাকে আরোগ্য প্রাপ্ত দেখিয়া, উচ্চস্বরে ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিতে করিতে প্রত্যাগমন করিল, ১৬ এবং অধোমুখে তাঁহার চরণে নিপতিত হইয়া তাঁহাকে কৃতজ্ঞতা ১৭ অর্পণ করিল। সে এক জন শামারীয়। য়েশু বলিলেন, দশ জন

১৮ কি শুচি হয় নাই? তবে সে নয় জন কোথায়? এই বিদেশী ভিন্ন কি আর কাহাকেও পাওয়া গেল না যে প্রত্যাবৃত্ত হইয়া ঈশ্বরের
১৯ মহিমা কীর্ত্তন করে? তখন তিনি তাহাকে কহিলেন, গাত্রোত্থান করিয়া প্রস্থান কর; তোমার বিশ্বাস তোমাকে বাঁচাইল।

২০ পরে ঈশ্বরের রাজ্যের আগমন কখন্ হইবে, ফারুশীরা তাঁহাকে জিজ্ঞাসা করায় তিনি তাহাদিগকে উত্তর করিয়া বলিলেন, ঈশ্বরের
২১ রাজ্যের আগমন এমন নয় যে সহজে উপলব্ধি পাওয়া যায়; লোকে এমনও বলিবে না যে, এই দেখ, এই স্থানে! কিম্বা ঐ দেখ, ঐ স্থানে! কারণ দেখ, ঈশ্বরের রাজ্য তোমাদের মধ্যে রহিয়াছে।

২২ পরে তিনি শিষ্যদিগকে কহিলেন, এমন সময় আসিবে, যখন তোমরা মনুষ্যপুত্রের ⌜রাজত্বের⌝ একটি দিন দেখিতে আকাঙ্ক্ষা
২৩ করিবে, কিন্তু দেখিতে পাইবে না। তখন লোকে তোমাদিগকে বলিবে ঐ দেখ, ঐ স্থানে ⌜মাশীরাখ⌝! কিম্বা এই দেখ, এই স্থানে তিনি আছেন! কিন্তু তোমরা যাইও না, তাহাদের অনুসরণেও প্রবৃত্ত
২৪ হইও না। কারণ যে বিদ্যুৎ নভস্তলের এক প্রান্ত হইতে অপর প্রান্ত পর্য্যন্ত চমকিয়া যায়, তাহা যেরূপ উজ্জ্বল, মনুষ্যপুত্রও আপনার
২৫ ⌜আগমন-⌝ দিনে সেই রূপ প্রতীয়মান হইবেন। কিন্তু প্রথমে তাঁহাকে
২৬ অনেক দুঃখ ভোগ করিতে হইবে এবং এই বংশ কর্ত্তৃক অগ্রাহ্য হইতে হইবে। আর নোহার সময়ে যে রূপ ঘটিয়াছিল, মনুষ্যপুত্রের
২৭ ⌜আগমন-⌝ দিনেও সেইরূপ ঘটিবে। তৎকালে যেমন লোকে সেই দিন পর্য্যন্ত ভোজন করিল, পান করিল, বিবাহ করিল ও বিবাহ দিল, যে দিনে নোহা তরণী মধ্যে প্রবেশ করিলেন, এবং বন্যা আসিয়া
২৮ সকলকে বিনষ্ট করিল। আর যে রূপ লোটের সময়ে ঘটিয়াছিল, অর্থাৎ লোকে ভোজন করিল, পান করিল, ক্রয় করিল, বিক্রয় করিল,
২৯ কৃষি করিল, গৃহ নির্ম্মাণ করিল; কিন্তু যে দিনে লোট সোদম হইতে বাহির হইল, সেই দিনে আকাশ হইতে অগ্নি ও গন্ধক বর্ষিত হইয়া
৩০ সকলকেই বিনষ্ট করিল; সেই রূপ সেই দিনেও হইবে, যে দিনে

মনুষ্যপুত্র প্রকাশিত হইবেন। সেই দিনে যদি কোন লোক ছাদের ৩১
উপরে থাকে, আর তাহার দ্রব্যাদি গৃহমধ্যে থাকে, তবে সে যেন সে
গুলি লইয়া যাইবার জন্য নামিয়া না আইসে। আর যে ক্ষেত্রে
থাকিবে, সেও যেন বাটীতে প্রত্যাবৃত্ত না হয়। লোটের জায়াকে ৩২
স্মরণ কর। যে কেহ আপন প্রাণ রক্ষা করিতে চেষ্টা করিবে, ৩৩
সে তাহা হারাইবে, আর যে তাহা হারাইবে, সে তাহা বাঁচাইয়া
রাখিবে। আমি তোমাদিগকে বলি, সেই রাত্রিতে দুই জন এক ৩৪
শয্যায় থাকিবে, তাহাদের এক জন গৃহীত হইবে, এক জন পরিত্যক্ত
হইবে। দুইটী স্ত্রীলোক একত্রে যাঁতা পিষিবে,তাহাদের একটি গৃহীত ৩৫
হইবে, একটি পরিত্যক্ত হইবে। ৩৬ (০)।* তাঁহারা তাঁহাকে বলিলেন, ৩৭
এ রূপ কোথায় ⌈ঘটিবে⌉ প্রভো? তিনি তাঁহাদিগকে কহিলেন, যে
স্থানে শব থাকে, সেই স্থানে গৃধ্রেরা একত্র হয়।

**পরে** তিনি তাঁহাদিগকে এই বিষয়ে একটি রূপক বলিলেন যে, ১৮
উৎসাহভগ্ন না হইয়া সতত প্রার্থনা করা তাঁহাদের উচিত; বলিলেন, ২
কোন নগরে এক জন বিচারপতি ছিল। সে ঈশ্বরকেও ভয়
করিত না, মনুষ্যকেও মানিত না। সেই নগরে একটি বিধবাও ছিল; ৩
বিধবাটি বারম্বার তাহার নিকটে আসিয়া বলিত, অন্যায়ের প্রতি-
বিধান করিয়া আমাকে আমার বিপক্ষ হইতে উদ্ধার কর। কিন্তু সে ৪
অনেক দিন পর্য্যন্ত গ্রাহ্যই করিল না। পরে সে মনে মনে বলিল,
যদিও আমি ঈশ্বরকে ভয় করি না,কোন মনুষ্যকেও মানি না, তথাচ ৫
এই বিধবা আমাকে এত বিরক্ত করিতেছে বলিয়া আমি ইহার
জন্যে অন্যায়ের প্রতিবিধান করিব, পাছে এ আসিয়া শেষে আমার
গালে ঠোনা মারে। প্রভু কহিলেন, শুন অন্যায় বিচারপতি কি ৬
বলে। তবে যাহারা অহর্নিশি ঈশ্বরকে ডাকে,তিনি কি আপনার সেই
মনোনীত লোকদের জন্য অন্যায়ের প্রতিবিধান করিবেন না? তিনি ৭

* ৩৬ পদ। দুই জন পুরুষ ক্ষেত্রে থাকিবে, তাহাদের এক জন গৃহীত হইবে,
এক জন পরিত্যক্ত হইবে।

৮ কি তাহাদের বিষয়ে বিলম্ব করিবেন ? আমি তোমাদিগকে বলি, তিনি অবিলম্বে তাহাদের জন্য অন্যায়ের প্রতিবিধান করিবেন। কিন্তু মনুষ্যপুত্রের আগমন হইলে তিনি কি পৃথিবীতে বিশ্বাস দেখিতে পাইবেন ।

৯ পরে তিনি এই রূপকটিও এমন কতক জনকে লক্ষ্য করিয়া কহিলেন, যাহারা আপনাদিগকে যাথার্থিক মনে করে আর অন্য সকলকে ১০ হেয়জ্ঞান করে—দুই জন লোক প্রার্থনা করিতে মন্দিরে গমন ১১ করিল ; এক জন এক ফারুশী, অন্য জন এক করসংগ্রাহক। ফারুশী দণ্ডায়মান হইয়া মনে মনে এই রূপ প্রার্থনা করিতে লাগিল, হে ঈশ্বর, আমি তোমাকে ধন্যবাদ করি যে আমি অন্যান্য লোকের মত নহি অর্থাৎ আমি দস্যুদের, অন্যায়ীদের, ব্যভিচারীদের মত নহি, এই কর- ১২ সংগ্রাহকটার মতও নহি। আমি সপ্তাহে দুইবার উপবাস করি। ১৩ আমার যত আয়, তাহার দশমাংশ দিয়া থাকি। কিন্তু করসংগ্রাহক দূরে দাঁড়াইল, সে স্বর্গের দিকে চক্ষু উত্তোলন করিতেও সাহস করিল না, সে বক্ষে করাঘাত করিয়া এই মাত্র বলিল, হে ঈশ্বর, এ পাপীষ্ঠের প্রতি ১৪ দয়া কর। আমি তোমাদিগকে বলি, বরং এই লোকটি যাথার্থিকীকৃত হইয়া গৃহে প্রতিগমন করিল, ও ব্যক্তি নয়। যেহেতু যে কেহ আপনি আপনাকে উন্নত করিবে, তাহাকে অবনত করা হইবে, এবং যে কেহ আপনি আপনাকে অবনত করিবে, তাহাকে উন্নত করা হইবে।

১৫ পরে কতকগুলি স্ত্রীলোক আপনাদের শিশুদিগকে তাঁহার নিকটে আনয়ন করিল, যেন তিনি তাহাদিগকে স্পর্শ করেন। কিন্তু ১৬ শিষ্যেরা তাহা দেখিয়া তাহাদিগকে তিরস্কার করিলেন। কিন্তু যেশু তাহাদিগকে নিকটে আহ্বান করিয়া বলিলেন, শিশুদিগকে আমার নিকটে আসিতে দাও, উহাদিগকে বারণ করিও না; ১৭ কারণ ঈশ্বরের রাজ্য উহাদের মত লোকদেরই। সত্য তোমাদিগকে কহিতেছি, ঈশ্বরের রাজ্যকে শিশুবৎ হইয়া গ্রহণ করিতে হইবে, নতুবা কেহ কখন তাহাতে প্রবেশ করিতে পাইবে না।

পরে এক জন অধ্যক্ষ তাঁহাকে জিজ্ঞাসা করিল, সৎগুরো, কি ১৮
করিলে আমি অনন্তজীবনের অধিকারী হইব? য়েশু তাহাকে ১৯
কহিলেন, আমাকে সৎ বল কেন? এক জন ভিন্ন অর্থাৎ ঈশ্বর ভিন্ন
সৎ ত কেহই নাই। আদেশ গুলি তুমি ত জ্ঞাত আছ যথা—'ব্যভিচার ২০
করিবেনা, হত্যা করিবে না, চুরি করিবে না, মিথ্যা সাক্ষ্য দিবে না,
তোমার পিতা মাতাকে সম্মান করিবে।' সে বলিল, এ সব ২১
আমি বাল্যাবধি পালন করিয়া আসিতেছি। য়েশু ইহা শুনিয়া ২২
তাহাকে কহিলেন, একটি বিষয় তোমার বাকি আছে; তোমার
যাহা কিছু আছে বিক্রয় করিয়া দরিদ্রদিগকে দান কর, তাহা হইলে
স্বর্গে তোমার জন্য ধন সঞ্চিত থাকিবে। পরে তুমি আসিয়া আমার
অনুগামী হও। কিন্তু ইহা শুনিয়া সে অত্যন্ত বিমর্ষ হইল; কারণ ২৩
সে অতি ধনবান ছিল। দেখিয়া য়েশু কহিলেন, যাহাদের বিষয় ২৪
সম্পত্তি আছে, তাহারা কেমন কষ্টে ঈশ্বরের রাজ্যে প্রবেশ করিবে।
কারণ ধনী লোকের ঈশ্বরের রাজ্যে প্রবেশ করা অপেক্ষা বরং ২৫
উষ্ট্রের সূচীছিদ্র দিয়া গমন আরো সহজ। যাহারা এই কথা শ্রবণ ২৬
করিল, তাহারা বলিল, কে তবে পরিত্রাণ পাইতে পারে? তিনি ২৭
বলিলেন,যাহা মনুষ্যদের নিকটে অসাধ্য,তাহা ঈশ্বরের নিকটে সাধ্য।
তখন পেত্র বলিলেন, দেখ, আমরা সমুদয় বিষয় পরিত্যাগ করিয়া ২৮
তোমার অনুগামী হইয়াছি। তিনি তাঁহাদিগকে কহিলেন, সত্য আমি ২৯
তোমাদিগকে বলিতেছি, যাহারা ঈশ্বরের রাজ্যের জন্য বাটী কি ভার্য্যা,
কি ভ্রাতৃগণ, কি পিতামাতা, কি সন্তানদিগকে পরিত্যাগ করিয়াছে,
তাহাদের মধ্যে এমন কেহই নাই যে এই বর্ত্তমান সময়ে তাহার বহু- ৩০
গুণ অধিক পাইবে না, এবং ভাবিযুগে অনন্তজীবনও প্রাপ্ত হইবে না।

পরে তিনি দ্বাদশ আপষ্টলকে সঙ্গে করিয়া লইয়া তাঁহাদিগকে ৩১
কহিলেন, দেখ, আমরা য়েরূশালেমে যাইতেছি, আর দৈববক্তৃগণের
দ্বারা মনুষ্যপুত্রের বিষয়ে যাহা যাহা লিখিত হইয়াছে, তাহা সিদ্ধ
হইবে। কারণ তাঁহাকে বিজাতীয়দের হস্তে ধরাইয়া দেওয়া হইবে, ৩২

আর তাহারা তাঁহাকে ব্যঙ্গ করিবে, তাঁহার প্রতি লজ্জাকর ব্যবহার
৩৩ করিবে, তাঁহার গাত্রে থুথু দিবে আর তাঁহাকে কোড়া প্রহার করিয়া
৩৪ বধ করিবে, আর তিন দিনের দিন তিনি উত্থান করিবেন। কিন্তু
তাঁহারা এ কথার মর্ম্ম হৃদয়ঙ্গম করিতে পারিলেন না। এই কথাটি
তাঁহাদের পক্ষে লুক্কাইত ছিল, সুতরাং কথিত বিষয়টি তাঁহারা বুঝি-
লেন না।

৩৫ পরে তিনি য়েরীখো নগরের নিকটবর্ত্তী হইলেন। সে স্থানে
৩৬ এক জন অন্ধ পথের পার্শ্বে বসিয়া ভিক্ষা করিতেছিল; সে
লোকারণ্যের গমন শব্দ শুনিয়া জিজ্ঞাসা করিল যে ব্যাপারটা কি।
৩৭ লোকে তাহাকে জ্ঞাত করিল যে নাজারেথের য়েশু সে স্থান দিয়া
৩৮ যাইতেছেন। তখন সে উচ্চস্বরে বলিল, হে য়েশু, দাবিদের সন্তান,
৩৯ আমার প্রতি দয়া কর! যাহারা অগ্রে যাইতেছিল, তাহারা তাহাকে
নীরব করাইবার জন্য তিরস্কার করিতে লাগিল; কিন্তু সে আরো
চীৎকার করিয়া বলিতে লাগিল, হে য়েশু, দাবিদের সন্তান, আমার
৪০ প্রতি দয়া কর। তাহাতে য়েশু গমনে বিরত হইয়া তাহাকে আপনার
নিকটে আনয়ন করিতে আজ্ঞা করিলেন। সে নিকটে আসিলে পর,
৪১ তিনি তাহাকে জিজ্ঞাসা করিলেন, কি চাহ, তোমার কি করিব? সে
৪২ বলিল, প্রভো, যেন দৃষ্টি প্রাপ্ত হই। য়েশু তাহাকে কহিলেন, দৃষ্টি প্রাপ্ত
৪৩ হও, তোমার বিশ্বাস তোমাকে বাঁচাইল। আর তদ্দণ্ডেই সে দৃষ্টি লাভ
করিল ও ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিতে করিতে তাঁহার অনুগমন
করিল। তদ্দৃষ্টে সমুদয় লোকে ঈশ্বরের প্রশংসা করিতে লাগিল।

১৯ তিনি য়েরীখো নগরে প্রবেশ করিয়া তাহার মধ্য দিয়া গমন
২ করিতে লাগিলেন। এখন, সেই নগরে এক জন লোক ছিল, যাহার
নাম জাখাইয়স্; সে এক জন প্রধান করসংগ্রাহক, ও ধনবান লোক
৩ ছিল। সে দেখিতে চেষ্টা করিল যে, কোন্ ব্যক্তি য়েশু। কিন্তু লোকের
৪ ভীড়ের জন্য পারিল না, কারণ সে আকারে খর্ব্ব ছিল। তখন সে
অগ্রে দৌড়িয়া গিয়া তাঁহাকে দেখিবার জন্য এক ডুমুর বৃক্ষে আরোহণ

করিল; কারণ সেখান দিয়া য়েশুকে গমন করিতে হইল। সেই
স্থানে উপস্থিত হইলে য়েশু উর্দ্ধে দৃষ্টি করিয়া তাহাকে কহিলেন,জাখা- ৫
ইয়স্, সত্বরে নামিয়া আইস; কারণ আজি আমাকে তোমার বাটীতে
থাকিতে হইবে। সে ত্বরায় অবতরণ করিয়া আনন্দের সহিত তাঁহাকে ৬
গৃহে গ্রহণ করিল। দেখিয়া সকলে অসন্তোষভাব প্রকাশ করিল, ৭
বলিল, একি, এক জন পাপীষ্ঠ মনুষ্যের আতিথ্য গ্রহণ করিতে ইনি
তাহার গৃহে প্রবেশ করিলেন;কিন্তু জাখাইয়স্ প্রভুর সম্মুখে দণ্ডায়মান ৮
হইয়া বলিল, দেখ, প্রভো! আমারবিষয় সম্পত্তির অর্দ্ধেক অংশ আমি
দরিদ্রদিগকে দিয়া থাকি; আর যদি অন্যায় করিয়া কাহারো কিছু
লওয়া হয়, তাহা হইলে আমি চতুঃগুণে তাহা ফিরাইয়া দিই। কিন্তু য়েশু ৯
তাহাকে কহিলেন, আজি এই পরিবারের পরিত্রাণ ঘটিল, যেহেতু
ইনিও আব্রাহামের এক সন্তান। কারণ যাহা হারাণ, তাহার অন্বেষণ ১০
করিতে ও পরিত্রাণ করিতে মনুষ্যপুত্র আগমন করিয়াছেন।

লোকে যে সকল কথা শ্রবণ করিতেছিল তৎসঙ্গে তিনি একটি রূপক ১১
বলিলেন,যেহেতু তিনি য়েরূশালেমের নিকটবর্ত্তী ছিলেন ও লোকে মনে
করিতেছিল যে, ঈশ্বরের রাজ্য তখনি প্রকাশ পাইবে। অতএব তিনি ১২
কহিলেন, এক জন কুলীন মনুষ্য এক অতি দূরদেশে গমন করিলেন,
তাঁহার উদ্দেশ্য আপনার জন্যে এক রাজ্য গ্রহণ করিবেন ও প্রত্যাগমন
করিবেন। ⌜যাইবার পুর্ব্বে⌝ তিনি আপনার দশ জন দাসকে ডাকিয়া ১৩
এক এক জনকে এক এক স্বর্ণমুদ্রা* দিলেন,দিয়া তাহাদিগকে বলিলেন,
আমার প্রত্যাগমন কাল পর্য্যন্ত তোমরা ব্যবসায় কর। এ দিকে তাঁহার ১৪
পৌরজনেরা তাঁহাকে ঘৃণা করিয়া, তাঁহার পশ্চাতে এই বলিয়া দূত
প্রেরণ করিল,আমরা চাই না যে সে আমাদের উপরে রাজত্ব করে।
রাজ্য গ্রহণানন্তর তিনি প্রত্যাগমন করিয়া সেই দাসদিগকে অর্থাৎ ১৫
যাহাদিগকে তিনি সেই স্বর্ণমুদ্রা দিয়াছিলেন, তাহাদিগকে আপনার

* গৃক ভাষায় লেখে—এক এক জনকে এক এক "ম্না" দিলেন। লাটিন ভাষায় বলে "মীনা।" এক মীনার মুল্য এক শত দ্রাখ্মা অর্থাৎ পঞ্চাশ টাকা। দেখ,মথি ১৭; ২৪ পদের টিপ্‌পনী।

নিকটে ডাকিতে আজ্ঞা করিলেন, যেন তিনি জানিতে পারেন যে
১৬ তাহারা ব্যবসায় করিয়া কে কত লাভ করিয়াছে। প্রথম জন
আসিয়া বলিল, প্রভো, তোমার এক মুদ্রায় দশ মুদ্রা আনিয়াছে।
১৭ তিনি তাহাকে কহিলেন, ভাল করিয়াছ, উত্তম দাস, যেহেতু তুমি
অতি অল্প বিষয়ে বিশ্বস্ত হইয়াছ, এই জন্যে তুমি দশটি নগরের উপরে
১৮ প্রভুত্ব প্রাপ্ত হও। পরে দ্বিতীয় জন আসিয়া বলিল, প্রভো, তোমার
১৯ এক মুদ্রায় পাঁচ মুদ্রা আয় করিয়াছে। তিনি তাহাকেও
২০ কহিলেন, তুমি পাঁচটি নগরের কর্ত্তা হও। পরে অন্য জন আসিয়া
বলিল, প্রভো, এই দেখ, তোমার সেই মুদ্রা, ইহা আমি
২১ গামছায় জড়াইয়া তুলিয়া রাখিয়াছিলাম; কারণ আমি তোমাকে
ভয় করিলাম, যেহেতু তুমি কঠিন লোক; তুমি যাহা রাখ
নাই, তাহা তুমি লইয়া থাক, আর তুমি যাহা বুন নাই, তাহা
২২ তুমি কাটিয়া থাক। তিনি তাহাকে কহিলেন, তোমার নিজের মুখের
কথানুসারে আমি তোমার বিচার করিব, রে দুষ্ট দাস! তুমি
জানিয়াছিলে যে আমি কঠিন লোক, যাহা রাখি নাই, তাহা লইয়া
২৩ থাকি, যাহা বুনি নাই, তাহা কাটিয়া থাকি; তবে কেন তুমি আমার
মুদ্রা বণিকদের নিকটে রাখ নাই? তাহা হইলে আমি আসিয়া
২৪ তাহা সুদ সমেত আদায় করিতাম। তখন তিনি সেই স্থানে দণ্ডায়মান
লোকদিগকে কহিলেন, তোমরা ইহার নিকট হইতে ঐ মুদ্রা কাড়িয়া
২৫ লইয়া তাহাকে দাও, যাহার দশ মুদ্রা আছে। তাহারা বলিল,
২৬ প্রভো, তাহার যে দশ মুদ্রা আছে। আমি তোমাদিগকে কহিতেছি,
যে কাহারো থাকে, তাহাকে দত্ত হইবে, কিন্তু যাহার কাছে না থাকে,
তাহার যাহা কিছু আছে, তাহাও তাহার নিকট হইতে অপহৃত হইবে।
২৭ কিন্তু আমার ঐ শত্রুগণ, যাহারা চায় নাই যে আমি উহাদের উপরে
রাজত্ব করি, উহাদিগকে এই স্থানে আনিয়া আমার সাক্ষাতে হত্যা কর।
২৮ ইহা বলিলে পর তিনি [শিষ্যদিগের] অগ্রে অগ্রে যিরূশালেমাভি-
মুখে গমন করিতে লাগিলেন।

যখন তিনি তৈলু পর্ব্বতের সম্মুখে বেথ্‌ফাগী ও বেথানিয়ার ২৯ নিকটস্থ হইলেন, তখন য়েশু আপনার দুই জন শিষ্য প্রেরণ করিলেন, বলিলেন, তোমাদের সম্মুখে যে গ্রাম দেখিতেছ, ঐ গ্রামে যাও। গ্রামে ৩০ প্রবেশ করিয়া তোমরা এমন একটি গর্দ্দভ শাবক বান্ধা দেখিতে পাইবে, যাহার পৃষ্ঠে কখন কোন মনুষ্য আরোহণ করে নাই। সেটি খুলিয়া আন। কেহ যদি তোমাদিগকে জিজ্ঞাসা করে যে, ওটা খুলিতেছ কেন? ৩১ তাহা হইলে বলিবে, এটিতে প্রভুর প্রয়োজন। তখন সেই ৩২ দুই জন প্রেরিত লোক চলিয়া গিয়া তিনি যেরূপ বলিয়াছিলেন, সেই রূপ দেখিতে পাইলেন। তাঁহারা গর্দ্দভ শাবকটি খুলিতেছেন, এমন ৩৩ সময়ে তাহার কর্ত্তারা তাঁহাদিগকে বলিল, শাবকটি খুলিতেছ কেন? তাঁহারা বলিলেন, এটিতে প্রভুর প্রয়োজন। তখন তাঁহারা ৩৪ সেটিকে য়েশুর নিকটে আনয়ন করিলেন, এবং আপনাদের বস্ত্র ৩৫ শাবকটির পৃষ্ঠে পাতিয়া দিয়া য়েশুকে তদুপরে আরোহণ করাইলেন। আর লোকে তাঁহার অগ্রে অগ্রে আপনাদের বস্ত্র পথের উপরে ৩৬ বিস্তার করিতে লাগিল। যখন তিনি তৈল পর্ব্বতের গড়ান স্থানে ৩৭ আসিয়া উপস্থিত হইলেন, তখন তাঁহার সমুদয় শিষ্যসম্প্রদায় তাঁহার অদ্ভুত কার্য্যনিচয় স্মরণ করিয়া আনন্দ করিতে করিতে উচ্চস্বরে ঈশ্বরের প্রশংসা করিতে লাগিলেন, বলিলেন, প্রভুর নামে আগ- ৩৮ মন করিতেছেন যে রাজা, তিনি ধন্য; স্বর্গে ⌈ঈশ্বরের⌉ প্রসন্নভাব এবং ঊর্দ্ধতম স্থানে ⌈দূতগণ দ্বারা⌉ তাঁহার মহিমাকীর্ত্তিত হইতেছে। তাহাতে জনতার কতক জন ফারুশী তাঁহাকে বলিল, গুরো, ৩৯ তোমার শিষ্যদিগকে নিবারণ কর। তিনি উত্তর করিয়া বলিলেন, ৪০ আমি তোমাদিগকে বলি, যদি উহারা নীরব হয়, তাহা হইলে প্রস্তর গুলা উচ্চনাদ করিয়া উঠিবে।

নিকটবর্ত্তী হইয়া যখন তিনি নগর দেখিতে পাইলেন, তখন ৪১ তিনি তাহার ⌈দুর্দ্দশা⌉ ভাবিয়া রোদন করিতে লাগিলেন, বলিলেন, আহা, যেন তুমি বুঝিতে—এই ⌈পরিত্রাণের⌉ দিনে যেন তুমি ৪২

বুঝিতে পারিতে যে কিসে তোমার মঙ্গল হয়। কিন্তু এখন তাহা
৪৩ তোমার দৃষ্টি হইতে গুপ্ত রহিয়াছে। কারণ তোমার উপরে এমন সময়
আসিয়া পড়িবে, যখন তোমার শত্রুগণ তোমার চতুর্দ্দিগে প্রাচীর
গাঁথিবে এবং তোমাকে বেষ্টন করিয়া তোমাকে সর্ব্বদিকে অবরোধ
৪৪ করিবে, এবং তোমাকে ও তোমার অভ্যন্তরস্থ সন্তান দিগকে ভূমি-
সাৎ করিবে; তাহারা তোমার মধ্যে এক খান প্রস্তর আর
এক খানির উপরে থাকিতে দিবে না; যেহেতু তোমার প্রতি কৃপা-
দৃষ্টির সময়টি তুমি বুঝিতে পারিলে না।

৪৫ পরে মন্দিরে প্রবেশ করিয়া তিনি বিক্রেতাদিগকে বহিষ্কৃত
৪৬ করিতে আরম্ভ করিলেন। তিনি তাহাদিগকে কহিলেন, লেখা আছে,
'আমার গৃহ প্রার্থনার গৃহ হইবে' (যিশাঃ৫৬;৭); কিন্তু 'তোমরা তাহা
দস্যুর গহ্বর করিয়া তুলিয়াছ,' (ইরেমিঃ ৭ ; ১১)।

৪৭ তিনি প্রতিদিন মন্দিরে উপদেশ দিলেন। কিন্তু মহাযাজকেরা
ও শাস্ত্রীরা ও লোকসাধারণের প্রধানেরা তাঁহাকে বিনষ্ট করিতে
৪৮ চেষ্টা করিল, কিন্তু সুবিধা পাইল না; কারণ লোকসমূহ তাঁহার
অনুরক্ত ছিল ও তাঁহার বাক্যে অবধান করিল।

২০ **পরে** সেই কএক দিনের মধ্যে এক দিন তিনি মন্দিরে লোক-
দিগকে উপদেশ দিতেছেন, এবং শুভসমাচার প্রচার করিতেছেন,
এমন সময়ে মহাযাজকেরা ও শাস্ত্রীরা প্রাচীনদের সঙ্গে উঠিয়া দাঁড়া-
২ ইয়া তাঁহাকে বলিল, আমাদিগকে বল, তুমি কোন্ ক্ষমতায় এ সমুদয়
কার্য্য করিতেছ? অথবা যিনি তোমাকে এই ক্ষমতা দান করিয়াছেন,
৩ তিনি কে? তিনি উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন, আমিও
তোমাদিগকে একটি কথা জিজ্ঞাসা করি, আমাকে তাহা বল;
৪ য়োহানের যে বাপ্তিস্ম, তাহা স্বর্গ হইতে উদ্ভূত, না মনুষ্য
৫ হইতে? তাহারা আপনাদের মধ্যে আন্দোলন করিয়া বলিল, যদি
আমরা বলি, স্বর্গ হইতে, তাহা হইলে ইনি আমাদিগকে বলিবেন,
৬ তবে তোমরা তাঁহার কথায় বিশ্বাস কর নাই কেন? আর যদি বলি,

মনুষ্য হইতে,তাহা হইলে লোক সাধারণে আমাদিগকে প্রস্তর মারিয়া বধ করিবে ; কারণ তাহাদের দৃঢ় প্রতীতি হইয়াছে যে, য়োহান এক জন দৈববক্তা। অতএব তাহারা উত্তর করিল যে, তাহারা জানে ৭ না কোথা হইতে। য়েশু তাহাদিগকে কহিলেন,তবে আমিও তোমা- ৮ দিগকে বলিব না যে কোন্ ক্ষমতায় আমি এই সকল কার্য্য করিতেছি।

পরে তিনি লোকদিগকে এই রূপক বলিতে লাগিলেন—এক জন ৯ মনুষ্য এক দ্রাক্ষাবাগান করিলেন, এবং কৃষকদিগকে ভাগে ইজারা দিয়া বহুদিনের জন্য বিদেশে চলিয়া গেলেন। পরে ফলের সময়ে ১০ তিনি কৃষকদের নিকটে একটি দাস পাঠাইলেন, যেন তাহারা দ্রাক্ষা-বাগানের ফলের অংশ তাঁহাকে দেয়। কিন্তু কৃষকেরা তাহাকে প্রহার করিয়া রিক্তহস্তে বিদায় করিল। পরে তিনি অন্য এক দাসকে ১১ পাঠাইলেন ; তাহাকে তাহারা প্রহার ও অপমান করিয়া রিক্তহস্তে বিদায় করিল। তাহার পশ্চাৎ তিনি তৃতীয় এক জনকে পাঠাইলেন, ১২ তাহাকেও তাহারা ক্ষতবিক্ষত করিয়া বাহিরে ফেলিয়া দিল। তখন দ্রাক্ষাবাগানের কর্ত্তা কহিলেন, কি করি ? আমি আমার প্রিয়- ১৩ পুত্রকে পাঠাইয়া দিই, হয় ত তাঁহাকে দেখিয়া তাহারা সঙ্কুচিত হইবে। কিন্তু কৃষকেরা তাঁহাকে দেখিয়া বলিতে লাগিল, এই ১৪ উত্তরাধিকারী ; আইস, আমরা ইহাকে বধ করি, যেন অধিকারটা আমাদেরই হয়। এই বলিয়া তাহারা তাঁহাকে দ্রাক্ষাবাগানের ১৫ বাহির করিয়া দিয়া বধ করিল। অতএব দ্রাক্ষাবাগানের কর্ত্তা তাহা-দের প্রতি কি করিবেন ? তিনি আসিয়া সেই কৃষকদিগকে বিনষ্ট ১৬ করিবেন, এবং দ্রাক্ষাবাগান অন্য লোককে দিবেন। ইহা শুনিয়া তাহারা বলিল, ঈশ্বর করুন যেন এরূপ না ঘটে ! কিন্তু তিনি তাহা- ১৭ দের প্রতি নেত্রপাত করিয়া কহিলেন, তবে এই যাহা লেখা রহি-য়াছে একি, যথা—

"যে প্রস্তরখান নির্ম্মাতৃগণ অগ্রাহ্য করিয়াছিল,
সেই খানিই ভিত্তিপ্রস্তর হইয়া উঠিল।" গীত ১১৮ ; ২২।

১৮ যে কেহ সেই প্রস্তরের উপরে পড়িবে, সে খণ্ড বিখণ্ড হইবে, এবং প্রস্তর খান যাহার উপরে পড়িবে,তাহাকে ধূলীবৎ চূর্ণ করিবে।
১৯ শাস্ত্রীরা ও মহাযাজকেরা তাঁহাকে সেই দণ্ডেই ধরিতে চেষ্টা করিল ; (কিন্তু তাহারা লোকদিগকে ভয় করিল) ; কারণ তাহারা বুঝিয়াছিল যে, তিনি তাহাদিগকেই লক্ষ্য করিয়া এই রূপকটি
২০ বলিলেন। তাহাতে তাহারা তাঁহার প্রতি লক্ষ্য রাখিল, এবং কতকগুলি কপটধার্ম্মিক চর পাঠাইল, যেন তাঁহার নিজের কথায় তাঁহাকে দোষী করিয়া তাঁহাকে রাজ প্রতিনিধির আয়ত্তে ও
২১ ক্ষমতায় সমর্পণ করিতে পারে। তাহারা তাঁহাকে জিজ্ঞাসা করিল, গুরো, আমরা জানি যে, তুমি যথার্থ কথা বল ও যথার্থ উপদেশ দিয়া থাক, তুমি মুখাপেক্ষা না করিয়া ঈশ্বরের পথ সত্যরূপে শিক্ষা দিয়া
২২ থাক ; সম্রাট্‌কে রাজস্ব দেওয়া বিধেয়, কি অবিধেয় ? তিনি তাহা-
২৩ দের খলতা বুঝিতে পারিয়া তাহাদিগকে কহিলেন, আমাকে একটি
২৪ দেনারিয়ন* দেখাও। [দেখাইলে পর তিনি কহিলেন] এই মূর্ত্তি ও এই
২৫ নাম কাহার ? তাহারা বলিল,সম্রাটের। তিনি তাহাদিগকে কহিলেন, তবে যাহা সম্রাটের, তাহা সম্রাট্‌কে দাও, আর যাহা ঈশ্বরের,তাহা
২৬ ঈশ্বরকে দাও। তাহারা লোকসাধারণের সমক্ষে তাঁহাকে তাঁহার কথায় দোষী করিতে পারিল না ; তাঁহার উত্তর শ্রবণে তাহারা আশ্চর্য্যান্বিত হইয়া মৌনী হইয়া রহিল।

২৭ পরে যাহারা বলে মৃতোত্থান নাই, সেই সাদ্দূকীদলের কত জন
২৮ তাঁহার নিকটে আসিয়া তাঁহাকে প্রশ্ন করিল, বলিল, গুরো, মূশা আমাদিগকে লিখিয়া গিয়াছেন, যদি কাহারো ভ্রাতা স্ত্রী রাখিয়া নিঃসন্তান হইয়া মৃত্যু প্রাপ্ত হয়,তাহা হইলে তাহার ভ্রাতা সেই স্ত্রীকে
২৯ গ্রহণ করিয়া আপন ভ্রাতার বংশোৎপাদন করিবে। এখন, সাত জন
৩০ ভ্রাতা ছিল, জ্যেষ্ঠ দারপরিগ্রহ করিয়া নিঃসন্তান হইয়া মরিল ;
৩১ দ্বিতীয় ও তৃতীয় ভ্রাতা তাহাকে গ্রহণ করিল ; সেইরূপ সাতজনই

* দেখ, মথি ২২ ; ১৯ পদের টিপ্পনী।

[তাহাকে গ্রহণ করিয়া] নিঃসন্তান হইয়া মরিল। সর্ব্ব শেষে স্ত্রীলোকটিও ৩২
মৃত্যু প্রাপ্ত হইল। অতএব, স্ত্রীলোকটি উত্থানকালে তাহাদের ৩৩
কাহার ভার্য্যা হইবে? কারণ সে ত সেই সাত জনেরই ভার্য্যা হইয়া-
ছিল। যেশু তাহাদিগকে কহিলেন, ইহজগতের লোকে বিবাহ করে ৩৪
এবং বিবাহ দেয়; কিন্তু যাহারা সেই জগতের ও মৃতদের মধ্য হইতে ৩৫
উত্থানের অধিকারী হইবার জন্য যোগ্য গণিত হয়, তাহারা বিবাহ
করেও না, কেহ তাহাদের বিবাহ দেয়ও না; কারণ তাহারা ৩৬
আর মরিতে পারে না, কারণ তাহারা দূতগণের সমান এবং পুনরুত্থিত
লোক বলিয়া ঈশ্বরের সন্তান হয়। আর মৃতেরা যে উত্থাপিত হয়, ৩৭
তাহাও ত মূশা সেই ঝোপের বৃত্তান্তে প্রদর্শন করিয়াছেন, যখন তিনি
প্রভুকে আব্রাহামের ঈশ্বর, ইসাহাকের ঈশ্বর ও য়াকোবের ঈশ্বর
বলেন। ঈশ্বর ত মৃতদের ঈশ্বর নন, তিনি জীবিতদেরই ঈশ্বর; ৩৮
কারণ সকলেই তাঁহার পক্ষে জীবিত। তখন শাস্ত্রীদের কতক ৩৯
জন তাঁহাকে বলিল, উত্তম বলিয়াছ গুরো। তদবধি তাহারা ৪০
তাঁহাকে আর কোন প্রশ্ন জিজ্ঞাসা করিতে সাহস করিল না।

তখন তিনি তাহাদিগকে কহিলেন, লোকে কি করিয়া বলে যে ৪১
মাশীয়াখ দাবিদের সন্তান? কারণ দাবিদ আপনি গীতিকা গ্রন্থে ৪২
বলেন—

"প্রভু আমার প্রভুকে কহিলেন,
তুমি আমার দক্ষিণে উপবেশন কর,
যাবৎ আমি তোমার শত্রুদিগকে তোমার পদানত না করি।" ৪৩
(গীতিকা ১১০;১)।

তবে দাবিদ যেখানে তাঁহাকে প্রভু বলেন, সেখানে তিনি কি করিয়া ৪৪
তাঁহার সন্তান হইলেন?

তখন তিনি লোকসমূহের কর্ণগোচরে আপন শিষ্যদিগকে কহি- ৪৫
লেন, সেই শাস্ত্রীদের হইতে সাবধান, যাহারা দীর্ঘপরিচ্ছদে বেড়াইতে, ৪৬
হাট বাজারে প্রণাম লইতে, সিনাগোগে প্রধান আসন এবং ভোজে
প্রধান স্থান ভাল বাসে; যাহারা বিধবাদের গৃহ লুটিয়া লয়, এবং ৪৭

লোক দেখান দীর্ঘ দীর্ঘ প্রার্থনা করে। তাহারা অধিকতর দণ্ড প্রাপ্ত হইবে।

২১ পরে তিনি নেত্রোত্তোলন করিয়া ধনী লোকদিগকে আপনা-
২ দের দানের অর্থ ভাণ্ডারে রাখিতে দেখিলেন। তিনি দেখিলেন যে
৩ একটি বিধবা দুইটি অর্দ্ধ সিকি পয়সা ফেলিয়া দিল। তাহাতে তিনি বলিলেন, সত্য আমি তোমাদিগকে কহিতেছি, এই দরিদ্র বিধবাটি
৪ সকলের অপেক্ষা অধিক দিলেন; কারণ উহারা সকলেই আপনাদের উর্দ্বৃত্ত হইতে দান-ভাণ্ডে রাখিল, কিন্তু ইনি আপনার অভাব সত্ত্বেও আপনার যাহা ছিল, সমুদায় জীবিকা দিলেন।

৫ পরে যখন কতক জন লোক মন্দিরের বিষয় বলিলেন যে, তাহা সুন্দর সুন্দর প্রস্তরে ও উৎসৃষ্ট দান-সামগ্রীতে সুশোভিত
৬ হইয়াছে, তখন তিনি কহিলেন, এই যে সকল বিষয় দেখিতেছ, তদ্বিষয়ে [আমি বলি যে] এমন সময় আসিবে, যখন ইহার একখানি প্রস্তর আর একখানির উপরে থাকিতে পাইবে না, সকলি ভূমিসাৎ হইবে।
৭ তাহারা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, গুরো, এ সমুদয় কখন্
৮ ঘটিবে? এবং এই সমুদয় ঘটনার পূর্ব্বলক্ষণই বা কি হইবে? তিনি কহিলেন, দেখিও, কেহ যেন তোমাদিগের ভ্রান্তি না জন্মায়; কারণ অনেকে আমার নাম ধারণ করিয়া আসিয়া বলিবে, 'আমিই তিনি', আর [বলিবে], সময়টি নিকট। কিন্তু তোমরা তাহাদের অনুগামী হইও
৯ না। আর যখন তোমরা যুদ্ধ ও উপপ্লবের কথা শুনিবে, তখন তোমরা ভয়ত্রস্ত হইও না; কারণ আবশ্যক যে এ সমুদয় প্রথমে ঘটে; কিন্তু তখনি যে যুগান্ত হইবে, এমন নয়।

১০ তখন তিনি তাহাদিগকে কহিলেন, এক জাতি আর এক জাতির বিরুদ্ধে এবং এক রাজ্য অন্য এক রাজ্যের বিরুদ্ধে উত্থান করিবে।
১১ তখন মহা ভূমিকম্পও হইবে; এবং স্থানে স্থানে দুর্ভিক্ষ ও মহামারীও
১২ হইবে, আর তখন গগণে ভীষণ দৃশ্য ও অদ্ভুত লক্ষণ দৃষ্ট হইবে। কিন্তু এই সমুদয়ের অগ্রে লোকে তোমাদের গাত্রে হস্ত তুলিবে এবং তোমা-

দিগকে তাড়না করিবে—তাহারা তোমাদিগকে সীনাগোগে ও কারাগারে ধরিয়া দিবে,এবং আমার নামের কারণে তাহারা তোমাদিগকে রাজগণের ও রাজপ্রতিনিধিগণের সমীপে উপস্থিত করিবে। ইহা ১৩ তোমাদের পক্ষে সাক্ষ্য দিবার সুবিধা হইয়া দাঁড়াইবে। অতএব ১৪ তোমরা মনে স্থির কর যে, আপনাদের পক্ষ-সমর্থনা করিবার জন্য অগ্রে থাকিতে কিছু ভাবিবে না। কারণ আমি তোমাদিগকে এমন ১৫ বাগ্মীতা ও এমন বুদ্ধিমত্তা দান করিব যে, তোমাদের বিপক্ষগণ তাহার প্রতিরোধ ও প্রতিবাদ করিতে সমর্থ হইবে না। কিন্তু ১৬ তোমাদের পিতা মাতা,ভ্রাতৃগণ,জ্ঞাতিকুটুম্বগণ ও বন্ধুবান্ধববর্গ তোমাদিগকে ধরাইয়া দিবে। তাহারা তোমাদের কতক জনকে বধ করাইবে। আর আমার নামের কারণে তোমরা সকলের বিদ্বেষভাজন ১৭ হইবে। কিন্তু তোমাদের মস্তকের একটি কেশও নষ্ট হইবে না। ১৮ তোমরা সহিষ্ণুতা অবলম্বন করিয়া তোমাদের প্রাণলাভ কর। ১৯

যখন তোমরা য়েরূশালেমকে সৈন্য বেষ্টিত দেখিবে, তখন ২০ জানিও যে তাহার উৎসন্নকাল সন্নিকট। তখন যাহারা ইহুদা দেশে ২১ থাকিবে, তাহারা যেন পর্ব্বতপ্রদেশে পলায়ন করে; যাহারা [নগরের] অভ্যন্তরে থাকিবে.তাহারা যেন বাহির হইয়া যায়, আর যাহারা চতুঃপার্শ্বের গ্রামে থাকিবে, তাহারা যেন নগর মধ্যে প্রবেশ না করে। যেহেতু সেই সময় প্রতিশোধের সময় হইবে, যেন ২২ লিখিত সমুদয় বিষয় সিদ্ধ হয়। হায়, সেই সময়ে অন্তঃসত্বা ও স্তন্যদায়িনীদের কি দুর্দ্দশা হইবে; কারণ তখন দেশের উপরে ২৩ মহাকষ্ট আসিবে। আর এই জাতির প্রতি ক্রোধ বর্ত্তিবে। ইহারা ২৪ খড়্গাধারে নিপাতিত হইবে। এবং বন্দি হইয়া সমুদায় জাতিগণের মধ্যে নীত হইবে। এবং যাবৎ বিজাতিদের সময় পুর্ণ না হইবে, তাবৎ য়েরূশালেম বিজাতীয়দের দ্বারা দলিত হইবে। আর ২৫ সূর্য্যে, চন্দ্রে ও নক্ষত্রগণে লক্ষণ দৃষ্ট হইবে; এবং পৃথিবীর উপর জাতিগণের মহাত্রাস হইবে,এবং সমুদ্রের তরঙ্গ গর্জ্জন শুনিয়া লোকে নিতান্ত ২৬

হতাশ হইবে। আর সাম্রাজ্যের উপরে * যাহা যাহা আসিতে থাকিবে, তাহা দেখিয়া লোকের প্রাণ ভয়ে উড়িয়া যাইবে।
২৭ আর গগণমণ্ডলের আকর্ষণীশক্তি সকল আলোড়িত হইবে। তখন তাহারা মনুষ্যপুত্ত্রকে মহা শক্তি ও মহামহিমায় মেঘারূঢ় হইয়া আগ-
২৮ মন করিতে দেখিবে। কিন্তু এই সমুদয় ঘটিবার আরম্ভে তোমরা মস্তক উত্তোলন করিয়া ঊর্দ্ধ দৃষ্টি করিও; যেহেতু তোমাদের উদ্ধার তখন নিকট হইবে।

২৯ পরে তিনি তাহাদিগকে এক রূপক বলিলেন—তোমরা ডুম্বুর
৩০ বৃক্ষ ও অন্য সকল বৃক্ষ দেখ;অর্থাৎ সেগুলি মুকুলিত হইতেছে দেখিয়া
৩১ তোমরা আপনা হইতে জানিতে পার যে গ্রীষ্মকাল নিকট। সেই রূপ তোমরা এই সমুদয় ঘটনা দেখিলে জানিবে যে,ঈশ্বরের রাজ্য নিকট।
৩২ সত্য আমি তোমাদিগকে কহিতেছি,যাবৎ এই সমুদয় ঘটিয়া না যাই-
৩৩ তেছে,তাবৎ এই জাতি গত হইবে না। গগণ মণ্ডলের ও পৃথিবীর লোপ হইবে; কিন্তু আমার বাক্যগুলি কখনও লোপ পাইবে না।

৩৪ কিন্তু তোমরা আপনারা সাবধান, পাছে বিলাসীতায়, মত্ততায় ও জগৎসংসারের ভাবনায় তোমাদের হৃদয় মুগ্ধ হইয়া যায়; আর পাছে সেই দিন অকস্মাৎ ফাঁদের ন্যায় তোমাদের উপরে আসিয়া
৩৫ পড়ে; কারণ এই রূপে সেই দিন পৃথিবীবাসীদিগের উপরে আসিয়া
৩৬ পড়িবে। অতএব সর্ব্ব সময় জাগ্রৎ থাকিয়া প্রার্থনা কর,যেন তোমরা এই যে সমুদয় ঘটিতে আসিতেছে,তাহা হইতে এড়াইতে এবং মনুষ্য-পুত্ত্রের সম্মুখে দাঁড়াইতে যোগ্য গণিত হও।

৩৭ দিবাভাগে তিনি মন্দিরে উপদেশ দিতেন, আর রাত্রিতে তিনি বহির্গমন করিয়া তৈলবৃক্ষ-পর্ব্বত নামা পর্ব্বতে গিয়া রাত্রি যাপন
৩৮ করিতেন। লোকসমূহ তাঁহার বাক্য শ্রবণ করিবার জন্য প্রত্যুষে মন্দিরে তাঁহার নিকটে সমাগত হইত।

২২ **পরে** অতাড়ী রুটীর পর্ব্ব অর্থাৎ যাহাকে পাস্খা † পর্ব্ব বলে,তাহা

---

* দেখ, ২;১ পদ।

† দেখ, মথি ২৬ ; ১ টিপ্পনী।

নিকট হইল। তখন মহাযাজকেরা ও শাস্ত্রীরা কিরূপে তাঁহাকে ২
'ছলে' বধ করিবে, তাহা চেষ্টা করিতে লাগিল, কারণ তাহারা
লোকসাধারণকে ভয় করিল।

এদিকে, শয়তান ইস্কারীয়ৎ উপনামা সেই ইহুদার অন্তরে প্রবেশ ৩
করিল, যে দ্বাদশের একজন ছিল। তাহাতে সে গিয়া মহাযাজকদের ৪
ও সেনাপতিগণের সঙ্গে এই বিষয়ে কথাবার্ত্তা করিল, যে কি প্রকারে
সে তাঁহাকে তাহাদের হস্তে ধরাইয়া দিতে পারে। শুনিয়া তাহারা ৫
আনন্দ করিল, এবং তাহাকে অর্থ দিতে এক পরামর্শ হইল। সে সম্মত ৬
হইল এবং তাঁহাকে লোকসমূহের অগোচরে তাহাদের হস্তে সমর্পণ
করিবার সুবিধা দেখিতে লাগিল।

পরে যে দিনে পাস্খামেষ বলি দিতে হয়, সেই অতাড়ী রুটির পর্ব্ব ৭
আসিল। তখন য়েশু পেত্রকে ও য়োহানকে ইহা বলিয়া প্রেরণ ৮
করিলেন, তোমরা গিয়া আমাদের জন্য পাস্খাভোজ প্রস্তুত কর যেন
আমরা ভোজন করিতে পারি। তাঁহারা বলিলেন, তোমার ইচ্ছা কি, ৯
কোথায় আমরা তাহা প্রস্তুত করিব? তিনি তাঁহাদিগকে কহিলেন, ১০
দেখ, নগরে প্রবেশ করিলে পর এমন এক জনের সঙ্গে তোমাদের
সাক্ষাৎ হইবে, যে এক কলস জল লইয়া যাইতেছে; সে যে বাটীতে
প্রবেশ করিবে, সেই বাটীর অভ্যন্তর পর্য্যন্ত তোমরা তাহার পশ্চাৎ
পশ্চাৎ যাইবে। আর তোমরা গৃহস্বামীকে বলিবে, গুরু তোমাকে ১১
বলিয়া পাঠাইলেন, যে স্থানে আমি আমার শিষ্যগণের সহিত পাস্খা
ভোজন করিব, সেই অতিথিকুঠরীটি কোথায়? সে তোমাদিগকে ১২
সজ্জিত একটি উপরিস্থ প্রশস্ত কুঠরী দেখাইয়া দিবে; সেই স্থানে
প্রস্তুত করিবে। তাঁহারা গিয়া তিনি যেরূপ বলিয়াছিলেন, সেই মত ১৩
দেখিতে পাইলেন এবং পাস্খাভোজ প্রস্তুত করিলেন।

সময় উপস্থিত হইলে তিনি আপষ্টলগণের * সঙ্গে উপবেশন ১৪
করিলেন। তিনি তাঁহাদিগকে কহিলেন, আমার মৃত্যুভোগের পূর্ব্বে ১৫

---

৩ দেখ, মথি ১০; ২ পদের টিপ্পনী।

তোমাদের সঙ্গে এই পাস্খাভোজ ভোজন করিতে আমার ঐকান্তিক
১৬ আকাঙ্ক্ষা ছিল ; কারণ আমি তোমাদিগকে বলিতেছি যে, যাবৎ
এই ভোজটি ঈশ্বরের রাজ্যে প্রকৃতরূপে পালিত না হইবে,তাবৎ আমি
১৭ ইহা আর ভোজন করিব না। তখন তিনি এক বাটী ⌈দ্রাক্ষারস⌉ গ্রহণ
করিলেন এবং ধন্যবাদ করিয়া কহিলেন,তোমরা ইহা লও এবং আপ-
১৮ নাদের মধ্যে বিভাগ কর ; কারণ আমি তোমাদিগকে কহিতেছি,
যাবৎ ঈশ্বরের রাজ্যের আগমন না হইবে, তাবৎ আমি দ্রাক্ষাফলের
১৯ রস আর পান করিব না। তখন তিনি এক খানি রুটী লইয়া ধন্য-
বাদ পূর্ব্বক তাহা ভাঙ্গিলেন এবং তাঁহাদিগকে দিয়া কহিলেন, ইহা
[তোমাদের জন্যে প্রদত্ত] আমার শরীর, [ইহা আমাকে স্মরণ
২০ করিবার জন্য কর। সেই রূপ তিনি ভোজনের পর বাটীটি হস্তে
করিয়া কহিলেন, এই বাটি তোমাদের জন্যে পাতিত আমার
২১ রক্তে নূতন নিয়ম]। কিন্তু দেখ, যে আমাকে ধরাইয়া দিতেছে,
তাহার হস্ত আমার ⌈হস্তের⌉ সঙ্গে এই মেজের উপরে রহিয়াছে।
২২ মনুষ্যপুত্র নির্ব্বন্ধানুযায়ী প্রয়াণ করিতেছেন বটে, কিন্তু হায়, সেই
মনুষ্যের কি দুর্দ্দশা হইবে, যাহার দ্বারা তিনি সমর্পিত হইবেন।
২৩ তখন তাঁহারা পরস্পরে জিজ্ঞাসা করিতে আরম্ভ করিলেন যে,
তাঁহাদের মধ্যে কে ইহা করিতে যাইতেছে।

২৪ তাঁহাদের মধ্যে এই এক বিবাদও হইয়া উঠিয়াছিল যে, তাঁহাদের
২৫ মধ্যে প্রধান গণিত কে ? তিনি তাঁহাদিগকে কহিলেন,বিজাতিগণের
ভূপতিগণ তাহাদের উপরে প্রভুত্ব করে ; এবং যাহারা তাহাদের
উপরে ক্ষমতা পরিচালনা করে,তাহারা হিতৈষী নামে অবিহিত হয়।
২৬ কিন্তু তোমরা সেরূপ হইবে না ; তোমাদের মধ্যে যে প্রধান সে বরং
কনিষ্ঠের মত হউক। আর যে জন কর্ত্তা, সে পরিচারকের মত
২৭ হউক। কারণ প্রধান কে? ভোজনোপবিষ্ট ব্যক্তি, না পরিচারক ?
ভোজনোপবিষ্ট ব্যক্তিই কি নয় ? কিন্তু দেখ, আমি তোমাদের মধ্যে
২৮ পরিচারকের ন্যায় প্রতীয়মান আছি। সে যাহা হউক,তোমরাই ধৈর্য্য-

ধারণ করিয়া আমার সকল পরীক্ষায় আমার সঙ্গে রহিয়াছ, আমিও তোমাদের জন্য এক রাজ্য নিরূপণ করিতেছি, যাদৃশ পিতা আমার ২৯ জন্যে নিরূপণ করিয়া রাখিয়াছেন, যেন তোমরা আমার রাজ্যে আমার ৩০ মেজে ভোজন পান করিতে পার; আর তোমরা সিংহাসনাসীন হইয়া ইস্রায়েলের দ্বাদশ গোষ্ঠীর বিচার করিবে। শিমোন্, শিমোন্, দেখ, ৩১ তোমাদিগকে গোমের মত চালিয়া লইবার জন্য শয়তান তোমাদের জন্য দাওয়া করিয়াছিল, কিন্তু আমি তোমার জন্য বিনতি করিয়াছি ৩২ যেন তোমার বিশ্বাস নিঃশেষিত না হয়। অতএব প্রত্যাবৃত্ত হইলে পর তুমি তোমার ভ্রাতৃগণের দৃঢ়তা সম্পাদন করিও। পেত্র তাঁহাকে ৩৩ কহিলেন, প্রভো, তোমার সঙ্গে আমি কারাগারে, এমন কি, মৃত্যু মুখে প্রবেশ করিতেও প্রস্তুত আছি। কিন্তু তিনি কহিলেন, পেত্র আমি ৩৪ তোমাকে বলি, তুমি যে আমাকে চিন, ইহা তুমি তিনবার অস্বীকার না করিলে আজি কুক্কুট ডাকিবে না।

পরে তিনি তাঁহাদিগকে কহিলেন, যখন আমি তোমাদিগকে ৩৫ থলি, গেঁজিয়া ও পাদুকা ব্যতীত প্রেরণ করিয়াছিলাম, তখন তোমাদের কি কিছুর অভাব হইয়াছিল? তাঁহারা কহিলেন, কিছুরই না। তখন তিনি তাঁহাদিগকে কহিলেন, কিন্তু এখন যাহার থলি আছে, ৩৬ সে তাহা রাখুক। সেইরূপ যাহার গেঁজিয়া আছে, [সে তাহা রাখুক]; আর যাহার খড়্গ নাই, সে বস্ত্র বিক্রয় করিয়া একখান ক্রয় করুক। কারণ আমি তোমাদিগকে বলি, এই যাহা লিখিত আছে, তাহা ৩৭ আমাতে সফল হওয়া চাই যথা—

"তিনি স্বেচ্ছাচারীদের মধ্যে গণিত হইয়াছেন।" ইশাঃ ৫৩; ১২।

কারণ আমা সম্বন্ধে [লিখিত] বিষয়ের সিদ্ধি আছে। তখন তাঁহারা ৩৮ কহিলেন, প্রভো, দেখ, এই স্থানে দুই খানি খড়্গ আছে। তিনি কহিলেন, ইহাই যথেষ্ট।

পরে বহির্গত হইয়া তিনি আপনার অভ্যাসানুসারে তৈলবৃক্ষ- ৩৯ পর্ব্বতে গমন করিলেন; তাঁহার শিষ্যেরাও তাঁহার অনুগমন করিলেন।

৪০ সেই স্থানে উপস্থিত হইয়া তিনি তাঁহাদিগকে কহিলেন, প্রার্থনা কর,
৪১ পাছে তোমরা পরীক্ষায় পতিত হও। আর তিনি তাঁহাদের হইতে
৪২ অনুমান এক ঢেলার পথ অন্তরে গেলেন, এবং জানু পাতিয়া
প্রার্থনা করিলেন, বলিলেন, পিতঃ; তোমার ইচ্ছা হয় ত এই পান পাত্র
আমা হইতে অপসারিত কর, কিন্তু আমার ইচ্ছা মত না হৌক, তোমা-
৪৩ রই ইচ্ছা মত হউক। [তখন স্বর্গ হইতে এক দূত আসিয়া তাঁহাকে দর্শন
৪৪ দিয়া তাঁহাকে সবল করিলেন। তিনি নিতান্ত ব্যাকুলিত হইয়া আরো
একাগ্র ভাবে প্রার্থনা করিতে লাগিলেন, তাঁহার ঘর্ম্ম ঘনীভূত রক্তের
৪৫ ফোঁটার ন্যায় ভূমিতে পড়িতেছিল]। পরে তিনি প্রার্থনা হইতে
উঠিয়া শিষ্যদের নিকটে আসিয়া তাঁহাদিগকে দুঃখভারে নিদ্রিত
৪৬ দেখিতে পাইলেন, ও তাঁহাদিগকে কহিলেন, কেন তোমরা নিদ্রা
যাইতেছ ? উঠ, প্রার্থনা কর, যেন পরীক্ষায় পতিত না হও।

৪৭ এই কথা বলিতে বলিতে, দেখ, এক দল লোক ⌈আসিয়া উপস্থিত
হইল⌉ আর ইহুদা নামক দ্বাদশের এক জন তাহাদের অগ্রে অগ্রে
আসিতেছিল; সে য়েশুকে চুম্বন করিবার জন্য তাঁহার নিকটবর্ত্তী
৪৮ হইল। কিন্তু য়েশু তাহাকে কহিলেন, ইহুদা ! চুম্বন ছলে তুমি মনুষ্য-
৪৯ পুত্রকে ধরাইয়া দিতেছ ? তাঁহার সঙ্গীরা যখন দেখিলেন যে গতিক
ভাল নয়, তখন তাঁহারা বলিলেন, প্রভো, আমরা কি খড়্গাঘাত
৫০ করিব ? আর তাঁহাদের এক জন মহাযাজকের দাসের উপর আঘাত
৫১ করিয়া তাহার দক্ষিণ কর্ণ কাটিয়া দিলেন। কিন্তু য়েশু কহিলেন,
ইহাই যথেষ্ট, আর না। এই বলিয়া তিনি কর্ণটি স্পর্শ করিয়া তাহাকে
৫২ আরাম করিয়া দিলেন। যে মহাযাজকগণ, মন্দিরের সেনাপতিগণ
ও প্রাচীনগণ তাঁহাকে ধরিতে বহির্গত হইয়াছিল, তাহাদিগকে য়েশু
কহিলেন, যষ্টি ও খড়্গ লইয়া তোমরা কি দস্যুর পশ্চাতে বাহির
৫৩ হইয়াছ ? যখন আমি প্রতিদিন মন্দিরে তোমাদের সঙ্গে ছিলাম,
তখন তোমরা আমাকে ধর নাই। কিন্তু এই তোমাদের সময়—
এই অন্ধকারের ক্ষমতার সময়।

তখন তাহারা তাঁহাকে ধরিয়া লইয়া চলিল। তাহারা তাঁহাকে ৫৪ মহাযাজকের আলয়ে লইয়া গেল। কিন্তু পেত্র দূরে দূরে তাঁহার পশ্চাৎ পশ্চাৎ চলিলেন। পরে ভৃত্যেরা প্রাঙ্গণের মধ্যস্থলে অগ্নি জ্বালাইয়া ৫৫ একত্রে বসিলে পর, পেত্রও তাহাদের মধ্যে বসিলেন। কিন্তু ৫৬ এক দাসী তাঁহাকে অগ্নির কাছে বসিয়া থাকিতে দেখিয়া তাঁহার প্রতি এক দৃষ্টে চাহিয়া বলিল, এও তাহার সঙ্গে ছিল। কিন্তু ৫৭ তিনি অস্বীকার করিয়া কহিলেন, না বাছা, আমি তাহাকে চিনিনা। কিয়ৎক্ষণ পরে অন্য এক জন তাঁহাকে দেখিয়া কহিল, তুমিও ৫৮ তাহাদের এক জন। কিন্তু পেত্র কহিলেন, না, আমি নহি। অনুমান এক ঘণ্টা সময় গত হইলে পর, অন্য এক জন দৃঢ় করিয়া ৫৯ বলিল, সত্যই এও তাহার সঙ্গে ছিল। কারণ এ একজন গালীলীয় লোক। কিন্তু পেত্র কহিলেন, তুমি কি বলিতেছ আমি বুঝি না। ৬০ আর তৎক্ষণাৎ, এই কথা বলিতে বলিতেই একটি কুক্কুট ডাকিয়া উঠিল। তখন প্রভু পশ্চান্মুখ হইয়া পেত্রের প্রতি নেত্র পাত করিলেন, ৬১ তাহাতে প্রভুর সেই বাক্য পেত্রের স্মরণ হইল, যাহা তিনি তাঁহাকে বলিয়াছিলেন, 'তুমি যে আমাকে চিন ইহা তুমি অদ্যই একটি কুক্কুট ডাকিবার পূর্ব্বেই তিনবার অস্বীকার করিবে।' [তখন তিনি ৬২ বাহির হইয়া গিয়া মর্ম্মবেদনায় ক্রন্দন করিতে লাগিলেন]।

যে লোকেরা য়েশুকে ধরিয়া রাখিয়াছিল, তাহারা তাঁহাকে ব্যঙ্গ ৬৩ করিয়া প্রহার করিল; এবং তাঁহার চক্ষু আবৃত করিয়া তাঁহাকে ৬৪ জিজ্ঞাসা করিল, বলিল, গণিয়া বল দেখি, কে তোমাকে মারিল? এবং ৬৫ অন্যান্য অনেক নিন্দার কথা তাহারা তাঁহাকে বলিল।

প্রভাত হইবামাত্র লোক সাধারণের প্রাচীনেরা, মহাযাজকেরা ৬৬ ও শাস্ত্রীরা সমবেত হইল, আর তাহারা তাঁহাকে আপনাদের সীনেদ্রিয়নে* আনয়ন করিয়া বলিল, যদি তুমি মাশীয়াখ্ হও, তবে আমাদিগকে বল। কিন্তু তিনি তাহাদিগকে কহিলেন, যদি আমি তোমা- ৬৭

---

* দেখ, মথি ৫; ২২ পদের টিপ্পনী।

৬৮ দিগকে বলি, তোমরা ত বিশ্বাস করিবে না; আর যদি প্রশ্ন জিজ্ঞাসা
৬৯ করি, তোমরা কোন মতে উত্তর দিবে না। কিন্তু এ অবধি মনুষ্যপুত্র
৭০ শক্তিমান ঈশ্বরের দক্ষিণে উপবিষ্ট থাকিবেন। তখন তাহারা সকলেই
বলিল, তবে কি তুমি ঈশ্বরের পুত্র? তিনি তাহাদিগকে কহি-
৭১ লেন, আমি তাহাই বটে। তখন তাহারা বলিল, আমাদের আর
সাক্ষ্যের প্রয়োজন কি? কারণ আমরা আপনারা ইহার নিজের মুখে
শুনিলাম।

২৩ **তখন** তাহাদের সম্প্রদায়ের সকলেই উঠিল আর তাহাকে
২ পিলাতের নিকটে লইয়া গেল। সে স্থানে তাহারা তাঁহার উপরে
দোষারোপ করিতে আরম্ভ করিল, বলিল—আমরা দেখিলাম যে এ
আমাদের জাতির দুর্মতি জন্মাইয়া সম্রাটকে কর দিতে নিষেধ করে,
৩ এবং বলে যে এ আপনি মাশীয়াখ অর্থাৎ রাজা। পিলাত তাঁহাকে
৪ জিজ্ঞাসা করিলেন, তুমি কি ইহুদীদের রাজা? তিনি তাঁহাকে
উত্তর করিয়া বলিলেন, আমি তাহাই বটে। তাহাতে পিলাত
মহাযাজকদিগকে ও লোকসমূহকে বলিলেন, আমি এই মনুষ্যের
৫ কোন দোষ পাই না। কিন্তু তাহারা আরো নির্ব্বন্ধের সহিত
বলিল, এ গালীলা হইতে আরম্ভ করিয়া এই স্থান পর্য্যন্ত সমস্ত
ইহুদা দেশে শিক্ষা দিতে দিতে লোক সাধারণের মনে বিদ্রোহভাব
৬ জন্মাইতেছে। কিন্তু পিলাত ইহা শুনিয়া জানিতে চাহিলেন যে,
৭ এই মনুষ্য গালীলার লোক কি না। যখন তিনি অবগত হইলেন
যে তিনি হেরোদের অধিকারের লোক, তখন তিনি তাঁহাকে হেরো-
দের নিকটে পাঠাইলেন, কারণ সেও সেই সময়ে য়েরূশালেমে
উপস্থিত ছিল।

৮ হেরোদ য়েশুকে দেখিয়া অত্যন্ত আনন্দিত হইল, কারণ বহুদিব-
সাবধি তাহার তাঁহাকে দেখিবার ইচ্ছা ছিল, যেহেতু সে তাঁহার বিষয়ে
শ্রবণ করিয়াছিল; সে আশা করিয়াছিল যে তাঁহার কৃত কোন
৯ অদ্ভুত কার্য্য দেখিবে। সে তাঁহাকে অনেক বিষয়ে প্রশ্ন জিজ্ঞাসা

করিতে লাগিল; কিন্তু তিনি তাহাকে কিছুই উত্তর দিলেন না। তখন ১০
মহাযাজকেরা ও শাস্ত্রীরা উঠিয়া দাঁড়াইয়া তাঁহার উপর ভয়ানকরূপে
দোষারোপ করিতে লাগিল। পরে হেরোদ ও তাহার সৈন্যেরা ১১
তাঁহাকে তুচ্ছ তাচ্ছিল্য ও ব্যঙ্গ করিল, এবং এক রমণীয় পরিচ্ছদ
পরিধান করাইয়া তাঁহাকে পিলাতের নিকটে প্রতিপ্রেরণ করিল।
আর সেই দিনে হেরোদের ও পিলাতের বন্ধুতা হইল, কারণ ১২
পূর্ব্বে দুইজনের মধ্যে শত্রুভাব ছিল।

পরে পিলাত মহাযাজকদিগকে, অধ্যক্ষদিগকে ও লোকসমূহকে ১৩
একত্রে ডাকিয়া তাহাদিগকে কহিলেন, লোক সাধারণের দুর্ম্মতি ১৪
জন্মাইতেছে বলিয়া তোমরা এই মনুষ্যকে আমার নিকটে আনি-
য়াছ; কিন্তু দেখ, আমি তোমাদের সম্মুখেই বিচার করিয়া যে
সকল বিষয়ে তোমরা ইহার উপরে দোষারোপ করিতেছ, সেই
সম্বন্ধে আমি ইহার কোন অপরাধ পাইলাম না; হেরোদও পান ১৫
নাই; কারণ তিনি ইহাকে আমাদের নিকটে প্রতিপ্রেরণ করিয়া-
ছেন; আর দেখ, এ এমন কিছু করে নাই যে ইহার মৃত্যুদণ্ড করা
যায়। অতএব শাস্তি দিয়া আমি ইহাকে ছাড়িয়া দিব। ১৭(০)।* কিন্তু ১৬
তাহারা সকলে সমস্বরে চীৎকার করিয়া বলিল, এ উৎসন্ন যাউক, ১৮
বারাব্বাস্‌কে মুক্ত করিয়া আমাদিগকে দাও। সেই বারাব্বাস্‌কে ১৯
নগরে উদ্ভূত উপপ্লবের জন্য ও হত্যার জন্য কারাগারে বদ্ধ রাখা
হইয়াছিল। কিন্তু পিলাত যেশুকে বিমুক্ত করিবার ইচ্ছায় পুনরায় ২০
তাহাদিগকে বুঝাইয়া বলিলেন। কিন্তু তাহারা উচ্চনাদ করিয়া ২১
বলিল, উহাকে ক্রুশে দাও, ক্রুশে দাও। তখন তিনি তৃতীয়বার তাহা- ২২
দিগকে কহিলেন, কেন, এ কি মন্দ করিল? আমি ত ইহার মৃত্যু-
দণ্ডের কোন কারণ পাইলাম না। অতএব আমি শাস্তি দিয়া ইহাকে
ছাড়িয়া দিব। কিন্তু তাহারা ক্রমাগত উচ্চনাদে প্রার্থনা করিতে ২৩

---

* ১৭ পদ। এখন, পর্ব্বের সময়ে তাহাদের জন্য এক জনকে বিমুক্ত করা
তাহাদের আবশ্যক ছিল।

২৪ লাগিল যেন তাঁহাকে ক্রুষবিদ্ধ করা হয়। শেষে তাহাদের কোলাহল জিতিল—পিলাতের আজ্ঞা হইল যে, তাহাদের প্রার্থনা মতে হইবে।
২৫ তিনি তাহাদের প্রার্থিত ব্যক্তিকে অর্থাৎ যে উপপ্লব ও হত্যাকাণ্ডের জন্য কারাগারে আবদ্ধ ছিল, তাহাকে মুক্ত করিলেন; কিন্তু য়েশুকে তিনি তাহাদের ইচ্ছায় সমর্পণ করিলেন।

২৬ তাহারা য়েশুকে লইয়া যাইতেছে, এমন সময়ে শিমোন নামা এক জন কুরেণীয় লোক পল্লীগ্রাম হইতে আসিতেছিল, তাহাকে তাহারা ধরিয়া য়েশুর পশ্চাৎ পশ্চাৎ বহন করিবার জন্য ক্রুষটী তাহার স্কন্ধে দিল।

২৭ বহুসংখ্যক লোক তাঁহার পশ্চাৎ পশ্চাৎ চলিল। তাহাদের মধ্যে অনেক স্ত্রীলোকও ছিল। তাহারা তাঁহার জন্যে বক্ষে করা-
২৮ ঘাত করিতেকরিতে বিলাপ করিতেছিল। কিন্তু য়েশু পশ্চান্মুখ হইয়া তাহাদিগকে কহিলেন, হে য়েরূশালেমের কন্যাগণ! তোমরা আমার জন্যে ক্রন্দন করিও না, তোমরা আপনাদের জন্যে ও আপনাদের
২৯ সন্তানদের জন্যে ক্রন্দন কর। কারণ দেখ, এমন সময় আসিতেছে, যখন লোকে বলিবে, ধন্য বন্ধ্যাগণ, এবং ধন্য তাহারা যাহারা কখনও গর্ভ
৩০ ধারণ করে নাই, ও যাহারা কখন স্তনপান করায় নাই। তখন তাহারা পর্ব্বতদিগকে বলিবে, তোমরা আমাদের উপরে পতিত হও এবং
৩১ উপপর্ব্বতদিগকে বলিবে, আমাদিগকে আবরণ কর। কারণ সরস-বৃক্ষের প্রতি যদি লোকে এই রূপ করে, তাহা হইলে শুষ্কবৃক্ষের প্রতি কি না ঘটিবে।

৩২ বধিত হইবার জন্য দুই জন দুষ্কর্ম্মকারীও তাঁহার সঙ্গে সঙ্গে নীত হইল।

৩৩ পরে খর্পরের স্থানে আসিলে পর, তাহারা তাঁহাকে ক্রুষে বিদ্ধ করিল। সেই দুই জন দুষ্কর্ম্মকারীকেও, এক জনকে দক্ষিণে;
৩৪ এক জনকে বাম দিকে বিদ্ধ করিল। [তখন য়েশু কহিলেন, পিতঃ; ইহাদিগকে ক্ষমা কর, কারণ ইহারা জানে না যে কি করিতেছে]।

তাঁহার বস্ত্র বিভাগ করিতে গিয়া তাহারা স্ফূর্ত্তি করিল। লোকসমূহ ৩৫
দাঁড়াইয়া ব্যাপারটা দর্শন করিতেছিল। অধ্যক্ষেরাও ব্যঙ্গ করিয়া
বলিল, এ যে অন্য লোককে বাঁচাইত; এ যদি মাশীয়াখ অর্থাৎ ঈশ্ব-
রের মনোনীত লোক হয়, তাহা হইলে আপনাকে বাঁচাউক না।
সৈনিকেরাও তাঁহাকে ব্যঙ্গ করিয়া নিকটে গিয়া তাঁহার সম্মুখে ৩৬
সীর্কা তুলিয়া ধরিল। আর তাহারা বলিল, যদি তুমি ইহুদীদের রাজা ৩৭
হও, আপনাকে বাঁচাও। আর তাঁহার মস্তকের উপরে 'ক্রুষকাষ্ঠে' ৩৮
এই বিজ্ঞাপন পত্রীও লেখা ছিল, "ইহুদীদের রাজা ইনি।"

যে দুষ্কর্ম্মকারীদ্বয় তাঁহার সঙ্গে ক্রুষবিদ্ধ হইয়াছিল, তাহাদেরও ৩৯
এক জন তাঁহাকে নিন্দা করিয়া বলিল, তুমি না মাশীয়াখ? তুমি
আপনাকে ও আমাদিগকে বাঁচাও। কিন্তু অপর জন তাহাকে ভৎ- ৪০
সনা করিয়া বলিল, সমান দণ্ডে থাকিয়াও তোমার কি ঈশ্বরভয়
হইতেছে না? আর আমরা ত ন্যায্যমতে এই দণ্ডে আছি; কারণ ৪১
আমরা যাহা করিয়াছি, তাহার সমুচিত প্রতিফল পাইতেছি;
কিন্তু ইনি কিছুই অনুচিত কার্য্য করেন নাই। আর সে বলিল, য়েশু ৪২
তোমার রাজ্যে আগমন সময়ে আমাকে স্মরণ করিও। তিনি ৪৩
তাহাকে কহিলেন, সত্য তোমাকে কহিতেছি, অদ্যই তুমি আমার
সঙ্গে পারাদাইসে* উপস্থিত হইবে।

তখন বেলা অনুমান দুই প্রহর; তদবধি তৃতীয় প্রহর পর্য্যন্ত সমস্ত ৪৪

---

* এই পারাদাইস্ সেই ঊর্দ্ধস্থ পারাদাইস্ নয় অর্থাৎ সেই তৃতীয় স্বর্গ নয়, যেস্থানে পাউল ঊর্দ্ধনীত হইয়াছিলেন [২ করং ১২;৩—৪]। কারণ প্রভু য়েশু ক্রুষ হইতে স্বর্গারোহণ করেন নাই, ক্রুষ হইতে তিনি অধোগমন করিয়াছিলেন [এফেষঃ ৪;৯] অর্থাৎ তিনি পরলোকে হাদেশে নামিয়াছিলেন [প্রেঃ ক্রিঃ ২;২৭। ৩১]। হাদেশ (হিব্রু ভাষায়—"শেওল্") দুই ভাগে বিভক্ত। এক ভাগে অবিশ্বাসীরা যন্ত্রণা পাইতেছে [লুক ১৬; ২৩—২৪]। অন্য ভাগে পুরাতন নিয়মের বিশ্বাসিগণ সুখভোগ করিতেছেন [লুক ১৬;২২। ২৫]। এই সুখের স্থানকে য়েশু পারাদাইস্ বলেন, আর এই স্থানে সেই দস্যু (লাজারসের মত দূতগণ দ্বারা) নীত হইলেন, এবং এই স্থানে প্রভুর দর্শন পাইলেন।

৪৫ দেশ অন্ধকারাচ্ছন্ন হইয়া রহিল। (সূর্য্য অন্তর্হিত হইল)। আর পবিত্রা-
৪৬ বাসের যবনিকা মধ্যস্থলে চিরিয়া দুই খণ্ড হইল। তখন য়েশু উচ্চ-
স্বরে ডাকিয়া কহিলেন, পিতঃ, তোমার হস্তে আমি আমার আত্মাকে
সমর্পণ করিতেছি, আর ইহা বলিয়া তিনি আত্মা ত্যাগ করিলেন।
৪৭ ঘটনাটি দেখিয়া সেনাপতি ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিয়া বলিলেন,
৪৮ সত্যই এই মনুষ্য ধার্ম্মিক লোক ছিলেন। আর যে সকল লোকে
এই দৃশ্য দর্শন জন্য সমাগত হইয়াছিল, তাহারা ঘটনাটি দেখিয়া
৪৯ বক্ষে করাঘাত করিতে করিতে প্রত্যাগমন করিল। তাঁহার স্বজন
সকলে এবং গালীলা হইতে যে স্ত্রীলোকেরা তাঁহার অনুগমন করিয়া-
ছিলেন, তাঁহারা দূরে দাঁড়াইয়া এই সকল ব্যাপার দর্শন করিতেছিলেন।

৫০ আর কি আশ্চর্য্য, সীনেদ্রিয়ন সভার য়োসেফ নামা এক জন সভ্য,
৫১ এক জন উত্তম ও যাথার্থিক মনুষ্য, (যিনি তাহাদের মন্ত্রণায় ও কার্য্যে
অনুমোদন করেন নাই), যিনি ইহুদা দেশীয় আরেমাথিয়া নগরের
৫২ লোক, যিনি ঈশ্বরের রাজ্যের প্রতীক্ষায় ছিলেন, তিনি পিলাতের
৫৩ নিকটে গিয়া য়েশুর দেহটি যাচ্ঞা করিয়া লইলেন। আর
তাঁহাকে নামাইয়া সৈন্ধববস্ত্রে* জড়িত করিলেন, এবং তাঁহাকে শৈলে
খোদিত এমন এক সমাধিতে শায়িত করিলেন, যাহাতে কখন কেহ
৫৪ সমাহিত হয় নাই। সেই দিন আয়োজনের দিন এবং শাব্বাথ্-সন্ধ্যা †
৫৫ সন্নিকট ছিল। যে স্ত্রী লোকেরা তাঁহার সঙ্গে গালীলা হইতে আসি-
য়াছিলেন, তাঁহারা পশ্চাৎ পশ্চাৎ গিয়া সমাধিগহ্বরটি এবং তাঁহার
৫৬ দেহ কি প্রকারে শায়িত হইল, তাহা দেখিয়া লইলেন। পরে তাঁহারা
প্রত্যাগমন করিয়া সুগন্ধি মসলা ও তৈল প্রস্তুত করিলেন।

শাব্বাথ্ দিনে তাঁহারা বিধি অনুসারে বিশ্রাম করিলেন। কিন্তু
২৪ সপ্তাহের প্রথম দিনে অতি প্রত্যুষে তাঁহারা আপনাদের প্রস্তুত

---

* দেখ, মথি ২৭; ২৯ পদের টিপ্পনী।

† গ্রীক ভাষায় লেখে আঁধার হইয়া আসিতেছিল। ইহুদিরা সন্ধ্যা ৬টা হইতে দিনের আরম্ভ গণনা করিত, সুতরাং শাব্বাথের আরম্ভ শুক্রবার সন্ধ্যা ৬টায় হইত।

সুগন্ধ মসলা লইয়া সমাধি গুহার নিকটে আসিলেন। আসিয়া দেখেন, ২
প্রস্তরখান সমাধি হইতে অপসারিত আছে। প্রবেশ করিয়া তাঁহারা ৩
[প্রভু য়েশুর] দেহ দেখিতে পাইলেন না। তাঁহারা এই বিষয়ে চিন্তা- ৪
কুল হইতেছেন, এমন সময়ে, কি আশ্চর্য্য, উজ্জ্বল পরিচ্ছদান্বিত দুইটী
পুরুষ তাঁহাদের নিকটে দণ্ডায়মান হইলেন; দেখিয়া তাঁহারা ভয়ত্রস্ত ৫
হইয়া অধোবদন হইলেন। দূতদ্বয় তাঁহাদিগকে কহিলেন, সজীবকে
তোমরা নির্জ্জীবদের মধ্যে অন্বেষণ করিতেছ কেন? [তিনি এস্থানে ৬
নাই, তিনি উঠিয়াছেন]; তোমাদের কি স্মরণ হইতেছে না যে তিনি
গালীলায় থাকিতে বলিয়াছিলেন, 'মনুষ্যপুত্রকে পাপিষ্ঠ মনুষ্যদের ৭
হস্তে ধরাইয়া দেওয়া হইবে ও ক্রুষবিদ্ধ হইতে হইবে, এবং তৃতীয় দিনে
তাঁহাকে উত্থান করিতে হইবে।' তখন তাঁহার এই কথা তাঁহাদের ৮
স্মরণ হইল, আর ⌜সমাধি হইতে⌝ প্রত্যাবৃত্ত হইয়া তাঁহারা এই সকল ৯
বিষয় একাদশ শিষ্যকে ও অন্যান্য সকলকে জ্ঞাত করিলেন। যাঁহারা ১০
আপষ্টলদিগকে ইহা জ্ঞাত করিলেন, তাঁহাদের মধ্যে মাগ্দালার মারীয়া,
য়োহান্না, য়াকোবের মাতা মারীয়া এবং তাঁহাদের সঙ্গিনী অন্যান্য
কতকগুলি স্ত্রীলোক ছিলেন। কিন্তু এ কথা তাঁহাদের নিকট প্রলাপ ১১
বাক্য বোধ হইল; তাঁহারা তাঁহাদের কথায় বিশ্বাস করিলেন না।
[কিন্তু পেত্র গাত্রোত্থান করিয়া সমাধির নিকটে দৌড়িয়া গেলেন; তিনি ১২
নতশির হইয়া অভ্যন্তরে দৃষ্টি করিলেন, দেখিলেন, কেবল সেই
কার্পাসবস্ত্র রহিয়াছে। তিনি ঘটনাটির বিষয়ে আশ্চর্য্যান্বিত হইয়া গৃহে
প্রত্যাগমন করিলেন]।

আর দেখ, সেই দিনে তাঁহাদের দুই জন কোন গ্রামে গমন ১৩
করিতেছিলেন। গ্রামটি য়েরূশালেম হইতে তিন ক্রোশ অন্তরে।
তাহার নাম এমায়ুস। আর যাইতে যাইতে তাঁহারা এই সকল ঘটনার ১৪
বিষয়ে কথাবার্ত্তা করিতেছিলেন। তাঁহারা কথাবার্ত্তা ও তর্ক বিতর্ক ১৫
করিতেছেন, এমন সময়ে য়েশু নিকটবর্ত্তী হইয়া তাঁহাদের সঙ্গে সঙ্গে
চলিলেন। কিন্তু তাঁহাকে যেন চিনিতে না পারেন, এই জন্য তাঁহা- ১৬

১৭ দের দৃষ্টি রুদ্ধ করা হইল। তিনি তাঁহাদিগকে কহিলেন, তোমরা যাইতে যাইতে কি বিষয়ে কথাবার্ত্তা করিতেছ? তাঁহারা বিষণ্ণ-
১৮ বদনে দাঁড়াইলেন। আর ক্লেয়পাস্ নামক তাঁহাদের এক জন উত্তর করিয়া তাঁহাকে বলিলেন, য়েরূশালেমস্থ প্রবাসীদের মধ্যে তুমি একাই কি এ কয়দিনের ঘটনা জান না? তিনি বলিলেন,
১৯ কি ঘটনা? তাঁহারা বলিলেন, নাজারেথীয় য়েশুর বিষয়, যিনি এক জন দৈববক্তা ছিলেন, যিনি ঈশ্বরের ও লোকসাধারণের
২০ সম্মুখে কার্য্যে ও বাক্যে প্রভাবশালী ছিলেন; তাঁহাকে যে আমাদের মহাযাজকেরা ও অধ্যক্ষেরা কি প্রকারে মৃত্যুদণ্ডে
২১ দণ্ডিত করিয়া ক্রুষবিদ্ধ করিল, এই সব বিষয়। আমরা মনে করিয়াছিলাম যে তিনিই সেই ব্যক্তি,যিনি ইস্রায়েলকে উদ্ধার করিবেন,'কিন্তু সে আশা বৃথা হইল', কারণ তিন দিন হইল ঐ সকল ঘটনা ঘটিয়া
২২ গিয়াছে। এ দিকে আবার আমাদের সম্প্রদায়ের কতক গুলি স্ত্রীলোক আমাদিগকে অবাক করিয়াছে, তাহারা অতি প্রত্যূষে
২৩ সমাধির নিকটে গিয়াছিল, আর তাঁহার দেহ দেখিতে না পাইয়া আসিয়া বলিল যে, তাহারা কয়েক জন দূতের দর্শন পাইয়াছে,
২৪ তাঁহারা নাকি বলিয়াছেন যে,তিনি জীবিত আছেন। শুনিয়া আমাদের সঙ্গীদের কেহ কেহ সমাধিগহ্বরে গিয়া স্ত্রীলোকেরা যেরূপ বলিয়াছিল,সেই রূপ দেখিতে পাইলেন; কিন্তু তাঁহাকে তাঁহারা দেখেন নাই।
২৫ তখন তিনি তাঁহাদিগকে কহিলেন, হে নির্ব্বোধেরা ও দৈববক্তৃগণের
২৬ বাক্যে বিশ্বাস করিতে শিথিল হৃদয়েরা! মাশীয়াখের কি এই সকল দুঃখভোগ করা ও আপন মহিমায় প্রবেশ করা উচিত ছিল না?
২৭ তখন তিনি মূশা অবধি আরম্ভ করিয়া সমুদয় দৈববক্তৃগণের গ্রন্থ হইতে আপনার সম্বন্ধীয় কথা পুঙ্খানুপুঙ্খরূপে তাঁহাদিগকে
২৮ বুঝাইয়া দিলেন। পরে তাঁহারা যে গ্রামে যাইতেছিলেন, সেই গ্রামের নিকটবর্ত্তী যখন হইলেন, তখন তিনি অগ্রে যাইবার ভাণ
২৯ করিলেন। কিন্তু তাঁহারা নির্ব্বন্ধাতিশয়ের সহিত বলিলেন, আমাদের

এ স্থানে থাক;কারণ সন্ধ্যা হইয়া আসিল; দিন অবসান হইল। তাহাতে
তিনি তাঁহাদের সে স্থানে থাকিবার জন্য গৃহে প্রবেশ করিলেন। পরে ৩০
তাঁহাদের সঙ্গে ভোজনে উপবিষ্ট হইয়া তিনি রুটী হস্তে করিয়া ধন্যবাদ
করিলেন এবং তাহা ভাঙ্গিয়া তাঁহাদিগকে দিলেন। তখন তাঁহাদের ৩১
চক্ষু উন্মীলিত হইল, তাঁহারা তাঁহাকে চিনিলেন; কিন্তু তিনি
তাঁহাদের সম্মুখ হইতে অন্তর্হিত হইলেন। তখন তাঁহারা পরস্পরে ৩২
কহিতে লাগিলেন, পথের মধ্যে যখন তিনি আমাদের সঙ্গে কথা
কহিয়া শাস্ত্রনিচয়ের মর্ম্ম আমাদিগকে বুঝাইয়া দিলেন, তখনই কি
আমাদের অন্তরে আমাদের হৃদয় জ্বলিতে ছিল না? আর ৩৩
তাঁহারা সেই দণ্ডেই উঠিয়া যেরূশালেমে প্রতিগমন করিলেন, এবং
একাদশ শিষ্যকে ও তাঁহাদের সঙ্গীদিগকে সমবেত দেখিতে
পাইলেন, তাঁহারা ⌜আগন্তুক দুইজনকে⌝ বলিলেন, প্রভু সত্যই উত্থান ৩৪
করিয়াছেন; এবং শিমোনকে দর্শন দিয়াছেন। তখন ইঁহারাও, ৩৫
পথের মধ্যে যাহা ঘটিয়াছিল,ও রুটী ভাঙ্গিবার সময়ে কিরূপে তাঁহার
পরিচয় পাইয়াছিলেন, তাহা বর্ণনা করিলেন।

তাঁহারা এই সকল কথা বলিতেছেন, এমন সময়ে তিনি আপনি ৩৬
তাঁহাদের মধ্যে দণ্ডায়মান হইলেন, ⟦এবং তাঁহাদিগকে বলিলেন,
শান্তি,শান্তি⟧। কিন্তু তাঁহারা চমকিয়া উঠিলেন এবং ভয়ত্রস্ত হইলেন ৩৭
এবং মনে করিলেন, তাঁহারা ভূত দেখিতেছেন। তিনি তাঁহাদিগকে ৩৮
কহিলেন,কেন তোমরা কম্পিতহৃদয় হইতেছ? আর তোমাদের মনে
এরূপ ভাবের উদয় হইল কেন? এই দেখ, আমার হস্ত ও ৩৯
আমার পদ, এ যে আমি; আমাকে স্পর্শ করিয়া দেখ; কারণ একটা
ভূতের মাংস ও অস্থি নাই, যে প্রকার তোমরা আমার দেখিতে
পাইতেছ। ⟦ইহা বলিয়া তিনি তাঁহাদিগকে আপনার হস্ত ও পদ ৪০
দেখাইলেন⟧। আর যখন তাঁহারা হর্ষ বশতঃ বিশ্বাস করিতে না ৪১
পারিয়া আশ্চর্য্য জ্ঞান করিতে ছিলেন, তখন তিনি তাঁহাদিগকে
কহিলেন, তোমাদের এস্থানে কি কিছু খাদ্যসামগ্রী আছে? তাঁহারা ৪২

৪৩ তাঁহাকে এক খণ্ড ভর্জ্জিত মৎস্য দিলেন। তিনি তাহা গ্রহণ করিয়া তাঁহাদের সমক্ষে ভোজন করিলেন।

৪৪ তখন তিনি তাঁহাদিগকে কহিলেন, এসব সেই কথা, যাহা আমি তোমাদের সঙ্গে থাকিতে তোমাদিগকে বলিয়াছিলাম যে, মূশার ব্যবস্থায়, দৈববক্তৃগণে ও গীতিকাগ্রন্থে আমার বিষয়ে যাহা

৪৫ যাহা লেখা আছে, তাহা সিদ্ধ হওয়া আবশ্যক। তখন তিনি তাঁহাদের বুদ্ধিদ্বার উন্মুক্ত করিয়া দিলেন, যেন তাঁহারা শাস্ত্রবচন

৪৬ বুঝিতে পারেন, আর তিনি তাঁহাদিগকে কহিলেন, এই রূপ লেখা আছে যে, মাশীয়াখ দুঃখ ভোগ করিবেন, আর তিন দিনের দিন

৪৭ মৃতদের মধ্য হইতে উত্থান করিবেন; আর য়েরূশালেম হইতে আরম্ভ করিয়া সমুদয় জাতির নিকটে তাঁহার নামের মাহাত্ম্যে মনঃপরিবর্ত্তন

৪৮ ও পাপক্ষমা প্রচারিত হইবে। তোমরাই এই সমুদয়ের সাক্ষী। আর

৪৯ দেখ, আমি আমার পিতার অঙ্গীকৃত বিষয়টি তোমাদের নিকটে প্রেরণ করিব; কিন্তু যাবৎ তোমরা ঊর্দ্ধ হইতে শক্তি প্রাপ্ত না হইবে, তাবৎ তোমরা ⌈য়েরূশালেম⌉ নগরীতে অবস্থান করিও।

৫০ পরে তিনি তাঁহাদিগকে বেথানিয়া পর্য্যন্ত লইয়া গেলেন, এবং আপন হস্তদ্বয় উত্তোলন করিয়া তাঁহাদিগকে আশীর্ব্বাদ করিলেন।

৫১ আশীর্ব্বাদ করিতে করিতে তিনি তাঁহাদের হইতে পৃথক হইলেন

৫২ [এবং স্বর্গে ঊর্দ্ধনীত হইলেন]। তাঁহারা [তাঁহাকে ভজনা করিলেন

৫৩ এবং] মহানন্দে য়েরূশালেমে প্রত্যাগমন করিলেন, আর সতত মন্দিরে থাকিয়া ঈশ্বরের ধন্যবাদ করিতে লাগিলেন।

---

# য়োহান লিখিত শুভসমাচার।

---

বাক্যটি আদি হইতে ছিলেন। বাক্যটি ঈশ্বরের সন্নিধানে বিদ্যমান ছিলেন, এমন কি, বাক্যটি ঈশ্বর ছিলেন। তিনি আদি হইতে ঈশ্বরের সন্নিধানে বিদ্যমান ছিলেন। সমুদয় বিষয় তাঁহার দ্বারা সত্তা পাইয়াছে। আর যাহা কিছু সত্তা পাইয়াছে, তাঁহা ব্যতীত তাহার একটিও সত্তা পায় নাই। তাঁহাতেই জীবন ছিল, এবং সেই জীবন মনুষ্যদিগের জ্যোতি ছিল; আর সেই জ্যোতি অন্ধকারে জাজ্বল্যমান ছিল; কিন্তু অন্ধকারটা তাহা হৃদয়ঙ্গম করিল না। ১ ২ ৩ ৪ ৫

ঈশ্বর-প্রেরিত এক মনুষ্য ছিলেন, তাঁহার নাম য়োহান। তিনি সাক্ষ্যের জন্য অর্থাৎ জ্যোতির বিষয়ে সাক্ষ্য দিবার জন্য আগমন করিয়াছিলেন, যেন তাঁহার দ্বারা সকলেই বিশ্বাস করে। তিনি সেই জ্যোতিঃ ছিলেন না, তিনি কেবল জ্যোতিটির বিষয়ে সাক্ষ্য দিতে আগমন করিয়াছিলেন। যে প্রকৃত জ্যোতিঃ প্রত্যেক মনুষ্যকে আলোকিত করেন, তিনি তখন জগতে আসিতেছিলেন। তিনি জগতে ছিলেন, আর জগৎ তাঁহা দ্বারা সত্তা পাইয়াছিল, কিন্তু জগৎ তাঁহাকে পরিজ্ঞাত হইল না। তিনি নিজ অধিকারে আসিলেন, কিন্তু তাঁহার স্বজনগণ তাঁহাকে পরিগ্রহণ করিল না। তবে যত জন তাঁহাকে গ্রহণ করিল, তাহাদিগকে তিনি ঈশ্বরের সন্তান হইবার অধিকার দিলেন, অর্থাৎ তাহাদিগকে, যাহারা তাঁহার নামে বিশ্বাস করে; যাহাদের জন্ম রক্ত হইতে নয়, মাংসিক ইচ্ছা হইতেও নয়, কোন পুরুষের ইচ্ছা হইতেও নয়, প্রত্যুত যাহাদের জন্ম ঈশ্বর হইতে হইয়াছে। ৬।৭ ৮ ৯ ১০ ১১ ১২ ১৩

বাক্যটি মাংসিকদেহ পরিগ্রহ করিলেন এবং অনুগ্রহে ও সত্যতায় ১৪

পরিপূর্ণ হইয়া আমাদের মধ্যে অবস্থান করিলেন; আর আমরা তাঁহার মহিমা দর্শন করিলাম, যেন পিতার নিকট হইতে আগত এক-
১৫ মাত্র পুত্রের মহিমা। (যোহান তাঁহার বিষয়ে সাক্ষ্য প্রদান করিয়া উচ্চস্বরে বলিলেন, 'ইনিই সেই ব্যক্তি যাঁহার বিষয়ে আমি বলিয়াছিলাম যে, যিনি আমার পরে আগমন করিতেছেন, তিনি আমার পূর্ব্বে বিদ্যমান ছিলেন; যেহেতু তিনি আমা অপেক্ষা গুরুতর ব্যক্তি)।
১৬ কারণ তাঁহার সেই পূর্ণ অনুগ্রহ-ভাণ্ডার হইতে আমরা সকলেই অনু-
১৭ গ্রহের উপরে অনুগ্রহ প্রাপ্ত হইয়াছি। কারণ ব্যবস্থাটি মূশা দ্বারা প্রদত্ত হইয়াছিল; কিন্তু অনুগ্রহ ও সত্য য়েশু খৃষ্ট দ্বারা হইয়াছে।
১৮ ঈশ্বরকে কেহ কখন দর্শন করে নাই, সেই একমাত্র পুত্র, যিনি পিতার ক্রোড়ে অবস্থিতি করিতেছেন, তিনিই [তাঁহার বিষয়ে] ব্যাখ্যা করিয়াছেন।

১৯ পরে যখন ইহুদীরা য়েরূশালেম হইতে কতক জন যাজক ও লেবীয়
২০ লোক প্রেরণ করিয়া যোহানকে জিজ্ঞাসা করাইল যে, তুমি কে? তখন তাঁহার সাক্ষ্য এই, অর্থাৎ তিনি মুক্তকণ্ঠে বলিলেন, কিছু গোপন করি-
২১ লেন না, বরং স্পষ্টাক্ষরে বলিলেন যে, আমি মাশীয়াখ্ নহি। তাহাতে তাহারা তাঁহাকে জিজ্ঞাসা করিল, তবে তুমি কে? তুমি কি এলীয়া? তিনি বলিলেন, আমি এলীয়া নহি। তুমি কি সেই দৈববক্তা? তিনি
২২ উত্তর করিলেন, না। অতএব তাহারা তাঁহাকে বলিল, তুমি কে? যাঁহারা আমাদিগকে প্রেরণ করিয়াছেন, তাঁহাদিগকে ত একটা
২৩ উত্তর দিতে হইবে। তুমি আপনার বিষয়ে কি বল? তিনি কহিলেন, আমি প্রান্তর মধ্যে সেই রবকারী* যথা—'প্রভুর পথ সমান কর,'
২৪ যেমন ইশাইয়া দৈববক্তা কহিয়াছেন (ইশা ৪০ ; ৩১)। এই প্রেরিত
২৫ লোকেরা ফারুশীদের প্রেরিত। তখন তাহারা তাঁহাকে জিজ্ঞাসা করিল, তাঁহাকে কহিল, যদি তুমি মাশীয়াখ্ নও, এলীয়াও নও, সেই
২৬ দৈববক্তাও নও, তবে তুমি বাপ্তাইজ্ কর কেন? যোহান তাহাদিগকে

* গৃকভাষায় লেখে—"আমি প্রান্তর মধ্যে এক চীৎকারকারীর ধ্বনি।"

উত্তর করিয়া কহিলেন, আমি জলে বাপ্তাইজ্ করিতেছি; কিন্তু তোমাদের মধ্যে তিনিই দণ্ডায়মান আছেন, যাঁহাকে তোমরা চিনিতেছ না, অর্থাৎ তিনি, যিনি আমার পরে আগমন করি- ২৭ তেছেন, যাঁহার পাদুকার বন্ধনী উন্মোচন করিতেও আমি যোগ্য নহি। ইহা য়োর্দ্দানের পর পারে বেথানিয়ায় ঘটিল, যে স্থানে য়োহান ২৮ বাপ্তাইজ করিতে ছিলেন।

পর দিনে তিনি য়েশুকে আপনার নিকটে আগমন করিতে দেখিয়া ২৯ বলিলেন, ঐ দেখ, ঈশ্বরের মেষশাবক, যিনি জগতের পাপ হরণ করেন। উনি সেই ব্যক্তি, যাঁহার বিষয়ে আমি বলিয়াছিলাম, আমার পরে ৩০ এক জন আগমন করিতেছেন, যিনি আমার পুর্ব্বে বিদ্যমান ছিলেন, যেহেতু তিনি আমা অপেক্ষা গুরুতর ব্যক্তি। আমি তাঁহাকে চিনি- ৩১ তাম না; কিন্তু তিনি যেন ইশ্রায়েলের নিকটে প্রকাশিত হন, এই জন্য আমি আসিয়া জলে বাপ্তাইজ্ করিতেছি। আর য়োহান ৩২ সাক্ষ্য প্রদান করিয়া বলিলেন যে, আমি আত্মাকে কপোতমূর্ত্তিতে স্বর্গ হইতে অবতরণ করিতে দেখিলাম, আর তিনি তাঁহার উপরে অব- স্থিতি করিলেন। আর আমি তাঁহাকে চিনিতাম না; কিন্তু যিনি ৩৩ আমাকে জলে বাপ্তাইজ করিতে প্রেরণ করিয়াছেন, তিনি আমাকে কহিলেন, যাঁহার উপরে তুমি আত্মাকে অবতরণ ও অবস্থিতি করিতে দেখিবে, তিনিই সেই ব্যক্তি, যিনি পবিত্র আত্মায় বাপ্তাইজ করেন। আর আমি দেখিয়াছি ও সাক্ষ্য প্রদান করিয়াছি যে, তিনিই ঈশ্বরের ৩৪ পুত্র।

পর দিনে আবার য়োহান ও তাঁহার শিষ্যদের দুই জন দণ্ডায়মান ৩৫ রহিয়াছেন; এমন সময়ে তিনি য়েশুকে পদচারণ করিতে দেখিয়া ৩৬ তাঁহাকে লক্ষ্য করিয়া বলিলেন, ঐ দেখ, ঈশ্বরের মেষশাবক! তাঁহার ৩৭ সেই দুই জন শিষ্য তাঁহাকে এই কথা বলিতে শুনিয়া য়েশুর অনুগমন করিল। য়েশু পশ্চান্মুখ হইয়া তাহাদিগকে অনুগমন করিতে দেখিয়া ৩৮ কহিলেন, তোমরা কি চাও? তাহারা তাঁহাকে বলিল, রাব্বি (অনুবাদ

৩৯ করিলে ইহার অর্থ গুরো), তুমি কোথায় অবস্থান কর? তিনি তাহাদিগকে কহিলেন, আইস, দেখিতে পাইবে। অতএব তাহারা গিয়া তিনি কোথায় অবস্থান করেন, দেখিল, এবং সে দিন তাঁহার নিকটে
৪০ থাকিল, তখন বেলা তৃতীয় প্রহর অতীত হইয়াছিল। যাহারা য়োহানের মুখে শুনিয়া তাঁহার অনুগমন করিল, সেই দুই জনের মধ্যে শিমোন
৪১ পেত্রের ভ্রাতা আন্দ্রেয়াঃ এক জন। সে প্রথমে আপনার ভ্রাতা শিমোনের দেখা পাইয়া তাহাকে বলিল, আমরা মাশীয়াখকে পাইয়াছি
৪২ (যাঁহাকে [গৃকভাষায়] খৃষ্ট * বলে)। সে তাহাকে য়েশুর নিকটে লইয়া গেল; য়েশু তাহাকে নিরীক্ষণ করিয়া বলিলেন, তুমি শিমোন্ য়োহানের পুত্র; তোমার নাম কেফা † হইবে (যাহাকে [গৃক ভাষায়] পেত্র বলে)।

৪৩ পর দিনে তিনি গালীলায় গমন করিবেন মনে করিলেন, এমন সময়ে তিনি ফিলিপের দেখা পাইয়া তাহাকে কহিলেন, আমার
৪৪ অনুগামী হও। ফিলিপ বেথ্‌সাইদার অর্থাৎ আন্দ্রেয়ার
৪৫ ও পেত্রের নগরের লোক ছিল। ফিলিপ নাথানাএলের দেখা পাইয়া তাহাকে বলিল, যাঁহার বিষয়ে মূশা ব্যবস্থায় লিখিয়াছেন, এবং যাঁহার বিষয়ে দৈবক্তৃগণ লিখিয়াছেন, তাঁহাকে আমরা প্রাপ্ত হইয়াছি,
৪৬ তিনি নাজারেথ্‌ নগরের য়েশু, য়োসেফের পুত্র। নাথানাএল্‌ তাহাকে বলিল, নাজারেথ হইতে কি কোন উত্তম বিষয় উদ্ভূত হইতে পারে?
৪৭ ফিলিপ তাহাকে বলিল, আসিয়া দেখ। য়েশু নাথানাএলকে আপনার নিকটে আসিতে দেখিয়া তাহার বিষয়ে কহিলেন, ঐ দেখ, যথার্থই একজন ইশ্রায়েলীয় লোক, যাহার অন্তরে কোন
৪৮ অসরল ভাব নাই। নাথানাএল্‌ তাঁহাকে বলিল, কি করিয়া তুমি আমাকে চিনিলে? য়েশু উত্তর করিয়া তাহাকে কহিলেন, ফিলিপ তোমাকে ডাকিবার পুর্ব্বে, যখন তুমি ডুম্বুরতলে ছিলে, তখন

---

* বঙ্গ ভাষায় যাহার অর্থ অভিষিক্ত।

† বঙ্গ ভাষায় ইহার অর্থ প্রস্তর।

আমি তোমাকে দেখিয়াছি। নাথানাএল তাঁহাকে উত্তর করিল, ৪৯
রাব্বি, তুমিই ঈশ্বরের পুত্র; তুমিই ইস্রায়েলের রাজা। য়েশু উত্তর ৫০
করিয়া তাহাকে কহিলেন, ডুম্বুর বৃক্ষের তলে তোমাকে দেখিয়াছি,
এই কথা বলাতেই তুমি বিশ্বাস করিতেছ? তুমি ইহা অপেক্ষা গুরু-
তর বিষয় দেখিবে। আর তিনি তাহাকে কহিলেন, সত্য সত্য ৫১
তোমাদিগকে কহিতেছি, তোমরা স্বর্গ উন্মুক্ত ও ঈশ্বরের দূতগণকে
মনুষ্যপুত্রের উপর হইতে ঊর্দ্ধগমন ও তাঁহার উপরে অবতরণ করিতে
দেখিবে।*

তিন দিবস পরে, গালীলা দেশের কানা নগরে একটি বিবাহ হইল; ২
আর য়েশুর মাতা সেই স্থানে ছিলেন। য়েশু ও তাঁহার শিষ্যেরাও ২
বিবাহে নিমন্ত্রিত ছিলেন। পরে দ্রাক্ষারসের অকুলান হইল দেখিয়া ৩
য়েশুর মাতা তাঁহাকে কহিলেন, ইহাদের দ্রাক্ষারস নাই। য়েশু ৪
তাঁহাকে কহিহেন, ওগো, আমার সঙ্গে তোমার কি, এখনও আমার সময়
আইসে নাই। তাঁহার মাতা পরিচারকদিগকে বলিলেন, ইনি যাহা ৫
তোমাদিগকে কহিবেন, তাহা তোমরা করিও। এখন সেই স্থানে ৬
ইহুদীদের শৌচ ক্রিয়া সম্পাদনের প্রথানুসারে পাথরের ছয়টা
জালা বসান ছিল, এক একটায় দুই তিন মোন জল ধরিত। য়েশু ৭
তাহাদিগকে কহিলেন, তোমরা ঐ জালা গুলা জলে পরিপুর্ণ কর।
তাহাতে তাহারা সেগুলীকে কাণা পর্য্যন্ত পুর্ণ করিল। তিনি ৮
তাহাদিগকে কহিলেন, এখন উহা হইতে তুলিয়া ভোজাধ্যক্ষের
নিকটে লইয়া যাও। তাহারা লইয়া গেল। ভোজাধ্যক্ষ যখন ৯
ঐ দ্রাক্ষারসে পরিণত জল আস্বাদন করিল, অথচ কোথা হইতে
হইয়াছে, জানিল না (যে পরিচারকেরা সেই জল তুলিয়াছিল,
তাহারাই কেবল জানিল), তাহাতে ভোজাধ্যক্ষ বরকে ১০
ডাকিয়া তাঁহাকে বলিল, সকল লোকে প্রথমে উৎকৃষ্ট দ্রাক্ষা-
রস পরিবেশন করে। লোকের তৃপ্তি হইলে পর, তাহারা

* দেখ, আদি ২৮; ১২ পদ।

অপেক্ষাকৃত অপকৃষ্ট পরিবেশন করে; তুমি উৎকৃষ্ট দ্রাক্ষারস
১১ এ পর্য্যন্ত রাখিলে। এই রূপে য়েশু গালীলা প্রদেশের কানা নগরে অদ্ভূত কার্য্য সাধন করিতে আরম্ভ করিয়া আপনার মহিমা প্রকাশ করিলেন; আর তাঁহার শিষ্যেরা তাঁহাতে বিশ্বাস করিলেন।
১২ পরে তিনি আপনি এবং তাঁহার মাতা ও ভ্রাতৃগণ এবং তাঁহার শিষ্যগণ কাপের্ণায়মে গমন করিলেন। কিন্তু তাঁহারা বিস্তর দিন সেখানে অবস্থিতি করিলেন না।
১৩ তখন ইহুদীদের পাস্থাপর্ব্ব নিকট ছিল; তাহাতে য়েশু য়েরূ-
১৪ শালেমে গমন করিলেন। তিনি মন্দিরে বলদ, মেষ, কপোত ইত্যাদি বিক্রেতাদিগকে ও বণিকদিগকে উপবিষ্ট দেখিতে পাইলেন,
১৫ তাহাতে তিনি দড়ি দিয়া এক গাছা কশা করিয়া মেষ বলদাদি মন্দির হইতে বহিষ্কৃত করিয়া দিলেন; এবং বণিকদিগের মুদ্রাদি তিনি ছড়াইয়া ফেলিলেন, এবং তাহাদের মেজ উল্টাইয়া দিলেন;
১৬ কপোতবিক্রেতাদিগকে তিনি বলিলেন, এ সকল এখান হইতে লইয়া যাও,আমার পিতার গৃহকে তোমরা বানিজ্যের গৃহ করিও না।
১৭ তখন তাঁহার শিষ্যেদের স্মরণ হইল যে লেখা আছে, 'তোমার গৃহের
১৮ জন্য আমার অনুরাগ আমাকে ক্ষয় করিবে।' তখন ইহুদীরা তাঁহাকে বলিল, তুমি যে এ সমুদয় কার্য্য ⌈ঈশ্বরের ক্ষমতায়⌉ করি-
১৯ তেছ, তাহার কি লক্ষণ আমাদিগকে দেখাইতে পার? য়েশু উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন, তোমরা এই পবিত্রাবাস ভাঙ্গিয়া
২০ ফেল, তিন দিনে আমি তাহা আবার তুলিয়া দিব। তাহাতে ইহুদীরা বলিল, ছেচল্লিশ বৎসর এই পবিত্রাবাস নির্ম্মাণ করিতে লাগিয়াছে,
২১ আর তিন দিনে তুমি তাহা তুলিয়া দিবে? কিন্তু তিনি আপন দেহ-
২২ রূপ পবিত্রাবাসের বিষয়ে ইহা কহিয়াছিলেন। তিনি মৃতদের মধ্য হইতে উত্থাপিত হইলে পর তাঁহার শিষ্যদের স্মরণ হইল যে, তিনি ইহা বলিয়াছিলেন, তাহাতে তাঁহারা শাস্ত্রে ও য়েশুর কথিত বাক্যে বিশ্বাস করিলেন।

যখন তিনি পাস্খাপর্ব্বের উৎসবে য়েরূশালেমে ছিলেন, তখন ২৩ অনেকেই তাঁহার কৃত অদ্ভুত কার্য্য দেখিয়া তাঁহার নামে বিশ্বাস করিয়াছিল। কিন্তু য়েশু তাহাদের সঙ্গে ঘনিষ্ঠতা করেন নাই; ২৪ যেহেতু তিনি সকল মনুষ্যকে চিনিয়াছিলেন, আর কেহ যে মনুষ্যের ২৫ বিষয় তাঁহাকে জ্ঞাত করে, ইহা তাঁহার প্রয়োজন ছিল না, কারণ মনুষ্যের অন্তরে কি আছে, তিনি জ্ঞাত ছিলেন।

এখন, ফারুশী-সম্প্রদায়ের এক জন লোক ছিলেন, তাঁহার নাম ৩ নিকদেমস্। তিনি ইহুদীদের এক জন অধ্যক্ষ,* তিনি রাত্রিযোগে ২ য়েশুর নিকটে আসিয়া কহিলেন, গুরো, আমরা জানি যে তুমি ঈশ্বর হইতে আগত এক জন উপদেশক; কারণ তুমি যে সকল অদ্ভুত কার্য্য করিতেছ, ঈশ্বর সহায় না হইলে তাহা কেহই করিতে পারে না। য়েশু উত্তর করিয়া তাঁহাকে কহিলেন, সত্য সত্য আমি তোমাকে কহি- ৩ তেছি, সম্পূর্ণ নূতনরূপে না জন্মিলে† কেহই ঈশ্বরের রাজ্যকে দেখিতে পাইবে না। নিকদেমস্ কহিলেন, বৃদ্ধাবস্থায় মনুষ্য কেমন করিয়া ৪ জন্মিতে পারে? সে কি দ্বিতীয়বার মাতৃগর্ব্ভে প্রবেশ করিয়া জন্মিতে পারে? য়েশু উত্তর করিলেন, সত্য সত্য তোমাকে কহিতেছি, জল ও ৫ আত্মা হইতে না জন্মিলে কেহই ঈশ্বরের রাজ্যে প্রবেশ করিতে পাইবে না। যাহা মাংস হইতে জন্মিয়াছে, তাহা মাংসই; আর যাহা আত্মা ৬ হইতে জন্মিয়াছে, তাহা আত্মাই। আশ্চর্য্য জ্ঞান করিও না যে তোমাকে ৭ বলিলাম, তোমাদের সম্পূর্ণ নূতনরূপে জন্ম প্রাপ্ত হওয়া আবশ্যক। বায়ুর যে দিকে ইচ্ছা, বহিতেছে, আর তাহার শব্দও শুনিতেছ, ৮ কিন্তু কোথা হইতে আসিতেছে আর কোথায় যাইতেছে, তাহা জান না; আত্মা হইতে জাত প্রত্যেক জনের [বিষয়েও] ঐ রূপ। নিকদেমস্ ৯ উত্তর করিয়া কহিলেন, এ সব কি করিয়া হইতে পারে? য়েশু উত্তর ১০ করিয়া কহিলেন, তুমি ইস্রায়েলের এক জন গুরু, আর এ বিষয় বুঝ ১১

* তিনি সীনেদ্রিয়নসভার অর্থাৎ প্রধান বিচারসভার এক জন সভ্য ছিলেন।

† দেখ, ১; ১৩ পদ।

না? সত্য সত্য তোমাকে কহিতেছি, আমরা যাহা জানি, তাহাই কহি, আর যাহা প্রত্যক্ষ করিয়াছি, তদ্বিষয়ে সাক্ষ্য প্রদান করি; কিন্তু
১২ আমাদের সাক্ষ্য তোমরা গ্রহণ করিতেছ না। যখন পার্থিব বিষয় বলিলে তোমরা বিশ্বাস করিতেছ না, তখন স্বার্গিক বিষয় বলিলে কি
১৩ প্রকারে বিশ্বাস করিবে? (আর যিনি স্বর্গ হইতে অবতরণ করিয়াছেন যে মনুষ্যপুত্র, যিনি এখন স্বর্গে আছেন, তাঁহা ব্যতীত কেহই স্বর্গা-
১৪ রোহনও করেন নাই)। দেখ, মুশা যেরূপ প্রান্তর মধ্যে সেই সর্পকে ঊর্দ্ধে উঠাইয়া রাখিয়াছিলেন, সেই রূপ মনুষ্যপুত্রকেও ঊর্দ্ধে উঠাইয়া
১৫ রাখা আবশ্যক; তাহাতে যেন বিশ্বাসকারী প্রত্যেক জন তাঁহাতে অনন্তজীবন প্রাপ্ত হয়।

১৬ কারণ ঈশ্বর জগত্তকে এতাদৃশ প্রেম করিলেন যে, তিনি আপনার সেই একমাত্র পুত্রকে প্রদান করিলেন, যেন যে প্রত্যেক জন তাঁহাতে
১৭ বিশ্বাস করে, তাহারা বিনষ্ট না হইয়া অনন্ত জীবন প্রাপ্ত হয়। কারণ ঈশ্বর পুত্রকে জগতের বিচার করিতে জগতে প্রেরণ করেন নাই, বরং জগত যেন তাঁহার দ্বারা পরিত্রাণ প্রাপ্ত হয়, ⌈এই জন্যে প্রেরণ
১৮ করিয়াছেন⌉। যে তাঁহাতে বিশ্বাস করে, সে বিচারিত হয় না; যে বিশ্বান না করে, তাহার বিচার হইয়া গিয়াছে; যেহেতু সে
১৯ ঈশ্বরের একমাত্র পুত্রের নামে বিশ্বাস করিল না। আর বিচার ইহাতেই হইয়া গিয়াছে যে, সেই জ্যোতিঃ জগতে আগমন করিয়াছেন, কিন্তু মনুষ্যেরা জ্যোতিকে ভাল না বাসিয়া অন্ধকারকেই ভাল
২০ বাসিয়াছে; কারণ তাহাদের কার্য্য মন্দ ছিল। কারণ যে জন কদাচার করিয়া থাকে, সে জ্যোতির শত্রু, সে জ্যোতির নিকটে আইসে না, পাছে
২১ তাহার কার্য্য দুষিত বলিয়া সপ্রমাণ হয়। কিন্তু যে সদাচরণ করে, সে জ্যোতির নিকটে আইসে, যেন তাহার কার্য্য প্রকাশ পায়, যেহেতু সে গুলি ঐশ্বরিক ভাবে কৃত।

২২ তৎপরে য়েশু সশিষ্যে ইহুদা দেশে আগমন করিলেন, এবং কিছুকাল তাঁহাদের সঙ্গে সেই স্থানে অবস্থিতি করিয়া বাপ্তাইজ করিলেন,

য়োহানও শালেমের নিকটস্থ আইননে বাপ্তাইজ করিতেছিলেন, ২৩
কারণ সেই স্থানে অনেক জল ছিল। আর লোকে আসিয়া বাপ্তাইজ ২৪
হইল। কারণ য়োহান তখনও কারাবদ্ধ হন নাই। পরে য়োহানের ২৫
কতক জন শিষ্যতে ও এক জন ইহুদীতে শৌচক্রিয়া সম্বন্ধে বাদানুবাদ
হইয়া উঠিল। তাহারা য়োহানের নিকটে আসিয়া তাঁহাকে বলিল, ২৬
গুরো, যিনি য়োর্দ্দানের ওপারে তোমার সহিত ছিলেন, আর যাঁহার
বিষয়ে তুমি সাক্ষ্য প্রদান করিয়াছিলে, দেখ, তিনি বাপ্তাইজ করিতে-
ছেন, আর সকলে তাঁহারই নিকটে যাইতেছে। য়োহান উত্তর করিয়া ২৭
বলিলেন, স্বর্গ হইতে প্রদত্ত না হইলে মনুষ্য কিছুই গ্রহণ করিতে
পারে না। তোমরা আপনারাই আমার সাক্ষী যে, আমি বলিয়া- ২৮
ছিলাম, আমিই মাশীয়াখ নহি, আমি কেবল তাঁহার অগ্রে প্রেরিত
হইয়াছি। কন্যাকে যে পাইয়াছে সেই বর। কিন্তু বরের বন্ধু, যিনি নিকটে ২৯
দাঁড়াইয়া তাঁহার বাক্য শ্রবণ করেন, তিনি বরের রব শুনিয়া মহা আনন্দ,
করেন। আর সেই আনন্দ আমিও পূর্ণ পরিমাণে ভোগ করিলাম।
তাঁহাকে বর্দ্ধিত হইতে হইবে, কিন্তু আমাকে হ্রাস পাইতে হইবে। ৩০

যিনি ঊর্দ্ধ হইতে আগত, তিনি সকলের উপর; যে জন এই পৃথি- ৩১
বীজাত, সে পৃথিবীরই লোক, আর পৃথিবীরই কথা কহে। যিনি স্বর্গ-
হইতে আগত [তিনি সকলের উপর], তিনি যাহা প্রত্যক্ষ করিয়াছেন ৩২
ও শ্রবণ করিয়াছেন, তৎবিষয়ে সাক্ষ্য প্রদান করেন; কিন্তু তাঁহার
সাক্ষ্য কেহ গ্রাহ্য করে না। যে জন তাঁহার সাক্ষ্য গ্রাহ্য করিয়াছে, ৩৩
সে স্বাক্ষরিত করিয়াছে যে ঈশ্বর সত্যবান। কারণ ঈশ্বর যাঁহাকে ৩৪
প্রেরণ করিয়াছেন, তিনি ঈশ্বরেরই বাক্য কহেন; কারণ ঈশ্বর
যে আংশিক পরিমাণে আত্মাকে দান করেন, এমন নয়। পিতা ৩৫
পুত্রকে প্রেম করেন এবং সমুদয় বিষয় তাঁহার হস্তে সমর্পণ করিয়া-
ছেন। যে পুত্রেতে বিশ্বাস করে, সে অনন্ত জীবন প্রাপ্ত হইয়াছে; ৩৬
কিন্তু যে পুত্রেতে অবিশ্বাস করে, সে জীবনের দর্শন পাইবে না;
তাহার উপরে ঈশ্বরের ক্রোধ রহিয়া যাইবে।

৪ অতএব প্রভু যখন অবগত হইলেন যে ফারূশীরা শুনিতে পাইয়াছে, য়েশু য়োহান অপেক্ষা অধিক শিষ্য করিয়া বাপ্তাইজ
২ করেন (কিন্তু য়েশু আপনি বাপ্তাইজ করিতেন না; কেবল তাঁহার
৩ শিষ্যেরা করিতেন), তখন তিনি ইহুদা প্রদেশ পরিত্যাগ করিয়া
৪ পুনরায় গালীলা প্রদেশে চলিলেন। অগত্যা তাঁহাকে শামারিয়া
৫ প্রদেশের মধ্য দিয়া গমন করিতে হইল। অতএব তিনি শামারীয়দের শিখার নামা এক নগরের নিকটে আসিলেন, ⌜নগরটি⌝ সেই ক্ষেত্রের নিকটে, যাহা য়াকোব আপন পুত্র য়োসেফ্‌কে দান করিয়াছিলেন।
৬ সেই স্থানে য়াকোবের কুপ ছিল। য়েশু পথশ্রমে ক্লান্ত হইয়া কুপটির
৭ পাড়ে উপবেশন করিলেন। বেলা তখন অনুমান দুই প্রহর। এমন
৮।৯ সময়ে শামারীয়া হইতে একটি স্ত্রীলোক জল তুলিতে আসিল; তাহাকে য়েশু কহিলেন, আমাকে একটু জল দাও (কারণ তাঁহার শিষ্যেরা খাদ্যসামগ্রী ক্রয় করিতে নগরে গিয়াছিলেন)। শামারীয় স্ত্রীলোকটি তাঁহাকে বলিল, সে কি গো, তুমি ইহুদী হইয়া এই এক শামারীয় স্ত্রীলোকের কাছে জল চাহিতেছ? [কারণ ইহুদীয়েরা
১০ শামারীয়দের লইয়া চলিত না]। য়েশু উত্তর করিয়া তাহাকে কহিলেন, তুমি যদি জানিতে যে ঈশ্বর দত্ত দান কি, * আর যিনি কহিতেছেন, আমাকে জল দাও, তিনিই বা কে, তাহা হইলে তুমি তাঁহার নিকটে যাচ্ঞা করিতে, আর তিনি তোমাকে জীবন্ত বারি দিতেন।
১১ স্ত্রীলোকটি তাঁহাকে বলিল, মহাশয়, তুলিবার ত তোমার কিছু নাই, কুপটিও আবার গভীর, তবে তুমি কোথা হইতে সেই জীবন্ত
১২ জল পাইলে? তুমি কি আমাদের পিতা য়াকোব অপেক্ষা বড়, যিনি এই কুপ আমাদিগকে দান করিয়াছেন, এবং যিনি আপনি ইহার জলপান করিতেন, এবং যাঁহার পুত্রগণ ও পশুপালও পান
১৩ করিত? য়েশু উত্তর করিয়া কহিলেন, যে কেহ এই জল পান করে,
১৪ সে পুনরায় পিপাসিত হইবে। কিন্তু যে কেহ সেই জল পান করিবে,

* দেখ, রোমী: ৬; ২৩ পদ।

যাহা আমি দিব, সে কোন কালেই আর তৃষ্ণার্ত্ত হইবে না; এমনকি, যে বারি আমি তাহাকে দিব, তাহা তাহার অন্তরে এমন এক জলপ্রস্রবণ হইয়া উঠিবে, যাহা অনন্ত জীবন রূপে উচ্ছাসিত হইতে থাকিবে। ১৫ স্ত্রীলোকটি তাঁহাকে বলিল, মহাশয়, সেই জল আমাকে দাও যেন আমার আর পিপাসা না হয়, যেন তুলিবার জন্য এত পথ হাঁটিতে না হয়। ১৬ য়েশু তাহাকে কহিলেন, যাও, তোমার পতিকে এখানে ডাকিয়া লইয়া আইস। ১৭ স্ত্রীলোকটি উত্তর করিয়া বলিল, আমার স্বামী নাই। য়েশু তাহাকে কহিলেন, ভাল বলিলে, যে আমার স্বামী নাই। ১৮ কারণ পাঁচ স্বামী তোমার হইয়াছিল, আর এখন যাহার কাছে রহিয়াছ, সে তোমার স্বামী নয়; ইহা তুমি সত্যই বলিয়াছ। ১৯ স্ত্রীলোকটি তাঁহাকে কহিল, মহাশয়, আমি দেখিতেছি, তুমি এক জন দৈববক্তা। ২০ আমাদের পিতৃলোক এই পর্ব্বতে উপাসনা করিতেন, কিন্তু তোমরা বল যে স্থানে উপাসনা করা কর্ত্তব্য, তাহা য়েরূশালেমে আছে। ২১ য়েশু তাহাকে কহিলেন, বৎসে, আমার কথায় বিশ্বাস কর, এমন সময় আসিতেছে, যখন তোমরা পিতার উপাসনা এই পর্ব্বতেও করিবে না, য়েরূশালেমেও করিবে না। ২২ তোমরা যাহা না জান তাহা ভজনা করিতেছ; আমরা যাহা জানি তাহাই ভজনা করি, কারণ পরিত্রাণ ইহুদীদের হইতে হইতেছে। ২৩ আর সময় আসিতেছে, এমন কি আসিয়াছে যে, প্রকৃত উপাসকেরা আত্মিক ভাবে ও সত্য রূপে পিতার উপাসনা করিবে; কারণ এইরূপ উপাসক পিতা চাহেন। ২৪ ঈশ্বর আত্মা স্বরূপ; সুতরাং যাহারা তাঁহাকে উপাসনা করিতে চাহে, তাহাদের উচিত যে তাহারা আত্মিক ভাবে ও সত্য রূপে উপাসনা করে। ২৫ স্ত্রীলোকটি তাঁহাকে কহিল, আমি জানি যে মাশীয়াখ্ আসিতেছেন, যাঁহাকে খ্রিষ্ট বলে; তিনি আসিলে পর আমাদিগকে সমুদয় বিষয় জ্ঞাত করিবেন। ২৬ য়েশু তাঁহাকে কহিলেন, তোমার সঙ্গে কথা কহিতেছি যে আমি, আমিই সেই।

২৭ ইতিমধ্যে তাঁহার শিষ্যেরা আসিয়া উপস্থিত হইলেন, আর তিনি একটি স্ত্রীলোকের সঙ্গে কথা কহিতেছেন দেখিয়া তাঁহারা আশ্চর্য্যান্বিত হইলেন, তথাপি কেহ বলিলেন না যে তোমার অভিপ্রায় কি, ২৮ কিম্বা কি জন্য ইহার সঙ্গে কথা কহিতেছ? তখন স্ত্রীলোকটি আপন ২৯ কলসী ফেলিয়া নগরে চলিয়া গেল, আর লোকদিগকে বলিল, আইস, এক জন মনুষ্যকে দেখ, যিনি, আমি যাহা কিছু করিয়াছি, সমুদয়ই ৩০ আমাকে বলিলেন, ইনিই বা খৃষ্ট হইবেন? লোকে নগর হইতে বহির্গত হইয়া তাঁহার নিকটে আসিল।

৩১ ইতি মধ্যে শিষ্যেরা তাঁহাকে নিবেদন করিয়া বলিলেন, গুরো, ৩২ আহার কর। কিন্তু তিনি বলিলেন,আমার ভোজনের এমন সামগ্রী ৩৩ আছে, যাহা তোমরা জান না। শিষ্যেরা পরস্পরে বলিতে লাগিলেন, কেহ তাঁহাকে কিছু খাদ্যসামগ্রী আনিয়া দিলে না কি? ৩৪ য়েশু তাঁহাদিগকে কহিলেন, আমার প্রেরয়িতার অভীষ্ট সাধন করা, ৩৫ এবং তাঁহার কার্য্য সম্পন্ন করা আমার খাদ্যসামগ্রী। তোমরা কি বলনা যে, শস্য ছেদন কাল আসিবার এখনও চারি মাস আছে? দেখ, আমি তোমাদিগকে বলিতেছি, তোমরা চক্ষু তুলিয়া ক্ষেত্রের দিকে দৃষ্টি কর, সমুদয় ছেদনের যোগ্য পাকিয়া উঠিয়াছে। ৩৬ যে ছেদন করে, সে বেতন পায়, এবং অনন্ত জীবন উদ্দেশে ফল সংগ্রহ করে;তাহাতে যেন বপক ও ছেদক একত্রে আনন্দ করিতে ৩৭ পায়। এই স্থলে এই প্রবাদ বাক্য খাটে যথা, 'এক জন বপন করে, ৩৮ অন্য এক জন ছেদন করে'। আমি তোমাদিগকে তাহাই ছেদন করিতে প্রেরণ করিলাম, যাহার জন্য তোমরা পরিশ্রম কর নাই। অন্যেরা পরিশ্রম করিয়াছে, আর তোমরা তাহাদের কার্য্যক্ষেত্রে প্রবেশ করিয়াছ।

৩৯ এ দিকে সেই স্ত্রীলোকের কথার জন্য অর্থাৎ সে যে সাক্ষ্য দিয়াছিল, 'আমি যাহা কিছু করিয়াছি,তিনি আমাকে সমুদয় বলিলেন,' সেই জন্য সেই নগরের অনেক শামারীয় লোকে তাঁহাতে বিশ্বাস

করিল। অতএব শামারীয়েরা যখন তাঁহার নিকটে আসিল,তখন তা- ৪০
হারা তাঁহাকে আপনাদের নিকটে থাকিতে অনুরোধ করিল; তাহাতে
তিনি দুই দিবস সেই স্থানে অবস্থিতি করিলেন। আর তাঁহার বাক্য ৪১
শ্রবণ করিয়া আরো অনেক লোকে বিশ্বাস করিল। তাহারা সেই ৪২
স্ত্রীলোককে বলিল, এখনও যে আমরা তোমার কথা শুনিয়া বিশ্বাস
করিতেছি, এমন নয়; কারণ আমরা আপনারা শুনিয়াছি ও জানি-
য়াছি যে ইনি সত্যই জগতের ত্রাণকর্ত্তা।

সেই দুই দিনের পরে তিনি সেই স্থান হইতে বহির্গমন করিয়া ৪৩
গালীলা প্রদেশে চলিলেন। কারণ য়েশু নিজে স্পষ্টাক্ষরে বলিলেন ৪৪
যে, দৈববক্তা স্বদেশে সম্মান প্রাপ্ত হন না। অতএব গালীলায় ৪৫
আগত হইলে গালীলায়ীয় লোকে তাঁহাকে গ্রাহ্য করিল, যেহেতু
পর্ব্বের সময়ে তিনি য়েরূশালেমে যাহা যাহা করিয়াছিলেন, সে সমু-
দয় তাহারা দেখিয়াছিল; কারণ তাহারাও পর্ব্বে গিয়াছিল। পরে ৪৬
তিনি পুনরায় গালীলা দেশের সেই কানা নগরে আসিলেন, যেখানে
তিনি জলকে দ্রাক্ষারস করিয়াছিলেন।

এখন একজন রাজপুরুষ ছিল, তাহার পুত্র কাপের্ণায়ুম নগরে
পীড়িত ছিল। য়েশু ইহুদা দেশ হইতে গালীলা দেশে আগমন করিয়া- ৪৭
ছেন শুনিয়া সে তাঁহার নিকটে গিয়া তাঁহাকে নিবেদন করিল,যেন তিনি
গিয়া তাহার পুত্রকে আরোগ্যদান করেন; কারণ সে মৃতপ্রায় হই-
য়াছিল। য়েশু তাহাকে কহিলেন, লক্ষণ ও অদ্ভুত কার্য্য না দেখিলে ৪৮
তোমরা কোন মতে বিশ্বাস করিবে না। রাজপুরুষ তাঁহাকে বলিল, ৪৯
মহাশয়, আমার বালক না মরিতে মরিতে আসিতে আজ্ঞা হউক।
য়েশু তাহাকে কহিলেন, যাও; তোমার পুত্র বাঁচিল। লোকটি য়েশুর ৫০
বাক্যে বিশ্বাস করিয়া প্রস্থান করিল। সে পথে যাইতেছে, এমন সময়ে ৫১
তাহার দাসেরদের সঙ্গে সাক্ষাৎ হইল। তাহারা তাহাকে সম্বাদ
বলিল, তোমার পুত্র বাঁচিয়াছে। সে তাহাদের নিকট হইতে ৫২
বিশেষ করিয়া জানিয়া লইল যে, কোন্ দণ্ডে উপশমের আরম্ভ হই-

য়াছিল। তাহারা তাহাকে বলিল, কল্য দুই প্রহর আড়াই দণ্ডের
৫৩ সময়ে তাঁহার জ্বর ত্যাগ হইয়াছে। তাহাতে পিতা জানিল যে, সময়টি ঠিক সেই দণ্ড, যখন য়েশু তাহাকে বলিয়াছিলেন, তোমার পুত্র বাঁচিল। তাহাতে সে নিজে ও তাহার সমস্ত পরিবার বিশ্বাস করিল।
৫৪ ইহুদা দেশ হইতে গালীলা দেশে আগত হইয়া য়েশু এই দ্বিতীয় অদ্ভুত কার্য্য সাধন করিলেন।

৫ তৎপরে ইহুদীদের এক পর্ব্ব আসিল, তাহাতে য়েশু য়েরূ-
২ শালেমে গমন করিলেন। এখন, য়েরূশালেমে মেষদ্বারের অতি নিকটে একটি পুষ্করিণী ছিল, যাহাকে হিব্রু ভাষায় বৈথেসূদা (দয়াধাম) বলে,
৩ তাহার পাঁচটি চাঁদনি ঘাট। সে গুলিতে বহুসংখ্যক রোগী, অন্ধ, খঞ্জ,
৫ শুষ্কাঙ্গ প্রভৃতি অনেকে শয়ান ছিল। [৪] (০)।* সেই স্থানে এক জন লোক
৬ ছিল, যে অষ্ট ত্রিংশত বৎসর রোগে ভুগিতে ছিল। য়েশু যখন তাহাকে পড়িয়া থাকিতে দেখিলেন, এবং যখন অবগত হইলেন যে, সে বহুকাল পর্য্যন্ত সেই অবস্থায় রহিয়াছে, তখন তিনি তাহাকে কহিলেন,
৭ তুমি কি আরোগ্য হইতে চাও? সেই রোগী তাঁহাকে উত্তর করিল, মহাশয়, যখন জলের কম্পন হয়, তখন আমার এমন লোক নাই যে আমাকে পুষ্করিণীতে নামাইয়া দেয়। আবার আমি নিজে যাইতে
৮ যাইতে অন্য এক জন আমার অগ্রে নামিয়া যায়। য়েশু তাহাকে
৯ কহিলেন, উঠ, তোমার খাট লইয়া চলিয়া যাও। তদ্দণ্ডেই সেই মনুষ্য আরোগ্য প্রাপ্ত হইল, এবং আপনার খাট তুলিয়া লইয়া চলিয়া গেল।

১০ এখন, সেই দিন শাব্বাথদিন। তাহাতে ইহুদীয়েরা সেই আরোগ্য প্রাপ্ত মনুষ্যকে বলিল, আজ যে শাব্বাথ; খাট তুলিয়া
১১ লইয়া যাওয়া তোমার বিধেয় নয়। সে তাহাদিগকে উত্তর করিল,

---

* ৪ পদ। তাঁহারা জল কম্পনের অপেক্ষায় থাকিত। কারণ প্রভুর এক দূত সময়ে সময়ে পুষ্করিণীতে অবতরণ করিয়া জল কম্পিত করিতেন। অতএব কম্পনের পরে যে জন প্রথমেই জলমধ্যে প্রবেশ করিত সে যে কোন ব্যাধি হৌক না কেন, তাহা হইতে বিমুক্ত হইত।

যিনি আমাকে আরোগ্য দান করিলেন, তিনিই আমাকে বলিলেন, তোমার খাট তুলিয়া লইয়া চলিয়া যাও। ১২ তাহারা তাহাকে জিজ্ঞাসা করিল, কে সে মনুষ্য, যে তোমাকে বলিল, তোমার খাট তুলিয়া লইয়া চলিয়া যাও? ১৩ কিন্তু তিনি কে, তাহা সেই আরোগ্য-প্রাপ্ত লোক জানে নাই; কারণ সেই স্থানে লোকারণ্য হওয়াতে যেশু তথা হইতে অপসৃত হইয়াছিলেন। ১৪ তাহার পরে যেশু মন্দিরের মধ্যে তাহার দেখা পাইয়া তাহাকে বলিলেন, দেখ, তুমি আরোগ্য প্রাপ্ত হইয়াছ, আর পাপ করিও না, পাছে ইহা অপেক্ষা তোমার আরো দুর্দ্দশা ঘটে। ১৫ তখন সেই মনুষ্য গিয়া ইহুদীদিগকে বলিল যে, যিনি তাহাকে আরোগ্য করিয়াছিলেন, তিনি যেশু। ১৬ এই কারণে ইহুদীরা তাঁহাকে তাড়না করিল যেহেতু তিনি শাব্বাথদিনে আরোগ্য করিয়াছিলেন। ১৭ যেশু তাহাদিগকে কহিলেন, আমার পিতা আজি পর্য্যন্ত কার্য্য করিয়া আসিতেছেন, আমিও কার্য্য করিতেছি। ১৮ সেই জন্য ইহুদীরা তাঁহাকে বধ করিতে আরো চেষ্টা করিল, কারণ তিনি যে কেবল শাব্বাথ অমান্য করিলেন, এমন নয়, তিনি ঈশ্বরকে আপনার পিতা বলিয়া আপনাকে ঈশ্বরের সমান করিলেন।

১৯ তাহাতে যেশু উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন, সত্য সত্য আমি তোমাদিগকে বলিতেছি, পুত্র আপনা হইতে কিছু করিতে পারেন না, যাহা তিনি পিতাকে করিতে দেখেন, তাহাই মাত্র তিনি করেন। কারণ তিনি যাহা কিছু করেন, পুত্রও অবিকল তাহাই করেন। ২০ কারণ পিতা পুত্রকে প্রেম করেন, আর আপনি যাহা যাহা করেন, সে সমুদয় তাঁহাকে দেখান। আর তিনি ইহা অপেক্ষা এমন মহৎ কার্য্য তাঁহাকে দেখাইবেন যে, তোমরা আশ্চর্য্যান্বিত হইবে। ২১ কারণ পিতা যাদৃশ মৃতদিগকে উত্থাপিত ও উজ্জীবিত করেন, তাদৃশ পুত্রও যাহাকে ইচ্ছা উজ্জীবিত করিবেন। ২২ কারণ পিতা কাহারও বিচার করেন না, তিনি সমুদায় বিচারের ভার পুত্রের হস্তে সমর্পণ করিয়াছেন; ২৩ তাহাতে যেন লোকে পিতাকে যাদৃশ

সম্মান করে, পুত্রকেও তাদৃশ সম্মান করে। যে পুত্রকে সম্মান করে না, সে তাঁহার প্রেরয়িতা পিতাকেও সম্মান করে
২৪ না। সত্য সত্য আমি তোমাদিগকে বলিতেছি, যে কেহ আমার বাক্য শ্রবণ করিয়া আমার প্রেরয়িতাতে বিশ্বাস করে, সে অনন্ত জীবন প্রাপ্ত হইয়াছে ; আর সে বিচারে যাইবে না, এমন
২৫ কি, সে মৃত্যু এড়াইয়া জীবনে প্রবিষ্ট হইয়াছে। সত্য সত্য আমি তোমাদিগকে বলিতেছি, সময় আসিতেছে, এমন কি, আসিয়াছে যখন মৃতেরা ঈশ্বরের পুত্রের রব শুনিবে, আর যাহারা শুনিবে, তাহারা
২৬ উজ্জীবিত হইবে। কারণ পিতা আপনি যেমন স্বয়ংজীবি, তেমনি তিনি
২৭ পুত্রকেও স্বয়ংজীবি হইবার অধিকার দিয়াছেন। আর তিনি তাঁহাকে
২৮ বিচার করিবার ক্ষমতা দিয়াছেন, যেহেতু তিনি মনুষ্যপুত্র। ইহাতে আশ্চর্য্যান্বিত হইও না ; কারণ এমন সময় আসিতেছে, যখন সমাধি-
২৯ গত লোক সকলে তাঁহার রব শ্রবণ করিবে ও বহির্গমন করিবে ; যাহারা সৎ কার্য্য করিয়াছে, তাহারা জীবনপ্রদ উত্থানে উত্থিত হইবে, আর যাহারা কদাচার করিয়াছে, তাহারা দণ্ডপ্রদ উত্থানে উত্থিত হইবে।

৩০ আমি আপনা হইতে কিছুই করিতে সক্ষম নহি ; যেরূপ শ্রবণ করি, সেই রূপ বিচার করি ; আর আমার বিচার ন্যাষ্য ; যেহেতু আমি নিজের অভীষ্ট সাধনে চেষ্টিত নহি, আমি আমার প্রেরয়িতার
৩১ অভীষ্টসাধনে চেষ্টিত আছি। যদি আমি আপনি আপনার বিষয়ে
৩২ সাক্ষ্য প্রদান করিতাম, তাহা হইলে আমার সাক্ষ্য সত্য হইত না। অন্য এক জন আছেন, যিনি আমার বিষয়ে সাক্ষ্য প্রদান করেন, আর আমি জানি যে, তিনি আমার বিষয়ে যে সাক্ষ্য প্রদান করেন, সেই
৩৩ সাক্ষ্য সত্য। তোমরা যোহানের নিকটে লোক প্রেরণ করিয়াছিলে,
৩৪ আর তিনি সত্যের পক্ষে সাক্ষ্য দিয়াছেন, কিন্তু আমি যে আমার প্রয়োজনীয় সাক্ষ্য কোন মনুষ্যের নিকট হইতে গ্রহণ করি, এমন নয়,
৩৫ ইহা কেবল এই জন্য বলি, যেন তোমাদের পরিত্রাণ হয়। তিনি জ্বলন্ত ও জ্যোতির্ম্ময় প্রদীপ ছিলেন, আর তোমরা 'মনঃপরি-

বর্ত্তন না করিয়া[1] কেবল ক্ষণকালের জন্যে তাঁহার আলোকে আনন্দ করিতে চাহিয়াছিলে। কিন্তু আমার যে সাক্ষ্য আছে তাহা য়োহা- ৩৬ নের সাক্ষ্য অপেক্ষা গুরুতর; কারণ পিতা যে কার্য্যগুলি আমাকে সম্পন্ন করিতে দিয়াছেন, সেই কার্য্যগুলিই আমার বিষয়ে সাক্ষ্য প্রদান করিতেছে যে, পিতা আমাকে প্রেরণ করিয়াছেন। এবং ৩৭ আমাকে প্রেরণ করিয়াছেন যে পিতা, তিনিই আমার বিষয়ে সাক্ষ্য প্রদান করিয়াছেন। কিন্তু তোমরা তাঁহার কোন রবও কখন শ্রবণ কর নাই, তাঁহার কোন আকারও কখন প্রত্যক্ষ কর নাই। আর ৩৮ তাঁহার বাক্য তোমাদের অন্তরে তিষ্ঠিতে পায় না, যেহেতু তিনি যাঁহাকে প্রেরণ করিয়াছেন, তাঁহার কথায় তোমরা বিশ্বাস কর না। তোমরা শাস্ত্র গুলির চর্চ্চা করিয়া থাক, যেহেতু তোমরা মনে কর যে, ৩৯ সেগুলির মধ্যে তোমাদের জন্যে অনন্তজীবন নিহিত রহিয়াছে, আর সেই শাস্ত্র গুলি আমার বিষয়ে সাক্ষ্য প্রদান করিতেছে; তথাচ ৪০ তোমরা জীবন লাভের জন্য আমার নিকটে আসিতে চাহ না। আমি মনুষ্যদের নিকট হইতে সম্মান গ্রহণ করি না। কিন্তু আমি ৪১ তোমাদিগকে জানি যে, তোমাদের অন্তরে ঈশ্বরের প্রতি প্রেম নাই। ৪২ আমি আমার পিতার নামে আগমন করিয়াছি, আর তোমরা ৪৩ আমাকে গ্রহণ করিতেছ না; অন্য এক জন যখন আপনার নিজের নামে আসিবে, তাহাকেই তোমরা গ্রহণ করিবে। তোমরা কি ৪৪ প্রকারে বা বিশ্বাস করিবে, যখন তোমরা পরস্পরের নিকট হইতে সম্মান গ্রহণ করিতেছ; আর এক মাত্র ঈশ্বরের নিকট হইতে যে সম্মান লাভ হয়, তজ্জন্য চেষ্টা করিতেছ না? তোমরা ৪৫ মনে করিও না যে, আমি পিতার নিকটে তোমাদের নামে অভিযোগ করিব; একজন আছেন, যিনি তোমাদের নামে অভিযোগ করিতে- ছেন অর্থাৎ মুশা, যাঁহার উপরে তোমরা নির্ভর করিতেছ। কারণ ৪৬ যদি তোমরা মুশার বাক্যে বিশ্বাস করিতে, তাহা হইলে তোমরা আমারও বাক্যে বিশ্বাস করিতে; কারণ তিনি আমারই বিষয়ে

৪৭ লিখিয়া গিয়াছেন। কিন্তু যেখানে তোমরা তাঁহার লিপিতে বিশ্বাস কর না, সেখানে কি প্রকারে আমার বাক্যে বিশ্বাস করিবে।

৬ তৎপরে য়েশু গালীলাইয় অর্থাৎ তীবেরীয় হ্রদের পর পারে ২ চলিলেন। বহু সংখ্যক লোক তাঁহার অনুগমন করিল, যেহেতু তাহারা সেই সকল অদ্ভুত কার্য্য দেখিয়াছিল, যাহা তিনি রোগীদের ৩ সম্বন্ধে সাধন করিয়াছিলেন। পরে য়েশু পর্ব্বতারোহণ করিয়া ৪ আপন শিষ্যদের সঙ্গে উপবেশন করিলেন। ইহুদীদের পাস্খাপর্ব্ব ৫ তখন নিকট ছিল। অতএব যখন য়েশু নয়ন উত্তোলন করিয়া দেখিলেন যে বহুসংখ্যক লোক তাঁহার নিকটে আসিতেছে, তখন তিনি ফিলিপকে বলিলেন, ইহাদের আহারের জন্যে আমরা কোথায় রুটী ৬ ক্রয় করিতে পাইব? কিন্তু ইহা তিনি তাঁহাকে পরীক্ষা করিবার জন্য ৭ বলিলেন, কারণ যাহা করিবেন, তাহা তিনি জানিলেন। ফিলিপ উত্তর করিলেন, ইহাদের এক এক জনকে যৎকিঞ্চিৎ করিয়া দিতে হইলেও ৮ দুই শত দেনারিয়নের* রুটীতে সংকুলান হইবে না। তাঁহার শিষ্যদের এক জন অর্থাৎ শিমোন পেত্রের ভ্রাতা আন্দ্রেয়াঃ তাঁহাকে বলিলেন, ৯ এখানে একটি বালক আছে, যাহার কাছে পাঁচটি যবের রুটি ও ১০ দুইটি মৎস্য আছে; কিন্তু এত লোকের মধ্যে তাহা কি? য়েশু কহিলেন, লোকদিগকে বসাইয়া দাও। সেই স্থান তৃণময় স্থান। ১১ অতএব ন্যূনাধিক পঞ্চসহস্র পুরুষ বসিল। তখন য়েশু রুটি কয়খানি লইলেন, এবং ধন্যবাদ করিয়া উপবিষ্টদিগকে বণ্টন করিয়া দিলেন; সেইরূপ মৎস্যও দিলেন, তাহারা যত চাহিল। ১২ তাহারা যখন তৃপ্ত হইল, তখন তিনি আপন শিষ্যদিগকে কহিলেন, ভগ্নাবশিষ্ট গুলি সংগ্রহ কর, যেন কিছু নষ্ট না হয়। ১৩ তাহাতে তাঁহারা সেই পাঁচ খানি যবের রুটির যে ভগ্নাংশ লোকেরদের আহারের পরে উদ্বৃত্ত ছিল, তাহা সংগ্রহ করিয়া বারো চুবড়ি পূর্ণ

* একশত দেনারীয়ন ন্যূনাধিক একত্রিশ টাকা, দুই শত দেনারিয়ন ন্যূনাধিক ৬০ টাকা।

করিলেন। অতএব লোকে যখন য়েশুর কৃত এই লক্ষণ দর্শন করিল, ১৪
তখন তাহারা বলিল, সত্য সত্যই ইনি সেই দৈববক্তা, যিনি জগতে
আগমন করিবেন। অতএব য়েশু যখন জানিতে পারিলেন যে,তাহারা ১৫
তাঁহাকে বলপূর্ব্বক রাজা করিতে উদ্যত হইয়াছে, তখন তিনি পুন-
রায় একাকী পর্ব্বত প্রদেশে অপসৃত হইলেন।

সন্ধ্যা হইলে তাঁহার শিষ্যেরা হ্রদের তীরে অবতরণ করিলেন, ১৬
এবং নৌকারোহণ করিয়া হ্রদের পরপারস্থিত কাপের্ণায়ম নগরে
চলিলেন। তখন অন্ধকার হইয়াছিল, আর য়েশু তখনও তাঁহাদের ১৭
নিকটে আইসেন নাই। হ্রদ প্রবল বায়ু তাড়নে তরঙ্গময় হইতে ১৮
লাগিল। তাঁহারা অনুমান দেড় ক্রোশ বাহিয়া গিয়াছেন, এমন সময়ে ১৯
তাঁহারা য়েশুকে হ্রদের উপর দিয়া হাঁটিয়া নৌকার নিকটবর্ত্তী
হইতে দেখিলেন, দেখিয়া তাঁহাদের ভয় হইল। কিন্তু তিনি তাঁহা- ২০
দিগকে কহিলেন, এ আমি; ভীত হইও না। তাহাতে তাঁহারা ২১
তাঁহাকে নৌকাতে তুলিয়া লইতে চাহিলেন, আর তখনই নৌকাখানি
নির্দ্দিষ্ট স্থানে উপস্থিত হইল।

পূর্ব্ব দিনে যে লোকসমূহ হ্রদের পরপারে দণ্ডায়মান ছিল,তাহারা ২২
দেখিয়াছিল যে এক খানি ভিন্ন সেখানে অন্য নৌকা ছিল না, এবং
য়েশুও আপনার শিষ্যদের সঙ্গে নৌকায় আরোহণ করেন নাই,কেবল
তাঁহার শিষ্যেরাই প্রস্থান করিয়াছিলেন। (কিন্তু তিবেরিয়া হইতে ২৩
আগত অন্যান্য নৌকা সেই স্থানের নিকটে আসিতেছিল, যে
স্থানে তাহারা য়েশুর ধন্যবাদ প্রার্থনার পরে আহার করিয়াছিল)।
অতএব লোকসমূহ যখন দেখিল যে য়েশু সে স্থানে নাই, তাঁহার ২৪
শিষ্যেরাও নাই, তখন তাহারা নৌকায় উঠিয়া কাপের্ণায়ম নগরে
আসিয়া য়েশুর অন্বেষণ করিতে লাগিল। হ্রদের অপর পারে ২৫
যখন তাঁহার দেখা পাইল, তখন তাহারা তাঁহাকে বলিল, গুরো,কবে
এস্থানে আসিলে? য়েশু উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন, সত্য ২৬
সত্য আমি তোমাদিগকে কহিতেছি, অদ্ভুত কার্য্য দেখিয়াছ বলিয়া

তোমরা যে আমার অম্বেষণ করিতেছ, তাহা নয়, সেই রুটি খাইয়া
২৭ তৃপ্ত হইয়াছ বলিয়া ⌈আমার অম্বেষণ করিতেছ⌉। যে ভক্ষ্য
ধ্বংস হইয়া যায়, তাহার জন্য পরিশ্রম করিও না, বরং যে ভক্ষ্য
অনন্ত জীবন পর্য্যন্ত তিষ্ঠে, যাহা মনুষ্যপুত্র তোমাদিগকে
দিবেন, তজ্জন্য পরিশ্রম কর ? কারণ তাঁহাকেই পিতা অর্থাৎ
ঈশ্বর ⌈পারমার্থিক ভক্ষ্য দাতা বলিয়া⌉ সপ্রমাণ* করিয়াছেন।
২৮ অতএব তাহারা তাঁহাকে বলিল, আমরা কি করিলে ঈশ্বরের কার্য্য
২৯ সাধন করা হইবে ? য়েশু উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন, ঈশ্বরের
কার্য্য এই যে, তোমরা তাঁহাতেই বিশ্বাস কর, যাঁহাকে তিনি প্রেরণ
৩০ করিয়াছেন। তাহারা বলিল, তুমি এমন কি লক্ষণ প্রদর্শন করিবে
৩১ যে দেখিয়া তোমাতে আমাদের বিশ্বাস হইবে। তুমি কোন্ কার্য্য
করিবে ? আমাদের পিতৃগণ প্রান্তরে মান্না ভোজন করিয়াছিলেন।
যেমন লেখা আছে,'তিনি তাহাদের ভোজনের জন্য তাহাদিগকে স্বর্গ
৩২ হইতে ভক্ষ্য দিলেন।' য়েশু তাহাদিগকে কহিলেন, সত্য সত্য আমি
তোমাদিগকে কহিতেছি, মুশা যে তোমাদিগকে স্বর্গাগত ভক্ষ্য
দিয়াছেন, তাহা নয় ; আমার পিতাই তোমাদিগকে স্বর্গ হইতে
৩৩ প্রকৃত ভক্ষ্য প্রদান করিয়াছেন। কারণ ঈশ্বরদত্ত ভক্ষ্য তিনিই, যিনি
৩৪ স্বর্গ হইতে অবতরণ করিয়া জগতকে জীবন দান করেন। তাহারা
৩৫ বলিল, প্রভো, সর্ব্বদাই আমাদিগকে ঐ ভক্ষ্য দাও। য়েশু তাহা-
দিগকে কহিলেন, আমিই সেই জীবনপ্রদ ভক্ষ্য। যে জন আমার
নিকটে আইসে, সে আর কখনই ক্ষুধার্ত্ত হইবে না। আর যে জন
৩৬ আমাতে বিশ্বাস করে, সে কোন কালেই আর তৃষ্ণার্ত্ত হইবে না। কিন্তু
আমি তোমাদিগকে বলিয়াছি যে, তোমরা আমাকে ⌈চাক্ষুস⌉ দেখি-
৩৭ য়াও বিশ্বাস করিতেছ না। পিতা যে সকলকে আমাকে দান করেন,
তাহারাই আমার নিকটে আসিবে। আর যে আমার নিকটে আসিবে,
৩৮ তাহাকে আমি কোন মতে অগ্রাহ্য করিব না। যেহেতু আমার

* দেখ, ৫; ৩৬। ৩; ৩৩ পদ।

নিজের অভীষ্ট সাধন করিতে আমি স্বর্গ হইতে অবতরণ করি নাই, আমি তাঁহারই অভীষ্ট সাধন করিতে আসিয়াছি, যিনি আমাকে প্রেরণ করিয়াছেন। আর আমার প্রেরয়িতার ইচ্ছা এই যে, যে ৩৯ সকলকে তিনি আমাকে দান করিয়াছেন, তাহাদের কাহাকেও যেন আমি না হারাই, বরং শেষ দিবসে যেন তাহাদিগকে উত্থাপন করি। কারণ ইহাই আমার পিতার ইচ্ছা যে, যে প্রত্যেক জন পুত্রকে দেখিয়া ৪০ তাঁহাতে বিশ্বাস করে, সে যেন অনন্তজীবন প্রাপ্ত হয়, আর আমি শেষ দিবসে যেন তাহাকে উত্থাপন করি।

অতএব ইহুদীরা তাঁহার কথায় অসন্তোষ ভাব প্রকাশ করিল, ৪১ যেহেতু তিনি বলিলেন, স্বর্গ হইতে অবতীর্ণ যে ভক্ষ্য তাহা আমিই। তাহারা বলিল, এ কি য়োষেফের পুত্র য়েশু নয়, যাহার পিতা মাতাকে ৪২ আমরা জানি? তবে এ কেমন করিয়া বলে, আমি স্বর্গ হইতে অবতরণ করিয়াছি। য়েশু উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন, তোমরা অস- ৪৩ ন্তোষ ভাব প্রকাশ করিতেছ কেন, আমার প্রেরয়িতা পিতা ৪৪ কর্ত্তৃক আকর্ষিত না হইলে কেহ আমার নিকটে আসিতে পারে না, আর ⌈যে আসিবে⌉ তাহাকে আমি শেষ দিবসে উত্থাপন করিব। দৈববক্তৃগণে লিখিত আছে, 'আর তাহারা সকলে ঈশ্বর-শিক্ষিত ৪৫ হইবে' (ইশা ৫৪; ১৩)। যে কেহ পিতার নিকটে শ্রবণ করিয়াছে ও শিক্ষা পাইয়াছে, সেই আমার নিকটে আইসে। পিতাকে ৪৬ কেহ যে কখন দর্শন করিয়াছে, এমন নয়, কেবল তিনিই তাঁহাকে দর্শন করিয়াছেন, যিনি ঈশ্বরের নিকট হইতে ⌈আগত⌉। সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যে জন আমাতে বিশ্বাস ৪৭ করে, সে অনন্ত জীবন প্রাপ্ত হইয়াছে। আমিই সেই জীবনপ্রদ ভক্ষ্য। ৪৮ তোমাদের পিতৃগণ প্রান্তরে মান্না ভোজন করিয়াছিল, কিন্তু তাহারা ৪৯ মরিয়াছে। এইটিই সেই ভক্ষ্য, যাহা স্বর্গ হইতে এই উদ্দেশে অবতীর্ণ ৫০ হইয়াছে, যেন লোকে তাহা হইতে ভক্ষণ করে, ও না মরে। আমিই ৫১ সেই জীবন্ত ভক্ষ্য, যাহা স্বর্গ হইতে অবতরণ করিয়াছে; যে কেহ

এই ভক্ষ্য হইতে ভোজন করে,সে অনন্তজীবী হইবে ; আর যে ভক্ষ্য আমি দিব, তাহা আমার মাংস, যাহা জগতের জীবন জন্য।

৫২ তাহাতে ইহুদীরা পরস্পরে বাদানুবাদ করিয়া বলিল, এ কেমন করিয়া আমাদিগকে আপন মাংস ভোজন করিতে দিতে পারে ?

৫৩ তাহাতে য়েশু তাহাদিগকে কহিলেন,সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি,যদি তোমরা মনুষ্যপুত্রের মাংস ভক্ষণ না কর, এবং তাঁহার রক্ত পান না কর,তাহা হইলে তোমাদের অন্তরে জীবন থাকিবে না।

৫৪ যে জন আমার মাংস ভোজন করে এবং আমার রক্ত পান করে, তাহার অনন্ত জীবন আছে, আর আমি শেষ দিবসে তাহাকে উত্থাপন

৫৫ করিব। কারণ আমার মাংস প্রকৃত ভক্ষ্য,এবং আমার রক্ত প্রকৃত

৫৬ পেয়। যে জন আমার মাংস ভোজন করে এবং আমার রক্ত পান করে, সে আমাতে অবস্থিতি করে, আর আমি তাহার অন্তরে অবস্থিতি

৫৭ করিব। যেমন জীবন স্বরূপ পিতা আমাকে প্রেরণ করিয়াছেন, আর আমি যেমন পিতার কারণেই জীবন ধারণ করিতেছি, তেমনি যে জন আমাকে ভোজন করে, সেও আমারই কারণে জীবন ধারণ করিবে।

৫৮ এইটিই সেই ভক্ষ্য, যাহা স্বর্গ হইতে অবতরণ করিয়াছে। তোমাদের পিতৃগণ যেমন ভোজন করিয়াছিল, আর মরিয়াছে ; সেরূপ

৫৯ নয় ; এই ভক্ষ্য যে ভোজন করে, সে অনন্তজীবী হইবে। এই সমুদয় কথা তিনি কাপের্ণায়ুমে সিনাগোগে উপদেশ দিবার সময়ে বলিলেন।

৬০ অতএব তাঁহার শিষ্যদের অনেকে ইহা শুনিয়া বলিল, এ বড়

৬১ কঠিন কথা ; কে ইহা শুনিবে ? য়েশু যখন আপনার অন্তরে জানিতে পারিলেন যে, তাঁহার শিষ্যেরা তাঁহার এই কথায় অসন্তোষ প্রকাশ করিতেছে, তখন তিনি তাঁহাদিগকে কহিলেন, ইহা কি তোমাদের

৬২ বিঘ্নের বিষয় হইল? তবে যখন তোমরা মনুষ্যপুত্রকে সেই স্থানে ঊর্দ্ধগমন করিতে দেখিবে ; যে স্থানে তিনি পুর্ব্বে ছিলেন, তখন ?

৬৩ আত্মাই উজ্জীবিত করেন, মাংস কোন কার্য্যের নয়। যে বাক্যগুলি

আমি তোমাদিগকে কহিয়াছি, সেই গুলিই আত্মা স্বরূপ ও জীবন স্বরূপ। কিন্তু তোমাদের মধ্যে কতক জন আছে, যাহাদের বিশ্বাস নাই। কারণ যাহাদের বিশ্বাস নাই তাহারা কে,আর কেইবা তাঁহাকে ৬৪ শত্রুহস্তে সমর্পণ করিবে; তাহা য়েশু প্রথম হইতেই জ্ঞাত ছিলেন। তিনি ৬৫ বলিলেন, সেই জন্যেই আমি তোমাদিগকে বলিয়াছিলাম যে পিতা কাহাকে ক্ষমতা না দিলে কেহই আমার নিকটে আসিতে পারে না।

এই অবধি তাঁহার শিষ্যদের অনেকে পরাঙ্মুখ হইল। আর তাঁহার ৬৬ সঙ্গে বেড়াইল না। তাহাতে য়েশু দ্বাদশকে বলিলেন, তোমরাও ৬৭ চলিয়া যাইবে না কি? শিমোন পেত্র তাঁহাকে উত্তর করিলেন, প্রভো, ৬৮ আমরা কাহার কাছে চলিয়া যাইব? তোমার নিকট অনন্ত জীবন সাধন বাক্য রহিয়াছে। আর আমরা বিশ্বাস করিয়াছি ও জ্ঞাত হইয়াছি ৬৯ যে, তুমিই ঈশ্বরের সেই পবিত্রস্বরূপ। য়েশু তাঁহাদিগকে কহিলেন, ৭০ আমি তোমাদের এই দ্বাদশ জনকে কি মনোনীত করি নাই, আর তোমাদের এক জন দিয়াবল? তিনি শিমোনের পুত্র ইহুদা ইস্কারীয়- ৭১ তের কথা বলিলেন, কারণ এ সেই ব্যক্তি যে দ্বাদশের এক জন হইয়া তাঁহাকে ধরাইয়া দিল।

৭ তৎপরে য়েশু গালীলা দেশে পর্য্যটন করিলেন; কারণ তিনি আর ইহুদীয়া দেশে পর্য্যটন করিতে চাহিলেন না, যেহেতু ইহুদীরা তাঁহাকে বধ করিতে চেষ্টা করিতেছিল। কিন্তু ইহুদীদের কুটিরবাস ২ পর্ব্ব নিকট হইলে তাঁহার ভ্রাতৃগণ তাঁহাকে বলিল, এই স্থান হইতে ৩ প্রস্থান করিয়া ইহুদীয়া দেশে যাও, যেন তোমার [তত্রস্থ] শিষ্যেরাও তোমার কৃত কার্য্য দেখিতে পায়। কারণ যে কেহ আপনাকে [লোক- ৪ সমাজে] প্রকাশ করিতে চেষ্টা করে [যেমন মাশীয়াখ বলিয়া তোমার উচিত],সে গোপনে কিছু করে না। তুমি যখন এইরূপ [মহীয়ান কার্য্য] সাধন করিতেছ, তখন [এই সামান্য গালীলা প্রদেশে থাক কেন] তুমি [য়েরূশালেমে গিয়া] জগতের সম্মুখে আপনাকে প্রকাশ কর। কারণ তাঁহার ভ্রাতৃগণও তাঁহাতে বিশ্বাস করিত না। অতএব য়েশু ৫।৬

তাহাদিগকে কহিলেন, আমার নিজের সময় এখনও আইসে নাই;
৭ তোমাদের সময় সব সময়েই। তোমাদিগকে জগত দ্বেষ করিতে পারে না; কিন্তু আমাকে দ্বেষ করে, যেহেতু আমি তাহার বিষয়ে
৮ সাক্ষ্য প্রদান করিতেছি যে, তাহার কার্য্য মন্দ। তোমরা এই পর্ব্বে যাও, আমি এ পর্ব্বে যাইব না; কারণ এখনও আমার সময় পূর্ণ হয়
৯ নাই। তাঁহাদিগকে এই কথা বলিয়া তিনি গালীলায় রহিলেন।

১০ কিন্তু তাঁহার ভ্রাতৃগণ পর্ব্বে গেলে পর তিনি আপনিও গমন
১১ করিলেন, প্রকাশে নয়, এক প্রকার প্রচ্ছন্ন ভাবে। এ দিকে, ইহুদীরা
১২ পর্ব্বে তাঁহার অন্বেষণ করিয়া বলিতে লাগিল, তিনি কোথায়? লোক সমূহের মধ্যে তাঁহার বিষয়ে অনেক বাদানুবাদ হইতে লাগিল, কেহ কেহ বলিল, তিনি সৎলোক; অন্যান্যেরা বলিল, না, সে লোকসাধা-
১৩ রণকে ভ্রান্তিপথে লইয়া যাইতেছে। কিন্তু ইহুদীদিগের ভয়ে স্পষ্ট কথা তাঁহার বিষয়ে কেহই কহিল না।

১৪ পরে পর্ব্বের মধ্যম সময়ে য়েশু মন্দিরে গিয়া উপদেশ দিতে
১৫ লাগিলেন। তাহাতে ইহুদীরা আশ্চর্য্যান্বিত হইয়া বলিল, অধ্যয়ন না
১৬ করিয়াই এ কি রূপে বিদ্যা শিখিল? য়েশু তাহাদিগকে উত্তর করিলেন, আমি যাহা শিক্ষা দিতেছি, তাহা আমার নিজের নয়, তাহা
১৭ আমার প্রেরয়িতার শিক্ষা। যে কেহ তাঁহার অভীষ্ট সাধন করিতে চাহে, সেইই আমার শিক্ষার বিষয়ে জানিতে পারিবে যে, তাহা
১৮ ঈশ্বর দত্ত, কি আমি আপনা হইতে বলিতেছি। যে আপনা হইতে কহে, সে আপনার নিজের মানের চেষ্টা করে; কিন্তু যিনি আপন প্রেরয়িতার মানের চেষ্টা করেন, তিনিই সত্যবান, আর তাঁহাতে কোন
১৯ অন্যায়তা নাই। মূশা কি তোমাদিগকে ব্যবস্থা দেন নাই, কিন্তু তোমাদের এক জনও ব্যবস্থা পালন করে না? কেন তোমরা
২০ আমাকে বধ করিতে চেষ্টা করিতেছ? লোক সমূহ উত্তর করিল, তোমাকে পিশাচে পাইয়াছে; কে তোমাকে বধ করিতে
২১ চেষ্টা করিতেছে? য়েশু উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন,

আমি একটি মাত্র * কার্য্য করিয়াছি, আর তোমরা সকলে সেই জন্যে আশ্চর্য্যান্বিত হইতেছ। মূশা তোমাদের জন্যে ২২ সুন্নত বিধান করিয়াছেন. (তাহা যে মূশা হইতে চলিয়া আসিয়াছে, এমন নয়, তাহা পিতৃ পুরুষ পরম্পরা হইতে আগত); আর তোমরা শাব্বাথ দিনে মনুষ্যকে সুন্নত দিয়া থাক। তবে পাছে মূশার ব্যবস্থার ২৩ অমান্য হয়, এই জন্যে যদি লোকে শাব্বাথ দিনে সুন্নত গ্রহণ করে. তবে তোমরা আমার উপরে ক্রোধ কর কেন যে আমি এক জন মনুষ্যকে শাব্বাথ দিনে সর্ব্বতোভাবে আরোগ্যদান করিলাম? তোমরা রূপ দেখিয়া বিচার করিও না, তোমাদের বিচার ন্যায্য ২৪ বিচার হউক।

তাহাতে য়েরূশালেমের কতক জন বলিল, এ কি সেই নয়, ২৫ যাহাকে তাহারা বধ করিতে চেষ্টা করিতেছে? কিন্তু দেখ, এ মুক্ত ২৬ কণ্ঠে কথা কহিতেছে, তথাচ তাহারা ইহাকে কিছু বলিতেছে না। আমাদের অধ্যক্ষেরা কি সত্যই জানিতে পারিয়াছে যে এ মাশীয়াখ? আমরা ত ইহাকে জানি যে এ কোথা হইতে উদ্ভূত, কিন্তু মাশীয়াখ্ যখন আসিবেন, তখন কেহই জানিবে না, তিনি কোথা হই- ২৭ তে উদ্ভূত হইবেন। অতএব য়েশু মন্দিরে উচ্চস্বরে শিক্ষা দিয়া ২৮ কহিলেন, তোমরা আমাকে জান বটে, এবং আমি কোথা হইতে উদ্ভূত তাহাও জান; কিন্তু আমি আপনা হইতে আসি নাই, আমার প্রেরয়িতা বাস্তবিকই এক জন আছেন, যাঁহাকে তোমরা জান না। আমিই তাঁহাকে জানি, যেহেতু আমি তাঁহারই নিকট হইতে আগত, ২৯ আর তিনিই আমাকে প্রেরণ করিয়াছেন। তাহাতে তাহারা তাঁহাকে ৩০ ধরিতে চেষ্টা করিল; কিন্তু কেহ তাঁহার গাত্রে হস্ত তুলিল না, কারণ তখনও তাঁহার সময় আইসে নাই। কিন্তু লোক সাধারণের ৩১ মধ্যে অনেকেই তাঁহাতে বিশ্বাস করিল, বলিল, মাশীয়াখ্ আগমন

* শেষ বারে (৫;২—৯) যখন তিনি য়েরূশালেমে ছিলেন, তখন তিনি একটি মাত্র আশ্চর্য্য কার্য্য সাধন করিয়াছিলেন। আর তাহা তিনি শাব্বাথ দিনে করিয়াছিলেন, সেই জন্য তাহারা বিঘ্ন প্রাপ্ত হইয়াছিল ও আশ্চর্য্যজ্ঞান করিয়াছিল।

করিলে, কি ইঁহার অপেক্ষা অধিক অদ্ভুত কার্য্য দেখাইবেন ?
৩২ ফারুশীরা শুনিল যে, লোকসাধারণে তাঁহার বিষয়ে এই সব বলাবলি করিতেছে, তাহাতে মহাযাজকেরা ও ফারুশীরা তাঁহাকে
৩৩ ধরিয়া আনিবার জন্য কতকগুলি ভৃত্য পাঠাইল। তাহাতে য়েশু কহিলেন, আর ক্ষণ কাল মাত্র আমি তোমাদের সঙ্গে রহিয়াছি,
৩৪ আমি আমার প্রেরয়িতার নিকটে গমন করিতেছি। তোমরা আমার অন্বেষণ করিবে, কিন্তু আমার উদ্দেশ পাইবে না; আর যে স্থানে
৩৫ আমি থাকিব, সে স্থানে তোমরা যাইতে পারিবে না। তাহাতে ইহুদীরা পরস্পরে কহিতে লাগিল, এ কোথায় যাইবে যে আমরা ইহার সন্ধান পাইব না ? এ কি গৃকীয়দের মধ্যে ছিন্ন ভিন্ন 'ইহুদীদের'
৩৬ কাছে যাইবে, আর গ্রীক লোকদিগকে উপদেশ দিবে ? এ কি কথা বলিতেছে যে, 'তোমরা আমার অন্বেষণ করিবে, কিন্তু উদ্দেশ পাইবে না, আর যে স্থানে আমি থাকিব, সেই স্থানে তোমরা যাইতে পারিবে না ?'

৩৭ পরে পর্ব্বের শেষ দিবসে অর্থাৎ পর্ব্বের প্রধান দিবসে য়েশু উঠিয়া দাঁড়াইয়া উচ্চস্বরে কহিলেন, যদি কেহ তৃষ্ণার্ত্ত হইয়া থাকে, তবে
৩৮ সে আমার নিকটে আসিয়া পান করুক। যে জন আমাতে বিশ্বাস করে—শাস্ত্র যেমন বলেন—তাহার অভ্যন্তর হইতে জীবন বারির
৩৯ স্রোত প্রবাহিত হইতে থাকিবে। (ইহা তিনি সেই আত্মার বিষয়ে বলিলেন, যাঁহাকে তাঁহাতে বিশ্বাসকারীরা অচিরে প্রাপ্ত হইবেন; কারণ তখনও আত্মা দত্ত হন নাই, যেহেতু য়েশু তখনও মহিমান্বিত হন
৪০ নাই)। এই কথা শুনিয়া জনতার কেহ কেহ বলিল, সত্যই ইনি সেই
৪১ দৈববক্তা। অন্যেরা বলিল, ইনি মাশীয়াখ। কিন্তু কেহ কেহ বলিল,
৪২ মাশীয়াখ গালীলা হইতে আসিবেন না কি ? শাস্ত্র কি বলেন নাই যে, দাবিদের বংশ হইতে এবং সেই বেথলেহেম নগর হইতে অর্থাৎ যে স্থানে দাবিদ ছিলেন, সেই স্থান হইতে মাশীয়াখ আগমন করিবেন ?
৪৩ অতএব লোকসমূহের মধ্যে তাঁহার বিষয়ে মত ভেদ হইয়া উঠিল।

তাহাদের কেহ কেহ তাঁহাকে ধরিতে চাহিল; কিন্তু কেহই তাঁহার ৪৪
গাত্রে হস্ত তুলিল না।

অতএব ভৃত্যেরা মহাযাজকদের ও ফারুশীদের নিকটে ফিরিয়া ৪৫
আসিল। তাহারা তাহাদিগকে বলিল, তোমরা তাহাকে লইয়া আইস
নাই কেন? ভৃত্যেরা উত্তর করিল, কখনও কোন মনুষ্য ইহার মত ৪৬
কথা কহে নাই। ফারুশীরা তাহাদিগকে বলিল, তোমরাও ভ্রান্তি- ৪৭
জালে পড়িলে নাকি? অধ্যক্ষদের অথবা ফারুশীদের কেহ কি ৪৮
তাহাতে বিশ্বাস করিয়াছে? তবে ঐ যে জনতা, যাহারা ৪৯
ব্যবস্থা জানে না, উহারা শাপগ্রস্ত। তাহাতে নিকদেমস্ (তাহাদের ৫০
এক জন, যিনি পূর্ব্বে তাঁহার নিকটে আসিয়াছিলেন) তাহাদিগকে ৫১
কহিলেন, তাহার মুখে না শুনিয়া এবং কি করিয়াছে, অবগত না
হইয়া আমাদের ব্যবস্থা কি মনুষ্যকে দোষী করে? তাহারা উত্তর ৫২
করিয়া তাঁহাকে বলিল, তুমিও এক জন গালীলাইয় না কি?
অনুসন্ধান করিয়া দেখ, গালীলা হইতে কোন দৈববক্তার উদয়
হয় নাই।

---

[তখন তাহারা প্রত্যেক জন আপন আপন গৃহাভিমুখে চলিয়া গেল। ৫৩
কিন্তু য়েশু তৈলবৃক্ষ পর্ব্বতে প্রস্থান করিলেন। প্রত্যূষে তিনি পুনরায় ৮
মন্দিরে আগমন করিলেন, তাহাতে লোকে তাঁহার নিকট সমাগত হইল। তিনি ২
উপবেশন করিয়া তাহাদিগকে উপদেশ দিলেন। তখন শাস্ত্রীরা ও ফারুশীরা ৩
ব্যভিচার কর্ম্মে ধৃত একটী স্ত্রীলোককে আনিল। তাহারা স্ত্রীলোকটিকে মধ্যস্থলে ৪
দাঁড় করাইলে পর, য়েশুকে বলিল, গুরো, এই স্ত্রীলোকটা ব্যভিচার কার্য্যে ধরা
পড়িয়াছে। মূশা ব্যবস্থায় আমাদিগকে আদেশ দিয়াছেন যে, এবম্প্রকার ৫
লোককে প্রস্তর মারিয়া বধ করিতে হইবে। তুমি ইহার বিষয়ে কি বল? তাঁহাকে ৬
পরীক্ষা করিয়া দেখিবার জন্য তাহারা এই কথা বলিল; তাহারা তাঁহার নামে
অভিযোগ করিবার সূত্র চাহিল। কিন্তু য়েশু নতশিরঃ হইয়া অঙ্গুলি দিয়া মৃত্তি-
কাতে লিখিতে লাগিলেন। যখন তাহারা তাঁহাকে পুনঃ পুনঃ জিজ্ঞাসা করিতে ৭
লাগিল, তখন তিনি মস্তক উত্তোলন করিয়া তাহাদিগকে কহিলেন, তোমাদের
মধ্যে যে নিষ্পাপ, সেই প্রথমে ইহার উপর প্রস্তর নিক্ষেপ কর। এই বলিয়া তিনি ৮

১২ য়েশু পুনরায় লোকদিগের সঙ্গে কথা কহিয়া বলিলেন, আমিই জগতের জ্যোতিঃ; যে জন আমার অনুগমন করে, সে অন্ধকারে ১৩ ভ্রমণ করিবে না, তাহার সঙ্গে জীবন-জ্যোতিঃ থাকিবে। তাহাতে ফারুশীরা তাঁহাকে বলিল, তুমি আপনার বিষয়ে আপনি সাক্ষ্য ১৪ দিতেছ, তোমার সাক্ষ্য সত্য নয়। য়েশু উত্তর করিয়া তাহাদিগকে কহিলেন, যদিও আমি আপনার বিষয়ে আপনি সাক্ষ্য প্রদান করি, তথাচ আমার সাক্ষ্য সত্য; যেহেতু কোথা হইতে আসিয়াছি, এবং কোথায় যাইতেছি, তাহা আমিই জানি; তোমরা জান না, ১৫ আমি কোথা হইতে আসিয়াছি, কিম্বা কোথায় যাইতেছি। তোমরা বাহ্যিক রূপ দেখিয়া বিচার করিতেছ; আমি কাহারো বিচার করি ১৬ না। আর যদিও আমি বিচার করি, তাহা হইলেও আমার বিচার যথার্থ, যেহেতু আমি একাকী ⌜বিচার⌝ করি না, আমি ও আমার ১৭ প্রেরয়িতা পিতা একত্রে ⌜বিচার⌝ করি, আর তোমাদের ব্যবস্থাতেও ১৮ লিখিত আছে যে, 'দুই জনের সাক্ষ্য সত্য'। আমার বিষয়ে আমিই এক জন সাক্ষ্য দাতা এবং আমার প্রেরয়িতা পিতাও আমার ১৯ বিষয় সাক্ষ্য দিতেছেন। তাহারা তাঁহাকে বলিল, তোমার পিতা কোথায়? য়েশু উত্তর করিলেন, তোমরা আমাকেও জান না, আমার পিতাকেও জান না। যদি আমাকে জানিতে, তাহা হইলে তোমরা ২০ আমার পিতাকেও জানিতে। এই সমুদয় কথা তিনি মন্দিরের মধ্যে ভাণ্ডার গৃহে শিক্ষা দিতে দিতে বলিলেন; তথাপি কেহই তাঁহাকে ধরিল না; কারণ তখনও তাঁহার সময় আসিয়াছিল না।

---

পুনরায় নতশিরঃ হইয়া আপন অঙ্গুলি দিয়া মৃত্তিকাতে লিখিতে লাগিলেন। ৯ কিন্তু তাহারা ইহা শুনিয়া বড় ছোট সকলেই একে একে বাহির হইয়া গেল, য়েশু ১০ আর মধ্যস্থলে দণ্ডায়মানা স্ত্রীলোকটি রহিলেন। য়েশু গাত্রোত্থান করিয়া তাহাকে বলিলেন, বৎসে, তাহারা কোথায়? কেহ কি তোমাকে দণ্ডিত করিল ১১ না? সে বলিল, কেহই না, প্রভু। য়েশু তাহাকে কহিলেন, আমিও তোমাকে দণ্ডিত করিব না; যাও, এ অবধি আর পাপ করিও না]।

অতএব তিনি পুনরায় তাহাদিগকে কহিলেন, আমি প্রস্থান করিতেছি, আর তোমরা আমার অন্বেষণ করিবে, কিন্তু তোমরা তোমাদের পাপে মরিবে। যে স্থানে আমি গমন করিতেছি, সে স্থানে তোমরা যাইতে পারিবে না। তাহাতে ইহুদীরা বলিল, এ আত্মঘাতী হইবে না কি, তাহাতেই কি বলিতেছে, যে স্থানে আমি গমন করিতেছি, সে স্থানে তোমরা যাইতে পারিবে না? তিনি তাহাদিগকে কহিলেন, তোমরা অধঃস্থানের লোক, আমি ঊর্দ্ধ স্থানের লোক। তোমরা এই জগতের, আমি এই জগতের নহি। তাহাতেই আমি তোমাদিগকে বলিলাম যে, তোমরা তোমাদের পাপেতে মরিবে; কারণ যদি তোমরা বিশ্বাস না কর যে আমিই সেই তিনি, তাহা হইলে তোমরা তোমাদের পাপেতে মরিবে। তাহাতে তাহারা তাঁহাকে বলিল, তুমি কে? য়েশু তাহাদিগকে কহিলেন, বস্তুতঃ আমি তাহাই, যাহা তোমাদের সঙ্গে আমার কথাবার্ত্তায় প্রথম হইতে প্রকাশ পাইতেছে। তোমাদের বিষয়ে আমার অনেক বলিবার ও বিচার করিবার আছে; কিন্তু আমার প্রেরয়িতা সত্যবান; আর আমি তাঁহার নিকট যাহা শ্রবণ করিয়াছি, তাহাই মাত্র জগতকে কহি। তাহারা বুঝিল না যে, তিনি তাহাদিগকে পিতার বিষয়ে বলিলেন। তাহাতে য়েশু তাহাদিগকে কহিলেন, যখন মনুষ্যপুত্রকে তোমাদের উত্তোলিত করা হইবে, তখন তোমরা বুঝিবে যে আমিই সেই তিনি, এবং আমি আপনা হইতে কিছুই করি না, কেবল পিতা যেরূপ শিক্ষা দিয়াছেন, তাহাই মাত্র আমি কহি। আর যিনি আমাকে প্রেরণ করিয়াছেন, তিনি আমার সঙ্গে আছেন; তিনি আমাকে একাকী রাখেন নাই; যেহেতু আমি সর্ব্বদা তাহাই করি, যাহা তাঁহার সন্তোষ কর। এই সমুদয় কথা কহিবার সময়ে অনেকেই তাঁহাতে বিশ্বাস করিল। ২১ ২২ ২৩ ২৪ ২৫ ২৬ ২৭ ২৮ ২৯ ৩০

য়েশু তাঁহার কথায় বিশ্বাসকারী ইহুদীদিগকে কহিলেন, যদি আমার বাক্যে তোমরা স্থির বিশ্বাসী থাক; তাহা হইলে তোমরা ৩১

৩২ যথার্থই আমার শিষ্য ; আর তোমরা সত্যকে জ্ঞাত হইবে, আর
৩৩ সত্যই তোমাদিগকে বিমুক্ত করিবে। তাহারা তাঁহাকে উত্তর
করিল, আমরা আব্রাহামের বংশ, আমরা কখনও কাহারো দাসত্ব
করি নাই। কি করিয়া তুমি বলিতেছ যে, তোমরা বিমুক্ত হইবে ?
৩৪ য়েশু তাহাদিগকে উত্তর করিলেন, সত্য সত্য আমি তোমাদিগকে
৩৫ কহিতেছি, যে কেহ পাপাচরণ করে, সে পাপের দাস। কিন্তু দাস
চিরকালের জন্য বাটীতে থাকে না ; পুত্রই চিরকালের জন্য থাকেন।
৩৬ অতএব পুত্র যদি তোমাদিগকে বিমুক্ত করেন, তাহা হইলেই তোমরা
৩৭ বাস্তবিক বিমুক্ত হইবে। আমি জানি যে তোমরা আব্রাহামের বংশ,
তথাচ যে তোমরা আমাকে বধ করিতে চেষ্টা করিতেছ,ইহার কারণ এই
৩৮ যে,আমার বাক্য তোমাদের অন্তরে সক্রিয় হইতেছে না। আমি যাহা
আমার পিতার নিকটে দর্শন করিয়াছি, তাহাই কহি; আর তোমরা
যাহা তোমাদের পিতার নিকট শ্রবণ করিয়াছ, তাহাই তোমরা
৩৯ করিয়া থাক। তাহারা উত্তর করিল, আব্রাহামই আমাদের পিতা।
য়েশু তাহাদিগকে কহিলেন,যদি তোমরা আব্রাহামের সন্তান হইতে,
৪০ তাহা হইলে তোমরা আব্রাহামের কার্য্য করিতে। কিন্তু তোমরা যে
আমাকে বধ করিতে চাহিতেছ অর্থাৎ এমন মনুষ্যকে যিনি পিতার
নিকটে শ্রুত সত্য তোমাদিগকে জ্ঞাত করিতেছেন, আব্রাহাম
৪১ এমন কর্ম্ম করেন নাই। তোমরা তোমাদেরই পিতার কার্য্য
সাধন করিয়া থাক। তাহারা তাঁহাকে বলিল, আমরা ব্যভিচার-
৪২ জাত নহি ; আমাদের একই মাত্র পিতা আছেন, ঈশ্বর। য়েশু
তাহাদিগকে কহিলেন, যদি ঈশ্বর তোমাদের পিতা হইতেন,
তাহা হইলে তোমরা আমাকে প্রেম করিতে ; কারণ ঈশ্বরের নিকট
হইতে বহির্গমন করিয়া আমি এই রহিয়াছি,কারণ আমি যে আপনা
হইতে আসিয়াছি, এমন নয়, তিনিই আমাকে প্রেরণ করিয়াছেন।
৪৩ কেন তোমরা আমার কথা বুঝ না ? না আমার বাক্য শ্রবণের জন্য
৪৪ তোমাদের কর্ণ নাই। তোমরা তোমাদের পিতা দিয়াবলের সন্তান,

আর তোমাদের পিতার কামনা তোমরা চরিতার্থ করিতে চাহ। সে আদি অবধি নরঘাতক, এবং সত্যে সে তিষ্ঠিতে পারে না ; যেহেতু তাহার অন্তরে কোন সত্য নাই। সে যখন মিথ্যা কহে, তখন সে নিজ প্রকৃতি হইতে কহে; যেহেতু সে মিথ্যাবাদী ও মিথ্যার জনক। কিন্তু আমি সত্য কহি বলিয়া তোমরা আমার কথায় বিশ্বাস কর না। ৪৫ তোমাদের মধ্যে কে আমাকে পাপ বিষয়ে দূষিতে পারে? আমি যখন ৪৬ সত্য কহিতেছি, তখন তোমরা আমার কথায় বিশ্বাস করিতেছ না কেন? যাহারা ঈশ্বরের লোক, তাহারা ঈশ্বরের বাক্য শ্রবণ করে। এই ৪৭ জন্যই তোমরা শুনিতেছ না, যেহেতু তোমরা ঈশ্বরের লোক নও। ইহুদীরা উত্তর করিয়া তাঁহাকে বলিল, আমরা কি যথার্থ বলিতেছি ৪৮ না যে, তুমি এক জন শামারীয়,আর তোমাকে পিশাচে পাইয়াছে? য়েশু উত্তর করিলেন, আমাকে পিশাচে পায় নাই, তবে কি না ৪৯ আমি আমার পিতাকে সম্মান করি, আর তোমরা আমাকে অসম্মান করিতেছ। আমি নিজের মানসম্ভ্রমের চেষ্টা করি না, এক জন ৫০ আছেন যিনি তাহার চেষ্টা করেন ও বিচার করেন। সত্য সত্য ৫১ আমি তোমাদিগকে কহিতেছি, যে কেহ আমার বাক্য পালন করে, সে কোন কালেই মৃত্যু দর্শন করিবে না। ইহুদীরা ৫২ বলিল, এখন আমরা জানিলাম যে তোমাকে পিশাচে পাইয়াছে। আব্রাহাম মরিয়াছেন, এবং দৈববক্তৃগণও মরিয়াছেন, তথাচ তুমি বলিতেছ, যে কেহ আমার বাক্য পালন করে, সে অনন্ত কালেও মৃত্যুর আস্বাদন পাইবে না। তুমি কি আমাদের পিতা আব্রাহাম ৫৩ অপেক্ষা গুরুতর ব্যক্তি? তিনিও ত মরিয়াছেন, এবং দৈববক্তৃগণও মরিয়াছেন। তুমি আপনাকে কি করিয়া তুলিতেছ? য়েশু উত্তর করি- ৫৪ লেন, আমি যদি আপনি আপনার সম্মান করিতাম, তাহা হইলে আমার মান সম্ভ্রম কোন কার্য্যের হইত না; আমার পিতাই আমাকে সম্মান করেন,যাঁহাকে তোমরা আপনাদের ঈশ্বর বল। অথচ তোমরা ৫৫ তাঁহাকে জ্ঞাত নহ, আমিই তাঁহাকে জানি, আর যদি আমি

বলিতাম, আমি তাঁহাকে জানি না, তাহা হইলে আমি তোমাদের মত মিথ্যাবাদী হইতাম; কিন্তু আমি তাঁহাকে জানি, এবং তাঁহার ৫৬ বাক্য পালন করি। তোমাদের পিতা আব্রাহাম, আমার ⌜আগমন-⌝ দিন দেখিতে পাইবেন বলিয়া মহা আনন্দ করিয়াছিলেন, এবং তিনি ৫৭ তাহা দর্শন করিলেন ও আনন্দ করিলেন। তাহাতে ইহুদীরা তাঁহাকে বলিল, তোমার এখনও পঞ্চাশ বৎসর বয়ঃক্রম হয় নাই, আর তুমি ৫৮ আব্রাহামকে দেখিয়াছ? য়েশু তাহাদিগকে কহিলেন, সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি, আব্রাহামের উৎপত্তির পুর্ব্বে হইতেই ৫৯ আমি আছি। তাহাতে তাহারা তাঁহাকে মারিবার জন্য প্রস্তর তুলিল; কিন্তু য়েশু আপনাকে গোপন করিয়া মন্দির হইতে বহির্গমন করিলেন।

৯ **গমন** সময়ে তিনি এক জন্মান্ধ মনুষ্যকে দেখিতে পাইলেন। ২ তাঁহার শিষ্যেরা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, বলিলেন, গুরো, কে পাপ করিয়াছিল, এ, না ইহার পিতা মাতা যে ইহাকে অন্ধ হইয়া জন্মিতে ৩ হইয়াছে? য়েশু উত্তর করিলেন, এও পাপ করে নাই, ইহার পিতা মাতাও করে নাই, বরং ঈশ্বরের কার্য্য যেন ইহার সম্বন্ধে প্রকা- ৪ শিত হয় ⌜এই জন্য এ অন্ধ হইয়া জন্মিয়াছে⌝। দিবস থাকিতে থাকিতে আমাদিগকে আমার প্রেরয়িতার কার্য্য সাধন করিতে ৫ হইবে; রাত্রি আসিতেছে, যখন কেহই কর্ম্ম করিতে পারে না। যত- ক্ষণ আমি জগতে আছি, ততক্ষণ আমি জগতের জ্যোতিঃ। ৬ ইহা বলিয়া তিনি মৃত্তিকাতে থুৎকার করিলেন, এবং সেই মুখামৃত দ্বারা কর্দ্দম করিয়া সেই কর্দ্দম তাহার চক্ষুর উপরে প্রলিপ্ত ৭ করিলেন, আর তাহাকে বলিলেন, যাও শিলোয়ার সরোবরে (যাহার অর্থ প্রেরিত) ⌜চক্ষু⌝ ধৌত কর। তাহাতে সে গিয়া চক্ষু ধৌত করিল, ৮ এবং উন্মুক্ত চক্ষে ⌜গৃহে⌝ আসিল। তাহাতে প্রতিবাসীরা এবং যাহারা পুর্ব্বে তাহাকে ভিক্ষুক দেখিয়াছিল, তাহারা বলিল, এ কি সেই ৯ মনুষ্য নয়, যে বসিয়া ভিক্ষা করিত? অন্য কেহ কেহ বলিল, সেই বটে;

অন্যেরা বলিল, না, এ তাহারই মত এক জন। সে বলিল, আমি সেই বটে। অতএব তাহারা তাহাকে বলিল, কিরূপে তোমার ১০
চক্ষু উন্মোচিত হইল? সে উত্তর করিল, য়েশু নামে এক মনুষ্য কর্দ্দম ১১
করিয়া আমার চক্ষুতে প্রলিপ্ত করিয়া আমাকে বলিলেন, শিলোয়া সরোবরে গিয়া ধৌত কর। তাহাতে আমি গিয়া চক্ষু ধৌত করিয়া
দৃষ্টি লাভ করিলাম। তাহারা তাহাকে কহিল, সে কোথায়? সে ১২
বলিল, আমি জানি না।

তখন তাহারা সেই পূর্ব্বান্ধকে ফারুশীদের নিকটে লইয়া গেল। ১৩
কিন্তু যে দিনে য়েশু কর্দ্দম করিয়া তাহার চক্ষু উন্মুক্ত করিয়াছিলেন, সেই ১৪
দিন শাব্বাথ দিন। তাহাতে ফারুশীরাও তাহাকে জিজ্ঞাসা করিল, ১৫
তুমি কি রূপে দৃষ্টি পাইয়াছ। সে তাহাদিগকে কহিল, তিনি আমার চক্ষুর উপরে কর্দ্দম দিলেন, আর আমি [চক্ষু] ধৌত করিলাম
আর দেখিতে পাইতেছি। তাহাতে ফারুশীদের কেহ কেহ বলিল, ১৬
সে মনুষ্য ঈশ্বরের নিকট হইতে [আগত] নয়, যেহেতু সে শাব্বাথ মানে না। কিন্তু অন্যেরা কহিল, এক জন পাপিষ্ঠ মনুষ্য কেমন করিয়া এই সকল অদ্ভুত কার্য্য সাধন করিতে পারে? এইরূপে তাহাদের
মধ্যে মতান্তর হইয়া উঠিল। অতএব তাহারা সেই অন্ধকে পুনরায় ১৭
বলিল, সে যে তোমার চক্ষু উন্মুক্ত করিয়াছে, ইহাতে তুমি তাহার
বিষয়ে কি বল? সে বলিল, তিনি এক জন দৈববক্তা। কিন্তু ইহু- ১৮
দীরা তাহার বিষয়ে বিশ্বাস করিল না যে, সে অন্ধ ছিল ও দৃষ্টি পাইয়াছে, যাবৎ তাহারা দৃষ্টি প্রাপ্ত মনুষ্যের পিতা মাতাকে ডাকাইয়া
তাহাদিগকে জিজ্ঞাসা না করিল যে, এ না কি তোমাদের পুত্র, ১৯
যাহার বিষয়ে তোমরা বল যে, এ অন্ধ জন্মিয়াছিল? কি রূপে
তবে এ এখন দেখিতে পাইতেছে? তাহার পিতা মাতা উত্তর করিয়া ২০
কহিল, এ যে আমাদের পুত্র, আর এ যে অন্ধ হইয়া জন্মিয়াছিল, তাহা
আমরা জানি; কিন্তু কি রূপে এখন দৃষ্টিলাভ করিল, আমরা ২১
বলিতে পারি না, কিম্বা কে যে ইহার চক্ষু উন্মুক্ত করিল, তাহাও

আমরা জানি না; ইহাকেই জিজ্ঞাসা কর, এ বয়ঃপ্রাপ্ত লোক; এ
২২ আপনার বিষয়ে আপনি বলিবে। তাহার পিতা মাতা ইহুদীদের
ভয়ে এই কথা বলিল, কারণ ইহুদীরা এক পরামর্শ হইয়াছিল যে,
২৩ যে কেহ তাঁহাকে খ্রীষ্ট বলিবে, সে সমাজচ্যুত হইবে। সেই
জন্যে তাহার পিতা মাতা বলিল, এ বয়ঃপ্রাপ্ত লোক; ইহাকেই
২৪ জিজ্ঞাসা কর। অতএব তাহারা সেই পূর্ব্বান্ধকে দ্বিতীয়বার ডাকাইয়া
তাহাকে বলিল, তুমি ঈশ্বরেরই প্রশংসা কর, আমরা জানি
২৫ যে,সে এক জন পাপীষ্ঠ লোক। সে উত্তর করিল,তিনি পাপিষ্ঠ লোক
কি না, আমি জানি না; একটি বিষয় আমি জানি যে, আমি
২৬ অন্ধ ছিলাম, এখন দেখিতে পাইতেছি। তাহারা তাহাকে
বলিল, সে তোমার প্রতি কি করিল? কি রূপে সে তোমার
২৭ চক্ষু উন্মুক্ত করিল? সে উত্তর করিল, আমি এই মাত্র তোমাদিগকে
বলিলাম আর তোমরা গ্রাহ্য করিলে না; তবে আবার শুনিতে
২৮ চাহ কেন? তোমরাও তাহার শিষ্য হইতে চাহ নাকি? তাহারা
তাহাকে তিরস্কার করিয়া বলিল, তুমিই তাহার শিষ্য। আমরা মুশার
২৯ শিষ্য। আমরা জানি যে, ঈশ্বর মুশার সঙ্গে আলাপ করিয়াছিলেন,
৩০ কিন্তু সে কোথাকার লোক, আমরা জানি না। সেই মনুষ্য উত্তর
করিয়া তাহাদিগকে কহিল, আশ্চর্য্যের বিষয় ইহাতেই যে, তোমরা
জান না তিনি কোথাকার লোক, অথচ তিনি আমার চক্ষু উন্মুক্ত
৩১ করিলেন। আমরা জানি যে, ঈশ্বর পাপিষ্ঠদের কথায় কর্ণপাত
করেন না; এবং যে কেহ ঈশ্বর-ভক্ত হয়, এবং তাঁহার অভীষ্ট সাধন
৩২ করে, তাহারই কথায় তিনি কর্ণপাত করেন। জগতের আরম্ভ অবধি
কখনো শুনা যায় নাই যে, কেহ এক জন জন্মান্ধের চক্ষু উন্মুক্ত করি-
৩৩ য়াছে। যদি তিনি ঈশ্বর প্রেরিত না হইতেন, তাহা হইলে তিনি
৩৪ কিছুই করিতে পারিতেন না। তাহারা তাহাকে বলিল, তুমি
নিতান্তই পাপেতে জন্মিয়াছ, তুমি আবার আমাদিগকে উপদেশ
দিতেছ? আর তাহারা তাহাকে সমাজচ্যুত করিল।

যেশু শুনিতে পাইলেন যে তাহারা তাহাকে সমাজের বাহির করিয়া দিয়াছে। পরে তাহার দেখা পাইয়া তিনি জিজ্ঞাসা করিলেন, তুমি কি ঈশ্বরের পুত্রে বিশ্বাস করিতেছ? সে উত্তর করিয়া বলিল, প্রভো তিনি কে, ⌈আমায় বল⌉, যেন আমি তাঁহাতে বিশ্বাস করিতে পারি। যেশু তাহাকে কহিলেন, তুমি তাঁহাকে দর্শন করিয়াছ; যিনি তোমার সঙ্গে ⌈কথা কহিতেছেন⌉,তিনিই সেই। সে কহিল,আমি বিশ্বাস করি, প্রভো; আর ইহা বলিয়া সে তাঁহাকে প্রণিপাত করিল। তখন যেশু কহিলেন,বিচারের জন্য আমি এই জগতে আসিয়াছি, অর্থাৎ যাহারা দেখিতে না পায়, তাহারা যেন দেখিতে পায়, আর যাহারা দেখিতে পায়,তাহারা যেন অন্ধ হইয়া যায়। ফারুশীদের যে কতক জন তাঁহার সঙ্গে ছিল, তাহারা এই কথা শ্রবণ করিয়া তাঁহাকে বলিল, আমরাও অন্ধ না কি? যেশু তাহাদিগকে কহিলেন,যদি তোমরা অন্ধ হইতে,তাহা হইলে তোমাদের পাপ থাকিত না; কিন্তু এখন তোমরা বলিতেছ যে,আমরা দেখিতে পাইতেছি, তাহাতেই তোমাদের পাপ রহিয়া যাইতেছে। ৩৫ ৩৬ ৩৭ ৩৮ ৩৯ ৪০ ৪১

সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি,যে কেহ দ্বার দিয়া মেষদের খোয়াড়িতে প্রবেশ না করিয়া অন্য কোন স্থান উল্লঙ্ঘন করিয়া যায়, সে চোর ও দস্যু। কিন্তু যে দ্বার দিয়া প্রবেশ করে, সেই মেষদের পালক। তাহাকেই দ্বার রক্ষক দ্বার খুলিয়া দেয়, এবং মেষগণ তাহার আহ্বান শুনে;* আর সে নিজের মেষগুলির নাম ধরিয়া ডাকে ও তাহাদিগকে বাহির করিয়া লইয়া যায়। তাহার আপনার গুলিকে বাহির করিলে পর, সে তাহাদের অগ্রে অগ্রে গমন করে,এবং মেষগুলি তাহার পশ্চাৎ পশ্চাৎ যায়,যেহেতু তাহারা তাহার আহ্বান-ধ্বনি জানে। কিন্তু এক জন অপরিচিত ব্যক্তির তাহারা অনু- ১০ ২ ৩ ৪ ৫

* সে দেশে এক খোয়াড়ের মধ্যে ৩। ৪ পাল মেষ একত্রে থাকিত। প্রতি প্রাতে পালকগণ আসিয়া খোয়াড়িতে প্রবেশ করিয়া স্ব স্ব পালের মেষদিগকে আহ্বান করিত। মেষেরা স্ব স্ব পালকের ডাক শুনিয়া তাহার পশ্চাৎ গমন করিয়া বাহির হইত।

গমন করিবে না, তাহার নিকট হইতে তাহারা পলায়ন করিবে;
৬ যেহেতু অপরিচিত ব্যক্তির আহ্বান-ধ্বনি তাহারা জানে না। এই রূপ-কটি যেশু তাহাদিগকে কহিলেন, কিন্তু তাহারা বুঝিল না যে তিনি তাহাদিগকে কি বিষয় বলিলেন।

৭ তাহাতে যেশু পুনরায় তাহাদিগকে কহিলেন, সত্য সত্য আমি
৮ তোমাদিগকে কহিতেছি, আমিই মেষেরদের দ্বার। আমার পুর্ব্বে যাহারা আসিয়াছিল, তাহারা সকলে চোর ও দস্যু; কিন্তু মেষেরা
৯ তাহাদের আজ্ঞাবহ হয় নাই। আমিই দ্বার। আমা দিয়া যে প্রবেশ করে, সে [হিংস্রক পশু হইতে] সংরক্ষিত হইবে, এবং ভিতরে বাহিরে যাতায়াত করিতে পারিবে ও চরিবার স্থান পাইবে।
১০ চোর আইসে কেন,না কেবল চুরি করিবে, বধ করিবে ও নষ্ট করিবে বলিয়া। আমি আসিয়াছি যেন তাহারা জীবন লাভ করে,আর তাহারা যেন তাহা বাহুল্য পরিমাণে লাভ করে।

১১ আমিই সেই উত্তম মেষ পালক। উত্তম পালক মেষগণের জন্য
১২ আপন জীবন বিসর্জ্জন দেয়। যে বেতনজীবী, যে পালক নয়, মেষ-গুলি যাহার নিজের নয়, সে ব্যাঘ্র আসিতে দেখিয়া মেষগুলিকে পরিত্যাগ করিয়া পলায়ন করে; তাহাতে ব্যাঘ্র তাহাদের উপর
১৩ আক্রমণ করিয়া তাহাদিগকে ছিন্ন ভিন্ন করে। বেতনজীবী—
১৪ সে বেতনজীবী—সে মেষেরদের বিষয়ে ভাবে না। আমিই সেই উত্তম মেষপালক; আমি আপনার গুলিকে জানি, আমার আপনার
১৫ গুলিও আমাকে সেই রূপ জানে, যাদৃশ পিতা আমাকে জানেন, এবং আমি পিতাকে জানি। আমি মেষগণের জন্য আমার প্রাণ
১৬ বিসর্জ্জন দিই। আমার অন্য মেষও আছে, যাহারা এই খোয়াড়ের নয়; তাহাদিগকেও আমাকে আনিতে হইবে, তাহারা আমার আহ্বান শুনিবে, তাহাতে একমাত্র পাল হইবে,
১৭ একমাত্র পালক হইবে। সেই জন্যই পিতা আমাকে প্রেম করেন, যেহেতু আমি আমার প্রাণ বিসর্জ্জন দিই, অর্থাৎ তাহা পুনর্গ্রহণ

করিব বলিয়া 'বিসর্জ্জন দিই'। কেহই তাহা আমার নিকট হইতে ১৮
অপহরণ করে না, আমি আপনা হইতেই তাহা বিসর্জ্জন দিই।
আমার তাহা বিসর্জ্জন করিবারও ক্ষমতা আছে, পুনর্গ্রহণ করিবারও
ক্ষমতা আছে। এই আদেশ আমি আমার পিতা হইতে প্রাপ্ত
হইয়াছি।

এই কথাগুলির কারণে ইহুদীদের মধ্যে পুনরায় মতান্তর হইয়া ১৯
উঠিল। তাহাদের অনেকেই বলিল, উহাকে পিশাচে পাইয়াছে, ২০
ও ক্ষেপিয়া গিয়াছে; উহার কথা শুন কেন? অন্যেরা বলিল, এ ২১
সব কথা ত এক জন পিশাচগ্রস্তের কথা নয়। একটা পিশাচ কি এক
জন অন্ধের চক্ষু উন্মুক্ত করিতে পারে?

পরে য়েরূশালেমে মন্দিরপ্রতিষ্ঠা পর্ব্ব পালিত হইতেছিল, আর ২২
তখন শীতকাল। য়েশু মন্দিরে সলমনের দালানের * মধ্যে পদচারণ ২৩
করিতেছিলেন, এমন সময়ে ইহুদীরা তাঁহাকে বেষ্টন করিয়া দাঁড়া- ২৪
ইয়া তাঁহাকে বলিল, আর কতকাল পর্য্যন্ত আমাদিগকে সন্দিগ্ধচিত্ত
করিয়া রাখিবে? যদি তুমি মাশীয়াখ্ হও, মুক্ত কণ্ঠে আমাদিগকে
বল। য়েশু তাহাদিগকে উত্তর করিলেন, আমি তোমাদিগকে ২৫
বলিয়াছি, কিন্তু তোমরা বিশ্বাস করিতেছ না; যে সকল কার্য্য আমি
আমার পিতার নামে করিতেছি, সেই গুলি আমার বিষয়ে সাক্ষ্য
প্রদান করিতেছে, কিন্তু তোমরা বিশ্বাস করিতেছ না, যেহেতু ২৬
তোমরা আমার মেষগণের মধ্যে নও। আমার মেষগণ আমার ২৭
আহ্বান শুনে, আর আমি তাহাদিগকে জানি, আর তাহারা আমার
অনুগমন করে; আর আমি তাহাদিগকে অনন্তজীবন দান করি; ২৮
তাহারা কখনই বিনাশ পাইবে না, আর কেহই তাহাদিগকে আমার
হস্ত হইতে আচ্ছিন্ন করিতে পারিবে না। আমার পিতা, যিনি তাহা- ২৯

* এই দালান সলমনের মন্দিরের একটি অবশিষ্টাংশ। নেবুখাদনেজর ইহা অভগ্ন রাখিয়া গিয়াছিলেন। ইহা পবিত্রাবাসের পূর্ব্বদিকে স্থাপিত। দেখ, মথি ৪; ৫ পদের টিপপনী।

দিগকে আমাকে দান করিয়াছেন, এবং যিনি সর্ব্বাপেক্ষা মহান্, সেই পিতার হস্ত হইতেও কেহ তাহাদিগকে আচ্ছিন্ন করিতে
৩০ পারে না। আমি ও পিতা আমরা এক। পুনরায় ইহুদীরা
৩১ তাঁহাকে বধ করিবার জন্যে প্রস্তর তুলিল। য়েশু তাহাদিগকে
৩২ কহিলেন, পিতা হইতে প্রাপ্ত অনেক উত্তম কার্য্য আমি তোমাদিগকে প্রদর্শন করিয়াছি, সেগুলির কোন্ কার্য্যটির জন্য তোমরা
৩৩ আমাকে প্রস্তর মারিতে চাহিতেছ? ইহুদীরা তাঁহাকে উত্তর করিল, কোন উত্তম কার্য্যের জন্য আমরা তোমাকে প্রস্তর মারিতে চাহিতেছি না, ঈশ্বর নিন্দার জন্য অর্থাৎ তুমি যে মানুষ হইয়া
৩৪ আপনাকে ঈশ্বর করিয়া তুলিতেছ, সেই জন্য। য়েশু তাহাদিগকে উত্তর করিলেন, তোমাদের ব্যবস্থায় কি ইহা লেখা নাই,
৩৫ 'আমি বলিলাম, তোমরা দেবতা'? (গীত ৮২; ৬)। যদি তিনি তাহাদিগকেই দেবতা বলিলেন, যাহাদের নিকটে ঈশ্বরের বাক্য
৩৬ আসিয়াছিল, (আর শাস্ত্র ত রহিত করিবার নয়), তবে তোমরা তাঁহাকে অর্থাৎ যাঁহাকে ঈশ্বর পূত করিয়াছেন এবং জগতে প্রেরণ করিয়াছেন, তাঁহাকে কেন বল যে, তুমি ঈশ্বর নিন্দা করিতেছ,
৩৭ যেহেতু আমি কহিলাম, আমিই ঈশ্বরের পুত্র? যদি আমি আমার পিতার কার্য্যগুলি না করি, তবে আমার কথায় বিশ্বাস করিও
৩৮ না; কিন্তু যদি আমি সেগুলি করি, তবে যদিও আমার কথায় বিশ্বাস না কর, আমার কার্য্যগুলিতে বিশ্বাস কর, তাহা হইলে জানিতে পারিবে ও বুঝিতে পারিবে যে, পিতা আমাতে আছেন এবং আমি
৩৯ পিতাতে আছি। তাহারা পুনরায় তাঁহাকে ধরিতে চেষ্টা করিল, কিন্তু তিনি তাহাদের হস্ত হইতে এড়াইয়া গেলেন।

৪০ তিনি পুনরায় য়োর্দানের ওপারে অর্থাৎ যে স্থানে য়োহান প্রথমে বাপ্তাইজ করিয়াছিলেন, সেই স্থানে গিয়া অবস্থিতি
৪১ করিলেন। আর অনেকেই তাঁহার নিকটে আসিতে লাগিল; তাহারা বলিল, যদিও য়োহান কোন অদ্ভুত কার্য্য করেন নাই,

কিন্তু য়োহান ইহাঁর বিষয়ে যাহা যাহা বলিয়াছেন,সে সমুদয়ই সত্য। আর অনেকেই সেই স্থানে তাঁহাতে বিশ্বাস করিল। ৪২

**১১** এখন বেথানিয়া গ্রামের লাজারস্ নামে এক জন পীড়িত ছিলেন। সেই গ্রামে মারীয়া ও তাঁহার ভগিনী মার্থা বাস করিতেন। ২ ইনি সেই মারীয়া, যিনি প্রভুকে উপাদেয় তৈলে অভিষিক্ত করিয়াছিলেন এবং কেশদাম দিয়া তাঁহার চরণ মার্জ্জনা করিয়াছিলেন। তাঁহারই ভ্রাতা লাজারস্ পীড়িত ছিলেন। ৩ অতএব ভগিনীদ্বয় য়েশুর নিকটে বলিয়া পাঠাইলেন,প্রভো,দেখ,যাঁহাকে তুমি স্নেহ কর,তিনি পীড়িত হইয়াছেন। ৪ কিন্তু য়েশু ইহা শুনিয়া কহিলেন,এই পীড়া মৃত্যু উদ্দেশে হয় নাই, ইহা ঈশ্বরের মহিমা সাধনের জন্য অর্থাৎ ঈশ্বরের পুত্র যেন তদ্দ্বারা মহিমান্বিত হন, এই জন্য হইয়াছে। ৫ (য়েশু মার্থা ও তাঁহার ভগিনীকে ও লাজারসকে প্রেম করিতেন)। ৬ অতএব তিনি পীড়িত হইয়াছেন শুনিয়াও য়েশু আরো দুই দিবস সেই স্থানে অবস্থান করিলেন। ৭ তাহার পরেতে তিনি আপন শিষ্যদিগকে কহিলেন, আইস, আমরা পুনরায় ইহুদা দেশে গমন করি। ৮ শিষ্যেরা তাঁহাকে কহিলেন, গুরো, সে দিন ইহুদীরা প্রস্তর মারিয়া তোমাকে বধ করিতে চেষ্টা করিয়াছিল, আবার তুমি সে স্থানে যাইবে? ৯ য়েশু উত্তর করিলেন, দিবসের কি বারো ঘণ্টা নয়? যে জন দিবাভাগে গমন করে সে উছোট খায় না, কারণ সে এই জগতের জ্যোতি দেখিতে পায়। ১০ কিন্তু যে জন নিশাভাগে গতায়াত করে, সে উছোট খায়, যেহেতু তাহার অন্তরে আলোক নাই। ১১ এই সকল কথা কহিলে পর, তিনি তাঁহাদিগকে কহিলেন,আমাদের বন্ধু লাজারস্ নিদ্রা গিয়াছেন; কিন্তু আমি তাঁহাকে নিদ্রা হইতে জাগ্রৎ করিতে যাইতেছি। ১২ অতএব শিষ্যেরা তাঁহাকে কহিলেন,প্রভো,তিনি যদি নিদ্রা গিয়া থাকেন,তবে তিনি বাঁচিয়া যাইবেন। ১৩ য়েশু তাঁহার মৃত্যুর কথা কহিলেন,কিন্তু তাঁহারা মনে করিলেন যে,তিনি বিরামদায়িনী নিদ্রার কথা কহিয়াছিলেন। ১৪ তাহাতে য়েশু তাঁহাদিগকে স্পষ্টাক্ষরে বলিলেন,লাজারস মরিয়াছেন।

১৫ কিন্তু তোমাদের জন্যে আমি আনন্দ করিতেছি যে আমি সে স্থানে ছিলাম না, যেন তোমাদের বিশ্বাস জন্মে; কিন্তু আইস, আমরা তাঁহার
১৬ নিকট গমন করি। তাহাতে থোমাস্—যাঁহাকে দিদুমস্ বলে,তিনি— সহশিষ্যদিগকে কহিলেন,চল আমরাও যাই, তাহার সঙ্গে মরি গিয়া।
১৭ য়েশু আসিয়া জানিতে পারিলেন যে,তিনি চারি দিবস সমাধিগত
১৮ হইয়াছেন। বেথানিয়া গ্রাম য়েরূশালেমের নিকট ছিল, অনুমান অর্দ্ধ
১৯ ক্রোশ অন্তরে। অতএব মার্থা ও মারীয়াকে ভ্রাতৃশোক বিষয়ে প্রবোধ
২০ দিবার জন্য ইহূদীদের অনেকেই তাঁহাদের নিকট আসিয়াছিল। মার্থা যখন শুনিতে পাইলেন যে,য়েশু আসিতেছেন,তখন তিনি গিয়া তাঁহার
২১ সঙ্গে সাক্ষাৎ করিলেন,কিন্তু মারীয়া গৃহে বসিয়াছিলেন। মার্থা য়েশুকে কহিলেন, প্রভো, তুমি যদি এ স্থানে থাকিতে তাহা হইলে আমার
২২ ভ্রাতা মরিত না। কিন্তু এখনও আমি জানি যে, তুমি যাহা কিছু ঈশ্ব-
২৩ রের নিকটে যাচ্ঞা করিবে, তাহা ঈশ্বর তোমাকে দিবেন। য়েশু
২৪ তাঁহাকে কহিলেন,তোমার ভ্রাতা পুনরুত্থান করিবে। মার্থা তাঁহাকে কহিলেন, আমি জানি যে, তিনি সেই মৃতোত্থান কালে অর্থাৎ সেই
২৫ শেষ দিবসে পুনরুত্থান করিবেন। য়েশু তাঁহাকে কহিলেন, আমিই সেই মৃতোত্থান, আমিই সেই জীবন; যে জন আমাতে বিশ্বাস করে,
২৬ সে মরিলেও বাঁচিবে; আর যে কেহ জীবিত থাকিয়া আমাতে বিশ্বাস করে, সে কখনই মরিবে না। তুমি কি ইহা বিশ্বাস কর?
২৭ তিনি তাঁহাকে কহিলেন, হাঁ প্রভো,আমি বিশ্বাস করি যে,তুমি মাশী-য়াখ, ঈশ্বরের পুত্র, যাঁহার এই জগতে আগমনের কথা আছে।
২৮ ইহা কহিয়া তিনি চলিয়া গেলেন এবং আপনার ভগিনী মারীয়াকে গোপনে ডাকিয়া কহিলেন, গুরু আসিয়াছেন, তোমাকে ডাকিতে-
২৯ ছেন। তিনি শুনিবা মাত্র ত্বরায় গাত্রোত্থান করিয়া তাঁহার নিকটে
৩০ আসিলেন। (য়েশু তখন পর্য্যন্ত গ্রামের মধ্যে আইসেন নাই, তিনি সেই স্থানেই ছিলেন, যে স্থানে মার্থা তাঁহার সঙ্গে দেখা করিয়াছিলেন।)
৩১ অতএব যে ইহূদীরা মারীয়ার সঙ্গে গৃহের অভ্যন্তরে থাকিয়া

তাঁহাকে প্রবোধ দিতেছিল, তাহারা তাঁহাকে সত্বর গাত্রোত্থান করিয়া বহির্গমন করিতে দেখিয়া তাঁহার পশ্চাৎ পশ্চাৎ চলিল। তাহারা মনে করিল যে, তিনি ক্রন্দন করিবার জন্য সমাধিতে যাইতেছেন। ৩২ য়েশু যে স্থানে ছিলেন, মারীয়া সেই স্থানে আসিয়া যখন তাঁহাকে দেখিলেন, তখন তিনি তাঁহার চরণে নিপতিত হইয়া তাঁহাকে কহিলেন, প্রভু, তুমি যদি এ স্থানে থাকিতে, তাহা হইলে ভাই আমার মরিত না। ৩৩ য়েশু যখন দেখিলেন, তিনি ক্রন্দন করিতেছেন এবং যে ইহুদীরা তাঁহার সঙ্গে আসিয়াছিল, তাহারাও ক্রন্দন করিতেছে, তখন তিনি আত্মাতে ক্ষুব্ধ হইলেন, আর তাঁহার দেহ বিকম্পিত হইল। ৩৪ তিনি কহিলেন, কোথায় তাহাকে শায়িত করিয়াছ? ৩৫ তাঁহারা বলিলেন, প্রভো, আসিয়া দেখ। য়েশু অশ্রুপাত করিলেন। ৩৬ তাহাতে ইহুদীরা বলিল, দেখ, ইনি তাহাকে কেমন স্নেহ করিতেন। ৩৭ কেহ কেহ বলিল, ইনি যখন সেই অন্ধের চক্ষু উন্মোচন করিয়াছেন, তখন ইনি কি এমন করিতে পারিতেন না, যাহাতে তিনি না মরিতেন? ৩৮ য়েশু পুনরায় ক্ষুব্ধচিত্ত হইয়া সমাধির নিকটে আসিলেন। সমাধি একটি গহ্বর। তাহার মুখে এক খান প্রস্তর স্থাপিত ছিল। ৩৯ য়েশু কহিলেন, প্রস্তর খান সরাইয়া দাও। মৃত লোকের ভগিনী, মার্থা, তাঁহাকে কহিলেন, প্রভো, দুর্গন্ধ ধরিয়াছে, কারণ চারি দিবস হইয়াছে। ৪০ য়েশু তাঁহাকে কহিলেন, আমি কি তোমাকে বলি নাই যে, যদি বিশ্বাস কর, তাহা হইলে ঈশ্বরের মহিমা দর্শন করিবে? ৪১ ইতি মধ্যে তাহারা প্রস্তর খান অপসারিত করিল। তখন য়েশু ঊর্দ্ধদিকে চক্ষু উত্তোলন করিয়া কহিলেন, পিতঃ, আমি তোমাকে ধন্যবাদ করি যে, তুমি আমার নিবেদন গ্রাহ্য করিয়াছ। ৪২ আমি জানি যে তুমি সর্ব্বদাই আমার নিবেদন গ্রাহ্য করিয়া থাক, তথাপি এই চতুর্দ্দিকে দণ্ডায়মান লোকসমূহের জন্য আমি ইহা কহিলাম, যেন ইহারা বিশ্বাস করে যে তুমি আমাকে প্রেরণ করিয়াছ। ৪৩ ইহা কহিলে পর, তিনি উচ্চস্বরে ডাকিয়া বলিলেন, লাজারস্, বাহির

৪৪ হইয়া আইস। মৃত বাহির হইয়া আসিল। তাহার হস্ত পদ সমাধিবস্ত্রে আবদ্ধ ছিল। তাহার বদন একখান গাত্র মার্জ্জনীতে জড়িত ছিল। য়েশু তাহাদিগকে কহিলেন, বন্ধন মোচন করিয়া ইহাকে চলিতে দাও।

৪৫ অতএব যে ইহুদীরা মারীয়ার নিকটে আসিয়া য়েশুর এই কার্য্য দর্শন করিল, তাহাদের অনেকেই তাঁহাতে বিশ্বাস করিল। ৪৬ কিন্তু তাহাদের কেহ কেহ ফারুশীদের নিকটে গিয়া তাহাদিগকে য়েশুর এই কার্য্যের বিষয় জ্ঞাত করিল।

৪৭ তাহাতে প্রধান যাজকেরা ও ফারুশীরা এক সভা আহ্বান করিয়া বলিল, আমরা কি করি? কারণ সেই মনুষ্য অনেক অদ্ভুত ৪৮ কার্য্য করিতেছে? যদি আমরা তাহাকে এইরূপ করিতে দিই, তাহা হইলে সকলেই তাহাতে বিশ্বাস করিবে, আর রোমীয়েরা আসিয়া আমাদের এই স্থানটি ও জাতি, উভয়ই 'আমাদের হস্ত হইতে' অপ- ৪৯ হরণ করিবে।* তাহাতে তাহাদের এক জন, অর্থাৎ সেই বৎসরের ৫০ মহাযাজক কায়াফাস্ তাহাদিগকে বলিল, তোমরা কিছু জান না, কিছু বুঝিতেও পারিতেছ না যে, লোকসাধারণের জন্য একটি মাত্র মনুষ্যের মরণ আমাদের পক্ষে শ্রেয়ঃ, পাছে সমস্ত জাতি বিনাশ ৫১ পায়। (কিন্তু ইহা সে আপনা হইতে বলিল না, সে সেই বৎসরের মহাযাজক বলিয়া দৈববাদনা করিল যে য়েশু 'ইহুদী' ৫২ জাতির জন্যে মরিতে যাইতেছেন। আর 'ইহুদী' জাতির জন্য কেবল নয়, ঈশ্বরের ইতস্ততঃ বিক্ষিপ্ত সন্তান দিগকে একত্রে ৫৩ সংগ্রহ করিবার জন্যও 'মরিতে যাইতেছেন')। অতএব সেই দিন অবধি তাহারা তাঁহাকে বধ করিতে পরামর্শ করিতে লাগিল।

---

* অর্থাৎ য়েরূশালেমকে ও সমস্ত ইহুদী জাতিকে শাসন করিবার যে ক্ষমতা রোমীয়েরা মহাবিচার সভার হস্তে অবশিষ্ট রাখিয়া দিয়াছে, তাহাও তাহারা কাড়িয়া লইবে। তাহা হইলে ইহুদী জাতি আর জাতি বলিয়া বজায় থাকিবে না, নিতান্তই পরাধীন হইবে।

অতএব যেশু আর প্রকাশে ইহুদীদের মধ্যে গতায়াত করিলেন ৫৪ না, তিনি তথা হইতে প্রস্থান করিয়া অরণ্যের নিকটস্থ প্রদেশে অর্থাৎ ইফ্রাইম নামক নগরে গমন করিয়া শিষ্যদের সঙ্গে কিছু কাল সেই স্থানে অবস্থিতি করিলেন। তখন ইহুদীদের পাস্খাপর্ব্ব ৫৫ নিকট ছিল, তাহাতে বাহির অঞ্চল হইতে অনেকে আপনাদিগকে শুচি করিবার জন্য পাস্খা পর্ব্বের পূর্ব্বে যেরূশালেমে গমন করিল। অতএব তাহারা যেশুর অন্বেষণ করিতে করিতে মন্দিরে দাঁড়া- ৫৬ ইয়া আপনাদের মধ্যে বলা বলি করিতে লাগিল, তোমাদের কি বোধ হয়? তিনি কি এই পর্ব্বে আসিবেন না? কিন্তু প্রধান যাজ- ৫৭ কেরা ও ফারুশীরা আদেশ দিয়াছিল যে, যদি কেহ জানে, তিনি কোথায় আছেন, তাহা হইলে সে যেন তাহাদিগকে তাহা জ্ঞাত করে, যেন তাহারা তাঁহাকে ধরিতে পারে।

১২ অতএব পাস্খা পর্ব্বের ছয় দিন পূর্ব্বে যেশু সেই বেথানিয়া গ্রামে আগমন করিলেন, যে স্থানে সেই লাজারস ছিলেন, যাঁহাকে যেশু মৃতদের মধ্য হইতে উত্থাপন করিয়াছিলেন। সেই স্থানে তাঁহারা ২ তাঁহার জন্যে একটি ভোজ করিলেন। মার্থা পরিবেশন করিলেন; কিন্তু লাজারস যেশুর সঙ্গে ভোজে উপবিষ্টদের মধ্যে একজন ছিলেন। তখন মারীয়া এক সের খাঁটি বহুমূল্য জটামাংসী তৈল ৩ লইয়া যেশুর চরণে মর্দ্দন করিলেন এবং আপনার কেশদাম দিয়া তাঁহার চরণ মার্জ্জনা করিলেন। গৃহটি সুগন্ধে আমোদিত হইল। তাহাতে তাঁহার শিষ্যদের এক জন অর্থাৎ শিমোনের পুত্র ইহুদা ৪ ইষ্কারীয়োৎ, যে তাঁহাকে ধরিয়া দিবে, সে বলিল, কেন এই তৈল তিন ৫ শত দেনারিয়নে* বিক্রয় হইল না এবং [মূল্যটী] দরিদ্রদিগকে দেওয়া হইল না। কিন্তু সে যে দরিদ্রদের বিষয়ে ভাবিত ছিল বলিয়া একথা ৬ বলিল, এমন নয়। সে চোর ছিল, তাহার নিকটে থলি † ছিল এবং

---

* অনুমান একশত টাকা।

† গ্রীকভাষায় যে কথা লেখে, তাহাতে একটি ক্ষুদ্র বাক্স বুঝায়।

৭ তাহাতে যাহা রাখা হইত, সে তাহা অপহরণ করিত। তাহাতে য়েশু কহিলেন, ইহাঁকে কষ্ট দাও কেন, আমার সমাধি দিনের জন্য ইনি উহা
৮ রাখিয়াছিলেন। কারণ দরিদ্রেরা সর্ব্বদা তোমাদের সহিত রহিয়াছে; কিন্তু আমাকে তোমরা সর্ব্বদা পাইবে না।

৯ অতএব ইহুদীদের বহুসংখ্যক লোক অবগত হইল যে তিনি সেই স্থানে আছেন; তাহাতে তাহারা আসিতে লাগিল, য়েশুর জন্তে কেবল নয়, সেই লাজারসকেও দেখিবার জন্য, যাঁহাকে
১০ তিনি মৃতদের মধ্যে হইতে উথাপন করিয়াছিলেন। কিন্তু
১১ মহাযাজকেরা লাজারসকেও বধ করিতে পরামর্শ করিল; যেহেতু ইহুদীদের অনেকেই তাঁহারই কারণে বাহির হইয়া গিয়া য়েশুতে বিশ্বাস করিল।

১২ পর দিনে পর্ব্বে আগত বহুলোক য়েশুর য়েরূশালেমে আগমনের কথা শ্রবণ করিয়া তাল বৃক্ষের শাখা লইয়া তাঁহার প্রত্যুদ্গমনের
১৩ জন্য বাহির হইল। তাহারা উচ্চস্বরে বলিল, হোসান্না* প্রভুর নামে আগমন করিতেছেন যে ইস্রায়েলের রাজা, তাঁহাকে ধন্যবাদ।
১৪ য়েশু একটি গর্দ্দভশাবক পাইয়া তাহার উপরে আরোহণ করি-
১৫ লেন; যেরূপ লিখিত আছে—'ভয় করিও না, সিয়োনের কন্যে, দেখ, তোমার রাজা এক গর্দ্দভের শাবকারোহণে আগমন করিতেছেন।'
১৬ (তাঁহার শিষ্যেরা প্রথমে এই ব্যাপারের মর্ম্ম বুঝিতে পারিয়াছিলেন না, য়েশু মহিমান্বিত হইলে পর, তবে তাঁহারা স্মরণ করিলেন যে ইহা তাঁহার বিষয়ে লিখিত হইয়াছিল, আর তাঁহারা যে তাঁহাকে
১৭ লইয়া সেই কার্য্য করিয়াছিলেন)। অতএব তিনি যখন লাজারসকে সমাধি হইতে বাহিরে আসিতে আহ্বান করেন ও তাঁহাকে মৃতদের মধ্য হইতে উথাপিত করেন, তখন যে বহুসংখ্যক লোক তাঁহার সঙ্গে
১৮ ছিল, তাহারা সাক্ষ্য প্রদান করিল। এই কারণেই লোকসমূহ তাঁহার প্রত্যুদ্গমনে বাহির হইল, যেহেতু তাহারা শুনিয়াছিল যে তিনি এই

* দেখ, মথি ২১;৯ পদের টিপ্পনী।

অদ্ভুত কার্য্য সাধন করিয়াছেন। অতএব ফারুশীরা পরস্পরে বলিতে ১৯
লাগিল, দেখিতেছ তোমরা কোন কাজের নও? দেখ, জগৎ শুদ্ধ
লোকে উঁহার পশ্চাতে যাইতেছে।

যাহারা পর্ব্বে ভজনা করিবার জন্য আসিয়াছিল, তাহাদের ২০
মধ্যে কতক জন গৃক্ লোক ছিল। তাহারা ফিলিপের নিকটে ২১
গিয়া (অর্থাৎ গালীলা দেশের বেথ্‌সাইদা নগরের ফিলিপ) তাঁহাকে
জিজ্ঞাসা করিল, মহাশয়, আমরা য়েশুকে দর্শন করিতে চাহি।
ফিলিপ আসিয়া আন্দ্রেয়াকে বলিলেন। আন্দ্রেয়া ও ফিলিপ আসিয়া ২২
য়েশুকে বলিলেন। য়েশু তাঁহাদিগকে কহিলেন, মনুষ্যপুত্ত্রকে যে ২৩
মহিমান্বিত হইতে হইবে, তাহার সময় আসিল। সত্য সত্য ২৪
আমি তোমাদিগকে কহিতেছি, গোমের বীজ যদি মৃত্তিকায় পতিত
না হয় ও না মরে,তাহা হইলে তাহা একটিমাত্র থাকে,কিন্তু যদি তাহা
মরে, তাহা হইলে তাহা অনেক ফল উৎপন্ন করে। যে জন আপনার ২৫
প্রাণকে ভাল বাসে,সে তাহা হারাইবে,আর যে জন এই জগতে আপন
প্রাণকে অপ্রিয়জ্ঞান করে, সে অনন্তকাল পর্য্যন্ত তাহা রক্ষা করিবে।
যে কেহ আমার সেবা করিতে চাহে, সে আমার অনুগমন করুক; ২৬
তাহা হইলে আমি যে স্থানে থাকিব, সেই স্থানে আমার সেবকও
থাকিবে। যে কেহ আমার সেবা করিবে, আমার পিতা তাহাকে
সম্মান করিবেন। এখন আমার প্রাণ ব্যাকুলিত হইতেছে;কিন্তু আমি ২৭
কি বলিব? ⌈আমি কি বলিব যে⌉, পিতঃ এই দুঃসময় হইতে আমাকে
উদ্ধার কর? ⌈কখনই না,কারণ⌉ ইহার জন্যেই ত আমি এই দুঃসময়ের
মধ্যে আসিয়াছি। পিতঃ,তোমার নামকে মহিমান্বিত কর। তাহাতে ২৮
স্বর্গ হইতে এই একটি রব আসিল—"আমি তাহা মহিমান্বিত করি-
য়াছি এবং পুনরায় মহিমান্বিত করিব।" সেই স্থানে দণ্ডায়মান লোক- ২৯
সমূহ ইহা শ্রবণ করিয়া বলিল, মেঘ গর্জ্জন হইল; অন্যেরা বলিল,
এক দূত ইহার সঙ্গে কথা কহিলেন। য়েশু কহিলেন, ৩০
এই রবটি আমার জন্য হইল না, ইহা তোমাদেরই জন্যে হইল।

৩১ এখন এই জগতের বিচার হইতেছে; এখন এই জগতের
৩২ কর্ত্তা বহিষ্কৃত হইবে। আর আমি, যখন আমি পৃথিবী হইতে উত্তোলিত হইব, তখন আমি সকলকে আমার নিকট আকর্ষণ করিব।
৩৩ (এ কথা তিনি কি প্রকার মরণে মরিবেন, তাহা সুচাইবার জন্য বলি-
৩৪ লেন)। লোকসমূহ তাঁহাকে বলিল, আমরা ব্যবস্থা হইতে শ্রবণ করিয়াছি যে, মাশীয়াখ্ চিরকালই থাকিবেন; তবে তুমি কি করিয়া বলিতেছ যে মনুষ্যপুত্রকে উত্তোলিত হইতে হইবে?
৩৫ সেই মনুষ্যপুত্র কে? তাহাতে য়েশু তাহাদিগকে কহিলেন, আর অল্পকাল মাত্র জ্যোতিটি তোমাদের মধ্যে অবস্থিতি করিতেছে। জ্যোতিঃ তোমাদের মধ্যে অবস্থিতি করিতে করিতে তাহার উপযুক্ত আচরণ কর, পাছে অন্ধকারটা তোমাদিগকে আচ্ছন্ন করিয়া ফেলে।
৩৬ যে জন অন্ধকারে বিচরণ করে, সে কোথায় যায়, জানে না। জ্যোতিঃ তোমাদের মধ্যে বিদ্যমান থাকিতে থাকিতে জ্যোতিতে বিশ্বাস কর, যেন তোমরা জ্যোতির সন্তান হইয়া উঠ।

এই সকল কথা কহিলে পর য়েশু প্রস্থান করিলেন ও তাহাদের
৩৭ হইতে লুক্কাইত থাকিলেন। কিন্তু তাহাদের সমক্ষে এত অধিক
৩৮ অদ্ভুত কার্য্য করিলেও তাহারা তাঁহাতে বিশ্বাস করিল না, যেন ইশাইয়া দৈববক্তার কথিত বাক্য সিদ্ধ হয় যথা—

"হে প্রভো, কে আমাদের সম্বাদে বিশ্বাস করিল?
আর কাহার নিকটেই বা প্রভুর বাহু প্রকাশিত হইল?" (ইশা ৫৩;১)।

৩৯ এই কারণে তাহারা বিশ্বাস করিতে পারিল না, যেহেতু ইশাইয়া পুনরায় কহিয়াছেন যথা—

৪০ 'তিনি তাহাদের চক্ষু অন্ধীভূত করিলেন, এবং তাহাদের হৃদয় কঠিন করিলেন।
পাছে তাহারা চক্ষুতে দেখে ও হৃদয়ে বুঝে,
আর পাছে তাহারা প্রত্যাবৃত্ত হয়,
আর পাছে আমি তাহাদিগকে আরোগ্য করি।' (ইশাঃ ৬;১০)।

৪১ এই সমুদয় কথা ইশাইয়া কহিয়াছিলেন, যেহেতু তিনি তাঁহার মহিমা
৪২ দর্শন করিয়া তাঁহার বিষয়ে কথা কহিয়াছিলেন (ইশাঃ ৬;১-৫)। তথাপি

অধ্যক্ষদেরও অনেকে তাঁহাতে বিশ্বাস করিল; কিন্তু ফারুশীদের ভয়ে তাহারা তাঁহাকে ⌈মাশীয়াখ বলিয়া⌉ স্বীকার করিল না,পাছে তাহারা সমাজচ্যুত হয়; কারণ তাহারা ঈশ্বরদত্ত সম্মান অপেক্ষা মনুষ্যদত্ত ৪৩ সম্মান অধিক ভাল বাসিল।

পরে য়েশু উচ্চস্বরে কহিলেন, যে আমাতে বিশ্বাস করে, সে ৪৪ আমাতে বিশ্বাস করে না, সে তাঁহাতেই বিশ্বাস করে, যিনি আমাকে প্রেরণ করিয়াছেন। আর যে আমাকে দর্শন করে, সে ৪৫ আমার প্রেরয়িতাকে দর্শন করে। আমি জ্যোতিঃ স্বরূপ এ জগতে ৪৬ আগমন করিয়াছি, যেন যে কেহ আমাতে বিশ্বাস করে, সে অন্ধকারে না থাকে। আর যে কেহ আমার বাক্যগুলি শ্রবণ ৪৭ করিয়া পালন না করে, আমি তাহার বিচার করি না; কারণ আমি জগতের বিচার করিবার জন্য আগমন করি নাই,আমি জগতের পরিত্রাণ করিবার জন্যই আগমন করিয়াছি। যে জন আমাকে ৪৮ অগ্রাহ্য করে এবং আমার বাক্যগুলি গ্রহণ না করে, তাহার এক বিচারক আছে—যে বাক্য আমি কহিয়াছি, তাহাই সেই শেষ দিনে তাহার বিচার করিবে। যেহেতু আমি আপনা হইতে কহি ৪৯ নাই, আমার প্রেরয়িতা পিতা আপনি আমাকে আদেশ দিয়াছেন যে, কি বলিব আর কি রূপে কহিব। আর আমি জানি যে তাঁহার ৫০ আদেশ অনন্ত জীবন জনক। অতএব যাহা কিছু আমি কহি, তাহা পিতা আমাকে যেমন কহিয়াছেন, সেই মত কহি।

১৩ পাস্খা পর্ব্বের পূর্ব্বে য়েশু যখন জানিয়াছিলেন যে, তাঁহার সময় আসিয়াছে, এবং তাঁহাকে যে এই জগৎ হইতে পিতার নিকটে গমন করিতে হইবে, তখন তিনি আপনার এই জগতিস্থ স্বজনগণকে, যাহাদিগকে তিনি এ পর্য্যন্ত প্রেম করিয়া আসিতেছিলেন, তাহা-দিগকে প্রেমের পরাকাষ্ঠা প্রদর্শন করিলেন। ভোজের সময়ে দিয়া- ২ বল যখন শিমোনের পুত্র ইস্কারিয়তীয় ইহুদার অন্তরে তাঁহাকে ধরা-ইয়া দিবার প্রবৃত্তি দিয়াছিল,এবং য়েশু যখন জানিয়াছিলেন যে, পিতা ৩

সমুদয় বিষয় তাঁহার হস্তে সমর্পণ করিয়াছেন, এবং তিনি যে ঈশ্বরের নিকট হইতে বহির্গমন করিয়াছেন,এবং ঈশ্বরের নিকটে যাইতেছেন,
৪ তখন তিনি ভোজ হইতে গাত্রোত্থান করিয়া আপনার গাত্রবস্ত্র খুলিয়া রাখিয়া এক খানি গাত্রমার্জ্জনী লইয়া আপনার কটিদেশে জড়িত
৫ করিলেন। তৎপরে তিনি পাত্রে জল ঢালিয়া শিষ্যদের পদ ধৌত করিতে আরম্ভ করিলেন,এবং আপনার কটিদেশে জড়িত গাত্রমার্জ্জনী দ্বারা মার্জ্জনা করিতে লাগিলেন। ক্রমে তিনি শিমোন পেত্রের নিকটে
৬ আসিলেন। পেত্র তাঁহাকে বলিলেন, প্রভো, তুমি আমার পদ ধৌত
৭ করিবে? য়েশু উত্তর করিয়া তাঁহাকে কহিলেন,আমি যাহা তোমার প্রতি করিতেছি, তাহা তুমি এখন বুঝিতেছ না; পরে তুমি বুঝিবে।
৮ পেত্র তাঁহাকে কহিলেন, কখনই তুমি আমার পাদ প্রক্ষালন করিতে পাইবে না। য়েশু তাঁহাকে উত্তর করিলেন,যদি আমি তোমার [পদ] ধৌত না করি, তাহা হইলে আমার সঙ্গে তোমার সম্বন্ধ নাই*।
৯ শিমোন পেত্র তাঁহাকে বলিলেন প্রভো, আমার পাদ কেবল নয়,
১০ আমার হস্ত এবং মস্তকও ধৌত কর। য়েশু তাঁহাকে কহিলেন,যাহার স্নান করা হইয়াছে,তাহার চরণ প্রক্ষালন ভিন্ন আর কিছু প্রক্ষালনের প্রয়োজন নাই, সে সম্পূর্ণ পরিষ্কৃত আছে। আর তোমরা পরিষ্কৃত
১১ আছ, কিন্তু সকলে নও। কারণ তিনি জানিয়াছিলেন কে তাঁহাকে ধরাইয়া দিবে; সেই জন্যেই তিনি বলিলেন, তোমরা সকলে পরিষ্কৃত নও।

১২ শিষ্যদের চরণ প্রক্ষালনের পর এবং আপনার বস্ত্র পরিধান করিয়া পুনরায় উপবেশন করিলে পর তিনি তাঁহাদিগকে কহিলেন,
১৩ তোমরা বুঝিয়াছ আমি তোমাদের প্রতি কি করিলাম? তোমরা আমাকে গুরু ও প্রভু বলিতেছ; আর তাহা ভালই বলিতেছ,
১৪ কারণ আমি তাহাই বটে। তবে আমি যদি প্রভু ও গুরু হইয়া তোমাদের পাদ প্রক্ষালন করিলাম, তবে তোমাদেরও পরস্পরে

* গ্রকভাষায় লেখে "আমার সঙ্গে অংশ নাই"।

পাদপ্রক্ষালন করা কর্ত্তব্য। কারণ আমি তোমাদিগকে একটি ১৫
আদর্শ দেখাইলাম, যেন আমি যেরূপ তোমাদের প্রতি করিলাম,
তোমরাও সেইরূপ কর। সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি, ১৬
প্রভু অপেক্ষা দাস বড় নয়, প্রেরয়িতা অপেক্ষা প্রেরিতও বড় নয়।
ইহা যদি তোমরা জান, ধন্য তোমরা যদি তাহা কর। ১৭
আমি তোমাদের সকলের কথা কহিতেছি না; কারণ যাহাদিগকে ১৮
আমি মনোনীত করিয়াছি, তাহাদিগকে আমি জানি; কিন্তু এই শাস্ত্র
বচনকে সিদ্ধ হইতে হইবে যথা, 'যে আমার সঙ্গে ভোজন করে, সে
আমার দিকে লাথি উঠায়'। এখন হইতে, ঘটিবার অগ্রেই, তোমা- ১৯
দিগকে বলিতেছি, যেন যখন ইহা ঘটিবে, তখন যেন তোমরা বিশ্বাস
কর যে আমি সেই তিনি। সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি, ২০
যে আমার প্রেরিত লোককে গ্রহণ করে, সে আমাকে গ্রহণ করে;
আর যে আমাকে গ্রহণ করে, সে আমার প্রেরয়িতাকে গ্রহণ করে।

ইহা কহিলে পর যেশু আত্মাতে ব্যাকুল হইয়া উঠিলেন, এবং ২১
স্পষ্টাক্ষরে বলিলেন, সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি,
তোমাদের একজন আমাকে শত্রুহস্তে সমর্পণ করিবে। তিনি কাহার ২২
বিষয়ে বলিতেছেন সন্দেহ করিয়া শিষ্যেরা পরস্পর পরস্পরের মুখাব-
লোকন করিতে লাগিলেন। তাঁহার শিষ্যদের মধ্যে একজন অর্থাৎ যেশু ২৩
যাঁহাকে প্রেম করিতেন, তিনি যেশুর ক্রোড়ে মস্তক রাখিয়া ভোজন
করিতেছিলেন। তাহাতে শিমোন পেত্র তাঁহাকে ইঙ্গিতে বলিলেন, ২৪
⌈আমাদিগকে⌉ বল উনি কাহার কথা বলিতেছেন? তিনি যেশুর ২৫
বক্ষঃস্থলে হেলান দিয়া তাঁহাকে বলিলেন, প্রভো, সে কে? যেশু ২৬
উত্তর করিলেন, সে সেই ব্যক্তি, যাহাকে আমি রুটি খণ্ড ডুবাইয়া দিব।
রুটি খণ্ড ডুবাইলে পর তিনি তাহা শিমোনের পুত্র ইস্কারিয়োতীয়
ইহুদাকে দিলেন। সে রুটি খণ্ড গ্রহণ করিলে পর, শয়তান তাহার অন্তরে ২৭
প্রবেশ করিল। অতএব যেশু তাহাকে কহিলেন, যাহা করিবে শীঘ্র
কর। কিন্তু তিনি কি উদ্দেশ করিয়া তাহাকে ইহা বলিলেন, উপবিষ্টদের ২৮

২৯ মধ্যে কেহই তাহা জানিল না। কারণ কেহ কেহ মনে করিলেন, যে ইহুদার নিকটে থলি থাকে বলিয়া য়েশু তাহাকে বলিতেছেন পর্ব্বের জন্য যাহা আমাদের প্রয়োজন, তাহা ক্রয় কর, অথবা যেন
৩০ দরিদ্রদিগকে কিছু দেয়। রুটি খণ্ড গ্রহণ করিবামাত্র সে বাহির হইয়া গেল। তখন রাত্রি হইয়াছিল।

৩১ সে বাহির হইয়া গেলে পর য়েশু কহিলেন, এখন মনুষ্যপুত্র
৩২ মহিমান্বিত হইলেন, আর তাঁহার মহিমায় ঈশ্বরও মহিমান্বিত হই- লেন। আর ঈশ্বর তাঁহাকে নিজ মহিমা দান করিয়া মহিমান্বিত করি-
৩৩ বেন,*—অতি সত্বরেই তাঁহাকে মহিমান্বিত করিবেন। বৎসেরা,আর অল্পক্ষণ আমি তোমাদের সঙ্গে আছি। তোমরা আমার অন্বেষণ করিবে,কিন্তু যেমন ইহুদীদিগকে বলিয়াছিলাম, তেমনি এখন তোমা- দিগকেও বলিতেছি, যে স্থানে আমি যাইতেছি, সে স্থানে তোমরা
৩৪ যাইতে পারিবে না। এক নূতন আদেশ আমি তোমাদিগকে দিতেছি যে, তোমরা পরস্পরকে প্রেম কর অর্থাৎ আমি যাদৃশ তোমাদিগকে
৩৫ প্রেম করিয়াছি, তাদৃশ তোমরা পরস্পরকে প্রেম কর। ইহাতেই সকল লোকে জানিবে যে তোমরা আমার শিষ্য, যদি তোমাদের পরস্পরে প্রেম থাকে।

৩৬ শিমোন পেত্র তাঁহাকে কহিলেন, প্রভো, তুমি কোথায় গমন করিতেছ? য়েশু উত্তর করিলেন, যে স্থানে আমি গমন করিতেছি, সে স্থানে তুমি এখন আমার অনুগমন করিতে পার না; কিন্তু
৩৭ পরেতে তুমি আমার অনুগমন করিবে। পেত্র তাঁহাকে কহিলেন, প্রভো, কেন আমি এখন তোমার অনুগমন করিতে পারি না?
৩৮ আমি তোমার জন্যে আপন প্রাণ দিতে প্রস্তুত আছি। য়েশু উত্তর করিলেন, তোমার প্রাণ তুমি আমার জন্যে দিতে প্রস্তুত আছ?

---

* স্বর্গে প্রত্যাবৃত্ত হইলে পর তিনি পিতার মহিমা প্রাপ্ত হইবেন অর্থাৎ ঈশ্বরের মহিমা তাঁহারই মহিমা হইবে, 'কারণ মনুষ্যপুত্র আপন পিতার মহিমায় আগমন করিবেন,' মথি ১৬; ২৭।

সত্য সত্য আমি তোমাকে কহিতেছি, তুমি যে আমাকে চিন, ইহা তিনবার অস্বীকার না করিলে আজি কুক্কুট ডাকিবে না।

১৪ তোমাদের হৃদয় ব্যাকুল না হউক। ঈশ্বরেতেই বিশ্বাস কর, আমাতেও বিশ্বাস কর। ২ আমার পিতার বাটীতে অনেক বাসস্থান আছে; তাহা না হইলে আমি তোমাদিগকে বলিতাম; কারণ আমি তোমাদের জন্যে স্থান প্রস্তুত করিতে যাইতেছি; ৩ আর যদি আমি গিয়া তোমাদের জন্যে স্থান প্রস্তুত করি, তবে আমি পুনরায় আসিয়া তোমাদিগকে আমার নিকটে গ্রহণ করিব; যেন যে স্থানে আমি থাকি, সেই স্থানে তোমরাও থাকিতে পার। ৪ আর আমি যে স্থানে গমন করিতেছি, তাহার পথ তোমরা জ্ঞাত আছ। ৫ থোমাস্ তাঁহাকে কহিলেন, প্রভো, তুমি কোথায় গমন করিতেছ, আমরা জানি না, তবে কি রূপে আমরা পথ জানিব? ৬ য়েশু তাঁহাকে বলিলেন, আমিই পথ; সত্য ও জীবনও আমি, আমা দিয়া না গেলে কেহই পিতার নিকটে যাইতে পারে না। ৭ যদি তোমরা আমাকে জানিতে,তাহা হইলে তোমরা আমার পিতাকেও জানিতে; এ অবধি তোমরা তাঁহাকে জানিলে, আর তাঁহাকে দর্শন করিয়াছ। ৮ ফিলিপ্ তাঁহাকে বলিলেন, প্রভো, পিতাকে আমাদিগকে দর্শন করাও, তাহা হইলেই আমাদের যথেষ্ট হইবে। ৯ য়েশু তাঁহাকে কহিলেন, এত দিন আমি তোমাদের সঙ্গে থাকিলেও তুমি আমাকে চিন নাই,ফিলিপ? যে আমাকে দর্শন করিয়াছে,সে পিতাকে দর্শন করিয়াছে; তবে কি করিয়া বলিতেছ, পিতাকে আমাদিগকে দর্শন করাও। ১০ তুমি কি বিশ্বাস করিতেছ না যে, আমি পিতাতে আছি এবং পিতা আমাতে আছেন? যে বাক্যগুলি আমি তোমা-দিগকে কহিতেছি, তাহা আমি আপনা হইতে কহিতেছি না; পিতা আমাতে অবস্থিতি করিয়া স্বীয় কার্য্য সাধন করিতেছেন। ১১ আমার কথায় বিশ্বাস কর যে আমি পিতাতে আছি এবং পিতা আমাতে আছেন,না হয় আমার কার্য্যগুলি দেখিয়া বিশ্বাস কর। ১২ সত্য সত্য আমি

তোমাদিগকে কহিতেছি, যে কার্য্যগুলি আমি করিতেছি, আমার বিশ্বাসকারী সেই কার্য্যগুলি করিতে পারিবে;এমন কি,সে ইহা অপেক্ষা মহৎ কার্য্য করিবে ; যেহেতু আমি পিতার নিকটে গমন করিতেছি।
১৩ আর আমার নামে নির্ভর করিয়া যাহা কিছু যাচ্ঞা করিবে, তাহা
১৪ আমি দিব, যেন পিতা পুত্রের দ্বারা মহিমান্বিত হন। যাহা কিছু আমার নামে নির্ভর করিয়া আমার নিকটে যাচ্ঞা করিবে, তাহা
১৫ আমি দিব। যদি আমাকে প্রেম কর, তবে আমার আদেশগুলি
১৬ পালন কর। আর আমি পিতাকে নিবেদন করিব, তাহাতে তিনি তোমাদিগকে অন্য এক সহায় দিবেন, যিনি চিরকাল তোমাদের
১৭ সঙ্গে থাকিবেন অর্থাৎ সেই সত্য প্রকাশক আত্মাকে* দিবেন, যাঁহাকে এই জগৎ গ্রহণ করিতে পারে না, যেহেতু জগত তাঁহাকে দেখিতে পায় না, জানেও না ; তোমরাই তাঁহাকে জান, যেহেতু তিনি তোমাদের নিকটে থাকিবেন এবং তোমাদের অন্তরে অবস্থিতি
১৮ করিবেন। আমি তোমাদিগকে পিতৃমাতৃহীনের মত করিয়া যাইব না,
১৯ আমি তোমাদের নিকটে পুনরায় আসিতেছি। আর অল্পক্ষণের পর এই জগত আমাকে আর দেখিতে পাইবে না, কিন্তু তোমরা আমাকে দেখিতে পাইবে ; কারণ আমি অনন্তজীবী এবং তোমরাও
২০ অনন্তজীবী হইবে। সেই দিনে তোমরা জানিবে যে আমি আমার পিতাতে আছি, এবং তোমরা আমাতে আছ, এবং আমি তোমাদি-
২১ গেতে আছি। যে জন আমার আদেশগুলি প্রাপ্ত হইয়া সেগুলি পালন করে, সেই আমাকে প্রেম করে ; আর যে আমাকে প্রেম করে, সে আমার পিতার প্রেম পাত্র হইবে, এবং আমিও তাহাকে প্রেম
২২ করিব, এবং তাহার নিকটে আপনাকে প্রকাশ করিব। তাহাতে ইহুদা (ইস্কারীয়তীয় নয়) তাঁহাকে বলিলেন, প্রভো, এ কেমন হইল, যে তুমি আমাদেরই নিকটে আপনাকে প্রকাশ করিতে যাই-
২৩ তেছ, জগতের নিকটে করিবে না কেন? য়েশু তাঁহাকে উত্তর

* দেখ, ১ করিঃ ২ ; ১০।

করিয়া কহিলেন, যে কেহ আমাকে প্রেম করে, সে আমার বাক্য পালন করিবে, আর আমার পিতা তাহাকে প্রেম করিবেন, এবং আমরা তাহার নিকটে আসিয়া তাহার নিকটে বাস করিব। যে আমাকে প্রেম না করে, সে আমার বাক্যগুলি পালন করে না; আর যে বাক্য তোমরা শ্রবণ করিতেছ, তাহা আমার নয়, তাহা আমার প্রেরয়িতা পিতারই বাক্য। ২৪

এই সকল কথা আমি তোমাদের নিকটে থাকিবার সময়ে কহিলাম। সেই সহায়—পবিত্র আত্মা—যাঁহাকে পিতা আমার নামের অনুরোধে প্রেরণ করিবেন, তিনি তোমাদিগকে সমুদয় বিষয় শিক্ষা দিবেন, এবং আমি তোমাদিগকে যে সমুদয় বিষয় কহিলাম, সেই সমুদয় স্মরণ করাইয়া দিবেন। শান্তি আমি তোমাদের নিকটে রাখিয়া যাইতেছি, আমার নিজের শান্তি তোমাদিগকে দান করিতেছি। এই জগত যেমন দিয়া থাকে, আমি সেরূপ তোমাদিগকে দিতেছি না। তোমাদের হৃদয় ব্যাকুল ও ভয়ত্রস্ত না হৌক। তোমরা শুনিলে যে, আমি তোমাদিগকে বলিলাম, 'আমি প্রস্থান করিতেছি; কিন্তু [আবার] তোমাদের নিকটে আসিতেছি।' যদি তোমরা আমাকে প্রেম করিতে, তাহা হইলে তোমরা আনন্দ করিতে যে আমি পিতার নিকটে যাইতেছি; কারণ পিতা আমা অপেক্ষা মহান। আর আমি এখন, ঘটিবার পুর্ব্বেই, তোমাদিগকে বলিলাম, যেন ঘটিলে পর তোমরা বিশ্বাস করিতে পার। তোমাদের সঙ্গে আর অধিক কথা কহিব না, কারণ এই জগতের কর্ত্তা আসিতেছে, কিন্তু আমাতে তাহার কিছুই [অধিকার] নাই। কিন্তু জগৎ যেন জানিতে পারে যে আমি পিতাকে প্রেম করি, এবং পিতা যেরূপ আদেশ করিয়াছেন, সেই রূপ করি। উঠ, আইস আমরা এ স্থান হইতে যাই। ২৫ ২৬ ২৭ ২৮ ২৯ ৩০ ৩১

## ১৫

আমিই প্রকৃত দ্রাক্ষা-বৃক্ষ, আমার পিতা উদ্যানপাল। আমাতে স্থিত যে কোন শাখাতে ফল না ধরে, তাহা তিনি ছেদন ২

করিয়া ফেলেন; আর যে শাখাতে ফল ধরে, তাহা তিনি পরিষ্কার
৩ করেন, যেন তাহাতে আরো ফল ধরে। তোমরা পরিষ্কৃত হইয়াছ,
কেন, না যে বাক্য আমি তোমাদিগকে কহিয়াছি, তজ্জন্য।
৪ আমাতে থাক, আমিও তোমাদিগেতে থাকিব। দ্রাক্ষাবৃক্ষে না
থাকিলে শাখা যেমন আপনা হইতে ফল ধরিতে পারে না,
৫ সেই রূপ আমাতে না থাকিলে তোমরাও পার না। আমিই
দ্রাক্ষা-বৃক্ষ, তোমরা শাখা। যে আমাতে থাকে এবং আমি
যাহাতে থাকি, সে অনেক ফল ধরে; যেহেতু আমা ব্যতীত তোমরা
৬ কিছুই করিতে পার না। যে কেহ আমাতে না থাকে, তাহাকে
⌜ছিন্ন⌝ শাখার ন্যায় ফেলিয়া দেওয়া হয়, তাহাতে সেগুলি শুষ্ক হইয়া
যায়, আর লোকে সেগুলি সংগ্রহ করিয়া অগ্নিতে নিক্ষেপ করে, আর
৭ সেগুলি দগ্ধ হইয়া যায়। যদি তোমরা আমাতে থাক, এবং আমার
বাক্যগুলি যদি তোমাদিগের অভ্যন্তরে থাকে, তাহা হইলে যাহা মনে
করিবে, যাচ্ঞা করিলে তাহাই তোমাদের জন্যে সাধিত হইবে।
৮ ইহাতেই আমার পিতা মহিমান্বিত হন, যদি তোমরা অনেক ফল ধর;
৯ এবং ⌜এইরূপে⌝ তোমরা আমার শিষ্য প্রতীয়মান হইবে। পিতা
যাদৃশ আমাকে প্রেম করিয়াছেন, তাদৃশ আমিও তোমাদিগকে প্রেম
১০ করিয়াছি; আমার প্রেম পাত্র হইয়া থাক। যদি তোমরা আমার আদেশ-
গুলি পালন কর, তাহা হইলে তোমরা আমার প্রেম পাত্র থাকিবে;
যাদৃশ আমি আমার পিতার আদেশগুলি পালন করিয়া তাঁহার প্রেম
১১ পাত্র আছি। এই সকল কথা আমি তোমাদিগকে কহিলাম, যেন
আমার নিজের আনন্দ তোমাদের অন্তরে থাকে, এমন কি,
১২ তোমরা যেন সম্পূর্ণ আনন্দ ভোগ কর। আমার আদেশ এই
যে, তোমরা পরস্পরকে প্রেম কর, যাদৃশ আমি তোমাদিগকে
১৩ প্রেম করিয়াছি। আপন বন্ধুগণের জন্য আপন প্রাণ বিস-
১৪ র্জন দেওয়া, ইহা অপেক্ষা বড় প্রেম কাহারো নাই। যাহা আমি
তোমাদিগকে আদেশ করিয়াছি, তাহা যদি তোমরা পালন কর,

তাহা হইলে তোমরা আমার বন্ধু। আমি তোমাদিগকে আর দাস বলি না, কারণ প্রভু কি করেন, দাস তাহা জানে না; আমি তোমাদিগকে বন্ধু বলিলাম, কারণ আমি যাহা আমার পিতার নিকট শ্রবণ করিয়াছি,তাহা আমি তোমাদিগকে জ্ঞাত করিয়াছি। ১৫ তোমরা যে আমাকে মনোনীত করিয়াছ, এমন নয়, আমিই তোমাদিগকে মনোনীত করিয়াছি এবং তোমাদিগকে নিযুক্ত করিয়াছি যেন তোমরা গিয়া ফলবান হও, আর তোমাদের ফল যেন থাকে; তাহাতে যেন আমার নামে নির্ভর করিয়া পিতার নিকটে যাহা যাচ্ঞা করিবে, তাহাই তিনি তোমাদিগকে দান করিতে পারেন। ১৬ এই সমুদয় আমি তোমাদিগকে আদেশ করিতেছি যেন তোমরা পরস্পরকে প্রেম কর। ১৭ যদি জগত তোমাদিগকে দ্বেষ করে, তবে জানিও যে, তোমাদের অগ্রে আমাকে দ্বেষ করিয়াছে। ১৮ যদি তোমরা এই জগতের হইতে, তাহা হইলে জগত অবশ্য তোমাদিগকে আপনার বলিয়া ভাল বাসিত; কিন্তু আমি তোমাদিগকে এই জগতের মধ্য হইতে নির্ব্বাচন করাতে তোমরা যে আর এই জগতের নও, সেই জন্য জগত তোমাদিগকে দ্বেষ করে। ১৯ যে বাক্য আমি তোমাদিগকে কহিয়াছি, তাহা স্মরণ কর যথা—'দাস আপনার প্রভু অপেক্ষা বড় নয়।' ২০ যখন তাহারা আমাকেই তাড়না করিয়াছে, তখন তাহারা তোমাদিগকেও তাড়না করিবে। যদি তাহারা আমার বাক্য পালন করিয়া থাকে, তবে তোমাদেরও পালন করিবে। কিন্তু এই সমুদয় তাহারা তোমাদের প্রতি আমার নামের কারণেই করিবে, যেহেতু তাহারা আমার প্রেরয়িতাকে জানে না। ২১ যদি আমি না আসিতাম এবং তাহাদিগকে না বলিতাম, তাহা হইলে তাহাদের পাপ হইত না; কিন্তু এখন তাহারা আপনাদের পাপের বিষয়ে কোন আপত্তি করিতে পারে না। ২২ যে জন আমাকে দ্বেষ করে, সে আমার পিতাকে দ্বেষ করে। ২৩ যদি আমি তাহাদের মধ্যে এমন সকল কার্য্য না করিতাম, যাহা অন্য কেহ কখন করে নাই, তাহা ২৪

হইলে তাহাদের পাপ হইত না। কিন্তু এখন তাহারা উভয়ই করিয়াছে, আমাকে দর্শনও করিয়াছে, এবং আমাকে ও আমার পিতাকে
২৫ দ্বেষও করিয়াছে। কিন্তু "ইহা এই জন্য ঘটিতেছে" যেন তাহাদের ব্যবস্থায় লিখিত এই বাক্য সফল হয় যথা—তাহারা বিনা কারণে
২৬ আমাকে দ্বেষ করিল (গীতা ৬৯; ৪। ৩৫; ১৯)। কিন্তু যখন সেই সহায় আসিবেন, যাঁহাকে আমি পিতার নিকট হইতে তোমাদের নিকটে প্রেরণ করিব অর্থাৎ সত্যপ্রকাশক আত্মা, যিনি পিতার নিকট হইতে বহির্গমন করিবেন, তিনিই আমার বিষয়ে সাক্ষ্য প্রদান
২৭ করিবেন। আর তোমরাও সাক্ষ্য প্রদান করিবে, যেহেতু তোমরা প্রথম অবধি আমার সঙ্গে রহিয়াছ।

১৬ এই সমুদায় কথা আমি তোমাদিগকে কহিলাম যেন তোমাদের
২ বিঘ্ন না ঘটে। তাহারা তোমাদিগকে সমাজচ্যুত করিবে; বলিতে কি, এমন সময় আসিতেছে, যখন যে জন তোমাদিগকে বধ করিবে, সে
৩ মনে করিবে যে তাহার ঈশ্বরের এক সেবা কার্য্য করা হইল। আর এই সমুদয় তাহারা করিবে, যেহেতু তাহারা পিতাকেও জানে না,
৪ আমাকেও জানে না। কিন্তু এই সমুদয় আমি তোমাদিগকে কহিলাম, যেন সময় আসিলে পর তোমাদের স্মরণ হয় যে, আমি তোমাদিগকে "পূর্ব্বে এই সব" বলিয়াছিলাম। প্রথম অবধি আমি তোমাদিগকে এই সকল কথা বলি নাই, যেহেতু আমি তোমাদের সঙ্গে ছিলাম।
৫ কিন্তু এখন আমি আমার প্রেরয়িতার নিকট গমন করিতেছি, তথাচ তোমাদের কেহ আমাকে জিজ্ঞাসা করিতেছে না যে, তুমি কোথায়
৬ যাইতেছ? অধিকন্তু এই সমুদয় কথা তোমাদিগকে বলিলাম
৭ বলিয়া তোমাদের হৃদয় দুঃখে পরিপূর্ণ হইয়াছে। কিন্তু আমি তোমাদিগকে স্বরূপ কহিতেছি; আমি যে প্রস্থান করিতেছি, ইহা তোমাদের পক্ষে হিতকর; কারণ যদি প্রস্থান না করি, তাহা হইলে সেই সহায় তোমাদের নিকটে আসিবেন না; কিন্তু যদি গমন করি,
৮ তাহা হইলে আমি তাঁহাকে তোমাদের নিকটে প্রেরণ করিব। আর

তিনি আসিলে পর,* তিনিই জগতকে পাপ বিষয়ে, যাথার্থিকতা বিষয়ে ও দণ্ডাদেশ বিষয়ে চেতনা দিবেন।† ৯ তাহারা যে আমায় বিশ্বাস করিল না, তাহাদের এই পাপ বিষয়ে ‡ ⌈চেতনা দিবেন⌉; ১০ আমি যে পিতার নিকটে গমন করিতেছি এবং তোমরা যে আমার দেখা পাইবে না, এই বলিয়া তিনি আমার যাথার্থিকতা বিষয়ে¶ চেতনা জন্মাইবেন; ১১ এই জগতের কর্ত্তার দণ্ডাদেশ দেওয়া হইয়াছে বলিয়া তিনি দণ্ডাদেশ§ বিষয়ে ⌈চেতনা দিবেন⌉। ১২ আরো অনেক বিষয় তোমাদিগকে আমার বলিবার আছে, কিন্তু তোমরা তাহা এখন ধারণ করিতে পার না। ১৩ কিন্তু তিনি অর্থাৎ সেই সত্যপ্রকাশক আত্মা যখন আসিবেন, তখন তিনি তোমাদিগকে সমুদয় সত্যে নিবেশ করাইবেন; কারণ তিনি আপনা হইতে কহিবেন না, তিনি যাহা শ্রবণ করিবেন, তাহাই কহিবেন। আর তিনি তোমাদিগকে ভবিষ্যৎ বিষয়ও জ্ঞাত করিবেন। ১৪ তিনি আমাকে মহিমান্বিত করিবেন, যেহেতু তিনি আমারই বিষয় হইতে লইয়া তোমাদিগকে জ্ঞাত করিবেন। ১৫ পিতার যাহা কিছু আছে, তাহা আমার; সেই জন্য আমি কহিলাম, আমার বিষয় হইতে লইয়া তিনি তোমাদিগকে জ্ঞাত করিবেন। ১৬ অল্পক্ষণ পরে তোমরা আমাকে আর দেখিতে পাইবে না, পুনরায় অল্পক্ষণ পরে তোমরা

---

* প্রেঃ ক্রিয়া ২ অধ্যায়।

† অর্থাৎ পেত্রের প্রচার বাক্য দ্বারা। দেখ, প্রেঃ ক্রিঃ ২ অধ্যায়।

‡ দেখ প্রেঃ ক্রিঃ ২; ২২। ২৩। ৩৬। ৩৭। ৩; ১৪।

¶ দেখ প্রেঃ ক্রিঃ ২; ২৪—৩৬।

§ দেখ, যোহ্ন ১২; ৩১। শয়তান আদি অবধি মিথ্যার জনক ও নরঘাতক। হাবিল অবধি খৃষ্টের সময় পর্য্যন্ত দিয়াবল নির্দ্দোষ মনুষ্য বধ করিয়া আসিতেছিল। এখন সেই পাপস্বরূপ ঈশ্বরের পুত্রের রক্তপাত করে, আর যে দণ্ডে প্রভু যেশু আত্মা সমর্পণ করিলেন, সেই দণ্ডেই চিরকালের জন্য দিয়াবলের দণ্ডাজ্ঞা দত্ত হইল। এই গুপ্ত ও গূঢ় ব্যাপারের বিষয়েও পবিত্র আত্মা বোধ জন্মাইবেন।

১৭ আমার দেখা পাইবে। তাহাতে তাঁহার শিষ্যদের কতক জন পরস্পরে বলিতে লাগিলেন, তিনি যে আমাদিগকে বলিতেছেন, 'অল্পক্ষণ পরে তোমরা আমাকে আর দেখিতে পাইবে না, পুনরায় অল্পক্ষণ পরে তোমরা আমার দেখা পাইবে, আর আমি পিতার
১৮ নিকটে গমন করিতেছি,' ইহার ভাব কি? অতএব তাঁহারা বলিলেন, তিনি যে অল্পক্ষণ অল্পক্ষণ করিতেছেন, ইহার ভাব কি? কি বলি-
১৯ তেছেন আমরা জানি না। য়েশু জানিলেন যে তাঁহারা তাঁহাকে জিজ্ঞাসা করিতে চাহেন, তাহাতে তিনি তাঁহাদিগকে বলিলেন, আমি যে বলিলাম, আর অল্পক্ষণ পরে তোমরা আমাকে আর দেখিতে পাইবে না, পুনরায় অল্পক্ষণ পরে তোমরা আমার দেখা পাইবে,'
২০ এই বিষয়ে তোমরা কি পরস্পরে জিজ্ঞাসা করিতেছ? সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি, তোমরা ক্রন্দন ও বিলাপ করিবে, কিন্তু জগত আনন্দ করিবে; তোমরা শোক করিবে, কিন্তু তোমা-
২১ দের শোক আনন্দে পরিণত হইবে। প্রসব-বেদনাগ্রস্তা স্ত্রীলোক কাতর হয়, কারণ তাহার সময় আইসে; কিন্তু সন্তান প্রসব করিলে পর সে আর আপন কষ্ট মনে করে না, কারণ এক মনুষ্য জগতে
২২ জন্মিল বলিয়া সে আনন্দ করে। অতএব তোমাদেরও এখন শোক হইতেছে, কিন্তু আমি তোমাদিগকে পুনরায় দেখা দিব, তখন তোমাদের হৃদয় আনন্দ করিবে, আর তোমাদের আনন্দ কেহই
২৩ তোমাদের হইতে অপহরণ করিবে না। সেই সময়ে তোমরা আমাকে কিছুই জিজ্ঞাসা করিবে না। সত্য সত্য আমি তোমাদিগকে কহিতেছি, যাহা কিছু তোমরা পিতার নিকটে যাচ্ঞা করিবে, তাহা
২৪ তিনি তোমাদিগকে আমার নামের অনুরোধে দিবেন। এ পর্য্যন্ত তোমরা আমার নামে নির্ভর করিয়া কিছু যাচ্ঞা কর নাই; যাচ্ঞা কর, তাহা হইলে তোমরা প্রাপ্ত হইবে, তাহাতে তোমাদের সম্পূর্ণ আনন্দ ভোগ হইবে।

২৫ এই সমুদয় বিষয় আমি তোমাদিগকে রূপকে কহিলাম, কিন্তু এমন

সময় আসিতেছে, যখন তোমাদিগকে আর রূপকে বলিব না, কিন্তু স্পষ্টাক্ষরে তোমাদিগকে পিতার কথা জ্ঞাত করিব। ২৬ সেই সময়ে তোমরা আমার নামে নির্ভর করিয়া যাচ্ঞা করিবে; আর আমিই যে তোমাদের জন্যে পিতাকে নিবেদন করিব,এ কথা আমি বলিতেছি না; ২৭ কারণ পিতা আপনি তোমাদিগকে প্রেম করেন, যেহেতু তোমরা আমাকে প্রেম করিয়াছ ও বিশ্বাস করিয়াছ যে আমি পিতার নিকট হইতে বহির্গমন করিয়া আসিয়াছি। ২৮ আমি পিতার নিকট হইতে বহির্গমন করিয়া এই জগতে আসিয়াছি; পুনরায় আমি জগৎ পরিত্যাগ করিয়া পিতার নিকটে প্রস্থান করিতেছি। ২৯ তাঁহার শিষ্যেরা কহিলেন, ৩০ এখন ত তুমি স্পষ্টাক্ষরে বলিতেছ,এখন ত কৈ রূপক বলিতেছ না। এখন আমরা জানিলাম যে তুমি সমুদায়ই জ্ঞাত আছ। ⌈তুমি জান কি না⌉,ইহা তোমাকে জিজ্ঞাসা করিবার প্রয়োজন করে না;তাহাতেই আমরা বিশ্বাস করিতেছি যে তুমি ঈশ্বরের নিকট হইতে বহির্গমন করিয়া আগমন করিয়াছ। ৩১ য়েশু তাঁহাদিগকে উত্তর করিলেন, এখন তোমরা বিশ্বাস করিতেছ? ৩২ দেখ, এমন সময় আসিতেছে, এমন কি, উপস্থিত হইল,যে তোমাদের প্রত্যেক জন ছিন্ন ভিন্ন হইয়া স্ব স্ব স্থানে যাইবে, এবং আমাকে একাকী ফেলিয়া যাইবে। কিন্তু আমি একা নহি,যেহেতু পিতা আমার সঙ্গে আছেন। ৩৩ এই সমুদয় কথা আমি তোমাদিগকে এই উদ্দেশ্যে কহিলাম, যেন ⌈তোমরা জান যে⌉ আমি তোমাদের শান্তিস্থল। জগতে তোমাদের দুঃখ হইবে; কিন্তু ভয় নাই; আমি জগতকে পরাভব করিয়াছি।

১৭ এই সমুদয় কথা কহিলে পর, য়েশু স্বর্গের দিকে নেত্রোত্তোলন করিয়া কহিলেন,পিতঃ,সময় আসিয়াছে,তোমার পুত্রকে মহিমান্বিত কর, যেন পুত্র তোমাকেও মহিমান্বিত করিতে পারেন; ২ যেমনও তুমি তাঁহাকে সমুদয় প্রাণীর উপরে ক্ষমতা দান করিয়াছ,যেন তিনি সেই সকলকে অনন্ত জীবন দেন,যাহাদিগকে তুমি তাঁহাকে দান করিয়াছ। ৩ আর সেই অনন্ত জীবন এই যে,তাহারা তোমাকে অর্থাৎ এক

মাত্র প্রকৃত ঈশ্বরকে এবং যাহাকে তুমি প্রেরণ করিয়াছ এই য়েশু
৪ খৃষ্টকে পরিজ্ঞাত হয়। আমি পৃথিবীর উপরে তোমাকে মহিমান্বিত
করিয়াছি—যে কার্য্য তুমি আমাকে করিতে দিয়াছিলে,তাহা আমি
৫ সিদ্ধ করিয়াছি। আর এখন,হে পিতঃ,তুমি আমাকে তোমার নিজের
নিকটে সেই মহিমায় মহিমান্বিত কর,যাহা জগত হইবার পূর্ব্বে তো-
৬ মার নিকটে আমার ছিল। জগতের মধ্য হইতে যে মনুষ্যদিগকে
তুমি আমাকে দান করিয়াছ, তাহাদের নিকটে আমি তোমার নাম
প্রকাশ করিয়াছি; তোমারই তাহারা ছিল,আর তুমিই তাহাদিগকে
আমাকে দান করিয়াছ,আর তাহারা তোমার বাক্য রক্ষা করিয়াছে।
৭ এখন তাহারা জ্ঞাত হইয়াছে যে, যাহা তুমি আমাকে দান করিয়াছ,
৮ তাহা তোমারই দান। কারণ যে সমুদয় বাক্য তুমি আমাকে দিয়াছ,
সেগুলি আমি তাহাদিগকে দিয়াছি, আর তাহারা সেগুলি গ্রাহ্য
করিয়াছে,এবং সত্যরূপে জানিয়াছে যে আমি তোমার নিকট হইতে
আগমন করিয়াছি, এবং তাহারা বিশ্বাস করিয়াছে যে তুমি আমাকে
৯ প্রেরণ করিয়াছ। আমি তাহাদেরই জন্যে নিবেদন করিতেছি; জগ-
তের জন্যে আমি নিবেদন করিতেছি না, কেবল তাহাদেরই জন্যে
নিবেদন করিতেছি, যাহাদিগকে তুমি আমাকে দান করিয়াছ কারণ
১০ তাহারা তোমারই। (যাহা আমার তাহা তোমার,আর যাহা তোমার
১১ তাহা আমার। আর ইহাদেরই দ্বারা আমি মহিমান্বিত হইয়াছি।
আমি আর এ জগতে থাকিতেছি না, ইহারাই এই জগতে রহিল,
আমি তোমার নিকটে গমন করিতেছি। হে পবিত্র পিতঃ,এই যাহা-
দিগকে তুমি আমাকে দান করিয়াছ,ইহাদিগকে তুমি তোমার নামের
১২ ⌜তত্ত্বজ্ঞানে⌝ স্থির রাখ,যেন যাদৃশ আমরা,ইহারাও তাদৃশ এক হয়। যত
দিন আমি ইহাদের সঙ্গে ছিলাম,তত দিন আমি ইহাদিগকে তোমার
নামের ⌜তত্ত্বজ্ঞানে⌝ স্থির রাখিলাম। যাহাদিগকে তুমি আমাকে দান
করিয়াছ, তাহাদিগকে আমি রক্ষণাবেক্ষণ করিলাম; আর তাহাদের
কেহ বিনষ্ট হয় নাই,কেবল মাত্র সেই বিনাশের পাত্র ⌜বিনষ্ট হইল,⌝

যেন শাস্ত্র সিদ্ধ হয়। কিন্তু এখন আমি তোমার নিকটে গমন করি- ১৩
তেছি ; এই সমুদয় কথা আমি জগতে থাকিতে বলিতেছি, কেন, না
যেন আমার নিজের আনন্দ ইহাদের অন্তরে পর্য্যাপ্ত পরিমাণে বিরাজ
করে। আমি ইহাদিগকে তোমার বাক্য দিয়াছি, তাহাতে জগৎ ১৪
ইহাদের প্রতি শত্রুতা করিয়াছে,যেহেতু ইহারা এই জগতের নয়,যাদৃশ
আমিও এই জগতের নহি। তুমি যে ইহাদিগকে জগতের মধ্য হইতে ১৫
ঊর্দ্ধনীত কর, এই নিবেদন আমি করি না, বরং তুমি যেন ইহা-
দিগকে মন্দ হইতে রক্ষা কর। আমি যাদৃশ এই জগতের নহি, ১৬
ইহারাও তাদৃশ এই জগতের নহে। সত্য দ্বারা ইহাদিগকে ১৭
পুত কর—তোমার বাক্যই সেই সত্য। যাদৃশ তুমি আমাকে এই ১৮
জগতে প্রেরণ করিয়াছ,তাদৃশ আমিও ইহাদিগকে এই জগতে প্রেরণ
করিয়াছি। আর ইহারা যেন প্রকৃতরূপে পুতলোক হইয়া উঠে, সেই ১৯
জন্য আমি ইহাদের জন্য আপনাকেই পুত করিতে যাইতেছি।*
আমি যে কেবল ইহাদের জন্যেই নিবেদন করিতেছি, এমন নয়, ২০
ইহাদের বাক্য দ্বারা যাহারা আমাতে বিশ্বাস করিবে, তাহাদেরও
জন্যে নিবেদন করিতেছি ; যেন তাহারা সকলেই এক হয়, যাদৃশ ২১
তুমি, পিতঃ, আমাতে আছ, এবং আমি তোমাতে আছি, তাদৃশ
যেন ইহারাও আমাদিগেতে থাকে, তাহাতে যেন জগত বিশ্বাস
করে যে তুমি আমাকে প্রেরণ করিয়াছ। আর যে মহিমা তুমি ২২
আমাকে দান করিয়াছ, তাহা আমি ইহাদিগকে দান করিয়াছি,
যেন ইহারা এক হয়, যাদৃশ আমরা এক আছি। আমি ইহাদিগেতে, ২৩
আর তুমি আমাতে,তাহাতে যেন ইহারা সম্পূর্ণরূপে এক ঐক্য হয়,
তাহাতে যেন জগত জ্ঞাত হয় যে তুমি আমাকে প্রেরণ করিয়াছ,এবং
যাদৃশ আমাকে প্রেম করিয়াছ,তাদৃশ ইহাদিগকে ও প্রেম করিতেছ।
পিতঃ, যাহাদিগকে তুমি আমাকে দান করিয়াছ, তাহাদের বিষয়ে ২৪
আমার এই ইচ্ছা যেন যে স্থানে আমি থাকিব, সে স্থানে তাহারাও

* দেখ, হিব্রু ১০ ; ১০।

আমার সঙ্গে থাকিতে পায়,' যেন তাহারা আমার সেই মহিমা দর্শন করিতে পায়, যাহা তুমি আমাকে প্রদান করিয়াছ ; কারণ তুমি
২৫ জগত পত্তনের পুর্ব্বে হইতেই আমাকে প্রেম করিয়াছ। যাথার্থিক পিতঃ,জগত তোমাকে জানে নাই,কিন্তু আমি তোমাকে জানিয়াছি
২৬ এবং ইহারা জানিয়াছে যে তুমি আমাকে প্রেরণ করিয়াছ ; আমি ইহাদিগকে তোমার নাম জ্ঞাত করিয়াছি এবং আরো জ্ঞাত করিব ; যেন যে প্রেমে তুমি আমাকে প্রেম করিয়াছ, সেই প্রেম ইহাদের অন্তরে থাকে, আর আমি ইহাদের অন্তরে থাকি।

১৮ এই সমুদয় কথা কহিলে পর,য়েশু আপন শিষ্যদের সঙ্গে বাহির হইয়া কেদ্রোন্ ঝরণার পর পারে গমন করিলেন—সেই স্থানে একটি
২ উদ্যান ছিল, তন্মধ্যে তিনি সশিষ্যে প্রবেশ করিলেন ; ইহুদা, যে তাঁহাকে ধরাইয়া দিবে—সেও সেই স্থানটি জানিত; কারণ য়েশু আপন শিষ্যদের সঙ্গে অনেকবার সেই স্থানে সমবেত হইতেন ;
৩ অতএব ইহুদা [মন্দির রক্ষক] সৈন্য দল সঙ্গে করিয়া এবং মহাযাজকেরা ও ফারুশীরা তাহাকে যে ভৃত্যদিগকে দিয়াছিল,তাহাদিগকে লইয়া সেই স্থানে উপস্থিত হইল। তাহাদের সঙ্গে লাণ্টন, মসাল ও
৪ অস্ত্রশস্ত্র ছিল। অতএব আপনার প্রতি যাহা ঘটিবে, য়েশু তাহা জ্ঞাত হইয়া বাহির হইলেন, এবং তাহাদিগকে কহিলেন,
৫ কাহার্ অন্বেষণ করিতেছ ? তাহারা উত্তর করিল, সেই নাজারাইয় য়েশুর। য়েশু তাহাদিগকে কহিলেন, আমিই সে। ইহুদা, যে তাঁহাকে ধরাইয়া দিতে আসিয়াছিল, সেও সেই
৬ স্থানে তাহাদের সঙ্গে দাঁড়াইয়াছিল। যেমন তিনি তাহাদিগকে কহিলেন,আমিই সে,অমনি তাহারা পশ্চাতে হাঁটিয়া ভুমিতে পতিত
৭ হইল। তখন তিনি পুনরায় তাহাদিগকে জিজ্ঞাসা করিলেন, কাহার্ অন্বেষণ করিতেছ ? তাহারা তাঁহাকে বলিল, নাজারাইয়
৮ য়েশুর। য়েশু উত্তর করিলেন, আমি ত তোমাদিগকে বলিলাম যে আমিই সে ; যদি তোমরা আমার অন্বেষণ কর, তবে ইহা-

দিগকে যাইতে দাও,' ইহা তিনি বলিলেন ; যেন তাঁহার সেই পূর্ব্বকথিত ৯
বাক্যটি সিদ্ধ হয় যথা—"যাহাদিগকে তুমি আমাকে দিয়াছ, তাহা-
দের কাহাকেও আমি হারাই নাই।" এখন, শিমোন পেত্রের এক ১০
খানি খড়্গ ছিল। তিনি তাহা নিষ্কোষিত করিয়া মহাযাজকের
দাসের উপরে আঘাত করিয়া তাহার দক্ষিণ কর্ণ ছেদন করিয়া
দিলেন। সেই দাসটির নাম মাল্‌খস্‌। য়েশু পেত্রকে কহিলেন, খড়্গ ১১
কোষে রাখ। যে পাত্র পিতা আমাকে দিয়াছেন, তাহাতে আমি কি
পান করিব না ?

তখন মন্দিররক্ষক দল ও সেনাপতি ও ইহুদীদের ভৃত্যেরা ১২
য়েশুকে ধরিয়া বন্ধন করিল, আর প্রথমেই তাঁহাকে আন্নাসের ১৩
নিকটে লইয়া চলিল ; কারণ সে সেই বৎসরের মহাযাজকের অর্থাৎ
কায়াফার শ্বশুর ছিল। এ সেই কায়াফা, যে ইহুদীদিগকে পরামর্শ ১৪
দিয়াছিল যে সাধারণের হিতের জন্যে এক জনের বিনাশ শ্রেয়ঃ।

শিমোন পেত্র এবং অন্য এক শিষ্য য়েশুর অনুসরণে প্রবৃত্ত হই- ১৫
লেন। এই শিষ্য মহাযাজকের পরিচিত ছিলেন বলিয়া য়েশুর সঙ্গে
সঙ্গে মহাযাজকের প্রাঙ্গণে প্রবেশ করিলেন ; কিন্তু পেত্র বাহিরে ১৬
দ্বারের নিকটে দণ্ডায়মান থাকিলেন। তাহাতে মহাযাজকের পরিচিত
সেই অন্য শিষ্য বাহিরে গিয়া দ্বাররক্ষীকাকে বলিয়া পেত্রকে ভিতরে
আনয়ন করিলেন। সেই দ্বাররক্ষীকা দাসী পেত্রকে বলিল, তুমিও ১৭
না ঐ মনুষ্যের শিষ্যদের এক জন ? তিনি বলিলেন, না আমি
নহি। তখন ক্রীতদাসেরা ও ভৃত্যেরা অঙ্গারের অগ্নি প্রজ্বলিত ১৮
করিয়া সেই স্থানে দাঁড়াইয়া উত্তাপ লইতেছিল, কারণ শীত ছিল।
পেত্রও তাহাদের সঙ্গে দাঁড়াইয়া উত্তাপ লইতে লাগিলেন।

এদিকে মহাযাজক য়েশুকে তাঁহার শিষ্যদের বিষয়ে এবং তাঁহার ১৯
শিক্ষার বিষয়ে জিজ্ঞাসা করিতে লাগিল। য়েশু তাহাকে উত্তর ২০
করিলেন, আমি মুক্তকণ্ঠে জগতের সম্মুখে কথা কহিয়াছি, আমি
সর্ব্বদাই সিনাগোগে ও মন্দিরে অর্থাৎ যে স্থানে ইহুদীরা সতত

সমবেত হইয়া থাকে, সেই স্থানে শিক্ষা দিয়াছি, গোপনে আমি
২১ কিছুই কহি নাই। আমাকে জিজ্ঞাসা কর কেন? তাহাদিগকে
জিজ্ঞাসা কর, যাহারা শুনিয়াছে যে আমি কি কহিয়াছি; দেখ, আমি
২২ যাহা কহিয়াছি, তাহারাই তাহা জানে। তিনি এই কথা বলিবা-
মাত্র ভৃত্যদের এক জন, যে সে স্থানে দাঁড়াইয়াছিল, য়েশুকে
২৩ চপেটাঘাত করিয়া বলিল, মহাযাজককে এমন উত্তর? য়েশু তাহাকে
উত্তর করিলেন, যদি আমি মন্দ বলিয়া থাকি, তবে মন্দ বিষয়ের
প্রমাণ দাও। কিন্তু যদি ভাল বলিয়া থাকি, তবে আমাকে প্রহার কর
২৪ কেন? তখন আন্নাস তাঁহাকে বন্ধন অবস্থায় কায়াফা মহাযাজকের
নিকটে প্রেরণ করিল।

২৫ এদিকে, শিমোন পেত্র দাঁড়াইয়া উত্তাপ লইতেছিলেন; তাহাতে
সেই স্থানের লোকেরা তাঁহাকে বলিল, তুমিও না উহার শিষ্যদের
২৬ এক জন? তিনি অস্বীকার করিয়া বলিলেন, না, আমি নহি। পরে
মহাযাজকের দাসদের একজন, অর্থাৎ পেত্র যাহার কর্ণ ছেদন করিয়া
দিয়াছিলেন, তাহার একজন জ্ঞাতী বলিল, আমি কি উদ্যানে তাঁহার
২৭ সঙ্গে তোমাকে দেখি নাই? তাহাতে পেত্র পুনরায় অস্বীকার করি-
লেন, আর তখনি একটি কুক্কুট ডাকিয়া উঠিল।

২৮ তাহারা য়েশুকে কায়াফার নিকট হইতে রাজপ্রতিনিধির প্রাসাদে
লইয়া গেল; তখন প্রভাত হইয়াছিল; কিন্তু তাহারা আপনারা
প্রাসাদে প্রবেশ করিল না, পাছে তাহারা অশুচি হয় ও পাস্খাভোজ
২৯ ভোজনে ব্যাঘাত জন্মে। পিলাত তাহাদের নিকটে বাহিরে
আসিয়া বলিলেন, তোমরা ঐ মনুষ্যের উপরে কি দোষ আরোপ
৩০ করিতেছ? তাহারা উত্তর করিয়া তাঁহাকে বলিল, যদি ও মনুষ্য
দুষ্কর্ম্মকারী না হইত, তাহা হইলে আমরা উহাকে তোমার হস্তে
৩১ সমর্প্পণ করিতাম না। তাহাতে পিলাত তাহাদিগকে বলিলেন,
তোমরাই উহাকে লইয়া গিয়া আপনাদের ব্যবস্থানুসারে উহার
বিচার কর। ইহুদীরা তাঁহাকে বলিল, কোন কাহারো প্রাণদণ্ড

করিতে আমাদের অধিকার নাই। ( ⌈ইহা বলিল কেন, না⌉ যেন ৩২ য়েশুর সেই বাক্যটি সিদ্ধ হয়, যাহা তিনি আপনার কি প্রকারে মৃত্যু হইবে তাহা সূচাইবার জন্য বলিয়াছিলেন )।

পিলাত পুনরায় প্রাসাদ মধ্যে প্রবেশ করিয়া য়েশুকে সম্বোধন ৩৩ করিয়া বলিলেন, তুমি কি ইহুদীদের রাজা? য়েশু উত্তর করিলেন, তুমি ৩৪ আপনা হইতে ইহা বলিতেছ, কি আর কেহ তোমাকে ইহা আমার বিষয়ে বলিয়াছে? পিলাত উত্তর করিলেন, আমি ইহুদী নাকি? ৩৫ তোমার স্বজাতীয়েরা ও প্রধান যাজকেরা তোমাকে আমার হস্তে সমর্পণ করিয়াছে, তুমি কি করিয়াছ? য়েশু উত্তর করিলেন, ৩৬ আমার রাজ্য এই জগতের নয়, যদি আমার রাজ্য এই জগতের হইত, তাহা হইলে আমি যেন ইহুদীদের হস্তে সমর্পিত না হই, এই জন্য আমার নিজের ভৃত্যেরা যুদ্ধ করিত, কিন্তু এখন আমার রাজ্য এখানকার নহে। তাহাতে পিলাত তাঁহাকে বলিলেন, তবে তুমি ৩৭ রাজা বটে? য়েশু উত্তর করিলেন, আমি রাজা বটে, এই উদ্দেশ্যেই আমি জন্মগ্রহণ করিয়াছি, আর সত্যের বিষয়ে সাক্ষ্য প্রদান করিবার জন্য আমি এই জগতে আগত হইয়াছি। যে কেহ সত্যের লোক, সে আমার বাক্য শ্রবণ করে। পিলাত তাঁহাকে বলিলেন, সত্য ৩৮ আবার কি?

ইহা বলিলে পর তিনি ইহুদীদের নিকট বাহিরে গিয়া তাহাদিগকে বলিলেন, আমি তাহার কোন দোষ পাই না। তোমাদের ৩৯ রীতি আছে যে আমি পাস্থা পর্ব্বে একজন বন্দি মুক্ত করিয়া তোমাদিগকে দিয়া থাকি; অতএব তোমাদের কি ইচ্ছা; আমি ইহুদীদের রাজাকে মুক্ত করিয়া তোমাদিগকে দিব? তাহারা পুনরায় উচ্চ- ৪০ নাদ করিয়া বলিল, না ইহাকে নয়, সেই বারাব্বাস্‌কে দাও। সেই বারাব্বাস্ একজন দস্যু।

অতএব পিলাত য়েশুকে কোড়া প্রহার করাইলেন। পরে ১৯ সৈনিকেরা কণ্টকের এক মুকুট গাঁথিয়া তাঁহার মস্তকে পরিধান ২

করাইল, এবং তাঁহাকে এক বেগুনিয়া বর্ণের পরিচ্ছদ পরিধান
৩ করাইল, এবং তাঁহার সম্মুখে আসিয়া বলিল, ইহুদীদের রাজা
৪ চীরজীবি হউন। আর তাহারা তাঁহাকে চপেটাঘাত করিতে লাগিল। পিলাত পুনরায় বাহিরে আসিয়া তাহাদিগকে বলিলেন, এই দেখ, আমি তাহাকে তোমাদের নিকটে বাহির করিয়া আনিতেছি, যেন তোমরা জানিতে পার যে আমি তাহার কোন দোষ পাইতেছি না।
৫ অতএব য়েশু সেই কণ্টক নির্ম্মিত মুকুট ও বেগুনিয়া বর্ণের পরিচ্ছদ-পরিহিত হইয়া বাহিরে সমানীত হইলেন। তখন পিলাত তাহাদিগকে
৬ কহিলেন, দেখ, এই সেই মনুষ্য। দেখিবামাত্র প্রধান যাজকেরা ও ভৃত্যেরা চীৎকার করিয়া বলিল, ক্রুষে দাও, ক্রুষে দাও। পিলাত তাহাদিগকে বলিলেন; তোমরাই ইহাকে লইয়া ক্রুষে দাও, কারণ
৭ আমি ইহার কোন দোষ পাইনা। ইহুদীরা তাঁহাকে উত্তর করিল, আমাদের এক ব্যবস্থা আছে, সেই ব্যবস্থানুসারে উহার প্রাণদণ্ড হওয়া উচিত, কারণ ও ঈশ্বরের পুত্র বলিয়া আপনার পরিচয় দেয়।
৮।৯ এই কথা শুনিয়া পিলাত আরো ভীত হইতে লাগিলেন, এবং পুনরায় প্রাসাদের মধ্যে প্রবেশ করিয়া য়েশুকে কহিলেন, তুমি কোথাকার লোক? কিন্তু য়েশু তাঁহাকে কোন উত্তর দিলেন না।
১০ তাহাতে পিলাত তাঁহাকে কহিলেন, আমার সঙ্গে কথা কহিবে না? তুমি কি জান না যে তোমাকে মুক্ত করিয়া দিতেও আমার ক্ষমতা
১১ আছে, তোমাকে ক্রুষে দিতেও আমার ক্ষমতা আছে? য়েশু উত্তর করিলেন, আমার উপরে তোমার কোন ক্ষমতাই থাকিত না, যদি ঊর্দ্ধ হইতে তোমাকে দত্ত না হইত, সেই জন্যে তোমার পাপ অপেক্ষা তাহারই পাপ বড়, যে আমাকে তোমার হস্তে সমর্পণ
১২ করিয়াছে। এই কারণে পিলাত তাঁহাকে মুক্ত করিতে চেষ্টা করিতে লাগিলেন, কিন্তু ইহুদীরা উচ্চনাদ করিয়া বলিল, যদি তুমি উহাকে ছাড়িয়া দাও, তাহা হইলে তুমি সম্রাটের বন্ধু নও। যে কেহ
১৩ আপনাকে রাজা বলে, সে সম্রাটের বিপক্ষতা করে। অতএব

পিলাত যখন এই কথা শুনিলেন, তখন তিনি য়েশুকে বাহির করিয়া আনিয়া বিচারাসনে বসিলেন। বিচারাসন প্রস্তর বান্ধা নামক এক স্থানে ছিল, হিব্রু ভাষায় সেই স্থানটিকে গাব্বাথা* বলে, (সে দিন ১৪ পাস্থাপর্ব্বের আয়োজন দিন, বেলা তখন অনুমান দুই প্রহর)। তখন তিনি ইহুদীদিগকে কহিলেন, এই দেখ, তোমাদের রাজা! তাহাতে ১৫ তাহারা চীৎকার করিয়া বলিল,দূর কর,দূর কর,উহাকে ক্রুষে দাও। পিলাত তাহাদিগকে কহিলেন, তোমাদের রাজাকে ক্রুষে দিব? প্রধান যাজকেরা উত্তর করিল, সম্রাট ভিন্ন আমাদের কোন রাজা নাই। তখন তিনি তাঁহাকে ক্রুষে দিবার জন্য তাহাদের হস্তে সমর্পণ ১৬ করিলেন।

তাহাতে তাহারা য়েশুকে গ্রহণ করিল; আর তিনি আপনি ১৭ ক্রুষটি বহন করিয়া সেই মাথাখুলি নামক স্থানে বাহির হইলেন,যাহাকে হিব্রু ভাষায় গল্‌গথা বলে। সেই স্থানে তাহারা তাঁহাকে ক্রুষে ১৮ বিদ্ধ করিল। তাঁহার সঙ্গে তাহারা অন্য দুই জনকে, এক জনকে এপার্শ্বে, অন্য জনকে ওপার্শ্বে,আর মধ্যস্থলে য়েশুকে ক্রুষবিদ্ধ করিল। পিলাত একটি বিজ্ঞাপনী লিখিয়া ক্রুষের উপরে আঁটিয়া দিলেন। ১৯ লেখাটি এই—"নাজারাইয় য়েশু, ইহুদীদের রাজা"। এই বিজ্ঞাপন ২০ অনেক ইহুদীরা পাঠ করিল, কারণ যে স্থানে য়েশুকে ক্রুষে দেওয়া হইয়াছিল, সেই স্থানটি নগরের নিকট ছিল। আর সেই বিজ্ঞাপনটি হিব্রু, রোমীয় ও গৃক ভাষায় লিখিত ছিল। অতএব ইহুদীদের মহা- ২১ যাজকেরা পিলাতকে বলিল, 'ইহুদীদের রাজা" লিখিওনা; বরং 'ইহাই লিখ' যে, এ বলিয়াছিল, "আমি ইহুদীদের রাজা।" পিলাত ২২ উত্তর করিলেন, যাহা লিখিয়াছি, তাহা লিখিয়াছি।

সেই সৈনিকেরা য়েশুকে ক্রুষে দিলে পর তাঁহার বস্ত্র লইয়া ২৩ চারিভাগে বিভাগ করিল, তাহাদের এক এক জন এক এক ভাগ লইল; অঙ্গরক্ষিণীখানিও তাহারা লইল; কিন্তু সেই অঙ্গরক্ষিণী খানি

* "গাব্বাথা।" ইহার অর্থ উচ্চ স্থান।

২৪ সীবন রহিত ছিল, উপর হইতে সমুদয় একেবারে বুনা ছিল। অতএব তাহারা পরস্পর বলিল, আইস, ইহা না ছিড়িয়া ইহার জন্যে স্ফূর্ত্তী করি, দেখি, এটি কাহার হয়, 'ইহা ঘটিল' যেন শাস্ত্র সিদ্ধ হয় যথা—

'তাহারা আমার বস্ত্র আপনাদের মধ্যে বিভাগ করিয়া লইল,
এবং আমার পরিচ্ছদের জন্য তাহারা স্ফূর্ত্তী করিল।' গীত ২২;১৮।

২৫ এই কর্ম্ম সৈনিকেরা করিল। য়েশুর ক্রুষের নিকটে তাঁহার মাতা এবং তাঁহার মাতার ভগিনী ক্লোপার স্ত্রী মারীয়া ও মাগ্‌দালা গ্রামের
২৬ মারীয়া দণ্ডায়মান ছিলেন। অতএব য়েশু আপন মাতাকে দেখিয়া, এবং যাঁহাকে তিনি প্রেম করিতেন, সেই শিষ্যকে দণ্ডায়মান দেখিয়া
২৭ আপন মাতাকে বলিলেন, আর্য্যে! ঐ দেখ, তোমার পুত্র। শিষ্যকে তিনি বলিলেন, ঐ দেখ, তোমার মাতা, তাহাতে সেই শিষ্য সেই দণ্ডেই তাঁহাকে নিজ আবাসে লইয়া গিয়া রাখিলেন।

২৮ তাহার পরে য়েশু যখন জানিলেন যে সমুদয়ই সিদ্ধ হইল, তখন
২৯ শাস্ত্রসিদ্ধির জন্য বলিলেন, আমার পিপাসা হইতেছে। এখন সেই-স্থানে সির্কা পূর্ণ একটা পাত্র ছিল। অতএব তাহারা একখানি স্পঞ্জ সেই সির্কাতে ভিজাইয়া এক হিসোব নলে বসাইয়া সেটি তাঁহার
৩০ মুখের নিকটে ধরিল। এই সির্কা গ্রহণ করিলে পর, য়েশু বলিলেন, সিদ্ধ হইল; এই বলিয়া তিনি মস্তক নমন করিয়া আত্মাকে সমর্পণ
৩১ করিলেন। সেই দিন পর্ব্বের আয়োজন দিন। অতএব দেহ তিনটি যেন শাব্বাথে ক্রুষে না থাকে (কারণ সেই শাব্বাথ বড় শাব্বাথ ছিল), এই জন্যে ইহুদীরা পিলাতকে নিবেদন করিল, যেন তাহাদের পদের অস্থি ভাঙ্গিয়া দেওয়া হয়, ও তাহাদিগকে অপসারিত করা হয়।
৩২ অতএব সৈনিকেরা আসিয়া প্রথম জনের পা ভাঙ্গিল, তাঁহার সঙ্গে ক্রুষে
৩৩ বিদ্ধ অন্য জনেরও ভাঙ্গিল। কিন্তু য়েশুর নিকটে আসিয়া যখন তাহারা দেখিল যে তিনি মরিয়া গিয়াছেন, তখন তাহারা তাঁহার পা
৩৪ ভাঙ্গিল না। কেবল সৈনিকদের এক জন একটা বড়শা দিয়া তাঁহার
৩৫ পার্শ্বদেশ বিদ্ধ করিল, আর তখনি রক্তও জল নির্গত হইল। যিনি ইহা দেখিয়াছেন, তিনিই সাক্ষ্য প্রদান করিতেছেন, এবং তাঁহার সাক্ষ্য

সত্য। আর তিনি জানেন যে তিনি সত্যই বলিতেছেন, যেন তোমরা বিশ্বাস কর। ৩৬ কারণ এই সমুদয় ঘটিল, যেন এই শাস্ত্র বচন সিদ্ধ হয় যথা—"তাঁহার এক খানি অস্থিও ভগ্ন হইবে না" [যাত্রা ১২ ; ৪৬]। ৩৭ পুনরায় অন্য এক শাস্ত্র বচন বলে, 'যাঁহাকে তাহারা বিদ্ধ করিয়াছিল, তাঁহাকে তাহারা অবলোকন করিবে" সাখারি ১২ ; ১০।

৩৮ পরে আরিমাথাইয়া গ্রামের য়োষেফ, যিনি য়েশুর এক শিষ্য ছিলেন, কিন্তু ইহুদীদের ভয়ে গুপ্ত ভাবে, তিনি পিলাতকে অনুরোধ করিলেন, যেন তিনি তাঁহাকে য়েশুর দেহ স্থানান্তরিত করিতে দেন। পিলাত সম্মতি দিলেন। অতএব তিনি আসিয়া তাঁহার দেহ স্থানান্তরিত করিলেন। ৩৯ আর নিকদেমস্, যিনি প্রথমে রাত্রি যোগে তাঁহার নিকটে আসিয়াছিলেন, তিনিও আসিয়া অনুমান পঞ্চাশ সের গন্ধরস ও অগুরু মিশ্র আনয়ন করিলেন। ৪০ এইরূপে তাঁহারা য়েশুর দেহ লইয়া ইহুদীদের সমাধি দিবার প্রথানুযায়ী মসলার সঙ্গে কার্পাস-বস্ত্রে জড়িত করিলেন। ৪১ যে স্থানে তিনি ক্রুষবিদ্ধ ছিলেন, সেই স্থানে এক উদ্যান ছিল। সেই উদ্যানে এক নূতন সমাধি-গহ্বর ছিল, যাহাতে কাহাকেও সমাহিত করা হয় নাই। ৪২ ইহুদীদের আয়োজন দিন বলিয়া এবং সমাধি-গহ্বর নিকট ছিল বলিয়া তাঁহারা তন্মধ্যে য়েশুকে শায়িত করিলেন।

২০ **সপ্তাহের** প্রথম দিনে প্রত্যূষে অন্ধকার থাকিতে মাগ্দালার গারীয়া সমাধির নিকটে আসিয়া দেখেন, প্রস্তরখান সমাধি-দ্বার হইতে অপসারিত হইয়াছে। ২ অতএব তিনি ধাবিত হইয়া শিমোন পেত্রের নিকটে এবং যাহাকে প্রভু স্নেহ করিতেন, সেই অন্য শিষ্যের নিকটে আসিয়া তাঁহাদিগকে বলিলেন, তাহারা প্রভুকে সমাধি হইতে লইয়া গিয়াছে, আমরা জানি না, তাঁহাকে কোথায় রাখিয়াছে। ৩ অতএব পেত্র এবং সেই অন্য শিষ্য বাহির হইয়া সমাধির দিকে চলিলেন। ৪ দুই জনে এক সঙ্গে ধাবিত হইলেন। কিন্তু সেই অন্য শিষ্য পেত্রকে পশ্চাতে

৫ ফেলিয়া প্রথমে সমাধির নিকটে উপস্থিত হইলেন। আনত হইয়া তিনি সেই কার্পাসবস্ত্র পতিত দেখিলেন ; কিন্তু তিনি প্রবেশ করি-
৬ লেন না। শিমোন পেত্র তাঁহার পশ্চাতে আসিয়া সমাধিতে প্রবেশ
৭ করিলেন ; এবং সেই কার্পাসবস্ত্র পতিত দেখিলেন, কিন্তু যে গাত্র-মার্জ্জনী তাঁহার মস্তকে জড়িত ছিল, তাহা কার্পাসবস্ত্রের সঙ্গে
৮ ছিল না, তাহা স্বতন্ত্র এক স্থানে জড়ান ছিল। তখন সেই অন্য শিষ্য, যিনি প্রথমে সমাধির নিকটে আসিয়াছিলেন, তিনিও প্রবেশ
৯ করিলেন, আর দেখিয়া বিশ্বাস করিলেন।* কারণ তখনও তাঁহারা এই শাস্ত্র বচন জানিতেন না যে তাঁহাকে মৃতদের মধ্য হইতে উত্থান
১০ করিতে হইবে, (গীত ১৬; ১০)। অতএব শিষ্যদ্বয় আপনাদের আবাসে প্রত্যাবর্ত্তন করিলেন।

১১ কিন্তু মারীয়া বাহিরে সমাধি-দ্বারে দণ্ডায়মান হইয়া ক্রন্দন করিতে-ছেন ; ক্রন্দন করিতে করিতে তিনি নত মস্তক হইয়া সমাধি অভ্য-
১২ ন্তরে দৃষ্টিক্ষেপ করিলেন ; তিনি দেখেন, যে স্থানে য়েশুর দেহ শায়িত ছিল, সেই স্থানে শুভ্র পরিচ্ছদান্বিত দুই জন দূত উপবিষ্ট রহিয়া-
১৩ ছেন। এক জন শিরোভাগে, এক জন চরণ প্রান্তে। তাঁহারা তাঁহাকে বলিলেন, বৎসে, তুমি ক্রন্দন করিতেছ কেন? তিনি তাঁহাদিগকে বলিলেন, তাহারা আমার প্রভুকে স্থানান্তরিত করিয়াছে, আর আমি
১৪ জানি না তাহারা তাঁহাকে কোথায় রাখিয়াছে। ইহা বলিয়া তিনি পশ্চান্মুখ হইয়া য়েশুকে দণ্ডায়মান দেখিলেন। কিন্তু তিনি যে য়েশু,
১৫ তাহা তিনি জানিলেন না। য়েশু তাঁহাকে কহিলেন, বৎসে, তুমি ক্রন্দন করিতেছ কেন? কাহার অন্বেষণ করিতেছ? তিনি তাঁহাকে উদ্যান-পাল মনে করিয়া বলিলেন, মহাশয়, তুমি যদি তাঁহাকে লইয়া গিয়া থাক, তবে আমায় বল, কোথায় তাঁহাকে শায়িত করিয়াছ, আমি
১৬ তাঁহাকে সে স্থান হইতে আনয়ন করিব। য়েশু তাঁহাকে বলিলেন,

---

* বিশ্বাস করিলেন যে, মারীয়ার কথা সত্য অর্থাৎ কে তাঁহাকে স্থানান্তরিত করিয়াছে।

মারীয়া! তিনি তাঁহার দিকে মুখ ফিরাইয়া তাঁহাকে হিব্রু ভাষায় বলিলেন, রাব্বুনি, অর্থাৎ গুরো। ১৭ য়েশু তাঁহাকে কহিলেন,আমাকে স্পর্শ করিও না, কারণ এখনই ত আমার পিতার নিকটে উর্দ্ধগমন করা হইতেছে না। আমার ভ্রাতৃগণের নিকটে যাও, তাহাদিগকে বল যে, আমি তাঁহারই নিকট উর্দ্ধগমন করিতেছি, যিনি আমারও পিতা, তোমাদেরও পিতা; আমারও ঈশ্বর, তোমাদেরও ঈশ্বর। ১৮ মাগ্‌দালীনী খ্যাত মারীয়া আসিয়া শিষ্যদিগকে জ্ঞাত করিলেন যে তিনি প্রভুকে দর্শন করিয়াছেন, এবং প্রভু তাঁহাকে এই এই কথা বলিয়াছেন।

১৯ সপ্তাহের সেই প্রথম দিনে, সন্ধ্যার পর, যখন সমবেত শিষ্যগণ ইহুদীদের ভয়ে দ্বার রুদ্ধ করিয়াছিলেন, এমন সময়ে য়েশু আসিয়া তাঁহাদের মধ্যস্থলে দণ্ডায়মান হইয়া তাঁহাদিগকে কহিলেন, শান্তি, শান্তি। ২০ আর ইহা বলিয়া তিনি তাঁহাদিগকে আপন হস্তদ্বয় ও পার্শ্ব-দেশ প্রদর্শন করিলেন। প্রভুকে দর্শন করিয়া শিষ্যেরা আনন্দ করিতে লাগিলেন। ২১ (তিনি তাঁহাদিগকে পুনরায় কহিলেন, শান্তি, শান্তি। যাদৃশ পিতা আমাকে প্রেরণ করিয়াছেন, তাদৃশ আমিও তোমাদিগকে প্রেরণ করিতেছি। ২২ আর ইহা বলিয়া তিনি তাঁহাদের উপর ফুৎকার করিয়া তাঁহাদিগকে কহিলেন, পবিত্র আত্মা গ্রহণ কর। ২৩ যে কাহারো পাপ তোমরা ক্ষমা করিবে,তাহার পাপ ক্ষমা হইবে,আর যে কাহারো পাপ তোমরা ধরিয়া রাখিবে,তাহার পাপ ধরা থাকিবে)।

২৪ কিন্তু য়েশু যখন আসিয়াছিলেন, তখন দ্বাদশের এক জন, থোমাস্, ⌜গ্রীক ভাষায়⌝ যাহাকে দ্বিদীমস্ ⌜যমজ⌝ বলে, তিনি তাঁহাদের সঙ্গে ছিলেন না। ২৫ অতএব অন্য শিষ্যেরা তাঁহাকে কহিলেন, আমরা প্রভুকে দর্শন করিয়াছি। কিন্তু তিনি তাঁহাদিগকে কহিলেন, যদি আমি তাঁহার হস্তে সেই প্রেকের চিহ্ন না দেখি, এবং আমার অঙ্গুলি সেই প্রেকের ক্ষতে না রাখি, আর আমার হস্ত সেই পার্শ্ব-দেশে না রাখি, তাহা হইলে আমি বিশ্বাস করিব না।

২৬ অষ্টাহ পরে যখন শিষ্যেরা পুনরায় গৃহমধ্যে ছিলেন, আর যখন থোমাস্‌ও তাঁহাদের সঙ্গে ছিলেন, এমন সময়ে, দ্বাররুদ্ধ থাকিতেই, য়েশু আসিয়া তাঁহাদের মধ্যস্থলে দণ্ডায়মান হইয়া বলিলেন শান্তি,
২৭ শান্তি। তার পর তিনি থোমাস্‌কে কহিলেন, তোমার অঙ্গুলি এ দিকে বিস্তার করিয়া আমার এই হস্ত দেখ,এবং তোমার হস্ত বিস্তার করিয়া আমার পার্শ্বদেশে রাখ। তুমি অবিশ্বাসী হইও না, বিশ্বাসী
২৮ হও। থোমাস্ উত্তর করিয়া তাঁহাকে কহিলেন, হে আমার প্রভো!
২৯ হে আমার ঈশ্বর! য়েশু তাঁহাকে কহিলেন, আমাকে দেখিয়াছ বলিয়া তুমি বিশ্বাস করিতেছ; কিন্তু ধন্য তাঁহারাই যাঁহারা না দেখিয়াই বিশ্বাস করিয়াছেন।

৩০ (এই গ্রন্থে যাহা লেখা হয় নাই, এমন অন্যান্য অনেক অদ্ভুত
৩১ কার্য্য য়েশু আপন শিষ্যদিগকে প্রদর্শন করিলেন। তবে এ গুলি লেখা হইয়াছে যেন তোমরা বিশ্বাস কর যে, য়েশুই মাশীয়াথ, ঈশ্বরের পুত্র, আর যেন বিশ্বাস করিয়া তোমরা তাঁহার নামে অনন্তজীবন লাভ কর)।

২১ তাহার পরে তিনি তিবেরীয় হ্রদের তটে পুনরায় শিষ্যদিগকে
২ দর্শন দিলেন। তিনি এই রূপে দর্শন দিলেন—শিমোন পেত্র ও থোমাস্ যাঁহাকে দ্বিদীমস্ বলে, এবং গালীলাইয় কানা নগরের নাথানাএল ও জেবেদাইয়ের পুত্রদ্বয় এবং শিষ্যদের অন্য দুই জন ইহারা
৩ একত্রিত ছিলেন। শিমোন পেত্র তাঁহাদিগকে বলিলেন, আমি মৎস্য ধরিতে যাই। তাঁহারা বলিলেন, আমরাও তোমার সঙ্গে যাই। তাঁহারা বাহির হইয়া নৌকারোহণ করিলেন। কিন্তু সে
৪ রাত্রিতে তাঁহারা কিছুই ধরিতে পারিলেন না। প্রভাত হইয়া আসিতেছে, এমন সময়ে য়েশু তীরে দণ্ডায়মান ছিলেন। কিন্তু
৫ শিষ্যেরা জানিলেন না যে তিনি য়েশু। য়েশু তাঁহাদিগকে বলিলেন, বৎসেরা! খাইবার মত কি কিছু পাইয়াছ? তাঁহারা
৬ উত্তর করিলেন, না। তিনি তাঁহাদিগকে বলিলেন, জালটা নৌকার দক্ষিণ পার্শ্বে নিক্ষেপ কর, তাহা হইলে তোমরা পাইবে। তাহাতে

তাঁহারা ফেলিলেন, আর এত মৎস্য ঘেরা পড়িল যে, তাঁহারা টানিয়া আনিতে পারিলেন না। ৭ অতএব য়েশু যাঁহাকে প্রেম করিতেন, সেই শিষ্য পেত্রকে বলিলেন, উনি প্রভু। অতএব শিমোন পেত্র যখন শুনিলেন যে তিনি প্রভু, তখন তিনি আপন উত্তরীয় বস্ত্র কটিদেশে জড়াইয়া (কারণ তিনি উলঙ্গ ছিলেন) হ্রদে ঝাঁপ দিলেন। ৮ অন্য শিষ্যেরা নৌকাতে আসিলেন, কারণ তাঁহারা কুল হইতে বিস্তর দূরে ছিলেন না, অনুমান দুই শত হস্ত অন্তর। ৯ তাঁহারা মৎস্যের জাল টানিয়া আনিতে ছিলেন। স্থলে উঠিয়া আসিয়া তাঁহারা অঙ্গারের অগ্নি এবং তাহার উপরে মৎস্য ও রুটি স্থাপিত দেখিলেন। ১০ য়েশু তাঁহাদিগকে কহিলেন, যে মৎস্য তোমরা এখন ধরিয়াছ, তাহা হইতে কিছু আনিয়া দাও। ১১ শিমোন পেত্র গিয়া জালটা কুলে টানিয়া আনিলেন। তাহা এক শত তিপ্পান্নটা বৃহৎ মৎস্যে পরিপূর্ণ ছিল। কিন্তু এত মৎস্য থাকিলেও জাল ছিড়িল না। ১২ য়েশু তাঁহাদিগকে কহিলেন, আইস ভোজন কর। কিন্তু শিষ্যদের কেহই তাঁহাকে জিজ্ঞাসা করিতে সাহস করিলেন না যে, তুমি কে? কারণ তাঁহারা জানিয়াছিলেন যে তিনি প্রভু। ১৩ য়েশু আসিয়া রুটি লইয়া তাঁহাদিগকে বিভাগ করিয়া দিলেন, সেই রূপ মৎস্যও দিলেন। ১৪ য়েশু মৃতদের মধ্য হইতে উত্থান করিলে পর এই তৃতীয়বার শিষ্যদিগকে দর্শন দিলেন।

১৫ তাঁহাদের ভোজন হইলে পর, য়েশু শিমোন পেত্রকে বলিলেন, শিমোন, য়োহানের পুত্র, তুমি না ইহাদের অপেক্ষা আমাকে অধিক প্রেম কর? তিনি তাঁহাকে কহিলেন, হাঁ, প্রভো, তুমি জান যে আমি তোমাকে ভাল বাসি। তিনি তাঁহাকে কহিলেন, আমার মেষশাবক গুলিকে চরাও। ১৬ তিনি পুনরায় দ্বিতীয়বার তাঁহাকে কহিলেন, শিমোন য়োহানের পুত্র, তুমি কি আমাকে প্রেম কর? তিনি তাঁহাকে কহিলেন, হাঁ প্রভো, তুমি জান যে আমি তোমাকে ভাল বাসি। তিনি তাঁহাকে কহিলেন, আমার মেষগণকে পালন কর। ১৭ তৃতীয়বার তিনি তাঁহাকে বলিলেন, শিমোন, য়োহানের পুত্র, তুমি কি আমাকে ভাল

বাস ? তিনি তাঁহাকে কহিলেন, প্রভো, তুমি সবই জান, তুমি জ্ঞাত আছ যে আমি তোমাকে ভাল বাসি। যেশু তাঁহাকে কহিলেন,

১৮ আমার মেষগণকে চরাও। সত্য সত্য আমি তোমাকে কহিতেছি, যখন তুমি যুবা ছিলে, তখন তুমি আপনি আপনার কটিবন্ধন করিতে এবং যে স্থানে তোমার ইচ্ছা হইত, সেই স্থানে গমন করিতে; কিন্তু যখন তুমি বৃদ্ধ হইবে, তখন তুমি তোমার হাত বাড়াইয়া দিবে আর অন্য এক জন তোমার কটিবন্ধন করিয়া দিবে, আর যে স্থানে

১৯ তোমার ইচ্ছা নাই, সেই স্থানে তোমায় লইয়া যাইবে। এই কথা তিনি কহিলেন কেন, না কি প্রকার মৃত্যুতে তিনি ঈশ্বরকে মহিমান্বিত করিবেন, তাহা দেখাইবার জন্য। ইহা কহিলে পর, তিনি তাঁহাকে

২০ বলিলেন, আমার পশ্চাৎ পশ্চাৎ আইস। পেত্র পশ্চাদ্দৃষ্টি করিয়া সেই শিষ্যকে অনুসরণ করিতে দেখিলেন, যাঁহাকে যেশু প্রেম করিতেন, এবং যিনি ভোজনের সময়ে তাঁহার বক্ষঃস্থলে হেলান দিয়া বসিয়া-

২১ ছিলেন, প্রভো কে সে, যে তোমাকে ধরাইয়া দিতেছে? পেত্র

২২ তাঁহাকে দেখিয়া যেশুকে কহিলেন, প্রভো, ইহার কি হইবে? যেশু তাঁহাকে কহিলেন, যদি আমার ইচ্ছা হয় যে ইনি আমার আগমন পর্য্যন্ত থাকেন, তাহাতে তোমার কি? তুমি আমার অনুগমন কর।

২৩ তাহাতে ভ্রাতৃগণের মধ্যে এই কথাটি রাষ্ট্র হইয়া গেল যে সেই শিষ্য মরিবেন না। কিন্তু তিনি যে মরিবেন না, ইহা যেশু বলেন নাই, তিনি কেবল বলিয়াছিলেন, 'যদি আমার ইচ্ছা হয়, যে তিনি আমার

২৪ আগমন পর্য্যন্ত থাকেন, তাহাতে তোমার কি?' ইনিই সেই শিষ্য, যিনি এই সমুদয় বিষয়ে সাক্ষ্য প্রদান করিতেছেন, এবং এই সমুদয় বিষয় লিখিয়াছেন, আর আমরা জানি যে, তাঁহার সাক্ষ্য সত্য।

২৫ এমন অনেক অন্য বিষয়ও আছে, যাহা যেশু করিয়াছিলেন। যদি সেগুলি এক এক করিয়া লেখা হইত, তাহা হইলে এত গ্রন্থ হইত যে জগতেও ধরিত না।

---

# প্রেরিতদের ক্রিয়া।

হে থেয়ফিলস্, য়েশু প্রথমাবধি যে সমুদয় কার্য্য করিয়াছিলেন ও শিক্ষা দিয়াছিলেন, সে বিষয়ে আমি পূর্ব্বে এক বৃত্তান্তে সেই দিনকার ঘটনা পর্য্যন্ত বিবরিত করিয়াছি, যে দিনে তিনি আপন মনোনীত আপস্টলদিগকে পবিত্র আত্মার প্রভাবে কার্য্য-ভার অর্পণ করিয়া ঊর্দ্ধনীত হইলেন; সেই আপস্টলদের নিকটে তিনি আপন দুঃখভোগের পর চল্লিশদিন পর্য্যন্ত অনেক প্রমাণ দ্বারা আপনাকে জীবৎমান প্রদর্শন করিলেন, এবং ঈশ্বরের রাজ্য বিষয়ে তাঁহাদের সহিত কথা বার্ত্তা করিলেন। তাঁহাদের সঙ্গে সমবেত হইয়া তিনি তাঁহাদিগকে আদেশ করিলেন, যেন তাঁহারা য়েরূশালেম হইতে প্রস্থান না করিয়া পিতার সেই অঙ্গীকৃত বিষয়টির অপেক্ষায় থাকেন, যদ্বিষয়ে তিনি বলিলেন তোমরা আমার মুখে শ্রবণ করিয়াছ; যেহেতু য়োহান্ জলে বাপ্তাইজ করিয়াছিলেন, কিন্তু তোমরা অনতি অধিক দিনের পরে পবিত্র আত্মাতে বাপ্তাইজিত হইবে। ১ ২ ৩ ৪ ৫

অতএব যাঁহারা সমবেত ছিলেন, তাঁহারা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, প্রভো, তুমি এই সময়ে ইশ্রায়েলের জন্যে রাজ্যটি পুনরুদ্ধার করিতে যাইতেছ নাকি? তিনি তাঁহাদিগকে বলিলেন, কাল কিম্বা নির্দ্দিষ্ট সময় জানিবার অধিকার তোমাদের নাই, এই অধিকার পিতাই আপনার হস্তে রাখিয়াছেন। কিন্তু পবিত্র আত্মা তোমাদের উপরে অবতরণ করিলে পর তোমরা শক্তি প্রাপ্ত হইবে, আর তখন তোমরা য়েরূশালেমে, সমস্ত ইহুদা দেশে ও শামারিয়া দেশে, এমন কি, পৃথিবীর প্রান্ত পর্য্যন্ত আমার সাক্ষী হইবে। ইহা বলিলে পর তিনি তাঁহাদের সমক্ষে ঊর্দ্ধনীত হইলেন। এক খানি মেঘ আসিয়া তাঁহাকে তাঁহাদের দৃষ্টিপথ হইতে অন্তর্হিত করিল। তাঁহার প্রস্থান-সময়ে তাঁহারা এক দৃষ্টে স্বর্গের প্রতি চাহিয়া রহিয়াছেন, এমন সময়ে, ৬ ৭ ৮ ৯ ১০

কি আশ্চর্য্য, অকস্মাৎ শুভ্র পরিচ্ছদান্বিত দুইটি পুরুষ তাঁহাদের নিকটে
১১ দণ্ডায়মান হইলেন। তাঁহারা বলিলেন, হে গালীলাইয় লোকেরা
তোমরা কি জন্যে এখানে দাঁড়াইয়া স্বর্গের প্রতি চাহিয়া রহিয়াছ?
এই যে য়েশু, যিনি তোমাদের নিকট হইতে স্বর্গে উন্নীত হইলেন,
তাঁহাকে যেরূপে তোমরা স্বর্গে ঊর্দ্ধগমন করিতে দেখিলে, সেইরূপে
তিনি পুনরাগমন করিবেন।

১২ তখন তাঁহারা তৈলপর্ব্বত নামা পর্ব্বত হইতে য়েরূশালেমাভিমুখে
প্রতিগমন করিতে লাগিলেন। পর্ব্বতটি য়েরূশালেমের নিকটে অর্থাৎ
১৩ এক শাব্বাথ-পথ* দূরে ছিল। নগরে প্রবিষ্ট হইয়া তাঁহারা উপরিস্থ কুঠ-
রীতে উঠিয়া গেলেন। সেই স্থানে পেত্র, য়োহান, য়াকোব, আন্দ্রেয়াস্,
ফিলিপ, থোমাস্, বার্থলোমায়স্, আল্‌ফায়সের পুত্র য়াকোব, অনু-
১৪ রাগী নামা শিমোন, ও য়াকোবের ভ্রাতা ইহুদা থাকিলেন। তাঁহারা
সকলে এক চিত্তে প্রার্থনায় নিবিষ্ট থাকিলেন। কতকগুলি স্ত্রীলোক
এবং য়েশুর মাতা মারীয়া এবং য়েশুর ভ্রাতৃগণও তাঁহাদের সঙ্গে
ছিলেন।

১৫ তৎকালে এক দিন পেত্র ভ্রাতৃগণের মধ্যস্থলে উঠিয়া দাঁড়াইয়া
বলিতে লাগিলেন (বহুসংখ্যক লোক সেই এক স্থানে সমবেত হই-
১৬ য়াছিল, তাহাদের সংখ্যা অনুমান এক শত বিংশতি জন)—ভ্রাতৃগণ,
এক শাস্ত্রবচন সিদ্ধ হওয়া আবশ্যক ছিল, যাহা পবিত্র আত্মা
দাবিদের মুখ দিয়া সেই ইহুদার বিষয়ে প্রোক্ত করিয়াছিলেন,
যে তাহাদেরই পথ দর্শক হইয়াছিল, যাহারা য়েশুকে ধরিয়াছিল।
১৭ কারণ সে আমাদের মধ্যে এক জন গণিত ছিল, এবং এই সেবা-
১৮ পদের অধিকার পাইয়াছিল। (তাহার দুষ্কর্ম্মের পুরস্কার স্বরূপ তাহার
এক ক্ষেত্র লাভ হইল; সে অধোমুখে পতিত হইল, তাহার উদর
১৯ বিদীর্ণ হইয়া গেল, তাহাতে তাহার অন্ত্র বাহির হইয়া পড়িল। আর

* "শাব্বাথ-পথ" অর্থাৎ শাব্বাথ দিনে যতদূর হাঁটিবার বিধি ছিল।
অনুমান চারিসহস্র হস্ত দীর্ঘ পথ।

ইহা য়েরূশালেমবাসী সকলেই জ্ঞাত হইল, তাহাতেই সেই ক্ষেত্র তাহাদের নিজের ভাষায় আকেল-দামা অর্থাৎ রক্তক্ষেত্র কথিত হইয়াছে)। কারণ গীতিকাগ্রন্থে লিখিত হইয়াছে— ২০

"তাহার বাসস্থান উচ্ছন্ন যাউক,
তাহার মধ্যে বাস করে এমন কেহ না থাকুক" (গীতঃ ৬৯ ; ২৫)।

আরো—

"তাহার পদ অন্য এক জন গ্রহণ করুক" (গীতিকা ১০৯ ; ৮)।

অতএব আবশ্যক যে যাঁহারা প্রভুর সমস্ত গতিবিধিকালে আমাদের ২১ সঙ্গে আছেন, অর্থাৎ য়োহানের বাপ্তিস্ম অবধি আমাদের নিকট হইতে ২২ য়েশুর ঊর্দ্ধনীত হইবার দিন পর্য্যন্ত যাঁহারা আমাদের সঙ্গে আছেন, তাঁহাদের এক জন আমাদের সঙ্গে তাঁহার উত্থানের সাক্ষী হন। তখন ২৩ তাঁহারা দুই জনকে অর্থাৎ য়োষেফকে (যাঁহাকে বার্সাবাস্ বলে, এবং যাঁহার উপনাম য়ুষ্টস্) আর মাথিয়াস্‌কে দাঁড় করাইলেন। আর তাঁহারা ২৪ ইহা বলিয়া প্রার্থনা করিতে লাগিলেন, "হে প্রভো, সকলের হৃদয়জ্ঞ যে তুমি, তুমি আমাদিগকে প্রদর্শন কর যে, এই দুই জনের মধ্যে কাহাকে ২৫ তুমি এই সেবাপদের ও আপষ্টলপদের অধিকারী হইবার জন্য মনোনীত করিয়াছ, যাহা হইতে ইহুদা ভ্রষ্ট হইয়া নির্দ্দিষ্ট স্থানে প্রস্থান করিয়াছে। পরে তাঁহারা তাঁহাদের জন্যে গুটী করিলেন। গুটী ২৬ মাথিয়াসের নামে উঠিল, তাহাতে তিনি একাদশ আপষ্টলের মধ্যে গণিত হইলেন।

পেণ্টেকষ্ট্* পর্ব্বের সময় পূর্ণ হইয়া আসিলে পর তাঁহারা ২

* পাস্খা পর্ব্ব এবং তৎসংক্রান্ত অতাড়ী রুটির পর্ব্ব এক সপ্তাহ পালিত হইত। পাস্খা পর্ব্বের দ্বিতীয় দিনে অর্থাৎ রবিবারে শস্যের অগ্রভাগ অর্থাৎ শস্যের প্রথম আটি উৎসর্গ হইত। সেই দিন হইতে পঞ্চাশ দিনের দিন অর্থাৎ উনপঞ্চাশ দিন বা সাত সপ্তাহের পরে পেণ্টেকষ্ট্ পর্ব্ব পালিত হইত। "পেণ্টেকষ্ট্" এই শব্দের অর্থ পঞ্চাশত্তমী। এই পর্ব্বে ময়দার অগ্রভাগ অর্থাৎ দুই খানি তাড়ীযুক্ত হাতরুটি উৎসর্গ হইত। আটিটি মৃতদের মধ্য হইতে উত্থিত প্রভু য়েশুর প্রতিরূপ। রুটি দুই খানি পবিত্র-আত্মা-সৃষ্ট-খৃষ্টীয় সমাজের প্রতিরূপ। দেখ, লেবীঃ ২৩ ; ১—২০। গণনা ২৮; ১৬—৩০। দ্বিতীঃ ব্যঃ ১৬; ১—১৭।

২ সকলেই এক স্থানে সমবেত রহিয়াছেন, এমন সময়ে অকস্মাৎ স্বর্গ হইতে একটি শব্দ আসিল, তাহা প্রচণ্ড বায়ু-প্রবাহ-শব্দের মত ছিল। যে গৃহে তাঁহারা উপবিষ্ট ছিলেন, তাহা বায়ুতে পরিপূর্ণ
৩ হইল। সেই সঙ্গে অনেকগুলি জিহ্বা তাঁহাদের দৃষ্টিগোচর হইল। জিহ্বাগুলি অগ্নিবৎ। সে গুলি পৃথক পৃথক হইয়া তাঁহাদের প্রতি
৪ জনের উপরে অধিষ্ঠান করিতে লাগিল। তাহাতে তাঁহারা সকলে পবিত্র আত্মায় পরিপূর্ণ হইয়া অন্যান্য ভাষায় কথা কহিতে আরম্ভ করিলেন, আত্মা তাঁহাদিগকে যেরূপ ব্যক্ত করিবার ক্ষমতা দান করিলেন।

৫ সেই সময়ে আকাশের নীচস্থ সমুদয় জাতির মধ্য হইতে আগত অনেক ঈশ্বরভীত ইহুদীলোকে য়েরূশালেমে অবস্থান করিতেছিল।
৬ এই শব্দ হইলে পর লোকসমূহ একত্র হইল। তাহারা হতবুদ্ধি হইল, যেহেতু তাহারা প্রতিজন স্ব স্ব ভাষায় তাঁহাদিগকে কথা কহিতে
৭ শুনিল। তাহারা বিস্ময়িত হইল ও আশ্চর্য্য জ্ঞান করিয়া বলিল, এই যাহারা কথা বলিতেছে, ইহারা সকলেই কি গালীলার লোক
৮ নয়? তবে কি রূপে আমরা প্রতিজন স্ব স্ব মাতৃভাষা শুনিতেছি?
৯ অর্থাৎ পার্থিয়েরা, মেদীয়েরা, এলামীয়েরা, এবং মেসোপতামীয়া,
১০ ইহুদীয়া, কাপ্পাদোকিয়া, পন্তস ও আশিয়া, ফ্রুগিয়া ও পাম্ফুলিয়া, মিশর ও কুরিণীয়ার পার্শ্বস্থ লুবিয়ার অঞ্চল প্রভৃতির নিবাসীগণ এবং
১১ অত্রস্থ রোমীয় প্রবাসীগণ প্রভৃতি ইহুদী ও ইহুদী-পন্থী যে আমরা এবং ক্রেতীয় ও আরাবীয় লোক যে আমরা, আমরা ইহাদিগকে আমাদের নিজের ভাষায় ঈশ্বরের মহৎ কার্য্যের কথা কহিতে
১২ শ্রবণ করিতেছি। অতএব সকলেই বিস্ময়াপন্ন ও উদ্বিগ্ন হইয়া
১৩ পরস্পরে বলিতে লাগিল, ইহার ভাব কি? কেহ কেহ বিদ্রূপ করিয়া বলিল, ইহারা নূতন দ্রাক্ষারসে মত্ত হইয়াছে।

১৪ কিন্তু পেত্র একাদশ আপষ্টলের সঙ্গে উঠিয়া দাঁড়াইয়া উচ্চৈঃস্বরে তাহাদিগকে সম্বোধন করিয়া বলিতে লাগিলেন—হে ইহুদীগণ ও

য়েরূশালেম বাসীগণ, আমার কথায় কর্ণপাত করিয়া ইহা জ্ঞাত হও যে তোমরা যাহা ভাবিতেছ, তাহা নয়। ইহারা মত্ত নয়, কারণ ১৫ এখন দিবসের এক প্রহর মাত্র। ইহা সেই ব্যাপার, যাহা দৈববক্তা ১৬ য়োয়েল দ্বারা কথিত হইয়াছে—

"ঈশ্বর বলেন, শেষকালে এরূপ হইবে যে, ১৭
আমি সমুদয় মনুষ্যের উপরে আমার আত্মা হইতে বর্ষণ করিব,
তাহাতে তোমাদের পুত্রগণ ও কন্যাগণ দৈববাদনা করিবে,
তোমাদের যুবলোকে দর্শন দেখিবে,
তোমাদের প্রাচীনেরা স্বপ্ন দর্শন করিবে,
এবং আমার দাসগণের ও আমার দাসীগণের উপরে আমি সেই সময়ে ১৮
আমার আত্মা হইতে বর্ষণ করিব, তাহাতে তাহারা দৈববাদনা করিবে।
আমি উর্দ্ধে—গগণে অনেক অদ্ভুত কার্য্য করিব, ১৯
নীচে পৃথিবীতে অনেক লক্ষণ প্রদর্শন করিব—
রক্ত, অগ্নি, নিবিড় ধুন,—
প্রভুর দিন আসিবার পূর্ব্বে ২০
অর্থাৎ সেই মহাদিন, সেই প্রকাশমান দিনের পূর্ব্বে
সূর্য্য অন্ধকারে পরিণত হইবে,
চন্দ্র রক্তে পরিণত হইবে।
এরূপ হইবে যে, যে কেহ প্রভুর নাম লইবে, সেই পরিত্রাণ পাইবে" ২১
(য়োয়েল ২; ২৮—৩২)।

হে ইস্রাএলীয় লোকগণ, আমার কথা শ্রবণ কর। সেই নাজারেথীয় ২২ য়েশু দ্বারা ঈশ্বর (যেমন তোমরা জ্ঞাত আছ) তোমাদের মধ্যে যে সকল শক্তিমান ও অদ্ভুত কার্য্য করিয়াছিলেন এবং যে সকল অদ্ভুত লক্ষণ প্রদর্শন করিয়াছিলেন, তদ্দ্বারা তিনি তাঁহাকে তোমাদের সম্মুখে [মাশীয়াখ বলিয়া] সপ্রমাণ করিয়াছিলেন। তিনি ঈশ্বরের নির্ব্বন্ধ ও ২৩ ভবিষ্যৎ জ্ঞানানুযায়ী [তোমাদের হস্তে] সমর্পিত হইয়াছিলেন। তোমরা তাঁহাকে স্বেচ্ছাচারীদের হস্ত দিয়া ক্রুষবিদ্ধ করিয়া বধ করিয়াছিলে। কিন্তু ঈশ্বর তাঁহাকে উত্থাপন করিয়া মৃত্যুবন্ধন-বেদনা ২৪ হইতে বিমুক্ত করিয়াছেন। যেহেতু তাঁহাকে আপনার পরাক্রমের অধীনে ধরিয়া রাখিতে মৃত্যুর সাধ্য ছিল না। কারণ দাবিদ তাঁহার ২৫ বিষয়ে বলিয়াছেন—

"আমি সতত প্রভুকে আমার সম্মুখে দর্শন করিলাম,
যেহেতু পাছে আমি স্খলিত হই, এই জন্য তিনি আমার দক্ষিণে থাকেন।
২৬ সেই জন্যে আমার হৃদয় আনন্দিত এবং আমার জিহ্বা উল্লাসধ্বনি করিল।

এমন কি, আমার মাংসও আশা অবলম্বন করিয়া প্রবাস করিবে,
২৭ কারণ তুমি আমার প্রাণকে হাদেশে * থাকিতে দিবেনা।
তোমার পবিত্রকে তুমি বিকার দেখিতে দিবে না।
২৮ তুমি আমাকে জীবন-পন্থা জ্ঞাত করিয়াছ।
তোমার প্রসন্ন বদন দর্শাইয়া তুমি আমাকে আনন্দ সাগরে মগ্ন করিবে।"
(গীত ১৬ ; ৮—১১)।

২৯ হে ভ্রাতৃগণ, অনুমতি দাও, আমি তোমাদিগকে মুক্তকণ্ঠে আমাদের পিতৃ পুরুষ দাবিদের বিষয়ে বলি যে তিনি মরিয়াছেন ও সমাহিত হইয়াছেন,এবং তাঁহার সমাধিগুহা এই আজিকার দিন পর্য্যন্ত আমা-
৩০ দের মধ্যে রহিয়াছে। তিনি দৈববক্তা ছিলেন বলিয়া জানিয়াছিলেন যে ঈশ্বর তাঁহার নিকটে শপথ করিয়াছেন যে তাঁহার ঔরসজাত †
৩১ এক জনকে তাঁহার সিংহাসনে উপবেশন করাইবেন। তাঁহার ভবিষ্যৎ দৃষ্টি থাকাতে তিনি খৃষ্টের উত্থান বিষয়ে কথা কহিয়া বলেন যে, তাঁহাকে হাদেশে থাকিতে দেওয়াও হইল না,এবং তাঁহার মাংসও
৩২ বিকার দেখিল না। এই য়েশুকে ঈশ্বর উত্থাপন করিয়াছেন; আর
৩৩ আমরা সকলেই সেই বিষয়ের সাক্ষী আছি। অতএব তিনি ঈশ্বরের দক্ষিণ পার্শ্বে উন্নত হইয়াছেন, এবং পিতা হইতে সেই অঙ্গীকৃত পবিত্র আত্মাকে গ্রহণ করিয়া তাঁহাকে বর্ষণ করিলেন, যেমন তোমরা দেখি-
৩৪ তেছ ও শুনিতেছ। কারণ দাবিদ স্বর্গে ঊর্দ্ধ গমন করেন নাই ; তিনি আপনি বলেন—

"প্রভু আমার প্রভুকে বলিলেন, তুমি আমার দক্ষিণে উপবেশন কর,
৩৫ যাবৎ আমি তোমার শত্রুদিগকে তোমার পাদপীঠ করিয়া না দিই"
[গীত ১১০ ; ১]।

---

* লূক ২৩; ৪৩ পদের টিপ্পনী দেখ।

† এই কথাটি প্রথমে সলমনের প্রতি অর্শে। দ্বিতীয়তঃ প্রতিবিম্বভাবে খৃষ্টের প্রতি অর্শে।

অতএব সমস্ত ইস্রায়েল বংশ নিশ্চয় জ্ঞাত হউক যে, এই যে য়েশুকে ৩৬
তোমরা ক্রুষবিদ্ধ করিয়াছিলে, তাঁহাকেই ঈশ্বর প্রভুপদে ও মাশীয়াখ-
পদে অভিষিক্ত করিয়াছেন। এই কথা শুনিয়া তাহাদের হৃদয়ে যেন ৩৭
শেলাঘাত হইল। তাহারা পেত্রকে ও অন্যান্য আপষ্টলদিগকে
বলিল, ভ্রাতৃগণ, আমরা কি করিব? পেত্র তাহাদিগকে বলিলেন, ৩৮
তোমরা মনঃপরিবর্ত্তন কর, এবং তোমাদের প্রত্যেক জন পাপের ক্ষমা
পাইবার জন্য য়েশু খৃষ্টের নামে বাপ্তাইজিত হও, তাহা হইলে
তোমরা পবিত্র আত্মারূপ দানটি প্রাপ্ত হইবে। কারণ অঙ্গীকারটি ৩৯
তোমাদিগকে ও তোমাদের সন্তানদিগকে এবং সেই দূরদেশবাসী
সকলকে প্রদত্ত হইয়াছে, যাহাদিগকে প্রভু আমাদের ঈশ্বর আহ্বান
করিবেন ইত্যাদি আরো অনেক কথায় তিনি সাক্ষ্য প্রদান করিলেন, ৪০
এবং তাহাদিগকে অনুরোধ করিয়া বলিলেন, তোমরা এই বিপরীত
বংশ হইতে পৃথক হইয়া আপনাদিগকে বাঁচাও। যাহারা তাঁহার বাক্য ৪১
গ্রহণ করিল, তাহারা বাপ্তাইজিত হইল। তাহাতে সেই দিনে অনুমান
তিন সহস্র লোক ⌜শিষ্যসমাজে⌝ সংযুক্ত হইল। আর তাহারা আপষ্টল- ৪২
দিগের শিক্ষায় ও সম্মিলনে, রুটি ভাঙ্গনে ও প্রার্থনায় রত থাকিল।

দেখিয়া সকল লোকে ভয়ে অভিভূত হইতে লাগিল; কারণ ৪৩
আপষ্টলদের দ্বারা অনেক অদ্ভূত কার্য্য সাধিত হইল, এবং অনেক অদ্ভূত
লক্ষণ প্রদর্শিত হইল। বিশ্বাসীরা সকলে এক স্থানে সমবেত থাকিলেন। ৪৪
তাঁহাদের বিষয় সম্পত্তি সাধারণের বিষয় ছিল। তাঁহারা আপনাদের ৪৫
স্থাবর ও অস্থাবর সম্পত্তি বিক্রয় করিয়া যাহার যেমন প্রয়োজন, সেই
মত বিতরণ করিতেন। প্রতিদিন তাঁহারা এক মন হইয়া মন্দিরে ৪৬
সমাজবদ্ধ হইয়া থাকিতেন। বাটীতে রুটি ভাঙ্গনও হইত, তাঁহারা
আহ্লাদে ও হৃদয়ের সারল্যে ভোজন পান করিতেন। তাঁহারা ঈশ্ব- ৪৭
রকে ধন্যবাদ করিতেন এবং লোক সাধারণের অনুগ্রহ পাত্র ছিলেন।
এইরূপে প্রভু দিন দিন পরিত্রাণ পাত্র দিগের দ্বারা তাঁহাদিগের সংখ্যা
বৃদ্ধি করিতে লাগিলেন।

৩ **এক দিন** পেত্র ও য়োহান প্রার্থনার নিরুপিত সময়ে অর্থাৎ
২ তৃতীয় প্রহরে একত্রে মন্দিরে যাইতেছিলেন। এমন সময়ে লোকে
এক জন্মখঞ্জ মনুষ্যকে বহিয়া লইয়া যাইতেছিল, যাহাকে তাহারা
মন্দিরে প্রবেশকারীদের নিকট ভিক্ষা চাহিবার জন্য প্রতিদিন মন্দি-
৩ রের সুন্দর নামা দ্বারে বসাইয়া রাখিত। সে পেত্রকে ও য়োহানকে
৪ মন্দিরে প্রবেশ করিতে উদ্যত দেখিয়া ভিক্ষা যাচ্ঞা করিল। পেত্র
ও য়োহান তাহার প্রতি এক দৃষ্টে নিরীক্ষণ করিলে পর, পেত্র তাহাকে
৫ বলিলেন, আমাদের দিকে দৃষ্টি কর। সে তাঁহাদের নিকট হইতে
৬ কিছু পাইবার আশায় তাঁহাদের দিকে এক মনে চাহিয়া রহিল। কিন্তু
পেত্র বলিলেন, স্বর্ণ কি রৌপ্য আমার নাই, তবে যাহা আমার
আছে, তাহা আমি তোমাকে দিতেছি, তুমি সেই নাজারেথীয় য়েশু
৭ খ্রীষ্টের নামের বলে উঠিয়া বেড়াও। ইহা বলিয়া তিনি তাহার দক্ষিণ
হস্ত ধরিয়া তাহাকে উঠাইলেন। তদ্দণ্ডেই তাহার পদ ও গুল্ফ সবল
৮ হইল। তাহাতে সে লম্ফ দিয়া উঠিয়া দাঁড়াইল এবং বেড়াইতে
লাগিল। সে তাঁহাদের সঙ্গে সঙ্গে মন্দিরে প্রবেশ করিয়া সে স্থানে
বেড়াইতে বেড়াইতে ও লম্ফ দিতে দিতে ঈশ্বরকে ধন্যবাদ করিতে
৯ লাগিল। লোকসমূহ তাহাকে বেড়াইতে ও ঈশ্বরকে ধন্যবাদ করিতে
১০ দেখিল। তাহারা তাহাকে চিনিতে পারিল যে, সে সেই লোক,
যে মন্দিরের সুন্দর নামা দ্বারের পার্শ্বে ভিক্ষা পাইবার আশায় বসিয়া
থাকিত। তাহার প্রতি যাহা ঘটিল, তাহা দেখিয়া তাহারা অবাক ও
বিস্ময়াভিভূত হইল।

১১ সে পেত্রের ও য়োহানের হস্ত ধরিয়া আছে দেখিয়া লোকসমূহ
যার পর নাই আশ্চর্য্যান্বিত হইল, এবং ধাবিত হইয়া তাঁহাদের নিকটে
১২ সলমনের দালান নামা দালানে* একত্র হইল। তাহা দেখিয়া পেত্র
লোক দিগকে বলিলেন, হে ইশ্রাএল লোকেরা, তোমরা ইহা দেখিয়া
আশ্চর্য্যান্বিত হইতেছ কেন? কিম্বা আমাদের দিকে এরূপ

* দেখ, য়োহান ১০; ২৩ পদের টিপ্পনী।

ভাবে চাহিয়া রহিয়াছ কেন, যেন আমরা নিজের শক্তিতে বা ধার্ম্মিকতার গুণে ইহাকে গতিশক্তি দান করিয়াছি? ১৩ আব্রাহামের, ইস্হাকের ও য়াকোবের ঈশ্বর অর্থাৎ আমাদের পিতৃগণের ঈশ্বর আপনার সেই দাস য়েশুকে মহিমান্বিত করিলেন, যাঁহাকে তোমরা ধরিয়া দিয়াছিলে এবং পিলাতের সম্মুখে অগ্রাহ্য করিয়াছিলে। ১৪ পিলাত তাঁহাকে মুক্ত করিতে স্থির করিয়াছিলেন, কিন্তু তোমরা সেই পবিত্রস্বরূপ ও যাথার্থিকস্বরূপকে অগ্রাহ্য করিয়া ইহাই যাচ্ঞা করিয়াছিলে যে, তোমাদিগকে যেন একজন নরঘাতককে অর্পণ করা হয়। ১৫ সেই জীবনের উৎপাদককে তোমরা বধ করিয়াছিলে, কিন্তু ঈশ্বর তাঁহাকে মৃতদের মধ্য হইতে উত্থাপন করিয়াছেন, আর আমরা এ বিষয়ে সাক্ষী আছি। ১৬ আর এই যে মনুষ্যকে তোমরা দেখিতেছ, ও চিনিতেছ, এ য়েশুর নামে বিশ্বাস করিল, তাহাতেই এ সেই নামের গুণে শক্তি লাভ করিল, অর্থাৎ য়েশুর প্রসাদে ইহার যে বিশ্বাস লাভ হইল, সেই বিশ্বাসের বলে এ ব্যক্তি সকলের সাক্ষাতে সম্পূর্ণ স্বাস্থ্য লাভ করিল। ১৭ তা ভ্রাতৃগণ, আমি জানি যে, তোমরা ও তোমাদের অধ্যক্ষেরা অজ্ঞানতায় এই কর্ম্ম করিয়াছ। ১৮ সে যাহা হউক, এই রূপে ঈশ্বরের সেই সমুদয় বাক্য সিদ্ধ হইল, যাহা তিনি দৈববক্তৃগণের মুখ দিয়া পূর্ব্বে আপনার মাশীয়াখের উক্ত দুঃখ ভোগ সম্বন্ধে বলিয়াছিলেন। ১৯ অতএব তোমরা মনঃপরিবর্ত্তন কর ও প্রত্যাবৃত্ত হও, যেন তোমাদের পাপ মার্জ্জিত হয়, এবং যেন প্রভুর নিকট হইতে সেই অমৃতময় সময় আসিতে পারে, ২০ আর তিনি যেন তোমাদের জন্য পূর্ব্ব নির্দ্দিষ্ট মাশীয়াখকে অর্থাৎ য়েশুকে প্রেরণ করিতে পারেন, ২১ যাঁহাকে সমুদয় বিষয়ের পুনরুদ্ধার করিবার সময় পর্য্যন্ত অর্থাৎ যে সময়ের বিষয় তিনি জগতের আরম্ভ অবধি আপন পবিত্র দৈববক্তৃগণের মুখ দিয়া কহিয়াছেন, সেই সময় পর্য্যন্ত ঊর্দ্ধগমন করিয়া স্বর্গে অবস্থিতি করিতে হইয়াছে। ২২ মূশা বলিয়াছেন, "তোমাদের ভ্রাতৃগণের মধ্য হইতে প্রভু তোমাদের ঈশ্বর আমারই

সদৃশ এক জন দৈববক্তাকে উদয় করিবেন। তিনি তোমাদিগকে যাহা বলিবেন, তাহা তোমরা সর্ব্বতোভাবে পালন করিও।
২৩ আর এমন হইবে, যে কেহ সেই দৈববক্তার কথায় কর্ণপাত না করিবে, তাহাকে আমার লোকদের মধ্য হইতে উচ্ছিন্ন করা হইবে"
২৪ [দ্বিঃ বিবরণ ১৮;১৫—১৯]। আর শামুএল প্রভৃতি যে সকল দৈববক্তৃগণ পর্য্যায়ক্রমে কহিয়া আসিয়াছেন, তাঁহারা সকলেই এই সময়ের
২৫ বিষয়ে ব্যক্ত করিয়াছেন। তোমরাই দৈববক্তৃগণোক্ত অঙ্গীকারগুলির অধিকারী, এবং সেই নিয়মের অধিকারী, যাহা ঈশ্বর আমাদের পিতৃগণের * সঙ্গে স্থাপন করিয়া আব্রাহামকে বলিয়াছিলেন, "তোমার বংশ দ্বারা পৃথিবীর সকল জাতি আশীর্ব্বাদিত হইবে" [আদি ১২;৩।১৮;
২৬ ১৮]। ঈশ্বর আপনার দাসকে উদয় করিয়া প্রথমেই তোমাদের নিকটে তাঁহাকে প্রেরণ করিয়াছিলেন, যেন তিনি তোমাদিগকে আশীর্ব্বাদ করিয়া প্রত্যেক জনকে স্ব স্ব দুষ্টতা হইতে প্রত্যাবৃত্ত করেন।

৪ তাঁহারা লোক সমূহকে এই সকল কথা কহিতেছেন, এমন সময়ে যাজকেরা, মন্দিররক্ষক সেনাপতি এবং সাদ্দুকীরা আসিয়া
২ উপস্থিত। তাহারা ব্যগ্র হইয়াছিল, যেহেতু তাঁহারা লোকসমূহকে উপদেশ দিয়া য়েশুর দৃষ্টান্ত প্রদর্শন করিয়া মৃতোত্থান প্রচার
৩ করিতেছিলেন। তাহারা তাঁহাদিগকে ধরিয়া পর দিবস পর্য্যন্ত
৪ কারাগারে রাখিল, কারণ তখন প্রায় সন্ধ্যা হইয়াছিল। সে যাহা হউক, যাহারা ⌈প্রভুর⌉ বাক্য শ্রবণ করিয়াছিল, তাহাদের মধ্যে অনেকে বিশ্বাস করিল। তাহাতে শিষ্যদের সংখ্যা ন্যূনাধিক পাঁচ সহস্র পুরুষ হইয়া উঠিল।

৫ পর দিনে অধ্যক্ষেরা, প্রাচীনেরা ও শাস্ত্রীরা য়েরুশালেমে সমবেত
৬ ছিল, এবং মহাযাজক আন্নাস্, কায়াফাস্, য়োয়ান্নেস্ ও আলেকস্যান্দার প্রভৃতি মহাযাজকীয় গোত্রজ সকলেই উপস্থিত ছিল।
৭ তাহারা তাঁহাদিগকে মধ্যস্থলে দাঁড় করাইয়া জিজ্ঞাসা করিল,

* অর্থাৎ আব্রাহাম, ইসাহাক ও য়াকোবের সঙ্গে।

তোমরা কোন্ শক্তিতে কিম্বা কোন্ নামের গুণে ইহা করিয়াছ ?
তখন পেত্র পবিত্র আত্মায় পরিপুরিত হইয়া তাহাদিগকে বলিলেন, ৮
হে লোক সাধারণের অধ্যক্ষগণ ও ইস্রায়েলের প্রাচীনগণ! যদি আমা- ৯
দিগকে আজি এক রোগী মনুষ্যের প্রতি কৃত মঙ্গল-কার্য্যের কারণে
অর্থাৎ সে কি উপায়ে আরোগ্য লাভ করিল, এই বিষয়ে উত্তর
করিতে হয়, তবে তোমরা সকলে এবং ইস্রায়েলের সমুদয় লোক ১০
জ্ঞাত হও যে, সেই নাজারেথীয় য়েশু খৃষ্টের নামের গুণে অর্থাৎ
যাঁহাকে তোমরা ক্রুষবিদ্ধ করিয়াছিলে, কিন্তু ঈশ্বর যাঁহাকে মৃতদের
মধ্য হইতে উত্থাপন করিয়াছেন, তাঁহারই প্রভাবে এ মনুষ্য তোমাদের
সকলের সম্মুখে সুস্থ দণ্ডায়মান রহিয়াছে। তিনিই সেই প্রস্তর, ১১
যাঁহাকে গ্রন্থনকারীগণ অর্থাৎ তোমরাই অবহেলা করিয়াছিলে, কিন্তু
তিনিই ভিত্তি-প্রস্তর হইয়া উঠিয়াছেন [গীত ১১৮; ২২]। অন্য ১২
কাহাতে পরিত্রাণ নাই, কারণ যাহাতে পরিত্রাণ পাইতে হইবে,
আকাশের নীচে মনুষ্য সমাজে অন্য কোন নামও দত্ত হয় নাই।

পেত্রের ও য়োহানের সাহস দেখিয়া, এবং তাঁহারা যে অশি- ১৩
ক্ষিত ও সামান্য লোক তাহা বুঝিতে পারিয়া তাহারা আশ্চর্য্য জ্ঞান
করিতে লাগিল। তাহারা তাঁহাদিগকে য়েশুর সঙ্গী লোক বলিয়া
চিনিতেও পারিল। আর যে মনুষ্যকে তাঁহারা আরোগ্য করিয়া- ১৪
ছিলেন, তাহাকেও তাঁহাদের সঙ্গে দণ্ডায়মান দেখিয়া তাহারা কিছু
বিরুদ্ধ কথা বলিতে পারিল না। পরে তাঁহাদিগকে মহাবিচার সভা ১৫
হইতে বাহিরে যাইতে আদেশ করিলে পর, তাহারা আপনাদের
মধ্যে পরামর্শ করিতে লাগিল, বলিল, এ বিষয়ে কি করা যায়? ১৬
কারণ ইহাদের দ্বারা যে এক বিখ্যাত অদ্ভূত কার্য্য সাধিত হইয়াছে,
তাহা সমুদয় য়েরূশালেমবাসীদের নিকটে প্রকাশিত হইয়াছে, এবং
আমরাও তাহা অস্বীকার করিতে পারি না। তবে লোক সাধা- ১৭
রণের মধ্যে যেন এই বিষয়টি আরো রাষ্ট্র হইয়া না যায়, এই
জন্যে আমরা ইহাদিগকে দৃঢ়রূপে নিষেধ করিয়া দিই, যেন

ইহারা এই নাম সম্বন্ধে কোন মনুষ্যের সঙ্গে আর কথা না কহে।
১৮ তাহারা তাঁহাদিগকে ডাকিয়া এই আজ্ঞা করিল, যেন তাঁহারা য়েশুর
১৯ নাম সম্বন্ধে কোন মতে কথা না কহেন, কিম্বা শিক্ষা না দেন। কিন্তু
পেত্র ও য়োহান উত্তর করিয়া তাহাদিগকে বলিলেন, ঈশ্বরের বাক্য
অপেক্ষা তোমাদের বাক্য অধিক মান্য করা ঈশ্বরের সম্মুখে ন্যায্য
২০ কি না, ইহার বিচার তোমরাই কর। কারণ আমরা যাহা প্রত্যক্ষ
করিয়াছি ও শ্রবণ করিয়াছি, সে বিষয়ে কথা না কহিয়া আমরা কি
২১ করিয়া থাকিব? তখন তাহারা তাঁহাদিগকে আরো ভয় প্রদর্শন
করিলে পর ছাড়িয়া দিল, যেহেতু তাহারা লোক সাধারণের কারণে
তাঁহাদিগকে দণ্ডিত করিবার উপায় পাইল না, যেহেতু তাহারা সক-
২২ লেই ঘটনাটি দেখিয়া ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিতেছিল। কারণ
যে মনুষ্যের সম্বন্ধে এই আরোগ্য-দানরূপ অদ্ভুত কার্য্য সাধিত হইয়া-
ছিল, তাহার বয়ঃক্রম চল্লিশ বৎসরের অধিক ছিল।

২৩ বিমুক্ত হইয়া তাঁহারা আপনাদের স্বজনদের নিকটে আসিলেন,
এবং মহাযাজকেরা ও প্রাচীনেরা তাঁহাদিগকে যাহা বলিয়াছিল,
২৪ বর্ণনা করিলেন। তাঁহারা তাহা শ্রবণ করিয়া একচিত্তে উচ্চৈঃস্বরে
ঈশ্বরকে বলিতে লাগিলেন "হে একাধিপতি, তুমি স্বর্গ, পৃথিবী,
২৫ সমুদ্র ও তন্মধ্যস্থ সমুদয় বিষয়ের সৃষ্টিকর্ত্তা," তুমি আমাদের পিতা
তোমার দাস দাবিদকে পবিত্র আত্মাভিভূত করিয়া তাঁহার মুখ দিয়া
বলিয়াছ—

"বিজাতিগণ কেন ক্রোধে উন্মত্ত হইল,
জাতিগণ কেন অনিষ্ট কল্পনা করিল,
২৬ পৃথিবীর রাজগণ কেন তাঁহার বিরুদ্ধে উত্থান করিতেছে,
রাজপ্রতিনিধিগণ কেন তাঁহার বিরুদ্ধে সমবেত হইতেছে,
অর্থাৎ প্রভুর বিরুদ্ধে ও তাঁহার মাশীয়াখের বিরুদ্ধে" [গীতা ২; ১—২]

২৭ কারণ সত্যই, হেরোদ ও পন্তিয়স পিলাতস্ বিজাতীদের ও ইশ্রা-
য়েল বংশীয়দের সঙ্গে তোমার দাস য়েশুর বিরুদ্ধে অর্থাৎ যাঁহাকে

তুমি অভিষিক্ত করিয়াছ, তাঁহার বিরুদ্ধে এই নগরে সমবেত হইয়া ২৮
তোমার নির্ব্বন্ধের কার্য্য ও ঘটনা সাধন করিয়াছে। এখন হে প্রভো! ২৯
তুমি তাহাদের ভয় প্রদর্শনের দিকে দৃষ্টি রাখিও, এবং তোমার
দাসদিগকে সাহস পূর্ব্বক তোমার বাক্য ব্যক্ত করিতে ক্ষমতা দান
কর। আর সেই সঙ্গে তুমি তোমার হস্ত বিস্তার কর, যেন তোমার ৩০
পবিত্র দাসের অর্থাৎ য়েশুর নামের গুণে আরোগ্য সাধিত হয়,
এবং লক্ষণ ও অদ্ভূতকার্য্য সম্পাদিত হয়। তাঁহাদের প্রার্থনা সমাপন ৩১
হইলে সেই স্থানটা অর্থাৎ যে স্থানে তাঁহারা সমবেত ছিলেন, সেই
স্থানটা বিকম্পিত হইল। আর তাঁহারা সকলেই পবিত্র আত্মায় পরি-
পূর্ণ হইয়া সাহস পূর্ব্বক ঈশ্বরের বাক্য প্রচার করিতে লাগিলেন।

সেই বহুসংখ্যক বিশ্বাসী লোকে এক হৃদয় ও এক প্রাণ ছিলেন, ৩২
আর তাঁহাদের বিষয় সম্পত্তি সম্বন্ধে কেহ বলিতেন না যে, এ আমার
বিষয়। তাঁহাদের সকলের সম্পত্তি সাধারণের সম্পত্তি ছিল।
আপষ্টলগণ প্রভু য়েশুর মৃতোত্থানের বিষয়ে অতি প্রবলরূপে সাক্ষ্য ৩৩
প্রদান করিলেন, যেহেতু ⌈ঈশ্বরের⌉ মহানুগ্রহ তাঁহাদের সকলের উপরে
বিরাজিত ছিল। এমন একটি লোকও তাঁহাদের মধ্যে ছিল না ৩৪
যাহার অভাব ছিল। কারণ যাঁহারা ভুমির কি গৃহের অধিকারী
ছিলেন, তাঁহারা তাহা বিক্রয় করিয়া বিক্রীত বিষয়ের মূল্য আনিয়া
আপষ্টলদের চরণে অর্পণ করিতেন। আর যাঁহার যেমন প্রয়োজন, সেই ৩৫
মত প্রত্যেক জনকে বিতরণ করা হইত।

য়োষেফ, যিনি আপষ্টলদের দ্বারা বার্ণাবাস্ (সান্ত্বনা-পুত্র) নামে ৩৬
অভিহিত হইয়াছিলেন, যিনি এক জন লেবীয় লোক, যাঁহার জন্ম-
ভুমি কুপ্র দ্বীপ, তাঁহার এক খানি ক্ষেত্র ছিল। তিনিও তাহা বিক্রয় ৩৭
করিয়া মূল্য আনয়ন করিয়া আপষ্টলদের চরণে অর্পণ করিলেন।

কিন্তু আনানিয়াস্ নামা একজন লোক আপনার ভার্য্যা সাফী- ৫
রার মত লইয়া একটা সম্পত্তি বিক্রয় করিয়া আপন ভার্য্যার জ্ঞাত-
সারে সেই মূল্য হইতে আপনার জন্যে কতক অংশ গোপন রাখিয়া ২

৩ অন্য অংশ আপষ্টলদের চরণে অর্পণ করিল। পেত্র বলিলেন, হে আনানিয়াস, এ কি, শয়তান তোমার হৃদয়ে প্রবেশ করিয়া পবিত্র আত্মার সমক্ষে মিথ্যা বলিতে এবং ভূমির মূল্য হইতে আপনার জন্য
৪ এক অংশ গোপন রাখিতে প্রবৃত্তি দিয়াছে, দেখিতেছি। বিষয়টি অবিক্রীত থাকিতে কি তোমারই ছিল না? আর বিক্রীত হইলে পরেও তাহার মূল্য কি তোমার অধিকারে ছিল না? তবে কেন তুমি তোমার হৃদয়ে এই কার্য্য করিতে কৃতসংকল্প হইলে? তুমি মনুষ্যদের সমক্ষে মিথ্যা বল নাই, তুমি ঈশ্বরের সমক্ষে মিথ্যা বলি-
৫ য়াছ। এই বাক্য শ্রবণ মাত্রেই আনানিয়াস্ ভূতলে পতিত হইয়া প্রাণ ত্যাগ করিল। যত লোক ইহা শ্রবণ করিল, সকলেই মহাভয়ে
৬ অভিভূত হইল। তখন যুবকেরা উঠিয়া তাহার হস্ত পদ গুঠাইয়া দিয়া বাহিরে লইয়া গিয়া সমাধি দিল।

৭ অনুমান তিন ঘণ্টার পরে তাহার ভার্য্যাও সেই স্থানে উপস্থিত
৮ হইল। কিন্তু কি ঘটিয়াছে তাহা সে জানিত না। পেত্র তাহাকে বলিলেন, বল দেখি গো, তোমরা ক্ষেত্রটি কি এই মূল্যেই বিক্রয় করি-
৯ য়াছ? সে বলিল, হাঁ ঐ মূল্যেই বটে। পেত্র তাহাকে বলিলেন, কেন তোমরা প্রভুর আত্মাকে পরীক্ষা করিবার জন্য এক পরামর্শ হইয়াছ। দেখ, যাহারা তোমার স্বামীকে সমাধি দিল, তাহারা প্রত্যাবৃত্ত হইয়া দ্বারদেশে পদার্পণ করিতেছে, তোমাকেও বাহিরে
১০ লইয়া যাইবে। সে হঠাৎ তাঁহার চরণের নিকটে পতিত হইয়া প্রাণত্যাগ করিল। যুবকেরা প্রবেশ করিয়া দেখিল, সে মরিয়া গিয়াছে, তাহাতে তাহারা তাহাকে বাহিরে লইয়া গিয়া তাহার
১১ স্বামীর পার্শ্বে সমাহিত করিল। তখন সমস্ত খৃষ্টীয় সমাজ এবং যে সকল লোকে সেই ব্যাপার শ্রবণ করিল, সকলেই মহাভয়ে অভিভূত হইল।

১২ আপষ্টলদের হস্ত দ্বারা লোক সাধারণের মধ্যে অনেক অদ্ভুত ও মহাশ্চর্য্য কার্য্য সাধিত হইল (তাঁহারা সকলে এক মনে সলমনের

দালানে থাকিতেন; কিন্তু অন্য লোকদের কেহ তাঁহাদের ১৩
সঙ্গে মিশিতে সাহস করিল না; বলিতে কি, সাধারণ লোকে তাঁহা-
দের অত্যন্ত সুখ্যাতি করিত। এমন কি, প্রভুতে বিশ্বাসকারী বহু- ১৪
সংখ্যক পুরুষ ও স্ত্রীলোক সমাজভুক্ত হইলেন), এমন যে, লোকে ১৫
রোগীদিগকে পথের পার্শ্বে বাহির করিয়া আনিয়া দোলায় ও খট্টায়
করিয়া রাখিত, যেন পেত্র আসিলে নিতান্ত পক্ষে তাঁহার ছায়া তাহা-
দের কাহারো কাহারো উপরে পতিত হয়। চতুর্দ্দিকৃস্থ নগর হইতেও ১৬
বহুসংখ্যক লোক য়েরূশালেমে সমাগত হইল। তাহারা রোগী লোক
দিগকে ও অশুচি আত্মা নিপীড়িত লোকদিগকে সঙ্গে করিয়া আসিল।
রোগীরা সকলেই আরোগ্য প্রাপ্ত হইল।

পরে মহাযাজক ও তাহার সঙ্গী যে সাদ্দুকী সম্পদায়, তাহারা ১৭
তাঁহাদের বিরুদ্ধে উঠিল, তাহারা ক্রোধে পরিপূর্ণ হইল। তাহারা ১৮
আপষ্টলদিগকে ধরিয়া সাধারণ কারাগারে দিল। কিন্তু প্রভুর এক ১৯
দূত রাত্রিতে কারাগারের দ্বার মুক্ত করিয়া তাঁহাদিগকে বাহিরে লইয়া
গিয়া বলিলেন, তোমরা যাও, গিয়া মন্দিরে দাঁড়াইয়া লোকদিগকে ২০
এই জীবনদায়ক বাক্য সকল বল। তাহাতে তাঁহারা প্রভাতকালে ২১
মন্দিরে প্রবেশ করিয়া উপদেশ দিতে লাগিলেন। পরে মহাযাজক
ও তাহার সঙ্গীগণ 'মহাবিচার সভা গৃহে' আসিয়া মহাবিচার সভাকে
এবং ইশ্রাএলের সকল প্রাচীনদিগকে সমবেত করিল, এবং আপষ্টল-
দ্বয়কে আনয়ন করিবার জন্য কারাগারে লোক প্রেরণ করিল। কিন্তু ২২
ভৃত্যেরা গিয়া তাঁহাদিগকে কারাগারে দেখিতে পাইল না। না পাইয়া
তাহারা ফিরিয়া গিয়া সম্বাদ দিল, বলিল, আমরা দেখিলাম, যতদূর ২৩
সম্ভব কারাগার রুদ্ধ আছে, প্রহরীগণও দ্বারের সম্মুখে দণ্ডায়মান
আছে; কিন্তু দ্বার খুলিলে পর আমরা অভ্যন্তরে কাহাকেও দেখিতে
পাইলাম না। এই কথা শুনিয়া মন্দিরের সেনাপতি এবং মহাযা- ২৪
জকেরা কিং কর্ত্তব্য বিমূঢ় হইয়া তাঁহাদের বিষয়ে ভাবিতে লাগিল যে,
পরেতে বা আরো কি ঘটে? এমন সময়ে এক ব্যক্তি আসিয়া তাহা- ২৫

দিগকে সম্বাদ দিয়া বলিল, দেখ, যে দুই জনকে তোমরা কারাগারে দিয়াছিলে, তাহারা মন্দিরে দাঁড়াইয়া লোক সাধারণকে উপদেশ ২৬ দিতেছে। তখন মন্দিরের সেনাপতি ভৃত্যদের সঙ্গে গিয়া তাঁহাদিগকে আনয়ন করিল, কিন্তু বলপূর্ব্বক নয়, কারণ তাহারা লোক সাধারণকে ভয় ২৭ করিল, পাছে তাহারা তাহাদিগকে প্রস্তর মারিয়া বধ করে। তাহারা তাঁহাদিগকে আনয়ন করিয়া মহাবিচার সভায় দাঁড় করাইল। মহা- ২৮ যাজক তাঁহাদিগকে জিজ্ঞাসা করিল, আমরা কি তোমাদিগকে শক্ত আদেশ দিই নাই যে তোমরা এই নাম সম্বন্ধে আর শিক্ষা দিবে না, তথাপি তোমরা তোমাদের শিক্ষাতে য়েরূশালেমকে পূরিয়া তুলি- য়াছ। তোমাদের অভিপ্রায়, সেই মনুষ্যের রক্তের দায় আমাদের ২৯ মস্তকে ফেলিবে। তখন পেত্রপ্রমুখ আপষ্টলগণ উত্তর করিয়া ৩০ বলিলেন, ঈশ্বরেরই আজ্ঞা মান্য করা কর্ত্তব্য, মনুষ্যদের নয়। আমা- দের পিতৃগণের ঈশ্বর সেই য়েশুকে উত্থাপন করিয়াছেন, যাঁহাকে ৩১ তোমরা ক্রুশে টাঙ্গাইয়া বধ করিয়াছিলে। তাঁহাকেই ঈশ্বর কর্ত্তৃপদে ও ত্রাণকর্ত্তাপদে নিযুক্ত করিয়া আপনার দক্ষিণ বাহুবলে উন্নত করিয়াছেন, কি উদ্দেশ্যে না ইশ্রাএলকে মনঃপরিবর্ত্তন করা- ৩২ ইবার ও পাপের ক্ষমা দিবার জন্য। আর আমরা এই সমুদয় বিষয়ের সাক্ষী আছি। সেই পবিত্র আত্মাও সাক্ষী আছেন, যাঁহাকে ঈশ্বর আপনার আজ্ঞাবহ দিগকে প্রদান করিয়াছেন।

৩৩ এই কথায় তাহাদের অন্ত্রে আঘাত লাগিল। তাহারা তাঁহাদি- ৩৪ গকে বধ করিতে পরামর্শ করিল। কিন্তু গামালিয়েল্ নামক একজন ফারুশী, যিনি অধ্যাপক, এবং সমুদয় লোকের সম্মান পাত্র ছিলেন, তিনি মহাবিচার সভা মধ্যে উঠিয়া দাঁড়াইয়া আপষ্টলদিগকে ক্ষণে- কের জন্যে বাহির করিয়া দিতে আজ্ঞা করিলেন। পরে তিনি ৩৫ তাহাদিগকে বলিলেন, হে ইশ্রাএলীয়েরা, তোমরা সাবধান, এই ৩৬ মনুষ্যদের বিষয়ে সহসা কিছু করিও না। কারণ অনধিক কাল পুর্ব্বে থৈদাস উঠিয়াছিল, সে এক জন মহাপুরুষ বলিয়া আপনার পরিচয়

দিয়াছিল। তাহাতে অনুমান চারিশত লোক তাহার অনুগামী হইল, কিন্তু সে নিহত হইল, এবং যাহারা তাহার আজ্ঞাবহ ছিল, তাহারা ছিন্ন ভিন্ন হইয়া গেল, সুতরাং কিছুই হইল না। তাহার পরে, প্রজা- ৩৭ গণনার সময়ে, সেই গালীলাইয় ইহুদা উঠিয়াছিল। সেও লোক-দিগকে কুপ্রবৃত্তি দিয়া আপনার পক্ষে আনিয়াছিল, কিন্তু সেও বিনাশ পাইল, এবং যাহারা তাহার আজ্ঞাবহ ছিল, তাহাদের সক-লকে ছিন্ন ভিন্ন করা হইল। অতএব আমি বলি, তোমরা ঐ মনু- ৩৮ ষ্যদের প্রতি কিছু করিও না, উহাদিগকে যাইতে দাও; কারণ এই উদ্যম ও কার্য্য যদি মনুষ্যদের হইতে হইয়া থাকে, তাহা হইলে তাহা লোপ পাইয়া যাইবে। কিন্তু যদি ইহা ঈশ্বর হইতে হইয়া ৩৯ থাকে, তাহা হইলে তোমরা তাহাদের উচ্ছেদ করিতে পারিবে না; অত-এব সাবধান, পাছে তোমরা ঈশ্বরদ্বেষী লোক বলিয়া প্রকাশ পাও। সকলেই তাঁহার মতে মত দিল। তাহারা আপষ্টল দিগকে ডাকিয়া ৪০ তাঁহাদিগকে প্রহার করিল, এবং আদেশ দিল যেন তাহারা য়েশু-নাম সম্বন্ধে আর কাহারো সঙ্গে কথা না কহে। এই বলিয়া তাহারা তাঁহাদিগকে ছাড়িয়া দিল। য়েশুর নামের জন্য লজ্জা ভোগিতে ৪১ যোগ্য৹ গণিত হইলেন বলিয়া তাঁহারা আনন্দ করিতে করিতে মহা-বিচার সভা হইতে প্রস্থান করিলেন। কিন্তু তাঁহারা মন্দিরে এবং ৪২ গৃহে গৃহে শিক্ষা দিতে এবং য়েশু যে মাশীয়াখ, এই শুভ সম্বাদ প্রচার করিতে এক দিনও নিরস্ত হইলেন না।

সেই সময়ে অর্থাৎ যখন শিষ্যগণের সংখ্যা পরিবর্দ্ধিত হইয়া ৬ উঠিল, তখন গৃকীয় ইহুদীরা * হিব্রীয়দের প্রতি অসন্তোষ প্রকাশ করিল, যেহেতু দিবসিক সাহায্য বিতরণ সময়ে তাহাদের বিধবাদের প্রতি যত্নের ত্রুটি হইত। পরে দ্বাদশ আপষ্টল শিষ্য সম্প্রদায়কে ২ আহ্বান করিয়া বলিলেন, ঈশ্বরের বাক্য প্রচারে ত্রুটি করিয়া পরি-

* 'গৃকীয় ইহুদীরা' অর্থাৎ গৃক ভাষাবাদীরা। "হিব্রীয় ইহুদীরা" অর্থাৎ স্যুরীয়-কাল্‌দাইয় ভাষাবাদীরা।

৩ বেশনে ব্যস্ত থাকা আমাদের ভাল বিবেচনা হয় না। অতএব, ভ্রাতৃগণ, তোমরা আপনাদের মধ্য হইতে এমন সাত জন লোক দেখিয়া স্থির কর, যাহারা সৎ বলিয়া পরিচিত এবং আত্মাতে ও জ্ঞানেতে পরিপূর্ণ, যাহাদিগকে আমরা এই বিশেষ কার্য্যে নিযুক্ত করিতে
৪ পারি। কিন্তু আমরা প্রার্থনাতে ও বাক্যের পরিচর্য্যাতে রত
৫ থাকিব। এই কথা শুনিয়া শিষ্যসম্প্রদায়ের সকলেই সন্তুষ্ট হইলেন। পরে তাঁহারা বিশ্বাসে ও পবিত্র আত্মাতে পরিপূর্ণ যে ষ্টেফানস্ তাঁহাকে এবং ফিলিপ, প্রখরস্, নিকানর্, তিমোন্, পারমেনাস্, ও আণ্টিয়োখীয়া নগরের এক জন ইহুদী-পন্থী যে নিকোলাস্ ইহাদিগকে তাঁহারা নির্ব্বাচিত করিয়া লইয়া আপষ্টলদের সম্মুখে উপস্থিত করিলেন।
৬ প্রার্থনা করিলে পর তাঁহারা তাঁহাদের মস্তকে হস্তার্পণ করিলেন।

৭ পরে ঈশ্বরের বাক্য প্রচার বিস্তৃতরূপে চলিল। য়েরূশালেমে শিষ্যদের সংখ্যা বাহুল্য পরিমাণে পরিবর্দ্ধিত হইল, এবং যাজকদের বহুসংখ্যক লোকও বিশ্বাসটির বশতাপন্ন হইল।

৮ আর ষ্টেফানস্ [ঐশ্বরিক] অনুগ্রহে ও শক্তিতে পরিপূর্ণ হইয়া লোক সাধারণের মধ্যে মহাশ্চর্য্য ও অদ্ভূত কার্য্য সাধন করিতে
৯ লাগিলেন। কিন্তু লিবের্ত্তিনীয়* নামক সিনাগোগের কতক জন লোক এবং কুরেণীয় ও আলেক্সান্দ্রীয় অঞ্চলের কতক জন, এবং কিলিকিয়া ও আশিয়ার কতক জন লোক উঠিয়া ষ্টেফানসের সঙ্গে তর্ক

---

* "লীবের্ত্তিনীয়" এই লাটিন শব্দের অর্থ "স্বাধীনীকৃত।" রোমীয় সেনাপতিরা, বিশেষরূপে পম্পেয়স্ সেনাপতি অনেক ইহুদীলোককে বন্দী করিয়া রোমে লইয়া গিয়াছিল। সে স্থানে তাহাদিগকে বিক্রীত হইয়া দাসত্বশৃঙ্খলে আবদ্ধ থাকিতে হইত। পরে যাহারা পুনর্ব্বার স্বাধীনতা লাভ করিল, তাহাদের অনেকেই য়েরূশালেমে প্রত্যাগমন করিল। আর সে স্থানে তাহারা পৃথক সম্প্রদায় বলিয়া পৃথকরূপে সমাজবদ্ধ হইত। য়েরূশালেম নগরে কুরেণীয় ও আলেক্সান্দ্রীয় প্রভৃতি অনেক বিভিন্ন সম্প্রদায়ের ভিন্ন ভিন্ন সিনাগোগ ছিল, ইহুদীদের পণ্ডিতেরা বলেন যে, য়েরূশালেমে ৪৮০ সিনাগোগ ছিল।

করিতে লাগিল। কিন্তু যে জ্ঞানবলে ও যে আত্মাবলে তিনি ১০
কথা কহিলেন, তাহার প্রতিরোধ করিতে তাহারা সক্ষম হইল না।
তাহাতে তাহারা কতক জন লোককে গোপনে এই শিক্ষা দিল যেন ১১
তাহারা বলে যে, আমরা ইহাকে মূশার ও ঈশ্বরের নিন্দার কথা
বলিতে শুনিয়াছি। তাহারা লোক সাধারণকে, প্রাচীন দিগকে ১২
ও শাস্ত্রীদিগকে উত্তেজিত করিল এবং তাঁহার উপর আক্রমণ
করিয়া তাঁহাকে মহাবিচার সভায় আনয়ন করিল। সেই স্থানে ১৩
তাহারা মিথ্যা সাক্ষী দাঁড় করাইয়া বলাইল, এ লোকটা এই পবিত্র
স্থানের ও ব্যবস্থার বিরুদ্ধে কথা কহিতে ক্ষান্ত থাকে না। আমরা ১৪
ইহাকে কহিতে শুনিয়াছি যে, সেই নাজারেথীয় য়েশু এই স্থানটা
উচ্ছিন্ন করিবে এবং মূশাদত্ত-বিধিগুলির পরিবর্ত্তন করিবে।
তখন সীনেদ্রীয়ন সভায় উপবিষ্ট সকলেই তাঁহার দিকে নিরীক্ষণ ১৫
করিয়া দেখিল, তাঁহার মুখ যেন স্বর্গীয় দূতের মুখ।

**তখন** মহাযাজক বলিল, এই সকল কথা কি সত্য? তিনি বলিলেন — ৭

হে ভ্রাতৃগণ ও পিতৃগণ, অবধান কর—আমাদের পিতা আব্রা- ২
হাম হারাণ প্রদেশে বাস করিবার পূর্ব্বে, যখন মেষাপোতা-
মিয়ায় ছিলেন, তখন মহিমার ঈশ্বর তাঁহাকে দর্শন দিয়া ৩
বলিলেন, 'তোমার দেশ ও পরিবার হইতে বাহির হইয়া সেই দেশে
আইস, যাহা আমি তোমাকে দেখাইব'। তখন তিনি খাল্‌দাইয় ৪
দেশ হইতে বহির্গত হইয়া হারাণ প্রদেশে অবস্থান করিলেন। তথা
হইতে ঈশ্বর তাঁহাকে তাঁহার পিতার মৃত্যুর পরে এই যে দেশে
তোমরা এখন বাস করিতেছ, এই দেশে আনয়ন করেন। কিন্তু তিনি ৫
তাঁহাকে এই দেশে কোন অধিকার দিলেন না, এক পদ পরিমিত
স্থানও না। আর যখন তাঁহার সন্তান হয় নাই, এমন সময়েই
তিনি অঙ্গীকার করিলেন যে তিনি তাঁহাকে ও তাঁহার ভাবি বংশকে
এই দেশ প্রদান করিবেন। ঈশ্বর এইরূপ বলিলেন—তাঁহার 'বংশ ৬
অন্য এক দেশে প্রবাস করিবে, আর সেই দেশের লোকে তাহাদিগকে

বন্দী দশায় রাখিবে এবং চারি শত বৎসর পর্য্যন্ত তাহাদিগকে পীড়ন
৭ করিবে। পরে যে জাতির দাসত্বশৃঙ্খলে তাহারা আবদ্ধ থাকিবে,
সেই জাতির আমি (ঈশ্বর বলিলেন) বিচার করিব। আর তাহারা
৮ বাহির হইয়া আসিয়া এই স্থানেই আমার ভজনা করিবে। পরে
তিনি তাঁহাকে সুন্নত নিয়ম দিলেন, আর সেই সুন্নত অবস্থায় তিনি
ইসাহাককে জন্ম দান করিলেন এবং অষ্টম দিবসে সুন্নত দিলেন।
পরে ইসাহাক য়াকোবকে, আর য়াকোব দ্বাদশ পিতৃপুরুষকে জন্ম
৯ দিলেন। পরে পিতৃপুরুষেরা য়োষেফের প্রতি ঈর্ষ্যা করিয়া
১০ তাঁহাকে কতক জন মিশরযাত্রীর হস্তে বিক্রয় করিল, কিন্তু ঈশ্বর
তাঁহার সহবর্ত্তী হইয়া সমুদয় দুঃখ ক্লেশ হইতে তাঁহাকে উদ্ধার করিলেন।
তিনি তাঁহাকে জ্ঞান দান করিয়া মিশরের রাজা ফারায়োর
অনুগ্রহ পাত্র করিয়া তুলিলেন। ফারায়ো তাঁহাকে মিশরের ও
১১ আপন সমস্ত গৃহের উপরে রাজ-প্রতিনিধি নিযুক্ত করিলেন। পরে
সমস্ত মিশর দেশ ও কানান্ দেশের উপরে এক দুর্ভিক্ষ ও মহাদুঃখ
ক্লেশ আসিল। তাহাতে আমাদের পিতৃ পুরুষেরা আর ভক্ষ্য পাই-
১২ লেন না। পরে যখন য়াকোব শ্রুত হইলেন যে মিশরে শস্য আছে, তখন
তিনি আমাদের পিতৃপুরুষ দিগকে প্রথমবারে প্রেরণ করিলেন।
১৩ পরে দ্বিতীয়বারে য়োষেফ আপন ভ্রাতৃগণের নিকটে পরিচিত হইলেন।
১৪ এইরূপে য়োষেফের বংশ ফারায়োর পরিচিত হইল। তখন য়োষেফ
লোক প্রেরণ করিয়া আপন পিতা য়াকোবকে এবং তাঁহার সমস্ত
পরিবারকে আপনার নিকটে আহ্বান করিলেন। তাঁহারা পঞ্চসপ্ততি
১৫ প্রাণী ছিলেন। য়াকোব মিশরে গমন করিলেন, এবং সেই স্থানে
১৬ তিনি ও আমাদের পিতৃ পুরুষগণ পরলোকগত হইলেন। তাঁহারা
তাঁহাদিগকে শিখেমে লইয়া গিয়া সেই সমাধিতে সমাহিত করিলেন,
যাহা আব্রাহাম রৌপ্য মূল্য দিয়া এম্মোরের সন্তানদের নিকট
১৭ হইতে শিখেমে ক্রয় করিয়াছিলেন। পরে ঈশ্বর, আব্রা-
হামের নিকটে যে অঙ্গীকার করিয়াছিলেন, সেই অঙ্গীকার

সিদ্ধ হইবার কাল যত নিকট আসিতে লাগিল, ততই আমাদের পিতৃলোকে মিশরে পরিবর্দ্ধিত ও বহুসংখ্যক হইয়া উঠিতে লাগিলেন, ১৮ যে পর্য্যন্ত না মিশর দেশে এমন এক রাজার উদয় হইল যে য়োষেফের বিষয়ে কিছু জানিল না। ১৯ সে আমাদের জাতির প্রতি খল ব্যবহার করিল। সে আমাদের পিতৃপুরুষদিগকে এই উদ্দেশে পীড়ন করিল যেন তাঁহারা আপনাদের শিশুদিগকে জলে নিক্ষেপ করেন, পাছে তাঁহাদের কেহ জীবত থাকে। ২০ সেই সময়ে মুশা জন্মিলেন। তিনি পরম সুন্দর ছিলেন। তিনি তিন মাস পর্য্যন্ত আপন পিতার গৃহে প্রতিপালিত হইলেন। ২১ পরে বাহিরে নিক্ষিপ্ত হইলে ফারায়োর কন্যা তাঁহাকে তুলিয়া লইয়া নিজের পুত্র করিবে বলিয়া তাঁহাকে লালন পালন করিলেন। ২২ তাহাতে মুশা মিশরীয়দের সমুদয় জ্ঞানে শিক্ষিত হইলেন, এবং বাক্যে ও কার্য্যে ক্ষমতাবান লোক বলিয়া প্রকাশ পাইলেন। ২৩ পরে তাঁহার প্রায় চল্লিশ বৎসর বয়ঃক্রম হইলে তাঁহার মনে উদয় হইল যে, তিনি আপন ভ্রাতৃগণের অর্থাৎ ইশ্রাএলের সন্তানদের তত্ত্ব লইবেন। ২৪ এমন সময়ে এক জনের প্রতি অন্যায় করা হইতেছে দেখিয়া তিনি সাহায্য করিতে লাগিলেন, এবং নিপীড়িত লোকের পক্ষ হইয়া বৈরশুদ্ধি করিয়া সেই মিশরীয়কে বধ করিলেন। ২৫ তিনি মনে করিয়াছিলেন যে, ইহাতে তাঁহার ভ্রাতৃগণ বুঝিতে পারিবেন যে ঈশ্বর তাঁহার হস্ত দ্বারা তাঁহাদিগকে উদ্ধার করিবেন, কিন্তু তাঁহারা বুঝিলেন না। ২৬ পরদিনে তাঁহারা পরস্পরে বিবাদ করিতেছেন, এমন সময়ে তিনি তাঁহাদিগকে দেখা দিয়া মিলন করাইবার চেষ্টা পাইলেন, বলিলেন, মহাশয়েরা, আপনারা পরস্পরে ভ্রাতা, কেন পরস্পরের প্রতি অন্যায় করিতেছেন? ২৭ কিন্তু যে আপন প্রতিবাসীর প্রতি অন্যায় করিতেছিল, সে তাঁহাকে ধাক্কা দিয়া বলিল, কে তোমারে আমাদের উপরে কর্ত্তা ও বিচারক করিয়া নিযুক্ত করিয়াছে? ২৮ আমাকেও হত্যা করিতে চাও নাকি, যেমন কল্য সেই মিশরীয়কে করিয়াছ? ২৯ এই কথা শুনিয়া মুশা পলায়ন করিলেন, এবং মিদিয়ান

দেশে একজন প্রবাসী হইলেন। সেই স্থানে তিনি দুই পুত্রকে জন্ম
৩০ দান করিলেন। পরে চল্লিশ বৎসরকাল পূর্ণ হইলে সিনাই পর্ব্বতের
অরণ্যে এক ঝোপের অগ্নি শিখায় এক দূত তাঁহাকে দর্শন দিলেন।
৩১ মুশা দৃশ্যটি দেখিয়া তৎবিষয়ে আশ্চর্য্যান্বিত হইলেন, এবং ভাল করিয়া
দেখিবার জন্য নিকটে গমন করিলে তিনি প্রভুর এই রব শ্রুত হই-
৩২ লেন, যথা—"আমি তোমার পিতৃগণের ঈশ্বর, আমি আব্রাহামের,
ইসাহাকের ও য়াকোবের ঈশ্বর।" মুশা কম্পিত-কলেবর হইলেন,
৩৩ অবলোকন করিতে সাহস পাইলেন না। তখন প্রভু তাঁহাকে বলি-
লেন, তোমার পদ হইতে পাদুকা উন্মোচন কর; কারণ যে স্থানে
৩৪ তুমি দণ্ডায়মান আছ, সেই স্থানটি পবিত্রভূমি। মিশরে আমার যে
লোক আছে, তাহাদের উপরে যে পীড়ন যাইতেছে, তাহা আমি যত-
দূর দেখিবার দেখিয়াছি। তাহাদের আর্ত্তস্বর আমি শুনিয়াছি, আমি
তাহাদিগকে উদ্ধার করিতে অবতরণ করিয়াছি। এখন আইস, আমি
৩৫ তোমাকে মিশরে প্রেরণ করি। সেই মুশাকে, যাঁহাকে তাহারা অগ্রাহ্য
করিয়া বলিয়াছিল, কে তোমাকে কর্ত্তা ও বিচারক করিয়া নিযুক্ত করিল?
তাঁহাকেই ঈশ্বর দূতের সহায় দিয়া অর্থাৎ ঝোপে তাঁহাকে দর্শন দিয়া-
ছিলেন যে দূত, তাঁহাকে সহায় দিয়া কর্ত্তা ও উদ্ধারক বলিয়া প্রেরণ
৩৬ করিলেন। তিনি মিশরে মহাশ্চর্য্য ও অদ্ভুত কার্য্য করিয়া তাঁহাদিগকে
বাহির করিয়া আনিলেন। তিনি লাল সাগরে এবং চল্লিশ বৎসর পর্য্যন্ত
৩৭ অরণ্যে মহাশ্চর্য্য ও অদ্ভূত কার্য্য করিলেন। তিনি সেই মুশা, যিনি
ইশ্রাএল-সন্তানদিগকে বলিয়াছিলেন, "ঈশ্বর তোমাদের ভ্রাতৃগণের
মধ্য হইতে আমার সদৃশ এক দৈববক্তাকে উত্থাপন করিবেন।"
৩৮ তিনিই সেই দূতের সঙ্গে অরণ্যের মধ্যে লোক সমাজে ছিলেন [অর্থাৎ
সেই দূতের সঙ্গে]; যিনি সিনাই পর্ব্বতে তাঁহার সঙ্গে ও আমাদের
পিতৃগণের সঙ্গে আলাপ করিয়াছিলেন। তিনি আমাদিগকে
৩৯ অর্পণ করিবার জন্য জীবন্ত দৈববাক্য প্রাপ্ত হইলেন। কিন্তু আমাদের
পিতৃপুরুষেরা তাঁহার বাধ্য হইতে চাহিল না। তাহারা তাঁহাকে অব-

হেলা করিল, এবং তাহাদের অন্তঃকরণ মিশরের দিকে প্রত্যাবৃত্ত হইল। ৪০ তাহারা হারণকে বলিল, তুমি আমাদের জন্যে এ প্রকার দেবতা নির্ম্মাণ কর, যাহারা আমাদের অগ্রে অগ্রে গমন করিবে; কারণ সেই মুশা, যে আমাদিগকে মিশর হইতে বাহির করিয়া আনিয়াছে, তাহার প্রতি কি ঘটিল, আমরা জানি না। ৪১ তাহারা সেই সময়ে একটা গোবৎস নির্ম্মাণ করিল, এবং সেই প্রতীমার কাছে বলি উৎসর্গ করিয়া স্বীয় হস্তের কার্য্যে আনন্দ করিল। ৪২ তাহাতে ঈশ্বর বিমুখ হইয়া তাহাদিগকে স্বর্গের গ্রহদলের পূজায় বিসর্জ্জন দিলেন, যেমন দৈববক্তৃগণের গ্রন্থে লেখে যথা—"হে ইশ্রায়েলের পরিবার, তোমরা কি আমারই নিকট অরণ্যে চল্লিশ বৎসর পর্য্যন্ত বলি-পশু ও নৈবেদ্য উৎসর্গ করিয়াছিলে? ৪৩ তোমরা ত মোলখের তাম্বু ও তোমাদের ঈশ্বর রেম্ফানের নক্ষত্র-মূর্ত্তি বহিয়া বেড়াইয়াছিলে অর্থাৎ যে মূর্ত্তিকে তোমরা দণ্ডবৎ করিবার জন্য নির্ম্মাণ করিয়াছিলে। আমি তোমাদিগকে বাবিলোনের ওদিকে নির্ব্বাসিত করিব" [আমোস ৫; ২৫-২৭]। ৪৪ অরণ্যে আমাদের পিতৃপুরুষদের সেই সাক্ষ্য-তাম্বু ছিল, যদ্বিষয়ে মুশার সঙ্গে আলাপকারী আদেশ করিয়াছিলেন, যেন তিনি তাহা অবিকল সেই আদর্শমত করেন, যাহা তিনি দর্শন করিয়াছিলেন। ৪৫ যে তাম্বু আমাদের পিতৃপুরুষেরা পুরুষানুক্রমে অধিকার পাইলেন, এবং যাহা তাঁহারা বিজাতিদের অর্থাৎ যাহাদিগকে ঈশ্বর আমাদের পিতৃগণের সম্মুখ হইতে দূর করিয়াছেন, সেই বিজাতিদের দেশ অধিকার কালে য়েহোশুয়ার সঙ্গে এই দেশে লইয়া আসিলেন, এবং তাহা দাবিদের সময় পর্য্যন্ত থাকিল। ৪৬ দাবিদ ঈশ্বরের অনুগ্রহপাত্র হইয়া প্রার্থনা করিলেন, যেন তিনি য়াকোবের ঈশ্বরের জন্য একটি আবাস নির্ম্মাণ করিতে পারেন। ৪৭ কিন্তু [ঈশ্বরের আদেশ মতো] সলমন তাঁহার জন্য একটি গৃহ নির্ম্মাণ করিলেন। ৪৮ কিন্তু সর্ব্বোপরিস্থ যে কোন হস্ত নির্ম্মিত গৃহের মধ্যে বাস করেন, এমন নয়, যেমন দৈববক্তাও বলিতেছেন—

৪৯ "স্বর্গ আমার সিংহাসন,
পৃথিবী আমার পদাসন।
অতএব প্রভু বলেন, তোমরা কি প্রকার গৃহ আমার জন্যে নির্ম্মাণ করিবে।
অথবা আমার আরাম করিবার স্থান কোন্‌টি।
৫০ আমার হস্ত কি এই সমুদয় বিষয়ই সৃষ্টি করে নাই।"

৫১ রে বক্রগ্রীব জাতি, রে হৃদয়ে ও কর্ণে অসুন্নত জাতি, তোমরা সর্ব্বদাই পবিত্র আত্মার বিপক্ষতা করিয়া থাক। যেমন তোমাদের পিতৃ পুরুষেরা ৫২ তোমরাও সেই রূপ। দৈববক্তৃগণের মধ্যে কাহাকে তোমাদের পিতৃ-পুরুষেরা তাড়না না করিয়াছে? আর যাঁহারা সেই যাথার্থিকস্বরূপের আগমনের বিষয় পূর্ব্ব হইতে ব্যক্ত করিয়াছিলেন, তাঁহাদিগকে তাহারা বধ করিয়াছে এবং তোমরা সেই যাথার্থিকস্বরূপের সমর্পণ-৫৩ কারী ও হন্তা হইয়া উঠিয়াছ। তোমরাই সেই লোক, যাহারা দূতগণের সহকারীতায় ব্যবস্থা প্রাপ্ত হইয়াও পালন কর নাই।

৫৪ যখন তাহারা এই কথা শুনিল তখন তাহাদের মর্ম্মে ভয়ানক আ-৫৫ ঘাত লাগিল। তাহারা তাঁহার প্রতি দন্ত ঘর্ষণ করিতে লাগিল। কিন্তু তিনি পবিত্র আত্মায় পরিপূর্ণ হইয়া অনিমেষলোচনে স্বর্গেরদিকে দৃষ্টি করিয়া ঈশ্বরের মহিমা এবং য়েশুকে ঈশ্বরের দক্ষিণে দণ্ডায়মান দর্শন ৫৬ করিলেন। তিনি বলিলেন, দেখ, আমি স্বর্গদ্বার উন্মুক্ত এবং মনুষ্যপুত্রকে ৫৭ ঈশ্বরের দক্ষিণ পার্শ্বে দণ্ডায়মান দেখিতেছি। তখন তাহারা মহা-শব্দে চীৎকার করিতে লাগিল, এবং কর্ণে অঙ্গুলি দিয়া এক সঙ্গে ৫৮ ধাবিত হইয়া তাঁহার উপর পড়িল। তাহারা তাঁহাকে নগর হইতে বাহির করিয়া প্রস্তর মারিল। আর সাক্ষীগণ * আপনাদের বস্ত্র ৫৯ শৌল নামক এক যুব লোকের চরণের নিকটে রাখিল। যখন তাহারা ষ্টিফেনস্‌কে প্রস্তর মারিতেছিল, তখন তিনি [প্রভুকে] ৬০ ডাকিয়া বলিলেন, প্রভু য়েশু, আমার আত্মাকে গ্রহণ কর। এবং

---

* অর্থাৎ ৬; ১৩ পদানুসারে যাহারা তাঁহার বিপক্ষে সাক্ষ্য প্রদান করিল। ২ ব্যবঃ ১৭; ৭ পদ অনুসারে উহাদিগকেই সর্ব্ব প্রথমে অপরাধিকে প্রস্তর মারিতে হইত।

জানু পাতিয়া তিনি উচ্চৈরবে বলিলেন, প্রভো, এই পাপটা ইহাদের পক্ষে গণনা করিও না। ইহা বলিয়া তিনি নিদ্রিত হইলেন। শৌল ৮ তাঁহার প্রাণদণ্ডে সন্তুষ্ট হইল।

সেই দিনে য়েরূশালেমস্থ সমাজের প্রতি ভয়ানক একটা তাড়না হইয়া উঠিল। তাহাতে আপষ্টলদের ভিন্ন অন্য সকলেই সমস্ত ইহুদা-দেশে ও শামারীয়া দেশে ছিন্ন ভিন্ন হইয়া গেল। কতক জন ধর্ম্ম- ২ ভীত লোক ষ্টেফানস্‌কে সমাহিত করিলেন এবং তাঁহার কারণে মহা বিলাপ করিলেন। কিন্তু শৌল গৃহে গৃহে প্রবেশ করিয়া কি পুরুষ, ৩ কি স্ত্রীলোক, সকলকেই বলপূর্ব্বক টানিয়া আনিয়া কারাগারে দিয়া সমাজকে উচ্ছিন্ন করিল।

অতএব যাঁহারা ইতস্ততঃ ছিন্ন ভিন্ন হইয়া গেলেন, তাঁহারা ৪ চতুর্দ্দিকে ⌜শুভসমাচারের⌝ বাক্য প্রচার করিতে লাগিলেন। ফিলিপ ৫ শামারীয়দের নগরে গিয়া তাহাদের নিকটে খ্রীষ্টকে ঘোষণা করিতে লাগিলেন। ফিলিপের ⌜বাক্য⌝ শ্রবণ ও অদ্ভূতকার্য্য দর্শনে লোকসমূহ ৬ একচিত্ত হইয়া ফিলিপের সকল কথায় অবধান করিল। কারণ অশুচি ৭ আত্মাগ্রস্ত অনেক লোক হইতে পিশাচগণ ভীষণ শব্দ করিয়া বহির্গত হইল। এবং অবশাঙ্গ, বিকলেন্দ্রিয় ও খঞ্জ দিগের অনেক লোক আরোগ্য প্রাপ্ত হইল। তাহাতে সেই নগরের মধ্যে মহা আনন্দ হইয়া উঠিল। ৮

কিন্তু শিমোন নামা একজন লোক, যে ইতিপূর্ব্বে সেই নগরে ৯ ইন্দ্রজাল করিয়া শামারিয়ার লোকদিগকে চমৎকৃত করিয়াছিল, সে আপনাকে একজন মহাপুরুষ বলিত। তাহার কথায় আবাল ১০ বৃদ্ধ সকলেই অবধান করিত। তাহারা তাহাকে "ঈশ্বরের মহা-শক্তির অবতার" বলিত। সে অনেক কাল অবধি আপনার ইন্দ্র- ১১ জাল দ্বারা তাহাদিগকে চমৎকৃত করিয়াছিল, সেই জন্যেই তাহারা তাহার কথায় অবধান করিত। কিন্তু ফিলিপ, যিনি ঈশ্বরের রাজ্য ১২ বিষয়ক ও য়েশু খ্রীষ্টের নাম বিষয়ক শুভসম্বাদ প্রচার করিলেন, তাঁহার বাক্যে যখন তাহারা বিশ্বাস করিল, তখন তাহারা পুরুষ ও

১৩ স্ত্রীলোক উভয়েই বাপ্তাইজিত হইল। দেখিয়া শিমোনও বিশ্বাস করিল এবং বাপ্তাইজিত হইয়া নিয়ত ফিলিপের সঙ্গে থাকিল। যে সকল অদ্ভুত ও মহাশক্তির কার্য্য সাধিত হইল, তাহা দেখিয়া সে চমৎকৃত হইল।

১৪ পরে য়েরূশালেমস্থ আপষ্টলগণ যখন শুনিতে পাইলেন যে, শামারীয়েরা ঈশ্বরের বাক্য গ্রহণ করিয়াছে, তখন তাঁহারা পেত্রকে ও
১৫ য়োহানকে তাহাদের নিকট প্রেরণ করিলেন। তাঁহারা আসিয়া লোকদের জন্যে প্রার্থনা করিলেন যেন তাহারা পবিত্র আত্মা প্রাপ্ত
১৬ হয়। কারণ তখন পর্য্যন্ত তাহাদের কাহারো উপরে তিনি অবতরণ করেন নাই। তাহারা প্রভু য়েশুর নামে বাপ্তাইজিত
১৭ মাত্র হইয়াছিল। আপষ্টলগণ তাহাদের মস্তকে হস্তার্পণ করিলেন,
১৮ তাহাতে তাহারা পবিত্র আত্মা প্রাপ্ত হইল। শিমোন যখন দেখিল যে আপষ্টলদের হস্তার্পণের গুণে আত্মা প্রদত্ত হন, তখন সে তাঁহা-
১৯ দিগের নিকটে অর্থ আনিয়া বলিল, তোমরা আমাকেও এই ক্ষমতা দান কর, যেন যাহার উপরে আমি হস্তার্পণ করিব, সে পবিত্র
২০ আত্মা প্রাপ্ত হয়। পেত্র তাহাকে বলিলেন, তোমার অর্থও মরুক, তুমিও মর। কারণ তুমি মনে করিয়াছ যে ঈশ্বরের দান টাকাতে
২১ পাওয়া যায়। এই বিষয়েতে তোমার অংশও নাই, অধিকারও নাই;
২২ কারণ তোমার অন্তঃকরণ ঈশ্বরের গোচরে সরল নয়। অতএব তুমি তোমার এই দুষ্টতা হইতে মনঃপরিবর্ত্তন কর, এবং প্রভুর নিকট বিনতি কর, যদি তোমার হৃদয়ের এই দূরভিসন্ধি ক্ষমা হইতে
২৩ পারে। কারণ আমি দেখিতেছি যে সুসমাচারের বিরুদ্ধে তোমার বিষম শত্রুভাব, এবং তুমি দুষ্টতারূপ বন্ধনে আবদ্ধ রহিয়াছ।
২৪ শিমোন বলিল, তোমরাই প্রভুর নিকটে আমার জন্যে বিনতি কর, যেন তোমাদের কথিত বিষয়ের একটিও আমার প্রতি না ঘটে।

২৫ পরে প্রভুর বাক্য বিষয়ে সাক্ষ্য প্রদান ও তাহা ব্যক্ত করিলে

পর তাঁহারা শামারীয়দের অনেক গ্রামে শুভসম্বাদ প্রচার করিতে করিতে য়েরূশালেমে প্রত্যাগমন করিলেন।

তখন প্রভুর এক দূত ফিলিপকে দর্শন দিয়া বলিলেন, তুমি গাত্রোত্থান করিয়া দক্ষিণাভিমুখে সেই পথে যাও, যাহা য়েরূশালেম হইতে গাজা পর্য্যন্ত গিয়াছে অর্থাৎ যাহা অরণ্যের মধ্য দিয়া গিয়াছে। তখন তিনি গাত্রোত্থান করিয়া যাত্রা করিলেন। আর কি আশ্চর্য্য, এক জন এথিয়োপীয়া দেশীয় লোক,এক নপুংসক, এথিয়োপীয়া দেশীয় রাণী কান্দাকীর এক জন মহা ক্ষমতাপন্ন লোক, যিনি তাঁহার ধনাগারের অধ্যক্ষ ছিলেন, যিনি ভজনা করিবার জন্য য়েরূশালেমে আগমন করিয়াছিলেন, তিনি এখন প্রত্যাবর্ত্তন করিতে ছিলেন। তিনি নিজ শকটে আরূঢ় হইয়া ইশাইয়া দৈববক্তার গ্রন্থ পাঠ করিতেছিলেন। এমন সময়ে আত্মা ফিলিপকে বলিলেন, নিকটে গিয়া ঐ শকটের সঙ্গে সঙ্গে যাও। তাহাতে ফিলিপ দ্রুত গতিতে নিকটে গিয়া শুনিতে পাইলেন, তিনি ইশাইয়া দৈববক্তার গ্রন্থ পাঠ করিতেছেন। ফিলিপ তাঁহাকে বলিলেন, যাহা পাঠ করিতেছ, তাহা কি বুঝিতে পারিতেছ? তিনি বলিলেন, এক জন না বুঝাইয়া দিলে আমি কিরূপে বুঝিতে পারিব? ইহা বলিয়া তিনি ফিলিপকে আরোহণ করিতে ও তাঁহার পার্শ্বে উপবেশন করিতে অনুরোধ করিলেন। যে শাস্ত্র বচন তিনি পাঠ করিতেছিলেন, তাহা এই— ২৬ ২৭ ২৮ ২৯ ৩০ ৩১ ৩২

"যেমন একটি মেষ বধ্য ভূমিতে নীত হয়,
যেমন একটি মেষশাবক লোম ছেদকের সম্মুখে নীরব হইয়া থাকে,
তেমনি তিনি মুখ খুলিতেছেন না।
তাঁহার হীনাবস্থার একশেষ হইলে, তাঁহার দণ্ড অপসারিত হইল; ৩৩
'তাঁহার সমসাময়িক' বংশের বিষয়ে কাহার সাধ্য বর্ণনা করে?
কারণ তাঁহার জীবন পৃথিবী হইতে অপসারিত হইতেছে" [ইশঃ ৫৩; ৭—৮]।

নপুংসক ফিলিপকে বলিলেন, নিবেদন করি, দৈববক্তা কাহার বিষয়ে ইহা বলিতেছেন, আপনার বিষয়ে, কি অন্য কাহারও বিষয়ে? ফিলিপ সেই শাস্ত্রবচন ধরিয়া আদ্যোপান্ত য়েশু বিষয়ক ৩৪ ৩৫

৩৭ শুভ সমাচার ব্যক্ত করিতে লাগিলেন। যাইতে যাইতে তাঁহারা এক জলাশয়ের নিকট উপস্থিত হইলেন। নপুংসক বলিলেন, ঐ দেখ,
৩৮ জল, আমার বাপ্তাইজিত হইবার প্রতিবন্ধক কি? এই বলিয়া তিনি শকট স্থগিত রাখিতে আজ্ঞা করিলেন, এবং ফিলিপ ও নপুংসক উভয়ে জলে নামিয়া গেলেন, ফিলিপ তাঁহাকে বাপ্তাইজ করিলেন।
৩৯ কিন্তু জল হইতে উত্থিত হইলে পর, প্রভুর আত্মা ফিলিপকে অপসারিত করিলেন নপুংসক তাঁহাকে আর দেখিতে পাইলেন না।
৪০ তিনি আনন্দ করিতে করিতে যাত্রা করিলেন। আজোটস্ নগরে ফিলিপকে পুনরায় দেখা গেল। তিনি কায়েসারিয়া নগরে গমন কালে যে যে নগর দিয়া গমন করিলেন, সেই সেই নগরে শুভসমাচার প্রচার করিলেন।

৯ কিন্তু তখনও প্রভুর শিষ্যদের প্রতি শৌলের নাসিকা মুখ দিয়া
২ বিভীষিকা প্রদর্শন ও হত্যার ধূম নির্গত হইতেছিল। সে মহাযাজকের নিকটে গিয়া তাহার নিকট হইতে দামাস্কস নগরস্থ সিনাগোগ সমূহের নিকটে পত্র চাহিল, যেন এই মতের পুরুষ কি স্ত্রীলোক যে কাহাকে পাইবে, তাহাকে বন্ধন করিয়া য়েরূশালেমে লইয়া
৩ আসিতে পারে। সে যাত্রা করিয়া দামাস্কস নগরের নিকটে আসিয়াছে,এমন সময়ে অকস্মাৎ স্বর্গ হইতে একটা আলোক আসিয়া
৪ তাহার চতুর্দ্দিকে প্রতিভাত হইল। তাহাতে সে ভূতলে পতিত হইল,এবং তাহার প্রতি এই একটি রব শুনিল, শৌল, শৌল,আমাকে
৫ তাড়না করিতেছ কেন? সে বলিল, প্রভো, তুমি কে? তিনি বলি-
৬ লেন, আমি য়েশু, যাহাকে তুমি তাড়না করিতেছ। যাহা হউক, তুমি উঠিয়া নগরে প্রবেশ কর, তোমাকে যাহা করিতে হইবে তাহা
৭ সেই স্থানে তোমাকে বলিয়া দেওয়া হইবে। তাহার সহযাত্রীরা অবাক হইয়া দণ্ডায়মান রহিল। তাহারা সেই রব শুনিল,* কিন্তু
৮ কাহাকেও দেখিতে পাইল না। শৌল ভূতল হইতে উত্থান করিল,

* তাহারা রব শুনিল বটে, কিন্তু কথা বুঝিতে পারিল না, দেখ ২২ ; ৯ পদ।

কিন্তু চক্ষু উন্মীলিত করিলে কিছুই দেখিতে পাইল না। তাহাতে তাহারা তাহার হস্ত ধরিয়া তাহাকে দামাস্কস নগরে লইয়া গেল। তিন দিন পর্য্যন্ত সে কিছু দেখিতে পাইল না। কিছু পান ভোজনও করিল না। ৯

এখন, দামাস্কস নগরে এক জন শিষ্য ছিলেন। তাঁহার নাম আনানিয়াস্। তাঁহাকে প্রভু দর্শন দিয়া বলিলেন, আনানিয়াস্! তিনি বলিলেন, প্রভো, কি আজ্ঞা? প্রভু তাঁহাকে বলিলেন, গাত্রোত্থান করিয়া সরল মার্গ নামক পথে চলিয়া যাও। সেই স্থানে য়ুদার বাটীতে গিয়া তার্ষস্ নগরের শৌল নামক একজনের তত্ত্ব কর। দেখ, সে প্রার্থনা করিতেছে। সে দেখিয়াছে যে, তাহাকে দৃষ্টি প্রদানের জন্য আনানিয়াস্ নামক একটি মনুষ্য প্রবেশ করিয়া তাহার মস্তকে হস্তার্পণ করিতেছে। আনানিয়াস্ উত্তর করিলেন, প্রভো, আমি অনেকের মুখে সেই মনুষ্যের বিষয়ে শুনিয়াছি যে, সে য়েরূশালেমে পবিত্রদের যার পর নাই অনিষ্ট করিয়াছে। এই স্থানেও সে মহাযাজকদের নিকট হইতে সেই সকলকে বন্ধন করিবার ক্ষমতা পাইয়াছে, যাহারা তোমার নাম উচ্চারণ করিয়া প্রার্থনা করে। প্রভু তাঁহাকে বলিলেন, তুমি যাও; কারণ সে আমার নামকে বিজাতিগণের, রাজগণের ও ইশ্রায়েল-সন্তানদের নিকটে লইয়া যাইবার জন্য আমার এক মনোনীত পাত্র। কারণ আমি তাহাকে দেখাইব যে আমার নামের জন্য তাহাকে কত দুঃখ ক্লেশ ভোগ করিতে হইবে। তখন আনানিয়াস্ গিয়া সেই বাটীতে প্রবেশ করিলেন, এবং তাহার মস্তকে হস্তার্পণ করিয়া বলিলেন, ভ্রাতা শৌল, প্রভু অর্থাৎ য়েশু, যিনি পথিমধ্যে তোমাকে দর্শন দিয়াছিলেন, তিনি আমাকে প্রেরণ করিলেন যেন তুমি দৃষ্টি প্রাপ্ত হও এবং পবিত্র আত্মাতে পরিপূরিত হও। তৎক্ষণাৎ তাহার চক্ষু হইতে আঁইসের মত কি পতিত হইল, এবং সে দৃষ্টি প্রাপ্ত হইল। তখন তিনি উঠিয়া বাপ্তাইজিত হইলেন, এবং ভোজন করিয়া সবল হইলেন। ১০ ১১ ১২ ১৩ ১৪ ১৫ ১৬ ১৭ ১৮ ১৯

তিনি দামাস্কস্ নগরের শিষ্যদের সঙ্গে কিছু দিন থাকিলেন।
২০ তিনি অবিলম্বে সিনাগোগে সিনাগোগে য়েশুর বিষয়ে প্রচার করিতে
২১ লাগিলেন যে য়েশু ঈশ্বরের পুত্র। যে সকলে শ্রবণ করিল, তাহারা বিস্ময়িত হইয়া বলিল, এ কি সেই নয়, যে য়েরূশালেমে তাহারদিগকে উচ্ছিন্ন করিয়াছিল, যাহারা এই নাম উচ্চারণ করিয়া প্রার্থনা করে, আর যে ঐ প্রকার লোকদিগকে বন্ধন করিয়া মহাযাজকদের
২২ নিকটে লইয়া যাইবার অভিপ্রায়ে এ স্থানেও আসিয়াছে। কিন্তু শৌলের উৎসাহ উত্তরোত্তর অধিকতর বর্দ্ধিত হইতে লাগিল। আর য়েশু যে মাশীয়াখ্ ইহা সপ্রমাণ করিতে করিতে তিনি দামাস্কসবাসী ইহুদীদিগকে কিং কর্ত্তব্য বিমূঢ় করিয়া তুলিলেন।
২৩ অনেক দিন গত হইলে পর ইহুদীরা একত্র হইয়া তাঁহাকে বধ
২৪ করিবার পরামর্শ করিল। কিন্তু শৌল তাহাদের ষড়যন্ত্র জানিতে পারিলেন। তাহারা পুরদ্বার গুলি দিবারাত্রি রক্ষা করিতে লাগিল।
২৫ তাহাদের অভিপ্রায় তাঁহাকে কোন মতে বধ করিবে। কিন্তু শিষ্যেরা তাঁহাকে লইয়া রাত্রিযোগে প্রাচীর দিয়া নামাইয়া দিলেন, একটা ঝুড়িতে বসাইয়া তাঁহাকে নামাইয়া দিলেন।
২৬ পরে য়েরূশালেমে আসিয়া তিনি শিষ্যদের সঙ্গে মিশিতে চেষ্টা করিলেন, কিন্তু সকলেই তাঁহাকে ভয় করিলেন। তাঁহারা বিশ্বাস
২৭ করিলেন না যে তিনি শিষ্য হইয়াছেন। কিন্তু বার্ণাবাস্ তাঁহাকে সঙ্গে করিয়া আপষ্টলদের নিকটে লইয়া গেলেন, এবং তিনি কি প্রকারে পথিমধ্যে প্রভুকে দেখিয়াছেন ও তাঁহার সঙ্গে কথা কহিয়াছেন, এবং কি প্রকারে দামাস্কস্ নগরে য়েশুর নামে সাহস পূর্ব্বক প্রচার করি-
২৮ য়াছেন, এই সমুদয় তাঁহাদিগের নিকটে বর্ণনা করিলেন। তখন তিনি য়েরূশালেমে তাঁহাদের সঙ্গে সাথে যাতায়াত করিতে লাগি-
২৯ লেন, এবং সাহস পূর্ব্বক প্রভুর নাম ঘোষণা করিতে লাগিলেন। তিনি হেল্লেনীয়দের* সঙ্গে তর্ক বিতর্ক করিলেন, তাহাতে তাহারা

* 'হেল্লেনীয়' অর্থাৎ গ্রীক-ইহুদী।

তাঁহাকে বধ করিতে চেষ্টা পাইল। কিন্তু ভ্রাতৃগণ তাহা জানিতে ৩০ পারিয়া তাঁহাকে কায়েসারিয়া নগরে লইয়া গেলেন এবং তথা হইতে তার্ষস্ নগরে প্রেরণ করিলেন।

এই রূপে সমস্ত ইহুদা, শামারিয়া ও গালীলা দেশস্থ সমাজের শান্তি ৩১ হইল। তাঁহারা উদ্‌গ্রন্থিত হইলেন এবং প্রভুর ভয়েতে আচার ব্যবহার করিতে লাগিলেন, এবং পবিত্র আত্মার উৎসাহ দানে সমাজের সংখ্যা বৃদ্ধি হইতে লাগিল।

পরে পেত্র সর্ব্বত্র ভ্রমণ করিতে করিতে লীদ্দা নগরবাসী পবিত্র- ৩২ দেরও নিকটে আগমন করিলেন। সেই স্থানে আইনেয়াস্ নামা এক ৩৩ জনের সঙ্গে তাঁহার সাক্ষাৎ হইল। সে পক্ষাঘাতী হইয়া আট বৎসর অবধি শয্যাগত ছিল। পেত্র তাহাকে বলিলেন, আইনেয়াস্! ৩৪ য়েশু খৃষ্ট তোমাকে আরোগ্য করিতেছেন, গাত্রোত্থান কর, এঅবধি তোমার আপনার শয্যা আপনি পাতিবে। সে তৎক্ষণাৎ গাত্রোত্থান করিল। লীদ্দা নগরের ও সারণ অঞ্চলের* নিবাসী সকলে ৩৫ তাঁহাকে দেখিয়া প্রভুর আশ্রয় গ্রহণ করিল।

এখন, য়োপ্পা নগরে এক শিষ্যা ছিলেন, তাঁহার নাম তাবিথা, ৩৬ অর্থ হরিণী। তিনি অনেক সৎকার্য্য করিয়াছিলেন ও অনেক ভিক্ষা দান করিয়াছিলেন। ঘটনাক্রমে সেই সময়ে† তিনি পীড়িত হইয়া ৩৭ মরিলেন। লোকে তাঁহাকে ধৌত করিয়া উপরিস্থ কুঠরীতে রাখিলেন। পেত্র লীদ্দা নগরে আছেন শুনিয়া এবং লীদ্দা য়োপ্পার নিকট ৩৮ বলিয়া শিষ্যেরা তাঁহার নিকট দুই জন লোক দ্বারা অনুরোধ করিয়া পাঠাইলেন, 'ত্বরায় আমাদের এই স্থানে একবার পদার্পণ করিবেন।' পেত্র গাত্রোত্থান করিয়া তাহাদের সঙ্গে চলিলেন। তিনি উপনীত ৩৯

---

*"সারণ" য়াফো নগর অবধি কায়েসারিয়া নগর পর্য্যন্ত বিস্তৃত ও ছয় ক্রোশ প্রশস্ত একটি সমতল ক্ষেত্র। পূর্ব্বকালে ইহা অতি উর্ব্বরা রমণীয় স্থান ছিল; কিন্তু ঈশ্বরের অভিসম্পাতে অরণ্যপ্রায় হইয়া গিয়াছে। সম্প্রতি ৩০। ৪০ ঘর জের্ম্মাণলোক সেস্থানে বসতি করিয়া ভূমির আবাদ করিতেছেন।

† অর্থাৎ পেত্র যৎকালে সেই অঞ্চলে ছিলেন।

হইলে পর তাঁহারা তাঁহাকে উপরিস্থ কুঠরীতে লইয়া গেলেন। সেই স্থানে বিধবা সকলে তাঁহার নিকটে দাঁড়াইয়া ক্রন্দন করিতে লাগিল এবং দর্কা জীবতকালে যে অঙ্গরক্ষিণী ও উত্তরীয়বস্ত্র করিয়াছিলেন,
৪০ তাহা তাঁহাকে দেখাইতে লাগিল। কিন্তু পেত্র সকলকে বাহির করিয়া দিয়া জানুপাতিয়া প্রার্থনা করিলেন। পরে তিনি দেহটির দিকে মুখ ফিরাইয়া বলিলেন, তাবিথা, গাত্রোত্থান কর। তাহাতে তিনি
৪১ চক্ষু উন্মীলিত করিলেন এবং পেত্রকে দেখিয়া উঠিয়া বসিলেন। পেত্র তাঁহার হস্ত ধারণ করিয়া তাঁহাকে উত্থাপন করিলেন, এবং পবিত্র দিগকে ও বিধবা দিগকে ডাকিয়া তাঁহাকে জীবন্ত প্রদর্শন করিলেন।
৪২ এই ব্যাপার য়োপ্পাময় রাষ্ট্র হইয়া গেল, তাহাতে অনেকেই প্রভুতে
৪৩ বিশ্বাস করিল। পেত্র য়োপ্পা নগরে শিমোন চর্ম্মকারের আবাসে অনেক দিন অবস্থিতি করিলেন।

১০ **এখন** কায়েসারিয়া নগরে কর্ণেলিয়স্ নামক এক জন লোক ছিলেন। তিনি ইতালীয় নামক সৈন্যদলের এক সেনাপতি ছিলেন।
২ তিনি ঈশ্বর পরায়ণ লোক ছিলেন, এবং তিনি ও তাঁহার বাটীতে যত লোক ছিলেন, সকলেই ঈশ্বরকে ভয় করিতেন। [ইহুদী] লোক দিগকে তিনি অনেক ভিক্ষা দান করিতেন, এবং সতত ঈশ্বরের
৩ নিকট প্রার্থনা করিতেন। তিনি দিবাভাগে অনুমান তৃতীয় প্রহরে দর্শনযোগে সুস্পষ্ট দেখিলেন যে, ঈশ্বরের এক দূত তাঁহার নিকটে গৃহের অভ্যন্তরে আসিয়া তাঁহাকে সম্বোধন করিলেন, কর্ণেলিয়স!
৪ তিনি তাঁহাকে নিরীক্ষণ করিলেন এবং ভয়ে অভিভূত হইয়া বলিলেন, কি আজ্ঞা প্রভো? দূত তাঁহাকে বলিলেন, তোমার সমুদয়
৫ প্রার্থনা ও ভিক্ষা দান ঈশ্বরের স্মৃতি পথে উঠিয়াছে। তুমি এখন য়োপ্পা নগরে লোক পাঠাইয়া সেই শিমোনকে আনয়ন কর, যাহার
৬ উপনাম পেত্র। তিনি শিমোন নামা একজন চর্ম্মকারের গৃহে বাস
৭ করিতেছেন। তাহার বাটী সমুদ্রের তটে। পরে যে দূত তাঁহার সহিত কথা কহিলেন, তিনি প্রস্থান করিলে পর, কর্ণেলিয়স্ আপনার

গৃহের দুই জন দাসকে এবং আপনার সেবক বর্গের মধ্য হইতে এক-
জন ঈশ্বর পরায়ণ সৈন্যকে আহ্বান করিলেন এবং তাহাদের নিকট ৮
সমস্ত ব্যাপার বর্ণনা করিয়া তাহাদিগকে য়োপ্পা নগরে প্রেরণ করি-
লেন।

পর দিনে তাহারা যাত্রা করিয়া য়োপ্পা নগরের নিকট আসি- ৯
য়াছে। এ দিকে পেত্র অনুমান দ্বিতীয় প্রহরে প্রার্থনা করিবার জন্য
ছাদের উপরে উঠিলেন। তখন তাঁহার ক্ষুধার উদ্রেক হওয়ায় ১০
তাঁহার ভোজন করিবার ইচ্ছা হইল। কিন্তু লোকে প্রস্তুত করিতে
করিতে পেত্র আত্মাভিভূত হইলেন। তিনি দেখিলেন, স্বর্গদ্বার ১১
উন্মুক্ত এবং একটি পাত্র বিশেষ অবতীর্ণ হইল। তাহা বিস্তৃত
একখানি চাদরের মত। চারিকোণে বান্ধা। তন্মধ্যে পৃথিবীর ১২
সর্ব্বপ্রকার চতুষ্পদ জন্তু, সরীসৃপ ও আকাশের পক্ষী ছিল। পরে ১৩
তাঁহার নিকট এই একটি রব আসিল—পেত্র! গাত্রোত্থান কর; মারিয়া
ভোজন কর। কিন্তু পেত্র বলিলেন, প্রভো, কোন মতেই হইবে না, ১৪
কারণ আমি কোন অভক্ষ্য, অশুচি সামগ্রী কখনো ভোজন করি-
নাই। তখন পুনরায়, দ্বিতীয়বার তাঁহার নিকটে এই এক রব আসিল, ১৫
'ঈশ্বর যাহা শুচি করিয়াছেন, তাহা তুমি অভক্ষ্য ব্যক্ত করিও না।'
এইরূপ তিনবার ঘটিলে পর পাত্রটি স্বর্গে ঊর্দ্ধনীত হইল। ১৬

এই দর্শনের তাৎপর্য্য কি, এই বিষয়ে পেত্র মনে মনে চিন্তা ১৭
করিতেছেন, এমন সময়ে কর্ণেলিয়সের প্রেরিত লোকে শিমোনের
বাটীর সন্ধান লইয়া দ্বারের সম্মুখে আসিয়া দাঁড়াইল। তাহারা ১৮
ডাকিয়া জিজ্ঞাসা করিল, এখানে কি শিমোন নামা এক জন লোক
থাকেন,যাঁহার উপনাম পেত্র? এদিকে পেত্র দর্শনটির বিষয়ে আন্দো- ১৯
লন করিতেছেন, এমন সময়ে আত্মা তাঁহাকে বলিলেন, দেখ, তিনটি
লোক তোমার অন্বেষণ করিতেছে। তুমি গাত্রোত্থান করিয়া নীচে ২০
যাও এবং তাহাদের সঙ্গে গমন কর, কোন সন্দেহ করিও না, কারণ
আমিই তাহাদিগকে প্রেরণ করিয়াছি। পেত্র সেই লোকদের ২১

নিকটে নামিয়া আসিয়া বলিলেন, তোমরা যাহার অন্বেষণ করিতেছ,
২২ সে এই আমি। তোমাদের আগমনের কারণ কি? তাহারা বলিল, কর্ণেলিয়স্ সেনপতি যিনি এক জন ধার্ম্মিক ও ঈশ্বরভীত লোক, এবং সমস্ত ইহুদী জাতি যাঁহার সুখ্যাতি করেন, তিনি এক পবিত্র দূত দ্বারা এই দৈবাদেশ প্রাপ্ত হইয়াছেন যেন তিনি লোক পাঠাইয়া তোমাকে আপনার বাটীতে লইয়া যান এবং তোমার নিকট হইতে তত্ত্বকথা
২৩ শ্রবণ করেন। তখন তিনি তাহাদিগকে অভ্যর্থনা করিয়া বাসা দান করিলেন।

পর দিনে তিনি গাত্রোত্থান করিয়া তাহাদের সঙ্গে বাহির হইলেন।
২৪ য়োপ্পা নগরের কতক জন ভ্রাতাও তাঁহার সঙ্গে চলিলেন। পর দিনে তাঁহারা কায়সারিয়া নগরে প্রবেশ করিলেন। এদিকে কর্ণেলিয়স্ আপনার জ্ঞাতি কুটুম্ব ও আত্মীয়দিগকে একত্র করিয়া তাঁহাদের
২৫ অপেক্ষা করিতেছিলেন। পেত্রের প্রবেশ কালে কর্ণেলিয়স্ তাঁহাকে প্রত্যুদ্গমন করিতে গিয়া ভূমিষ্ঠ হইয়া তাঁহাকে প্রণাম করিলেন।
২৬ কিন্তু পেত্র তাঁহাকে উঠাইয়া বলিলেন, কি কর, আমিও তোমার মত
২৭ মনুষ্য। ইহা বলিয়া তিনি তাঁহার সঙ্গে কথা কহিতে কহিতে প্রবেশ করিয়া দেখিলেন, অনেকগুলি লোক সমবেত হইয়াছে।
২৮ তিনি তাহাদিগকে সম্বোধন করিয়া বলিলেন, তোমরা জান যে বিজাতির সঙ্গে ঘনিষ্ঠতা করা দূরে থাকুক, তাহাদের নিকটে যাওয়াও এক জন ইহুদীর পক্ষে নিতান্ত নিষিদ্ধ; কিন্তু ঈশ্বর আমাকে দেখাইয়াছেন যে কোন মনুষ্যকে অস্পর্শ্য কি অশুচি বলিতে হয় না।
২৯ সেই জন্য আমি আপত্তি না করিয়া আহূত হইবা মাত্র আসিয়াছি। অতএব জিজ্ঞাসা করি, কি কারণে তোমরা আমার জন্য
৩০ লোক পাঠাইয়াছিলে? তখন কর্ণেলিয়স্ বলিলেন, চারি দিবস হইল আমি বেলা এত ক্ষণের সময়ে তৃতীয় প্রহরের প্রার্থনার ঘণ্টায় আমার গৃহে প্রার্থনায় যাপন করিতেছিলাম, এমন সময়ে, কি আশ্চর্য্য, শুভ্রপরিচ্ছদান্বিত এক পুরুষ আমার সম্মুখে দণ্ডায়মান হইয়া

বলিলেন, কর্ণেলিয়স্, তোমার প্রার্থনা শ্রুত হইয়াছে এবং তোমার ৩১
ভিক্ষাদান ঈশ্বরের স্মৃতিপথে উঠিয়াছে। অতএব তুমি য়োপ্পা নগরে ৩২
লোক প্রেরণ করিয়া শিমোনকে ডাকাইয়া আন, যাঁহার উপনাম
পেত্র। তিনি শিমোন নামা এক চর্ম্মকারের বাটীতে বাস করিতে-
ছেন। বাটী সমুদ্রের তীরে। অতএব আমি তৎক্ষণাৎ তোমার ৩৩
নিকটে লোক পাঠাইলাম, এবং তুমি যে আসিয়াছ, তাহা ভাল
করিয়াছ। অতএব প্রভু হইতে তুমি যে সকল আদেশ প্রাপ্ত হইয়াছ,
তাহা শ্রবণ করিবার জন্য আমরা এখন সকলেই ঈশ্বরের সম্মুখে
উপস্থিত আছি। তখন পেত্র বলিতে আরম্ভ করিলেন— ৩৪

সত্য সত্যই আমি এখন বুঝিতে পারিলাম যে ঈশ্বর মনুষ্যের
মুখ অপেক্ষা করে না; প্রত্যুত প্রত্যেক জাতির মধ্যে যে কেহ ৩৫
তাঁহাকে ভয় করিয়া সৎকার্য্য সাধন করে, তাহাকেই তিনি গ্রাহ্য
করেন। তিনি য়েশু খ্রীষ্ট দ্বারা (যিনি সকলের প্রভু) শান্তির সম্বাদ ৩৬
ঘোষণা করাইয়া ইস্রায়েল সন্তানদিগের নিকটে যে বার্ত্তা প্রেরণ
করিয়াছেন, সে বিষয়ে তোমরা জ্ঞাত আছ অর্থাৎ য়োহানপ্রচা- ৩৭
রিত বাপ্তিস্মের পরে যে বার্ত্তা গালীলাদেশ অবধি ইহুদাদেশ
পর্য্যন্ত ব্যাপ্ত হইয়া গিয়াছে অর্থাৎ সেই নাজারেথীয় য়েশুর বিষয়ে, ৩৮
যাঁহাকে ঈশ্বর পবিত্র আত্মাতে ও শক্তিতে অভিষিক্ত করিয়াছিলেন,
যিনি সর্ব্বত্র ভ্রমণ করিয়া মঙ্গল সাধন করিতেন, এবং দিয়াবলের পরা-
ক্রমাধীন লোকদিগকে আরোগ্য দান করিতেন, যেহেতু ঈশ্বর তাঁহার
সঙ্গে ছিলেন। আর তিনি ইহুদীদের পল্লিতে পল্লিতে ও য়েরূ- ৩৯
শালেমে যাহা যাহা করিয়াছিলেন, আমরাই তাহার সাক্ষী।
তাঁহাকে তাহারা ক্রুসে বিদ্ধ করিয়া বধ করিয়াছিল। কিন্তু ঈশ্বর ৪০
তাঁহাকে তৃতীয় দিবসে উত্থাপন করিয়া প্রদর্শন করিয়াছেন, কিন্তু ৪১
সমুদয় লোককে নয়, কেবল ঈশ্বর কর্ত্তৃক পূর্ব্বনিযুক্ত সাক্ষীদিগকে
অর্থাৎ তাঁহার উত্থানের পরে তাঁহার সঙ্গে ভোজন পান করিয়াছি যে
আমরা, আমাদিগকে তিনি তাঁহাকে প্রদর্শন করিয়াছেন। তিনি ৪২

আমাদিগকে আজ্ঞা করিয়াছেন যেন আমরা লোক সাধারণের নিকটে প্রচার করি ও সাক্ষ্য প্রদান করি যে তিনিই জীবিতদের ও
৪৩ মৃতদের বিচারপতি-পদে ঈশ্বর কর্ত্তৃক নিযুক্ত হইয়াছেন। তাঁহার বিষয়ে সকল দৈববক্তৃগণ সাক্ষ্য প্রদান করিতেছেন যে, যে কেহ তাঁহাতে বিশ্বাস করিবে, সে তাঁহার নামের গুণে পাপের মোচন পাইবে।

৪৪ পেত্র এই কথা বলিতে বলিতে শ্রোতৃবর্গের সকলেরই উপরে
৪৫ পবিত্র আত্মা অবতরণ করিলেন। পেত্রের সঙ্গে আগত সুন্নতী বিশ্বাসীরা বিজাতিদের উপরেও পবিত্র আত্মারূপ দান বর্ষিত দেখিয়া
৪৬ বিস্মিত হইলেন। কারণ তাঁহারা তাঁহাদিগকে ভিন্ন ভাষায় বক্তৃতা
৪৭ করিতে এবং ঈশ্বরকে মহিমান্বিত করিতে শুনিলেন। তখন পেত্র বলিলেন, আমরা যেরূপ ইহারাও যখন সেইরূপ পবিত্র আত্মা প্রাপ্ত হইল, তখন কে জল বারণ করিয়া ইহাদের বাপ্তিস্মে প্রতিবন্ধকতা
৪৮ করিবে? তখন তিনি তাঁহাদিগকে য়েশু খৃষ্টের নামে বাপ্তাইজ্ করিতে আদেশ করিলেন। পরে তাঁহারা তাঁহাকে কতক দিন সেস্থান অবস্থিতি করিতে নিবেদন করিলেন।

১১ **পরে** আপষ্টলগণ ও ইহুদা দেশস্থ ভ্রাতৃগণ শুনিতে পাইলেন
২ যে বিজাতীয়েরাও ঈশ্বরের বাক্য গ্রাহ্য করিয়াছে। অতএব পেত্র য়েরূশালেমে আগত হইলে পর সুন্নতীয় লোকে তাঁহার সঙ্গে বাদানুবাদ
৩ করিতে লাগিল, তাহারা বলিল, একি, তুমি অসুন্নত লোকের গৃহে প্রবেশ
৪ করিয়াছ, আবার তাহাদের সঙ্গে আহার করিয়াছ। কিন্তু পেত্র
৫ ব্যাপারটি আদ্যোপান্ত বর্ণনা করিতে আরম্ভ করিয়া বলিলেন—য়োপ্পা নগরে আমি প্রার্থনা করিতেছিলাম, এমন সময়ে আমি আত্মাভিভূত হইয়া একটি দর্শন পাইলাম, দেখিলাম, একটি পাত্র বিশেষ অবতীর্ণ হইতেছে, তাহা বিস্তৃত এক চাদরের মত, তাহা চারি কোণে আবদ্ধ হইয়া স্বর্গ হইতে অবতারিত হইল এবং আমার নিকট
৬ পর্য্যন্ত আসিল। সেটির দিকে আমি একদৃষ্টে চাহিয়া চিন্তা করিতে

লাগিলাম, তাহাতে আমি দেখিলাম যে তাহাতে পৃথিবীর চতুষ্পদ জন্তু, বন্য পশু, সরীসৃপ ও আকাশের পক্ষিগণ রহিয়াছে। ৭ আমি এক রবও শুনিলাম, বলিল, পেত্র ! গাত্রোত্থান কর, মারিয়া ভোজন কর। ৮ কিন্তু আমি বলিলাম, প্রভো ! তাহা হইবে না, কারণ অভক্ষ্য কি অশুচি কোন সামগ্রী কখনই আমার মুখে প্রবেশ করে নাই। ৯ তখন সেই রব দ্বিতীয়বার স্বর্গ হইতে বলিল, ঈশ্বর যাহা শুচি করিয়াছেন, তাহা তুমি অভক্ষ্য ব্যক্ত করিও না। ১০ এইরূপ তিনবার ঘটিল, এবং সেই সমুদয় পুনরায় স্বর্গে ঊর্দ্ধনীত হইল। ১১ আর কি আশ্চর্য্য, তদ্দণ্ডেই তিন জন লোক আমার বাসাবাটীর দ্বারের নিকটে আসিয়া দাঁড়াইল। তাহারা কায়সারিয়া নগর হইতে আমার নিকটে প্রেরিত হইয়াছিল। ১২ আত্মা আমাকে বলিলেন, সন্দেহ না করিয়া তাহাদের সঙ্গে যাও। ছয় জন ভ্রাতাও আমার সঙ্গে চলিলেন। পরে আমরা সেই মনুষ্যের গৃহে প্রবেশ করিলাম। ১৩ এবং তিনি আমাদের নিকটে বর্ণনা করিলেন যে, তিনি আপনার গৃহ মধ্যে একটি দূত দণ্ডায়মান দেখিয়াছিলেন, যিনি তাঁহাকে বলিয়াছিলেন, তুমি য়োপ্পা নগরে লোক পাঠাইয়া শিমোনকে আনয়ন কর, যাঁহার উপনাম পেত্র। ১৪ তিনি তোমাকে এমন তত্ত্বকথা বলিবেন, যাহাতে তোমার গৃহবাসী সকলেরই পরিত্রাণ হইবে। ১৫ আমি কথা কহিতেছি, এমন সময়ে পবিত্র আত্মা তাঁহাদের উপরে অবতরণ করিলেন, যেরূপ প্রথমে আমাদের উপরে অবতরণ করিয়াছিলেন। ১৬ তখন আমার সেই বাক্য স্মরণ হইল, যাহা প্রভু বলিয়াছিলেন, 'য়োহান জলে বাপ্তাইজ্ করিলেন, কিন্তু তোমরা পবিত্র আত্মাতে বাপ্তাইজিত হইবে।' ১৭ অতএব ঈশ্বর যখন তাঁহাদিগকে সেই একই দান প্রদান করিয়াছেন, যাহা প্রভু য়েশু খ্রীষ্টেতে বিশ্বাস করিয়া আমরাও প্রাপ্ত হইয়াছি, তখন আমি কে, যে ঈশ্বরের প্রতিরোধ করি ? ১৮ ইহা শ্রবণ করিয়া তাঁহারা আর কিছু বলিলেন না, বরং তাঁহারা ঈশ্বরের মহিমাকীর্ত্তন করিয়া বলিলেন, তবে ত ঈশ্বর বিজাতিদিগকেও মনঃপরিবর্ত্তনের এবং জীবন লাভের অধিকার দিয়াছেন।

১৯ এদিকে ষ্টেফানসের কারণে যে দুঃখক্লেশ উপস্থিত হইয়াছিল, সেই হেতুতে যাঁহারা ছিন্ন ভিন্ন হইয়া যান, তাঁহারা ফৈনিকিয়া দেশ, কুপ্রদ্বীপ ও আণ্টিয়খিয়া নগর পর্য্যন্ত গমন করিলেন। কিন্তু তাঁহারা
২০ ইহুদীদের ভিন্ন অন্য কাহারো নিকটে বাক্যটি বলিলেন না। তবে তাঁহাদের মধ্যে কতক জন কুপ্রীয় ও কুরণীয় লোক ছিলেন, তাঁহারাই আণ্টিয়খিয়া নগরে আসিয়া গ্রীকদের সঙ্গেও আলাপ করিয়া প্রভু
২১ যেশু বিষয়ক শুভসম্বাদ প্রচার করিলেন। প্রভুর হস্ত তাঁহাদের সঙ্গে ছিলেন, তাহাতে বহুসংখ্যক লোক বিশ্বাস করিয়া প্রভুর
২২ আশ্রয় গ্রহণ করিল। এই সম্বাদ যেরূশালেমস্থ সমাজের কর্ণগোচর হইল, তাহাতে তাঁহারা বার্ণাবাস্কে আণ্টিয়খিয়া নগরে প্রেরণ
২৩ করিলেন। তিনি তথায় উপস্থিত হইয়া ঈশ্বরের অনুগ্রহ-ব্যাপার দেখিয়া আনন্দ করিতে লাগিলেন,এবং সকলকে অনুরোধ করিলেন, যেন তাঁহারা হৃদয়ে স্থিরসংকল্প হইয়া প্রভুর আশ্রয়ে থাকেন।
২৪ কারণ তিনি এক জন সৎপুরুষ,এবং পবিত্র আত্মাতে ও বিশ্বাসে পরি-
২৫ পূর্ণ ছিলেন। বহুসংখ্যক লোক প্রভুর আশ্রয়ে আসিল। তাহাতে তিনি শৌলের অনুসন্ধানে বাহির হইয়া তার্ষস্ নগরে গমন করিলেন।
২৬ সেই স্থানে তাঁহাকে পাইয়া তিনি তাঁহাকে আণ্টিয়খিয়া নগরে আনয়ন করিলেন। সেই স্থানে তাঁহারা সম্পূর্ণ এক বৎসর সমাজের সঙ্গে সভাস্থ হইতেন, এবং বহুসংখ্যক লোককে শিক্ষা দান করিতেন। সেই আণ্টিয়খিয়া নগরে শিষ্যেরা প্রথমে 'খ্রীষ্টীয়ান' আখ্যা প্রাপ্ত হইলেন।

২৭ সেই সময়ে কতক জন দৈববক্তা যেরূশালেম হইতে আণ্টিয়-
২৮ খিয়া নগরে আগমন করিলেন। আগাবস্ নামে তাঁহাদের একজন আত্মার প্রণোদনে এই ভবিষ্যদ্বাণী বলিলেন যে সাম্রাজ্য ব্যাপিয়া এক মহাদুর্ভিক্ষ আসিবে। তাহা ক্লৌদিয়স্ সম্রাটের রাজত্ব
২৯ কালে ঘটিল। তাহাতে শিষ্যেরা স্থির করিলেন যে তাঁহারা প্রত্যেক জন, যাঁহার যেমন ক্ষমতা, ইহুদা দেশবাসী ভ্রাতৃগণের জন্য সাহায্য

প্রেরণ করিবেন। আর তাঁহারা কার্য্যতঃও তাহা করিলেন। ৩০ তাঁহারা তাহা পৌলের ও বার্ণাবাসের হস্ত দিয়া প্রেস্‌বিতরদের* নিকটে পাঠাইয়া দিলেন।

সেই সময়ে হেরোদ রাজা খ্রীষ্টীয় সমাজের কতক জনকে উৎ- ১২ পীড়ন করিতে আরম্ভ করিল। সে য়োহানের ভ্রাতা য়াকোবকে ২ খড়্গ দ্বারা নিহত করাইল। আর যখন সে দেখিল যে ইহুদীরা ৩ ইহাতে সন্তুষ্ট হইল, তখন সে পেত্রকেও ধরিল; কিন্তু তখন অতাড়ী পর্ব্বের সময় ছিল বলিয়া সে তাঁহাকে সেই কয়েক দিন কারাগারে ৪ রাখিয়া তাঁহাকে রক্ষা করিবার জন্য ষোড়শ জন সৈন্যের হস্তে সমর্পণ করিল। প্রতি প্রহরে চারি জন করিয়া প্রহরী কার্য্য করিত। তাহার উদ্দেশ্য ছিল, পাস্খা পর্ব্বের পরে তাঁহাকে লোক সাধারণের নিকটে বাহির করিয়া আনিবে। পেত্র কারাগারে রক্ষিত হইতে ৫ ছিলেন বটে, কিন্তু এদিকে ঐকান্তিক প্রার্থনা চলিতেছিল অর্থাৎ খ্রীষ্টীয় সমাজ তাঁহার জন্য ঈশ্বরের নিকটে প্রার্থনা করিতেছিলেন। হেরোদ যে দিনে তাঁহাকে বাহির করিয়া আনিতে স্থির করি- ৬ য়াছিল, তাহার পূর্ব্ব রাত্রিতে পেত্র দুই জন সৈন্যের মধ্যে দুইটি শৃঙ্খলে আবদ্ধ হইয়া নিদ্রিত ছিলেন। বাহিরের প্রহরীদ্বয়ও দ্বারের সম্মুখে থাকিয়া কারাগার রক্ষা করিতেছিল। এমন সময়ে অকস্মাৎ ৭ প্রভুর এক দূত তথায় উপস্থিত হইলেন। কারাকক্ষে আলোক বিকীর্ণ হইল। তিনি পেত্রের পার্শ্বদেশে আঘাত করিয়া তাঁহার নিদ্রাভঙ্গ করিয়া বলিলেন, শীঘ্র উঠ, শীঘ্র উঠ। তৎক্ষণাৎ পেত্রের হস্ত হইতে শৃঙ্খল স্খলিত হইল। দূত তাঁহাকে বলিলেন, কটিবন্ধন ৮ করিয়া তোমার পাদুকা পদে পরিধান কর। তিনি তাহা করিলেন। তখন তিনি তাঁহাকে বলিলেন, তোমার জোব্বা পরিধান করিয়া আমার অনুসরণ কর। তিনি বহির্গত হইয়া তাঁহার অনুগমন করি- ৯ লেন, কিন্তু দূতের দ্বারা যাহা করা হইল, তাহা যে প্রকৃত ঘটনা, তিনি

* "প্রেস্‌বিতর।" দেখ, ২০; ২৮ পদের টিপ্পনী।

বুঝিতে পারিলেন না। তাঁহার বোধ হইল যেন একটা দর্শন দেখি-
১০ তেছেন। পরে প্রথম ও দ্বিতীয় দেহুড়ি অতিক্রম করিয়া তাঁহারা
সেই লৌহদ্বারের সম্মুখে আসিলেন, যাহা দিয়া নগরে যাওয়া যায়।
সেই দ্বার আপনা আপনি উদ্ঘাটিত হইল। তাঁহারা নির্গমন পুর্ব্বক
অগ্রসর হইয়া একটি পথের শেষ পর্য্যন্ত গমন করিলেন, আর
১১ অকস্মাৎ দূত তাঁহার সঙ্গ পরিত্যাগ করিয়া গেলেন। তখন
পেত্র সজ্ঞান হইয়া বলিলেন, এখন আমি নিশ্চয় জানিলাম যে প্রভু
আপনার দূত প্রেরণ করিয়া আমাকে হেরোদের হস্ত হইতে ও
১২ সকল ইহুদীদের কৌতূহল হইতে উদ্ধার করিলেন। এই বিষয়ে
নিশ্চিত হইবামাত্র তিনি দেখেন যে য়োহানের (মার্কের) মাতা
মারীয়ার বাটীর নিকটে উপস্থিত হইয়াছেন, যে স্থানে অনেকে সম-
১৩ বেত হইয়া প্রার্থনা করিতেছিলেন। তিনি বহির্দ্বারে আঘাত করিলে
১৪ পর হ্রোদা নাম্নী এক দাসী তত্ত্ব জানিতে আসিল। সে পেত্রের
রব চিনিতে পারিয়া আনন্দ প্রযুক্ত দ্বার মুক্ত না করিয়া দৌড়িয়া
গৃহাভ্যন্তরে গিয়া সম্বাদ দিল যে পেত্র দ্বারে দাঁড়াইয়া আছেন।
১৫ তাঁহারা বলিলেন, তুমি ক্ষেপিয়াছ। কিন্তু সে দৃঢ় করিয়া বলিল,
ইহা সত্য। তাঁহারা বলিলেন, তবে তাঁহার ⌈রক্ষক-⌉দূত হই-
১৬ বেন।* এ দিকে পেত্র আঘাতই করিতেছেন। দ্বার উন্মুক্ত করিয়া
যখন তাঁহারা তাঁহাকে দেখিতে পাইলেন, তখন তাঁহারা বিস্ময়িত
১৭ হইলেন। কিন্তু তিনি তাঁহাদিগকে হস্ত দ্বারা নীরব থাকিবার সঙ্কেত
করিয়া প্রভু তাঁহাকে কি রূপে কারাগার হইতে বাহির করিয়া আনি-
লেন, তাহা বর্ণনা করিতে লাগিলেন। আরো বলিলেন, তোমরা
য়াকোবকে ও ভ্রাতৃগণকে এই সম্বাদ দিও। ইহা বলিয়া তিনি

---

* মথি ১৮; ১০পদে স্পষ্ট দৃষ্ট হইতেছে যে, ঈশ্বরের প্রত্যেক লোকের এক এক জন রক্ষক-দূত আছেন। ইহুদীদের এই বিশ্বাস ছিল যে সমুদয় ইহুদীরই এক একটি রক্ষক-দূত আছেন এবং সেই দূত কোন কোন সময়ে আপন রক্ষণীয় ব্যক্তির মূর্ত্তি ধারণ করিয়া দর্শন দিয়া থাকেন।

বাহির হইয়া স্থানান্তরে গমন করিলেন। এদিকে, প্রভাত হইবামাত্র ১৮ সৈন্যদের মধ্যে পেত্রের নিমিত্তে হায় হুতাশ পড়িয়া গেল। পরে ১৯ হেরোদ যখন তাঁহার অন্বেষণ করিয়া তাঁহার সন্ধান পাইল না, তখন সে প্রহরিদিগকে জিজ্ঞাসাবাদ করিলে পর তাহদিগকে বধ্য-ভূমিতে লইয়া যাইবার আদেশ করিল। পরে সে ইহুদা দেশ হইতে কায়সারিয়া নগরে গিয়া সেই স্থানে বাস করিতে লাগিল।

এখন তীরস ও সীদোন নগরের লোকদের উপর হেরোদ অত্যন্ত ২০ কুপিত ছিল। তাহাতে তাহারা এক ঐক্য হইয়া তাহার নিকটে সমাগত হইল। তাহারা রাজার পরিচারক ব্লাষ্টস্‌কে আপনাদের পক্ষে লওয়াইয়া সন্ধি প্রার্থনা করিল, যেহেতু রাজার দেশ হইতে তাহারা প্রতি পালিত হইত। পরে এক নির্দ্দিষ্ট দিবসে হেরোদ ২১ রাজ-পরিচ্ছদ পরিধান করিয়া সিংহাসনে উপবেশন করিল। এবং তাহাদের নিকট একটি বক্তৃতা করিল। শুনিয়া লোকে উচ্চৈঃস্বরে ২২ বলিল, এ ঈশ্বরের রব, মনুষ্যের নয়। তৎক্ষণাৎ প্রভুর এক দূত ২৩ তাহাকে আঘাত করিলেন; যেহেতু সে ঈশ্বরের গৌরব ঈশ্বরকে দিল না। সে কীট-ভক্ষিত হইয়া মরিল।

কিন্তু ঈশ্বরের বাক্য-প্রচার বিস্তৃত রূপে চলিল এবং বিশ্বাসীদিগের ২৪ সংখ্যা বর্দ্ধিত হইল।

বার্ণাবাস্‌ ও শৌল আপনাদের সেবা-কার্য্য সমাপন করিলে পর ২৫ য়োহানকে, যাঁহার উপনাম মার্ক, তাঁহাকে আপনাদের সঙ্গে লইয়া য়েরূশালেম হইতে প্রত্যাগমন করিলেন।

**এখন** আণ্টিয়োখীয়ায় অর্থাৎ সেই নগরের খ্রীষ্টীয় সমাজের ১৩ মধ্যে দৈববক্তৃগণ ও শিক্ষকগণ ছিলেন। তাঁহাদের নাম এই এই— বার্ণাবাস্‌, এবং যাঁহাকে নিগের * বলে সেই শিমেয়ন। কুরেণীয় লুকিয়স, এবং হেরোদ রাজার সঙ্গে প্রতিপালিত মানায়েন্‌, আর শৌল। পরে যখন তাঁহারা প্রভুর ভজনায় প্রবৃত্ত হইয়া উপবাস করিতে- ২

* "নিগের" ইহার অর্থ কৃষ্ণবর্ণ।

ছিলেন, এমন সময়ে পবিত্র আত্মা বলিলেন, যাহার জন্য আমি বার্ণাবাস্‌ ও শৌলকে মনোনীত করিয়াছি, আমার সেই কার্য্যের
৩ জন্য তোমরা তাহাদিগকে পৃথক করিয়া দাও। উপবাস ও প্রার্থনা করিলে পর তাঁহারা তাঁহাদিগের উপরে হস্তার্পণ করিয়া তাঁহাদিগকে বিদায় করিলেন।

৪ পবিত্র আত্মা দ্বারা প্রেরিত হইয়া তাঁহারা শেলৈকীয়া নগরে গমন করিলেন, এবং তথা হইতে পোতারোহণে কুপ্র দ্বীপে প্রস্থান করিলেন। পরে সালামিস্‌ নগরে উত্তরিয়া তাঁহারা ইহুদীদের সিনাগোগ গুলিতে ঈশ্বরের বাক্য প্রচার করিতে লাগিলেন। য়োহান
৬ পরিচারকের মত তাঁহাদের সঙ্গে ছিলেন। পরে সেই দ্বীপের মধ্য দিয়া পাফস্‌ নগর পর্য্যন্ত গমন করিলে পর তাঁহারা এক জন লোকের দেখা পাইলেন। সে এক জন গণক, এক জন মিথ্যা দৈববক্তা,
৭ এক জন ইহুদী, তাহার নাম বার-য়েশু। সে সের্গিয়স্‌ পাউলস্‌ নামক রাজপ্রতিনিধির সঙ্গে ছিল। রাজপ্রতিনিধি এক জন বুদ্ধিমান লোক ছিলেন। তিনি ঈশ্বরের বাক্য শ্রবণ মানসে বার্ণাবাস্‌ ও
৮ শৌলকে আপনার নিকট আহ্বান করিলেন। কিন্তু সেই গণক এলীমাস্‌ (আরবি ভাষায় গণককে এলীমাস্‌ বলে) তাঁহাদের বিরোধ করিয়া রাজপ্রতিনিধিকে বিশ্বাস হইতে পরাঙমুখ করাইতে
৯ চেষ্টা করিতে লাগিল। কিন্তু শৌল, যাঁহার নাম এখন পাউল হইল, তিনি পবিত্র আত্মাতে পরিপূর্ণ হইয়া এক দৃষ্টে তাহার দিকে চাহিয়া বলিলেন,
১০ রে, সমুদয় খলতা ও নষ্টামিতে পরিপূর্ণ দিয়াবলের সন্তান, ও সমুদয় যাথার্থিকতার শত্রু! তুমি কি প্রভুর সরল পথ বক্র করিতে নিরস্ত হইবে
১১ না? দেখ, প্রভুর হস্ত তোমার উপরে রহিয়াছে। তুমি অন্ধ হইবে, তুমি কতক কাল পর্য্যন্ত সূর্য্য দেখিতে পাইবে না। তৎক্ষণাৎ সে অন্ধ হইয়া গেল, তাহাতে সে হাঁতড়াইয়া হাঁতড়াইয়া হাত ধরিবার
১২ লোক খুজিতে লাগিল। এই ঘটনা দেখিয়া রাজপ্রতিনিধি বিশ্বাসী হইলেন। তিনি প্রভু বিষয়ক তত্ত্বকথা শুনিয়া বিস্ময়িত হইলেন।

পরে পাউল ও তাঁহার সঙ্গীরা পাফস্ নগর হইতে পোতারোহণে ১৩ পাম্ফুলিয়া দেশের পের্গা নগরে উত্তরিলেন। সেই স্থানে য়োহান তাঁহাদের হইতে পৃথক হইয়া য়েরূশালেমে প্রতিগমন করিলেন। পরে তাঁহারা পের্গা হইতে দেশের মধ্য দিয়া গমন করিয়া পিসিডিয়া ১৪ প্রদেশের আণ্টিয়োখিয়া নগরে উপস্থিত হইলেন। সেই স্থানে তাঁহারা শাব্বাথ্‌দিনে সিনাগোগে প্রবেশ করিয়া উপবেশন করিলেন। ব্যবস্থা ও দৈববক্তৃগ্রন্থের ⌈নিরূপিত পাঠ⌉ পঠিত হইলে পর ১৫ সিনাগোগের অধ্যক্ষেরা তাঁহাদিগকে বলিয়া পাঠাইলেন—ভ্রাতৃগণ, যদি লোকদের প্রতি তোমাদের কোন উপদেশ বাক্য থাকে, তবে বল। তাহাতে পাউল উঠিয়া দাঁড়াইয়া হস্তোত্তোলন করিয়া ১৬ বলিলেন—

হে ইশ্রায়েলীয় গণ, হে ঈশ্বরভীত লোক সকলে, কর্ণপাত কর—ইশ্রায়েল জাতির ঈশ্বর আমাদের পিতৃ-পুরুষদিগকে মনোনীত করেন ১৭ এবং মিশর দেশে তাহাদিগকে মহিমান্বিত ও খ্যাতাপন্ন করিয়া তুলেন অর্থাৎ তিনি তাহাদিগকে পরাক্রমী বাহুবলে তথা হইতে উদ্ধার করিয়া আনয়ন করেন, এবং অরণ্যে প্রায় চল্লিশ বৎসর কাল ১৮ তাহাদের ব্যবহার সহ্য করেন। পরে কানান দেশে সপ্ত জাতিকে ১৯ উচ্ছিন্ন করিয়া তিনি তাহাদের দেশ তাহাদিগকে অধিকার দেন। তৎ- ২০ পরে তিনি অনুমান চারি শত পঞ্চাশ বৎসর পর্য্যন্ত অর্থাৎ শামূয়েল দৈব-বক্তার সময় পর্য্যন্ত তাহাদের উপরে বিচার-কর্তৃগণ নিযুক্ত করেন। তৎপরে তাহারা এক জন রাজার জন্যে আবেদন করিলে ঈশ্বর ২১ তাহাদিগকে বেনুয়ামীন্ গোষ্ঠীর কিশের পুত্র শাউলকে চল্লিশ বৎ-সরের জন্যে দান করেন। পরে তাহাকে অপসারিত করিয়া তিনি ২২ দাবিদকে তাহাদের রাজা করিবার জন্য উত্থাপন করেন, যাঁহার বিষয়ে তিনি প্রশংসা করিয়া বলিলেন, "আমি য়েশেইর পুত্র দাবিদকে অর্থাৎ আমার মনের মত এক মনুষ্যকে প্রাপ্ত হইলাম, যিনি আমার ইচ্ছা সাধন করিবেন" (গীত ৮৯; ২১। ১ শামু ১৩; ১৪)। তাঁহারই ২৩

২৪ বংশ হইতে ঈশ্বর অঙ্গীকারানুযায়ী ইস্রায়েলের নিকট এক ত্রাণ-কর্ত্তাকে অর্থাৎ য়েশুকে আনয়ন করিলেন। তাঁহার আগমনের অব্যবহিত পূর্ব্বে য়োহান সমুদয় ইস্রায়েল লোকের নিকটে মনঃপরি-
২৫ বর্ত্তনের বাপ্তিস্ম্ প্রচার করিলেন। পরে য়োহানের কার্য্যভার প্রায় শেষ হইয়া আসিলে তিনি বলিলেন, তোমরা আমাকে কে মনে কর? আমি তিনি নহি। দেখ, আমার পরে এক জন আসিতেছেন, যাঁহার
২৬ চরণের পাদুকা উন্মোচন করিতেও আমি যোগ্য নহি। হে ভ্রাতৃগণ! হে আব্রাহামের বংশ-জাতগণ! হে ঈশ্বর-ভীত লোকগণ! আমাদেরই
২৭ নিকটে এই পরিত্রাণের বাক্য প্রেরিত হইয়াছে। কারণ য়েরূশালেম নিবাসিগণ ও তাহাদের অধ্যক্ষগণ তাঁহাকে পরিজ্ঞাত না হইয়া এবং প্রতি শাব্বাথে পঠিত দৈববক্তৃগণের বচনগুলি না বুঝিয়া তাঁহার প্রাণ-দণ্ডের আজ্ঞা দেওয়ায় অজ্ঞাতসারে সেই বচনগুলি সিদ্ধ করিয়াছে।
২৮ যদিও তাহারা তাঁহার মৃত্যুর কোন কারণ পাইল না, তথাচ তাহারা
২৯ পিলাতকে নিবেদন করিল যেন তিনি তাঁহাকে বধ করেন। এই রূপে তাঁহার বিষয়ে লিখিত সমুদয় বিষয় সিদ্ধ করিলে পর তাহারা তাঁহাকে ক্রুষ হইতে নামাইয়া এক সমাধি গহ্বরে সমাহিত করিল।
৩০ কিন্তু ঈশ্বর তাঁহাকে মৃতদের মধ্য হইতে উত্থাপন করিয়াছেন। তিনি
৩১ অনেক দিন পর্য্যন্ত তাঁহাদিগকেই দর্শন দিয়াছিলেন, যাঁহারা তাঁহার সঙ্গে গালীলা হইতে য়েরূশালেমে আসিয়াছিলেন, যাঁহারা এখন
৩২ লোকসাধারণের নিকট তাঁহার সাক্ষী আছেন। আর আমরা এখন পিতৃপুরুষদিগকে প্রদত্ত অঙ্গীকার বিষয়ে তোমাদিগকে এই শুভসম্বাদ
৩৩ জানাইতেছি যে, তাঁহাদের সন্তান যে আমরা, আমাদের সময়েই ঈশ্বর সেই অঙ্গীকার সফল করিয়াছেন অর্থাৎ তিনি য়েশুকে উত্থাপিত করিয়াছেন, যেমন দ্বিতীয় গীতিকায়ও লেখা আছে—

"তুমিই আমার প্রিয় পুত্র,
অদ্য আমি তোমাকে জন্ম দিলাম" [গীতা ২ ; ৭]।

৩৪ আর ঈশ্বর যে তাঁহাকে মৃতদের মধ্য হইতে উত্থাপন করিয়াছেন, এবং তিনি যে আর মৃত্যুতে প্রত্যাগমন করিবেন না, এই বিষয়ে

তিনি এই রূপ ব্যক্ত করিয়াছেন যথা "দাবিদকে প্রদত্ত আমার পবিত্র ও অটল অঙ্গীকার সকল আমি তোমাদের উপরে বর্ত্তাইব" [ ইশাঃ ৫৫ ; ৩ ]। তাহাতেই তিনি অন্য এক গীতিকায় বলেন—"তুমি ৩৫ তোমার পবিত্রকে ক্ষয় পাইতে দিবে না।" [ গীত ১৬ ; ১০ ], কারণ ৩৬ আপন সমকালীন লোকদের মধ্যে ঈশ্বরের সংকল্প সিদ্ধির উপায় স্বরূপ হইলে পর, দাবিদ নিদ্রিত হইয়া আপন পিতৃগণের নিকটে সমাহিত হইয়াছেন ও ক্ষয় প্রাপ্ত হইয়াছেন। কিন্তু যাঁহাকে ৩৭ ঈশ্বর উত্থাপন করিয়াছেন, তিনি ক্ষয় প্রাপ্ত হইবেন না। অতএব ৩৮ হে ভ্রাতৃগণ, তোমরা জ্ঞাত হও যে তাঁহারই নামের গুণে তোমাদের নিকটে পাপক্ষমা প্রচারিত হইতেছে। আর তাঁহার নামের গুণে ৩৯ প্রত্যেক বিশ্বাসী সেই সমুদয় হইতে মার্জ্জনা পাইবে, যাহা হইতে তোমরা মূশার ব্যবস্থাগুণে মার্জ্জনা পাইতে পার নাই। অতএব ৪০ সাবধান, পাছে দৈববক্তৃগণের গ্রন্থে কথিত বিষয় তোমাদের উপরে বর্ত্তে যথা—

"হে অবহেলকেরা তোমরা দেখিয়া আশ্চর্য্য হও এবং উচ্ছন্ন যাও, ৪১
যেহেতু তোমাদের সময়ে আমি এক কার্য্য সাধন করিব
অর্থাৎ এমন কার্য্য, যাহা তোমাদের নিকট বর্ণনা করিলেও তোমরা তাহা
বিশ্বাস করিবে না" [ হাবাকুঃ ১ ; ৫ ]।

পরে সিনাগোগ হইতে নির্গমন সময়ে লোকে নিবেদন করিল যেন ৪২ এই সমুদয় কথা আগামী শাব্বাথে পুনরায় তাহাদের নিকটে কথিত হয়। সিনাগোগের সমাজ ভঙ্গ হইলে পর ইহুদীদের ও ঈশ্বরভক্ত ইহু- ৪৩ দীপন্থীদের অনেকে পাউলের ও বার্ণাবার পশ্চাৎ পশ্চাৎ চলিল, তাহাদিগকে তাঁহারা ঈশ্বরের অনুগ্রহে স্থির থাকিতে অনুরোধ করিলেন।

পর শাব্বাথে প্রায় নগরশুদ্ধ লোকে ঈশ্বরের বাক্য শ্রবণ ৪৪ করিতে সমবেত হইল। কিন্তু ইহুদীরা এই বহুসংখ্যক লোক ৪৫ দেখিয়া ঈর্ষ্যাতে পরিপূর্ণ হইয়া পাউলের কথার বিরোধ ও নিন্দা করিতে লাগিল। তাহাতে পাউল ও বার্ণাবাস্ সাহস পূর্ব্বক ৪৬ বলিলেন, ঈশ্বরের বাক্য প্রথমেই তোমাদের নিকটে ব্যক্ত করা উচিত

ছিল, কিন্তু তোমরা যখন তাহা অগ্রাহ্য করিলে, এবং আপনাদিগকে অনন্ত জীবনের অযোগ্য বলিয়া প্রতিপন্ন করিলে, তখন আমরা
৪৭ বিজাতিদের নিকট চলিলাম। কারণ প্রভু আমাদিগকে এইরূপ আদেশ করিয়াছেন যথা—

"আমি তোমাকে জাতিগণের পক্ষে আলোক স্বরূপ করিয়া দিলাম
যেন পৃথিবীর সীমা পর্য্যন্ত তুমি পরিত্রাণ স্বরূপ হও" [ইশাঃ ৪৯ ; ৬]।

৪৮ বিজাতীয় লোকে ইহা শ্রবণ করিয়া আনন্দ করিতে এবং প্রভুর বাক্যের প্রশংসা করিতে লাগিল, আর যত জন অনন্ত জীবন লাভের
৪৯ জন্য নির্দ্দিষ্ট ছিল, তাহারা বিশ্বাস করিল। ক্রমে প্রভুর বাক্য সেই
৫০ সমস্ত দেশে ব্যাপ্ত হইয়া গেল। কিন্তু ইহুদীরা ধর্ম্মপরায়ণা ভদ্র মহিলাদিগকে এবং নগরের প্রধান প্রধান লোকদিগকে উত্তেজিত করিয়া পাউল ও বার্ণাবার প্রতি একটা তাড়না ঘটাইল, এবং তাঁহা-
৫১ দিগকে আপনাদের অঞ্চল হইতে দূর করিয়া দিল। তাহাতে তাঁহারা আপনাদের পদধূলী তাহাদের দিকে ঝাড়িয়া দিয়া ইকো-
৫২ নিয়ম্ নগরে প্রস্থান করিলেন। কিন্তু শিষ্যগণ আনন্দে ও পবিত্র আত্মায় পরিপূর্ণ হইলেন।

**১৪** **পরে** তাঁহারা ইকোনিয়ম্ নগরে এক সঙ্গে ইহুদীদের সিনা-গোগে প্রবেশ করিলেন; আর তাঁহাদের বাক্য এমন সার্থক হইল
২ যে বহু সংখ্যক ইহুদী ও গ্রীক লোকে বিশ্বাস করিল। কিন্তু যে ইহু-দীরা বিশ্বাস করিল না, তাহারা ভ্রাতৃগণের উপরে বিজাতিদের মন
৩ বিরক্ত করিয়া দিয়া দ্বেষভাব জন্মাইয়া দিল। কিন্তু তাঁহারা অনেক দিন সেই স্থানে অবস্থিতি করিয়া প্রভুর উপরে নির্ভর করিয়া সাহস পূর্ব্বক কথা কহিলেন, আর প্রভু তাঁহাদের হস্ত দ্বারা নানা বিধ অদ্ভুত ও মহাশ্চর্য্য কার্য্য সাধন করাইয়া এইরূপে আপনার অনুগ্রহ-বাক্যের
৪ পক্ষে সাক্ষ্যপ্রদান করিলেন। কিন্তু নগরের লোকে দুইদল হইল, কেহ কেহ ইহুদীদের সঙ্গে যোগ দিল, কেহ কেহ আপষ্টলদের সঙ্গে যোগ
৫ দিল। পরে যখন বিজাতিদের মধ্যে এবং ইহুদীদের ও তাহাদের অধ্যক্ষগণের মধ্যে তাঁহাদিগকে অপমান করিবার ও প্রস্তর মারিয়া

বধ করিবার উদ্যোগ হইতে লাগিল এবং শিষ্যেরা যখন ইহা জানিতে ৬
পারিলেন, তখন তাঁহারা পলায়ন করিয়া লুকায়োনিয়া প্রদেশের লুস্ত্রা
ও দের্বী নগরে এবং চতুর্দ্দিকস্থ অঞ্চলে ভ্রমণ করিতে ও শুভসমাচার ৭
প্রচার করিতে লাগিলেন।

এখন লুস্ত্রা নগরে অবশচরণ এক মনুষ্য বসিয়া থাকিত। সে ৮
জন্মখঞ্জ ছিল, কখনও চলে নাই। সে পাউলের বক্তৃতা শুনিতেছে, ৯
এমন সময়ে পাউল তাহার দিকে এক দৃষ্টে নিরীক্ষণ করিয়া দেখি-
লেন যে তাহার এমন বিশ্বাস আছে যে আরোগ্য লাভ করিতে
পারে। তিনি উচ্চৈঃস্বরে বলিলেন, তুমি চরণে ভর দিয়া সোজা ১০
হইয়া দাঁড়াও সে অমনি লম্ফ দিয়া উঠিয়া বেড়াইতে লাগিল।
জনতা পাউলের এই কার্য্য দেখিয়া উচ্চৈঃস্বরে লুকায়োনিয়া ভাষায় ১১
বলিল, 'দেবগণ মনুষ্যরূপ ধরিয়া আমাদের এখানে অবতরণ করি-
য়াছেন।' তাহারা বার্ণাবাস্‌কে বৃহস্পতি-দেব বলিল, এবং ১২
পাউলকে বুধ-দেব বলিল, যেহেতু তিনিই বক্তৃতা করিলেন। তখন ১৩
নগর দ্বারের সম্মুখে অবস্থিত বৃহস্পতি-দেবের যাজক দ্বারের নিকটে
কতকগুলি বৃষ ও মালা আনয়ন করিয়া জনতার সঙ্গে বলিদান
করিতে উদ্যত হইল। কিন্তু বার্ণাবাস্ ও পাউল ইহা শ্রবণ করিয়া ১৪
আপনাদের বস্ত্র চিরিতে চিরিতে বাহির হইয়া লোকারণ্যের মধ্যে
ধাবিত হইয়া উচ্চৈঃস্বরে বলিলেন, মহাশয়েরা, তোমরা এ কি ১৫
করিতেছ? আমরা তোমাদের সমপ্রকৃতির লোক, আমরা তোমাদের
নিকটে প্রচার করিতেছি যেন তোমরা এই অলীক আচার ব্যবহার
পরিত্যাগ করিয়া জীবন্ত ঈশ্বরের প্রতি প্রত্যাবৃত্ত হও, যিনি স্বর্গ,
পৃথিবী, সমুদ্র ও তন্মধ্যস্থ সমুদয় বিষয় সৃষ্টি করিয়াছেন, যিনি ১৬
বিগতকালে সমুদয় জাতিকে স্ব স্ব ইচ্ছানুসারে চলিতে দিয়াছিলেন।
কিন্তু তিনি যে সেই সঙ্গে আপনার বিষয়ে সাক্ষ্য প্রদান করিতে ১৭
ত্রুটি করিয়াছিলেন এমন নয়, তিনি মঙ্গল-কার্য্য করিতেছিলেন, তিনি
তোমাদিগকে স্বর্গ হইতে বৃষ্টি ও ফলপ্রদ ঋতু দান করিতেছিলেন।

তিনি ভক্ষ্য দান করিয়া তোমাদের হৃদয় আপ্যায়িত করিতেছিলেন।
১৮ এই সমুদয় কথা বলিয়া তাঁহারা অতি কষ্টে জনতাকে বলিদান-কার্য্য হইতে নিবৃত্ত করিলেন।

১৯ কিন্তু আন্টিয়োখিয়া ও ইকোনিয়ম্ নগর হইতে ইহুদীরা আসিয়া লোকদিগকে লওয়াইয়া পাউলকে প্রস্তর মারিল। তিনি মরিয়াছেন মনে করিয়া তাহারা তাঁহাকে টানিয়া নগরের বাহিরে ফেলিয়া
২০ দিল। কিন্তু শিষ্যেরা তাঁহাকে বেষ্টন করিয়া দাঁড়াইয়াছেন, অমনি তিনি গাত্রোত্থান করিয়া নগরে প্রবেশ করিলেন। পর দিনে তিনি
২১ বার্ণাবার সঙ্গে দেৰ্বী নগরে প্রস্থান করিলেন। সেই নগরে শুভ-সমাচার প্রচার করিলে পর এবং বিস্তর শিষ্য করিলে পর তাঁহারা
২২ প্রত্যাবৃত্ত হইয়া লুস্ত্রা, ইকোনিয়ম্ ও আন্টিয়োখিয়া নগরে গিয়া শিষ্য-দিগের মন সুস্থির করিলেন এবং বিশ্বাসে অটল থাকিতে তাঁহাদিগকে উৎসাহ দান করিয়া বলিলেন—"অনেক দুঃখ ক্লেশ না ভুগিলে
২৩ ঈশ্বরের রাজ্যে প্রবেশ করা যায় না।" পরে প্রতি সমাজে তাঁহাদের জন্যে কতক জন করিয়া প্রেস্‌বিতর * নিযুক্ত করিলে পর, এবং উপবাস সহকারে প্রার্থনা করিলে পর তাঁহারা তাঁহাদিগকে সেই প্রভুর হস্তে সমর্পণ করিলেন যাঁহাতে তাঁহারা বিশ্বাস করিয়াছিলেন।
২৪ পরে পিসিদিয়া প্রদেশের মধ্য দিয়া গমন করিলে পর তাঁহারা
২৫ পাম্ফুলিয়া প্রদেশে আসিলেন। পের্গা নগরে বাক্যটি ব্যক্ত করিলে
২৬ পর তাঁহারা আট্টালিয়া নগরে গমন করিলেন। সেই স্থান হইতে তাঁহারা পোতারোহণে সেই আন্টিয়োখিয়া নগরে চলিলেন, যেস্থানে তাঁহাদিগকে তাঁহাদের এক্ষণকার সম্পাদিত কার্য্যের জন্য ঈশ্বরের
২৭ অনুগ্রহে সমর্পণ করা হইয়াছিল। সেই স্থানে উত্তরিলে পর তাঁহারা সমাজকে একত্রিত করিয়া তাঁহাদের নিকটে বর্ণনা করিতে লাগিলেন যে, ঈশ্বর আমাদের সঙ্গে থাকিয়া মহৎকার্য্য করিয়াছেন এবং বিজাতিদিগকে বিশ্বাস করিবার ক্ষমতা বাহুল্যরূপে দান করি-

* ২০; ২৮ পদের টিপ্‌পনী দেখ।

য়াছেন। পরে তাঁহারা অনেক দিনপর্য্যন্ত শিষ্যগণের সঙ্গে অবস্থিতি করিলেন। ২৮

১৫ **পরে** ইহুদা দেশ হইতে কতকজন লোক আসিয়া ভ্রাতৃগণকে শিক্ষা দিয়া বলিল, যদি তোমরা মুশার বিধান অনুসারে সুন্নত গ্রহণ না কর, তাহা হইলে তোমরা পরিত্রাণ পাইতে পারিবে না। ২ পরে পাউল ও বার্ণাবাস্ তাহাদের সঙ্গে অনেক বিবাদ ও তর্ক বিতর্ক করিলে পর, ভ্রাতৃগণ স্থির করিলেন যে, পাউল ও বার্ণাবাস্ এবং তাঁহাদের মধ্য হইতে অন্য কতক জন ভ্রাতা এই প্রশ্ন লইয়া য়েরূশালেমে আপষ্টলগণের ও প্রাচীনগণের নিকটে যাইবেন। ৩ অতএব সমাজের লোক দ্বারা অনুবর্জ্জিত হইলে পর, তাঁহারা ফৈনিকিয়া ও শামারিয়া দেশ দিয়া যাইতে লাগিলেন। যাইতে যাইতে তাঁহারা বিজাতিদের মনঃপরিবর্ত্তনের সম্বাদ বর্ণনা করিলেন। শুনিয়া ভ্রাতৃগণের আনন্দের সীমা পরিসীমা থাকিল না।

৪ তাঁহারা য়েরূশালেমে উত্তরিলে পর সমাজ ও আপষ্টলগণ এবং প্রেস্‌বিতরগণ তাঁহাদিগকে পরিগ্রহণ করিলেন, তাহাতে তাঁহারা বর্ণনা করিতে লাগিলেন যে ঈশ্বর তাঁহাদের সঙ্গে থাকিয়া মহৎ কার্য্য সাধন করিয়াছেন। ৫ কিন্তু ফারুশী-সম্প্রদায়ের কতক জন বিশ্বাসী লোক উঠিয়া দাঁড়াইয়া বলিল, বিজাতীয়দিগকে সুন্নত দেওয়া এবং মুশার ব্যবস্থা পালন করিতে আদেশ দেওয়া উচিত।

৬ আপষ্টলগণ ও প্রাচীনগণ এই প্রশ্ন বিষয়ে মীমাংসা করিতে সমবেত হইলেন। ৭ অনেক তর্ক বিতর্ক হইলে পর পেত্র উঠিয়া তাঁহাদিগকে বলিলেন—

ভ্রাতৃগণ! তোমরা জান যে, প্রথমে ঈশ্বর তোমাদের মধ্য হইতে আমাকে মনোনীত করেন যেন বিজাতিরা আমার প্রমুখাৎ শুভসম্বাদের বাক্য শ্রবণ করিয়া বিশ্বাস করে। ৮ আর হৃদয়জ্ঞ ঈশ্বর তাহাদের পক্ষে সাক্ষ্য প্রদান করিয়া তাহাদিগকে আমাদের ন্যায় পবিত্র আত্মাকে প্রদান করিয়াছেন। ৯ তিনি আমাদের ও তাহাদের মধ্যে

কোন তারতম্য না রাখিয়া তাহাদিগকে বিশ্বাস দান করিয়া তাহা-
১০ দের হৃদয় শুচি করিয়াছেন। অতএব তোমরা এখন কেন ঈশ্বরকে
বিরক্ত করিয়া ভ্রাতৃগণের স্কন্ধে এমন এক যোয়ালি চাপাইতে
যাইতেছ, যাহা আমাদের পিতৃগণ এবং আমরা আপনারা বহন
১১ করিতে সক্ষম হই নাই। না হওয়ায় আমরা বিশ্বাস করিতেছি যে,
তাহারা যে প্রকারে পরিত্রাণ পাইল আমরাও সেইরূপ প্রভু য়েশুর
অনুগ্রহগুণে পরিত্রাণ পাইব।

১২ তখন লোকসমূহ মৌনাবলম্বন করিয়া বার্ণাবাসের ও পাউলের
বর্ণনায় অর্থাৎ ঈশ্বর তাঁহাদের দ্বারা বিজাতিদের মধ্যে কি কি
অদ্ভুত ও মহাশ্চর্য্য কার্য্য সাধন করিয়াছেন, তাহাতে কর্ণপাত
১৩ করিলেন। তাঁহারা মৌনাবলম্বন করিলে পর, য়াকোব বলিতে
লাগিলেন—

১৪ ভ্রাতৃগণ! আমার কথায় কর্ণপাত কর। শিমোন্ বর্ণনা করিলেন
যে ঈশ্বর প্রসন্ন হইয়া এই রূপে প্রথম বারে বিজাতিদের মধ্য হইতে
এমন একদল প্রজা নির্ব্বাচন করিয়া লইয়াছিলেন, যাঁহারা তাঁহার
১৫ নাম ধারণ করিবেন। আর ইহার সহিত দৈববক্তৃগণের উক্তিও
মিলে যথা—

"তৎপরে আমি প্রত্যাগমন করিব,
১৬ আর আমি দাবিদের ভগ্ন আবাস পুনঃনির্ম্মাণ করিব।
আমি তাহার ভগ্নাবশিষ্টগুলি পুনঃনির্ম্মাণ করিব,
আর তাহা প্রস্থন করিয়া তুলিব,
১৭ তাহাতে যেন অবশিষ্ট লোকে প্রভুর অনুসন্ধান করে
অর্থাৎ সেই সকল জাতি, যাহাদের প্রতি আমার নাম উচ্চারিত হইল,
১৮ প্রভু বলিতেছেন, যিনি সেই সমুদয় কার্য্য করিতেছেন,যাহা যুগারম্ভ অবধি
বিদিত আছে।" [আমোস্ ৯; ১১। ১২]।

১৯ সেই জন্য আমার বিচার এই যে যাহারা বিজাতিদের মধ্য হইতে
২০ ঈশ্বরের আশ্রয় লয়, আমরা তাহাদিকে কষ্ট না দিই। বরং আমরা একটি
পত্র লিখি যেন প্রতীমা-মালিন্য,ব্যভিচার,শ্বাসরোধে মৃত পশুর মাংস-

ভোজন, এবং রক্ত ভোজনাদির সঙ্গে তাহাদের সংস্পর্শ না থাকে।
কারণ প্রাচীনকাল অবধি প্রতি নগরে মূশার এমন লোক আছে, ২১
যাহারা [তাঁহার ব্যবস্থা] প্রতি শাব্বাথে সিনাগোগে সিনাগোগে
পাঠ করিয়া তাঁহাকে প্রচার করে।

তখন আপষ্টলগণ, প্রেস্‌বিতরগণ এবং সমস্ত সমাজ আপনাদের ২২
মধ্য হইতে কতক জন নির্ব্বাচিত লোককে পাউলের ও বার্ণাবার সঙ্গে
আন্টিয়োখিয়ায় পাঠাইতে বিহিত বুঝিলেন। তাঁহাদের নাম এই—
য়ূদাস্ যাঁহাকে বার্শাবাস্‌ও বলে এবং সীলাস্। ইহাঁরা ভ্রাতৃগণের মধ্যে
প্রধান গণিত ছিলেন। ইহাঁদের হস্তে তাঁহারা এই পত্র পাঠাইলেন যথা— ২৩
"আপষ্টলগণ, প্রেস্‌বিতরগণ ও ভ্রাতৃগণ আন্টিয়োখিয়া, সুরিয়া, কিলি-
কিয়া প্রদেশস্থ বিজাতীয় ভ্রাতৃগণকে নমস্কার জানাইতেছে। আমরা ২৪
শুনিতে পাইলাম যে আমাদের মধ্য হইতে কতক জন লোক (যাহা-
দিগকে আমরা কোন আদেশ দিই নাই) তোমাদের নিকটে গিয়া
নানা কথায় তোমাদিগকে অস্থির করিয়া তোমাদের মনের মধ্যে
বিষম গোলযোগ লাগাইয়াছে। অতএব এ বিষয়ে একঐক্য হইলে ২৫
পর আমরা বিহিত বুঝিলাম যে, আমাদের প্রিয়তম বার্ণাবাস্ ও
পাউলের সঙ্গে আমরা তোমাদের নিকটে এমন কতক জন নির্ব্বা-
চিত লোক প্রেরণ করি, যাঁহারা আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের নামের ২৬
জন্য প্রাণ পর্য্যন্ত পণ করিয়াছেন। অতএব আমরা য়ূদাস্‌ ও সীলা- ২৭
স্‌কে পাঠাইলাম, ইহাঁরা এই সমুদয় বিষয় মুখে তোমাদিগকে জ্ঞাত
করিবেন। কারণ পবিত্র আত্মা এবং আমরা বিহিত বুঝিলাম যে ২৮
এই আবশ্যকীয় কতকগুলি বিষয় ব্যতীত আর কোন ভার তোমা-
দের উপরে আরোপ করা না হয় অর্থাৎ তোমরা যেন দেবপ্রসা- ২৯
দের সঙ্গে, রক্তের সঙ্গে, শ্বাসরোধে মৃত পশুর মাংসের সঙ্গে
এবং ব্যভিচারের সঙ্গে সংস্পর্শ না রাখ। যদি এই সমুদয় বিষয়
হইতে তোমরা আপনাদিগকে পৃথক রাখ, তাহা হইলে তোমরা
ভাল করিবে। তোমাদের মঙ্গল হউক।

৩০ বিদায় হইলে পর তাঁহারা আণ্টিয়োখিয়া নগরে আসিলেন এবং লোক সমূহকে একত্রিত করিয়া পত্রখানি তাঁহাদের হস্তে অর্পণ
৩১ করিলেন। তাঁহারা তাহা পাঠ করিলে পর তদভ্যন্তরস্থ সান্ত্বনা-
৩২ বাক্যের জন্যে আনন্দ করিতে লাগিলেন। আর য়ুদাস্ ও সীলাস্ দৈববক্তা ছিলেন বলিয়া অনেক কথায় ভ্রাতৃগণকে উৎসাহ দান করি-
৩৩ লেন এবং বিশ্বাসে তাঁহাদের দৃঢ়তা সম্পাদন করিলেন। পরে কিছু-কাল তথায় যাপন করিলে পর ভ্রাতৃগণ তাঁহাদিগকেতাঁহাদের প্রেরয়িতৃ-
৩৫ গণের নিকট গমনার্থে প্রীতিভাবে বিদায় দিলেন। (৩৪)। কিন্তু পাউল ও বার্ণাবাস্ আণ্টিয়োখিয়া নগরে অবস্থিতি করিয়া অন্যান্য অনেকের সঙ্গে শিক্ষা দিতে ও প্রভুর বাক্য প্রচার করিতে লাগিলেন।

৩৬ কিছু দিনের পর পাউল ও বার্ণাবাস্ বলিলেন, আইস, আমরা পুনর্ব্বার যাই, যে যে নগরে আমরা প্রভুর বাক্য প্রচার করিয়াছি সেই সেই স্থানে ভ্রাতৃগণের তত্ত্ব করিয়া দেখি, তাঁহারা কিরূপ আছেন।
৩৭ বার্ণাবাসের ইচ্ছা ছিল য়োহানকে অর্থাৎ যাঁহাকে মার্ক বলে, তাঁহা-
৩৮ কেও সঙ্গে লন। কিন্তু যে জন তাঁহাদের সঙ্গে কার্য্যে যাইতে অসম্মত হইয়া পাম্ফুলিয়া দেশে তাঁহাদিগকে পরিত্যাগ করিয়া গিয়া-
৩৯ ছিল এমন লোককে সঙ্গে লওয়া পাউল বিহিত বুঝিলেন না। তাহাতে তাঁহাদের দুইজনে এমন বিষম মনান্তর হইল যে তাঁহারা পৃথক্ হইলেন। এ দিকে বার্ণাবাস্ মার্ককে সঙ্গে লইয়া পোতা-
৪০ রোহণে কুপ্রদ্বীপে চলিলেন; কিন্তু পাউল সীলাস্কে মনোনীত করিলেন, এবং ভ্রাতৃগণের দ্বারা প্রভুর অনুগ্রহে সমর্পিত হইলে
৪১ পর তিনি সুরিয়া ও কিলিকিয়া দেশের মধ্য দিয়া যাত্রা করিয়া সমাজগণের বিশ্বাসকে দৃঢ়ীকৃত করিলেন।

১৬ **পরে** তিনি দেৰ্বী ও লুস্ত্রা নগরে উত্তরিলেন। সেই স্থানে এক জন শিষ্য ছিলেন, তাঁহার নাম তিমোথেয়স্। তিনি এক বিশ্বাসী

ইহুদী মহিলার পুত্র, কিন্তু তাঁহার পিতা গৃক লোক ছিলেন। লুস্ত্রা ২ ও ইকোনিয়ম্ নগরের ভ্রাতৃগণ তাঁহার অত্যন্ত সুখ্যাতি করিতেন। পাউল তাঁহাকে আপনার সঙ্গে প্রচারে লইতে ইচ্ছা করিলেন। ৩ সেই প্রদেশের ইহুদীদের কারণে তিনি তাঁহার সুন্নত দিলেন; যেহেতু তাঁহার পিতা যে গৃক লোক তাহা সকলেই জানিত। পরে ৪ যাত্রা করিয়া তাঁহারা যে যে নগরে উত্তরিলেন, সেই সেই স্থানে তাঁহারা য়েরূশালেমস্থ আপষ্টলগণের ও প্রাচীনগণের নির্দ্ধারিত বিধি-গুলি পালন করিবার জন্য ভ্রাতৃগণকে অর্পণ করিলেন। এই রূপে খ্রীষ্টীয় ৫ সমাজগণ ক্রমশঃ বিশ্বাসে সুদৃঢ় হইল এবং লোক সংখ্যা দিন দিন বৃদ্ধি পাইতে লাগিল।

পরে পবিত্র আত্মা কর্ত্তৃক আশিয়া প্রদেশে বাক্যটি প্রচার করিতে ৬ নিষেধিত হইয়া তাঁহারা ফ্রুগিয়া ও গালাতিয়া প্রদেশের মধ্য দিয়া গমন করিলেন। পরে যখন তাঁহারা মুশিয়া প্রদেশের নিকটবর্ত্তী ৭ হইলেন, তখন তাঁহারা বিথুনিয়া প্রদেশে যাইতে চেষ্টা করিলেন, কিন্তু য়েশুর আত্মা তাঁহাদিগকে যাইতে দিলেন না। পরে মুশিয়া ৮ প্রদেশের পার্শ্ব দিয়া তাঁহারা ত্রোয়াস্ নগরে গমন করিলেন। সেই ৯ স্থানে পাউল রাত্রিতে এই দর্শন পাইলেন যেন একজন মাকেদোনীয় লোক দাঁড়াইয়া তাঁহাকে বিনয় করিয়া বলিতেছে, পার হইয়া মাকেদোনীয়াদেশে আসিয়া আমাদের উপকার কর। এই দর্শন ১০ পাইবামাত্র আমরা মাকেদোনীয়া দেশে যাইতে চেষ্টা করিতে লাগি-লাম,কারণ আমরা বুঝিলাম যে প্রভুই আমাদিগকে উহাদের নিকট শুভসম্বাদ প্রচার করিতে আহ্বান করিলেন।

ত্রোয়াস্ হইতে তরণী খুলিয়া আমরা সোজা পথে সামুথ্রাকিয়া ১১ দ্বীপে উত্তরিলাম। পর দিনে আমরা নেয়াপোলিস্ নগরে উত্তরিলাম। তথা হইতে আমরা ফিলিপী নগরে গমন করিলাম। সেটি সেই প্রদে- ১২ শের প্রধান নগর ছিল। তাহা একটি ⌈রোমীয়⌉ উপনিবেশ স্থল ছিল। সেই নগরে আমরা কতকদিন অবস্থিতি করিলাম। শাব্বাথ ১৩

দিনে আমরা নগরদ্বারের বাহিরে নদীর তীরে গমন করিলাম। সেই স্থানে প্রার্থনা করিবার একটি স্থান ছিল। সেই স্থানে উপবিষ্ট হইয়া আমরা সেই স্থানে সমবেত স্ত্রীলোকদের সঙ্গে কথা কহিলাম।
১৪ তাঁহাদিগের মধ্যে লিডিয়া নাম্নী একটি স্ত্রীলোক ছিলেন। তিনি বেগুনিয়া বর্ণের বস্ত্র ব্যবসায়িনী। তাঁহার জন্ম স্থান থুয়াতীরা নগর। এই ঈশ্বরভক্ত স্ত্রীলোক আমাদের কথায় কর্ণপাত করিলেন, প্রভু তাঁহার হৃদয়দ্বার উন্মুক্ত করিয়া দিলেন, তাহাতে তিনি পাউলের
১৫ কথায় মনোযোগ করিলেন। পরে সপরিবারে বাপ্তাইজিত হইলে পর তিনি আমাদিগকে অনুরোধ করিয়া বলিলেন, যদি তোমরা আমাকে প্রভুর বিশ্বস্ত দাসী বিবেচনা কর, তাহা হইলে তোমরা আমার গৃহে আসিয়া অবস্থিতি কর, আর আমরা তাঁহার অনুরোধ এড়াইতে পারিলাম না।

১৬ পরে এক দিবস আমরা সেই প্রার্থনার স্থানে যাইতেছি, এমন সময়ে এক গণক-আত্মাগ্রস্ত দাসীর সঙ্গে আমাদের সাক্ষাৎ হইল।
১৭ তাহার গণনা দ্বারা তাহার কর্ত্তাদের বিস্তর আয় হইয়াছিল। সে পাউলের ও আমাদের পশ্চাৎ পশ্চাৎ আসিতে আসিতে বলিতে লাগিল, এই লোকেরা সর্ব্বোপরিস্থ ঈশ্বরের দাস, ইহাঁরা তোমাদি-
১৮ গকে পরিত্রাণ-পথ জ্ঞাত করিতেছেন। সে অনেক দিন পর্য্যন্ত এই-রূপ করিল। শেষে পাউল বিরক্ত হইয়া পশ্চাৎদিকে মুখ ফিরাইয়া সেই আত্মাকে বলিলেন, আমি তোমাকে যেশু খৃষ্টের নামে আদেশ করিতেছি, তুমি ইহা হইতে বহির্গত হও, তাহাতে সে তদ্দণ্ডেই বহির্গমন করিল।

১৯ কিন্তু তাহার কর্ত্তারা যখন দেখিল যে তাহাদের লাভের মূল বাহির হইয়া গেল, তখন তাহারা পাউলের ও সীলাসের উপর আক্রমণ করিয়া তাঁহাদিগকে বিচারালয়ের মাঠে বিচার কর্ত্তাদের নিকটে টানিয়া
২০ লইয়া গেল। তাঁহাদিগকে বিচারকর্ত্তাদের [সর্ব্ব প্রধান দুই জনের] সম্মুখে আনয়ন করিয়া বলিল, ইহারা আমাদের নগরকে অস্থির

করিয়া তুলিয়াছে, ইহারা ইহুদী লোক হইয়া এমন সকল প্রথা প্রচার ২১
করিতেছে, যাহা আমাদের অর্থাৎ রোমীয়দের গ্রাহ্য ও পালন করা
অবিধেয়। তাহাতে লোক সমূহ তাঁহাদের বিরুদ্ধে উঠিল। তখন ২২
সেই প্রধান বিচারকদ্বয় বলপূর্ব্বক তাঁহাদের গাত্রবস্ত্র উন্মোচন
করিয়া তাঁহাদিগকে কোড়া প্রহার করিতে আদেশ করিল। তাঁহা- ২৩
দিগকে বিলক্ষণ প্রহার করিলে পর তাহারা তাঁহাদিগকে কারা-
গারে দিয়া কারাগারের কর্ত্তাকে আদেশ করিল, যেন তাঁহাদিগকে
সাবধানে রক্ষা করা হয়। সে এই আদেশ পাইয়া তাঁহাদিগকে ২৪
আভ্যন্তরিক প্রকোষ্ঠে রাখিল, এবং তাঁহাদের পায়ে হাইড় দিল।
অনুমান দুই প্রহর রাত্রিতে পাউল ও সীলাস্ প্রার্থনাও ঈশ্বরের ২৫
নামে সংকীর্ত্তন করিতেছেন,এবং বন্দিগণ মন দিয়া শ্রবণ করিতেছে,
এমন সময়ে অকস্মাৎ এমন এক ভূমিকম্প হইল যে কারাগারের ভিত্তি ২৬
সমস্ত বিকম্পিত হইতে লাগিল। দ্বার সকল হঠাৎ উন্মুক্ত হইল এবং
সকলের শৃঙ্খল স্খলিত হইল। কারাগারের কর্ত্তা জাগ্রৎ হইয়া এবং ২৭
কারাগারের দ্বার সকল উন্মুক্ত দেখিয়া খড়্গ নিষ্কোষিত করিয়া
আত্মহত্যা করিতে উদ্যত হইল, কারণ সে মনে করিয়াছিল,
বন্দিগণ পলায়ন করিয়াছে। তখন পাউল উচ্চৈঃস্বরে ডাকিয়া বলি- ২৮
লেন, তুমি আপনার হানি করিও না। আমরা সকলেই এই
স্থানে আছি। সে প্রদীপ আনিতে বলিয়া অভ্যন্তরে দৌড়িয়া গিয়া ২৯
কম্পিত কলেবরে পাউলের ও সীলার চরণে নিপতিত হইল।
সে তাঁহাদিগকে বাহিরে আনয়ন করিয়া বলিল, "মহাশয়েরা, ৩০
পরিত্রাণ পাইবার জন্য আমার কি করা উচিত" ? তাঁহারা বলিলেন, ৩১
প্রভু য়েশুতে বিশ্বাস কর,তাহা হইলে তুমি এবং তোমার পরিবারের
সকলেই পরিত্রাণ পাইবে। তখন তাঁহারা তাহাকে এবং তাহার ৩২
গৃহস্থিত সকলকে প্রভুর বাক্য জ্ঞাত করিলেন। কারাগারের কর্ত্তা ৩৩
রাত্রির সেই সময়েতেই তাঁহাদিগকে সঙ্গে করিয়া আনিয়া তাঁহাদের
ক্ষত ধৌত করিল। আর অনতিবিলম্বে সে আপনি এবং তাহার

৩৪ স্বজনবর্গ সকলেই বাপ্তাইজ হইল। পরে সে তাঁহাদিগকে গৃহের মধ্যে লইয়া গিয়া তাঁহাদিগকে আহার পরিবেশন করিল, আর ঈশ্বরে বিশ্বাসী হইয়াছে বলিয়া সপরিবারে পরমানন্দ করিতে লাগিল।

৩৫ প্রভাত হইলে বিচারকদ্বয় পদাতিক দিয়া বলিয়া পাঠাইল—

৩৬ সেই দুই জনকে মুক্ত করিয়া দাও। কারাগারের কর্ত্তা পাউলকে এই কথা জানাইয়া বলিলেন, প্রধান বিচারকর্ত্তারা তোমাদিগকে মুক্ত করিয়া দিতে লোক পাঠাইয়াছেন; অতএব তোমরা এখন বহির্গমন

৩৭ করিয়া শান্তিতে প্রস্থান কর। কিন্তু পাউল তাহাদিগকে বলিলেন, আমাদিগকে অর্থাৎ রোমীয় লোক যে আমরা, আমাদিগকে তাহারা প্রকাশে অবিচারে প্রহার করিয়া কারাগারে দিয়াছে, এখন তাহারা আমাদিগকে গোপনে বাহির করিয়া দিবে? তাহা কখন হইবে না। তাহারা আপনারা আসিয়া আমাদিগকে বাহির করিয়া লইয়া যাউক।

৩৮ পদাতিকেরা গিয়া এই কথা বিচারকদিগকে জ্ঞাত করিল। যখন তাহারা শুনিতে পাইল যে তাঁহারা রোমীয় লোক, তখন তাহাদের

৩৯ ভয় হইল। তাহাতে তাহারা আসিয়া তাঁহাদিগকে অনুরোধ করিল, এবং তাঁহাদিগকে বাহির করিয়া লইয়া গিয়া নগর পরিত্যাগ করিতে

৪০ নিবেদন করিল। তাঁহারা কারাগার হইতে নিষ্ক্রান্ত হইয়া লিডিয়ার বাটীতে গমন করিলেন। তাঁহারা ভ্রাতৃগণের সঙ্গে সাক্ষাত করিলেন, এবং তাঁহাদিগকে উৎসাহ দান করিলে পর তাঁহারা প্রস্থান করিলেন।

১৭ পরে আম্ফিপলিস্ ও আপোল্লনিয়া নগর দিয়া তাঁহারা থেসালোনিকা নগরে আগমন করিলেন। সেই স্থানে ইহুদীদের একটি

২ সিনাগোগ ছিল। তাহাতে পাউল আপনার অভ্যাসানুসারে তাহাতে প্রবেশ করিলেন। তিনি তিন শাব্বাথদিন তাহাদের সঙ্গে শাস্ত্রের

৩ বিচার করিলেন অর্থাৎ তিনি গ্রন্থ খুলিয়া সপ্রমাণ করিলেন যে মাশীয়াখের দুঃখভোগ করা ও মৃতদের মধ্য হইতে উত্থান করা আবশ্যক ছিল। [তিনি তাহাদিগকে বলিলেন], যে য়েশুকে আমি

৪ তোমাদের নিকটে প্রচার করিতেছি, তিনিই মাশীয়াখ্। তাহাদের

কতক জনের প্রতীতি জন্মিল। তাঁহাদিগকে [ঈশ্বর] পাউলকে ও সীলাস্‌কে [পুরস্কাররূপে] দান করিলেন। বহুসংখ্যক ঈশ্বর-ভক্ত গৃক লোকদিগের এবং অনেকগুলি ভদ্র মহিলাদেরও প্রতীতি জন্মিল। ৫ কিন্তু ইহুদীরা ঈর্য্যাচালিত হইয়া ইতর লোকদের মধ্য হইতে কতকগুলা দুরাত্মাকে সঙ্গে করিয়া লোকারণ্য করিয়া তুলিল এবং নগরকে তোলপাড় করিতে লাগিল। তাহারা য়াসনের গৃহ আক্রমণ করিয়া পাউল ও সীলাস্‌কে লোক সাধারণের নিকটে আনিতে চেষ্টা করিল। ৬ তাঁহাদিগকে না পাইয়া তাহারা য়াশোন্‌কে ও ভ্রাতৃগণের কতক জনকে নগরাধ্যক্ষদের নিকটে টানিয়া লইয়া গিয়া চীৎকার করিয়া বলিল, ইহারাই সেই লোক, যাহারা সাম্রাজ্যকে বিপর্য্যস্ত করিয়া আমাদের এ স্থানেও আসিয়াছে। ৭ আর এই য়াশোন্‌ ইহাদিগকে স্থান দিয়াছে। ইহারা সকলেই সম্রাটের বিধির বিরুদ্ধ কার্য্য করিতেছে। ইহারা বলে যে, অন্য এক জন রাজা আছে—কে একজন য়েশু। ৮ এই কথা শুনিয়া লোকসাধারণের মনে ও নগরাধ্যক্ষদের মনে মহা উদ্বেগ জন্মিল। ৯ তাহারা য়াশোন্‌ ও তাঁহার সঙ্গীদের নিকট হইতে প্রতীভূ স্বরূপ অর্থ লইয়া তাঁহাদিগকে ছাড়িয়া দিল।

১০ ভ্রাতৃগণ সেই রাত্রিতেই পাউল ও সীলাস্‌কে বেরেয়া নগরে পাঠাইয়া দিলেন। সেই স্থানে উপনীত হইলে পর তাঁহারা ইহুদীদের সিনাগোগে প্রবেশ করিলেন। ১১ তত্রস্থ লোকে থেসালোনিকা নগরের ইহুদীদের অপেক্ষা অনেক ভদ্র ছিল। ইহারা বাক্যটি আগ্রহ সহকারে গ্রহণ করিয়া প্রতিদিন শাস্ত্রনিচয়ের আলোচনা করিয়া জানিয়া লইত যে বিষয়টি এই রূপ বটে কি না। ১২ অতএব ইহাদের মধ্যে অনেকেই বিশ্বাস করিল। অনেকগুলি ভদ্র গৃকমহিলাও বিশ্বাস করিলেন। পুরুষদেরও বড় অল্প লোকে বিশ্বাস করিল না। ১৩ কিন্তু থেসালোনিকার ইহুদীরা যখন জানিতে পারিল যে পাউলের দ্বারা বাক্যটি বেরেয়া নগরেও প্রচারিত হইতেছে, তখন তাহারা আসিয়া সেই স্থানেও লোকসাধারণকে উত্তেজিত ও উদ্বিগ্ন

১৪ করিয়া তুলিল। তাহাতে ভ্রাতৃগণ পাউলকে তদ্দণ্ডেই বিদায় করিয়া সমুদ্র তীর পর্য্যন্ত পাঠাইয়া দিলেন, কিন্তু সীলাস্ ও তীমোথেয়স্
১৫ সেই স্থানে থাকিলেন। যাঁহারা পাউলের সঙ্গে গিয়াছিলেন, তাঁহারা আথেন্ নগর পর্য্যন্ত গিয়াছিলেন। পরে সীলাস্ ও তিমোথেয়স্ যেন যত শীঘ্র পারে, আমার নিকটে আইসে, পাউলের এই আদেশ পাইয়া তাঁহারা প্রস্থান করিলেন।

১৬ পাউল আথেন্ নগরে তাঁহাদের প্রতীক্ষায় থাকিবার সময়ে তাঁহার আত্মা তাঁহার অভ্যন্তরে জ্বলিয়া উঠিল, কারণ তিনি দেখিলেন, নগরটি
১৭ দেবপ্রতিমাতে পরিপূর্ণ। অতএব তিনি সিনাগোগে গিয়া ইহুদী-দের সঙ্গে এবং ধর্ম্মপরায়ণ লোকদের সঙ্গে বিচার করিলেন, এবং প্রতি-দিন হাটের মাঠে গিয়া যাহাদের দেখা পাইতেন, তাহাদেরও সঙ্গে
১৮ বিচার করিতেন। এপিকুরীয়* ও ষ্টোয়িকদের† কতকগুলি পণ্ডিতও তাঁহার উপরে আক্রমণ করিল। কেহ কেহ বলিল, এ বাচাল আবার কি বলিতে চায়? অন্য কেহ কেহ বলিল, বোধ হয় এ বিদেশীয় দেব-তাদের বিষয় জানাইতেছে। কারণ তিনি য়েশুর বিষয় এবং মৃতোত্থা-
১৯ নের বিষয় প্রচার করিলেন। তাহাতে তাহারা তাঁহাকে ধরিয়া আরেয়পাগসের‡ উপরে লইয়া গিয়া বলিল, তুমি যে নূতন মত প্রচার
২০ করিতেছ, তাহা আমরা কি জানিতে পাইব না? কারণ তুমি চমৎ-কার বিষয় আমাদের কর্ণগোচর করিতেছ। অতএব আমরা জানিতে
২১ চাই, এই সমুদয়ের মর্ম্ম কি? তা আথেনীয় লোকে এবং তথায় বাসকারী বিদেশীয় লোকে কেবল নূতন নূতন বিষয় বলিয়া অথবা

---

* "এপিকুরীয়" ইহারা চার্ব্বাক অর্থাৎ নাস্তিক।

† "ষ্টোয়িক" ইহারা এক প্রকার ব্রাহ্ম।

‡ গৃক লোকদের রণদেবের নাম "আরেস্" অর্থাৎ রোমীয়দের "মার্স্" দেব। 'পাগস্' ইহার অর্থ ছোট পর্ব্বত। "আরেয়পাগস্", ইহার অর্থ রণদেবের পর্ব্বত। এই পর্ব্বতের উপরে আথেনীয়দের প্রধান বিচারালয় ছিল। সেখানে গিয়া লোকে সামাজিক সভাও করিত।

শুনিয়া কাল কাটাইত। পাউল আরেয়পাগসের মধ্যস্থলে দণ্ডায়মান ২২
হইয়া বলিলেন—

হে আথেনীয়েরা! আমি তোমাদিগকে সর্ব্বতোভাবে দেবতাভক্ত
দেখিতে পাইতেছি। কারণ নগরের মধ্য দিয়া গমন সময়ে তোমা- ২৩
দের পূজ্য বিষয় সকল বিশেষ করিয়া দেখিতে দেখিতে আমি এমন এক
বেদি দেখিতে পাইলাম, যাহার উপরে লেখা আছে, "এক অপরি-
চিত ঈশ্বরের বেদি।" অতএব যাঁহাকে তোমরা না জানিয়াও ভক্তি
করিতেছ, তাঁহাকেই আমি তোমাদিগকে জ্ঞাত করিতেছি। তিনি ২৪
সেই ঈশ্বর, যিনি জগত ও তন্মধ্যস্থ সমুদয় বিষয় সৃষ্টি করিয়াছেন।
তিনি স্বর্গ পৃথিবীর কর্ত্তা বলিয়া হস্তকৃত মন্দিরে বাস করেন না।
তাঁহার কিছুরই অভাব নাই, সুতরাং তিনি মনুষ্য-হস্ত দ্বারা সেবিতও ২৫
হন না। তিনি আপনিই সকলকে জীবন, নিশ্বাস প্রশ্বাস ও সমুদয়
বিষয় দান করেন। তিনি এই রূপ করিয়া দিয়াছেন যে এক জন ২৬
হইতে উদ্ভূত সমুদয় মনুষ্য-জাতি অখিল পৃথিবীর উপরে বাস করে,
যেহেতু তিনি পূর্ব্ব হইতে তাহাদের বাসের কাল ও সীমা
নির্দ্দিষ্ট করিয়া রাখিয়াছিলেন। তাঁহার উদ্দেশ্য এই ছিল, যদিই বা ২৭
তাহারা ঈশ্বরের অন্বেষণ করিয়া হাঁতড়াইতে হাঁতড়াইতে তাঁহাকে
প্রাপ্ত হয়। কিন্তু তিনি যে আমাদের কাহারো হইতে দূরে আছেন, এমন
নয়। কারণ তাঁহাতে আমরা জীবন ধারণ করিতেছি, তাঁহাতে ২৮
সঞ্চরণ করিতেছি, তাঁহাতেই অস্তিত্ব ধারণ করিতেছি, যাদৃশ তোমা-
দের নিজের কতক জন কবিও বলিয়াছে যে "আমরা তাঁহারই
বংশ।" অতএব আমরা যখন ঈশ্বরের বংশ, তখন আমাদের এরূপ ২৯
ভাবা উচিত নয় যে, ঈশ্বরত্ব স্বর্ণের কি রৌপ্যের কি প্রস্তরের অর্থাৎ
মানুষিক শিল্প কৌশলের ও কল্পনার খোদিত মূর্ত্তির তুল্য। সে যাহা ৩০
হউক, ঈশ্বর সেই পূর্ব্ব কালের অজ্ঞানতা না ধরিয়া এখন মনুষ্য
দিগকে আদেশ করিতেছেন, যেন সর্ব্বত্রে সকলেই মনঃপরিবর্ত্তন করে।
কারণ তিনি এমন একটি দিন নির্দ্দিষ্ট করিয়াছেন, যে দিনে তিনি এক ৩১

মনুষ্য দ্বারা ন্যায্যতার সহিত জগতের বিচার করাইবেন অর্থাৎ এমন এক মনুষ্য দ্বারা বিচার করাইবেন, যাঁহাকে তিনি নির্দ্দিষ্ট করিয়াছেন, এবং যাঁহাকে তিনি মৃতদের মধ্যহইতে উত্থাপন করাতে সকলের নিকট বিচার কর্ত্তা বলিয়া প্রকাশ করিয়াছেন।

৩২ মৃতোত্থানের কথা শুনিয়া কেহ কেহ ব্যঙ্গ করিতে লাগিল, কিন্তু কেহ কেহ বলিল, এ বিষয়ে আমরা পুনরায় তোমার নিকট শ্রবণ ৩৩ করিব। তখন পাউল তাহাদের নিকট হইতে প্রস্থান করিলেন। ৩৪ কেহ কেহ পাউলের সঙ্গে ঘনিষ্ঠতা করিয়া বিশ্বাস করিল। তাঁহাদের মধ্যে আরেয়পাগীয় [বিচারপতি] দিয়নীসিয়স্* এবং দামারিস্ নাম্নী একটি স্ত্রীলোক এবং অন্য কতকজন ছিলেন।

১৮ তৎপরে পাউল আথেন্ হইতে প্রস্থান করিয়া করিন্থ নগরে ২ আগমন করিলেন। তথায় পন্তস্‌দেশজাত আকুইলা নামক এক ইহুদীর সঙ্গে তাঁহার সাক্ষাৎ হইল, তাঁহার ভার্য্যার নাম প্রিস্কিলা। তাঁহারা তখন ইটালি দেশ হইতে আগমন করিয়াছিলেন, কারণ ক্লৌদিয়স্ সম্রাট ইহুদীদিগকে রোম পরিত্যাগের আদেশ করিয়া- ৩ ছিলেন। পাউল তাঁহাদের নিকটে গেলেন। এবং তাঁহারা সমব্যবসায়ী ছিলেন বলিয়া তিনি তাঁহাদের সঙ্গে থাকিয়া একত্র কার্য্য করিতে ৪ লাগিলেন, কারণ তাঁহারা তাম্বু নির্ম্মাণ ব্যবসা করিতেন। সেই স্থানে পাউল প্রতি শাব্বাথে সিনাগোগে গিয়া বিচার করিলেন, এবং ইহুদীদিগের ও গৃকদিগের প্রতীতি জন্মাইলেন।

৫ পরে সীলাস্ ও তিমোথেয়স্ মাকেদোনীয়া হইতে আগমন করিলে পর পাউল শিক্ষা কার্য্যে নিতান্ত নিবিষ্টচিত্ত হইলেন। তিনি ইহুদীদের ৬ নিকট সপ্রমাণ করিলেন যে য়েশুই মাশীয়াখ্। কিন্তু যখন তাহারা বিরোধ করিতে ও নিন্দার কথা বলিতে লাগিল, তখন তিনি আপন বস্ত্র ঝাড়িয়া তাহাদিগকে বলিলেন, তোমাদের রক্তের দায় তোমাদেরই মস্তকে বর্ত্তুক, আমি নির্দ্দোষ। এ অবধি আমি বিজাতীদের

* দিয়নীসিয়স্ মঙ্গল দেবের পর্ব্বতোপরিস্থ বিচারালয়ের প্রধান জজ ছিলেন।

নিকটে যাইব। এই বলিয়া তিনি তথা হইতে প্রস্থান করিয়া তীতস্ ৭
য়ুষ্টস্ নামে একজনের বাটীতে আসিলেন। তীতস্ একজন ঈশ্বরভক্ত
লোক ছিলেন। তাঁহার বাটী সিনাগোগের পার্শ্বেই ছিল। সিনাগোগের ৮
অধ্যক্ষ ক্রিস্পস্ আপনার সমস্ত পরিবারের সহিত প্রভুতে বিশ্বাস
করিলেন। করিন্থীয়দের অনেকেই [বাক্যটি] শ্রবণ করিয়া বিশ্বাস
করিলেন ও বাপ্তাইজ হইলেন। পরে প্রভু রাত্রিকালে পাউলকে ৯
দর্শন দিয়া বলিলেন, ভয় করিও না, প্রচার কর, কোন মতে ক্ষান্ত
থাকিও না। দেখ, আমি তোমার সঙ্গে আছি, তোমার অনিষ্ট ১০
করিবার জন্য কেহই তোমার উপরে আক্রমণ করিবে না। দেখ, এই
নগরে আমার অনেক লোক আছে। তাহাতে তিনি সেই স্থানে ১১
এক বৎসর ছয় মাস অবস্থান করিয়া তাহাদিগকে ঈশ্বরের বাক্য
শিক্ষা দিলেন।

এখন গাল্লিয়ো যখন আখাইয়া দেশের রাজপ্রতিনিধি ছিলেন, সেই ১২
সময়ে ইহুদীরা এক ঐক্য হইয়া পাউলের বিরুদ্ধে উঠিল, এবং তাঁহাকে
বিচারাসন সমীপে আনয়ন করিল। তাহারা বলিল, এ ব্যক্তি লোক ১৩
দিগকে ব্যবস্থার বিপরীতে ঈশ্বরের ভজনা করিতে লওয়াইতেছে।
কিন্তু পাউল যখন মুখ খুলিতে যান, তখন গাল্লিয়ো ইহুদীদিগকে ১৪
বলিতে লাগিলেন—হে ইহুদীরা, যদি এ কথা অন্যায় কার্য্যের
অথবা একটা জঘন্য অপরাধের কথা হইত, তাহা হইলে আমি ন্যায্য
মতে তোমাদের এ বিষয়ে হস্তক্ষেপ করিতাম। কিন্তু যখন মত ১৫
বিশেষ লইয়া এবং নাম বিশেষ লইয়া ও তোমাদের নিজের ব্যবস্থা
লইয়া বিবাদ উপস্থিত হইয়াছে, তখন তোমরা আপনারাই তাহার
মীমাংসা কর, আমি এ সব বিষয়ে বিচারক হইতে চাহি না।
এই বলিয়া তিনি তাহাদিগকে বিচারাসনের সম্মুখ হইতে তাড়াইয়া ১৬
দিলেন। তাহাতে তাহারা সকলেই সিনাগোগের অধ্যক্ষ সস্থেনেসের ১৭
উপর আক্রমণ করিয়া বিচারাসনের সম্মুখেই তাহাকে প্রহার করিল।
কিন্তু গাল্লিয়ো এ বিষয়ের প্রতি দৃক্‌পাতও করিলেন না।

১৮ পাউল আরো অনেক দিন সেই স্থানে থাকিলেন। পরে তিনি ভ্রাতৃগণের নিকট হইতে বিদায় লইয়া পোতারোহণে সুরিয়া দেশে চলিলেন। প্রিস্কুইলা ও আকুইলা তাঁহার সঙ্গে চলিলেন। এখন, পাউলের একটি ব্রত ছিল বলিয়া তিনি কেংক্রেয়া নগরে শিরঃমুণ্ডন
১৯ করিলেন। পরে তিনি এফেসুস্ নগরে উত্তরিয়া তাঁহাদিগকে তথায় রাখিয়া গেলেন। কিন্তু [যাইবার অগ্রে] তিনি সিনাগোগে
২০ প্রবেশ করিয়া ইহুদীদের সঙ্গে বিচার করিলেন। তাহারা তাঁহাকে কিছু দিন থাকিতে নিবেদন করিল, কিন্তু তিনি সম্মত হই-
২১ লেন না। তিনি তাহাদের নিকট হইতে বিদায় লইয়া বলিলেন, যদি ঈশ্বরের ইচ্ছা হয়, আমি তোমাদের নিকটে ফিরিয়া আসিব, এই বলিয়া তিনি পোতারোহণে এফেসুস্ নগর হইতে প্রস্থান করিলেন।
২২ পরে কায়সারিয়া নগরে লাগাইলে পর তিনি কুলে উঠিয়া গিয়া সমাজকে নমস্কার করিয়া আন্টিয়োখীয়া নগরে চলিয়া গেলেন।
২৩ সেই স্থানে কিছুকাল থাকিলে পর তিনি বাহির হইয়া একে একে গালাতীয়া ও ফ্রুগিয়া প্রদেশের সকল নগরে ভ্রমণ করিয়া শিষ্যদের মন সুস্থির করিলেন।

২৪ এ দিকে আলেক্সান্দ্রিয়া নগর-জাত আপোল্লস্ নামে একজন ইহুদী এফেসুস্ নগরে আসিলেন। তিনি একজন সুবক্তা ও শাস্ত্রে ক্ষমতাবান লোক ছিলেন। তিনি প্রভুর মত বিষয়ে দীক্ষিত হইয়াছিলেন।
২৫ তিনি আত্মাতে প্রমত্ত হইয়া য়েশুর বিষয়ে কথা কহিলেন ও সূক্ষ্মরূপে শিক্ষা দিলেন। কিন্তু তিনি কেবল য়োহানের বাপ্তিস্ম্ বিষয়ে জ্ঞাত
২৬ ছিলেন। তিনি অতি সাহস পূর্ব্বক সিনাগোগে কথা কহিতে লাগিলেন। তাঁহার কথা শুনিয়া প্রিস্কুইলা ও আকুইলা তাঁহাকে আপনাদের নিকটে আনয়ন করিয়া ঈশ্বরের [নির্দ্দিষ্ট পরিত্রাণ] পথের বিষয় তাঁহাকে
২৭ আরো সূক্ষ্ম করিয়া বুঝাইয়া দিলেন। পরে যখন তিনি আখায়া প্রদেশে যাইতে স্থির করিলেন, তখন ভ্রাতৃগণ তত্রস্থ শিষ্যদিগকে অনুরোধপত্র লিখিলেন যেন তাঁহারা তাঁহাকে পরিগ্রহণ করেন। তথায় উত্তরিলে পর

তিনি ঈশ্বরের অনুগ্রহ গুণে বিশ্বাসীদের অনেক উপকারে আসিলেন। কারণ তিনি প্রকাশে তেজের সঙ্গে ইহুদীদের আপত্তি খণ্ডন করিতে করিতে শাস্ত্র খুলিয়া দেখাইয়া দিলেন যে য়েশুই মাশীয়াখ্।

১৯ **আপোল্লস**্ করিন্থ নগরে থাকিবার সময়ে পাউল উত্তর অঞ্চল দিয়া গমন করিলে পর এফেসুস্ নগরে উপস্থিত হইলেন। সেই স্থানে তিনি কতকগুলি শিষ্যের সন্ধান পাইলেন। ২ তিনি তাঁহাদিগকে বলিলেন, বিশ্বাস করিলে পর তোমরা কি পবিত্র আত্মা প্রাপ্ত হইয়াছ? তাঁহারা বলিলেন, পবিত্র আত্মা যে এক জন আছেন, আমরা তাহা শুনিই নাই। ৩ তিনি বলিলেন, তোমরা তবে কিসের উদ্দেশে বাপ্তাইজ হইয়াছিলে? তাঁহারা বলিলেন, য়োহানের বাপ্তিস্মের উদ্দেশে। ৪ পাউল বলিলেন, য়োহান মনঃপরিবর্ত্তন সূচক বাপ্তিস্মে বাপ্তাইজ করিবার সময়ে লোকদিগকে বলিয়াছিলেন, যেন তাহারা তাঁহার পশ্চাৎ আগত ব্যক্তিতে বিশ্বাস করে। ৫ ইহা শ্রবণ করিয়া তাঁহারা প্রভু য়েশুর নামের উদ্দেশে বাপ্তাইজ হইলেন। ৬ পরে তাঁহাদের মস্তকে হস্ত অর্পণ করিলে পবিত্র আত্মা তাঁহাদের উপরে অবতরণ করিলেন। তাহাতে তাঁহারা ভিন্ন ভাষায় কথা কহিতে ও দৈব-বাদনা করিতে লাগিলেন। ৭ তাঁহারা অনুমান দ্বাদশ জন ছিলেন।

৮ পরে তিনি সিনাগোগে প্রবেশ করিয়া তিন মাস পর্য্যন্ত সাহসপূর্ব্বক কথা কহিয়া বিচার করিলেন এবং ঈশ্বরের রাজ্য বিষয়ে তাহাদের প্রতীতি জন্মাইলেন। ৯ পরে কেহ কেহ যখন কঠিন হৃদয় হইয়া অবিশ্বাস করিল এবং লোক দিগের নিকটে এই পথের নিন্দা করিতে লাগিল, তখন তিনি তাহাদের সঙ্গ পরিত্যাগ করিয়া শিষ্যদিগকে তাহাদের হইতে পৃথক করিয়া দিলেন। পরে টুরানসের চতুষ্পাঠীতে গিয়া তিনি প্রতিদিন বিচার করিতে লাগিলেন। ১০ এই রূপ দুইবৎসর চলিল। তাহাতে আশিয়া প্রদেশ-বাসী ইহুদী ও গৃক উভয় জাতীয় লোকেই প্রভুর বাক্য শুনিতে পাইল। ১১ ঈশ্বর পাউলের হস্তদ্বারা যে শক্তি-কার্য্য সাধন করাইলেন, তাহা সামান্য শক্তিকার্য্য ছিল না;

১২ কারণ লোকে তাঁহার গাত্র হইতে গাত্রমার্জ্জনী লইয়া গিয়া ব্যাধিত লোকদের উপরে নিক্ষেপ করিত,তাহাতে তাহারা ব্যাধিমুক্ত হইত, এমন কি, দুষ্ট আত্মাগণও লোকদের হইতে বহির্গমন করিত।
১৩ কিন্তু কতক জন পর্য্যটক ইহুদী, যাহারা পিশাচ-বৈদ্য ছিল, তাহারা দুঃসাহস করিয়া দুষ্ট পিশাচগ্রস্তদিগের গাত্রোপরি প্রভু য়েশুর নাম উচ্চারণ করিয়া বলিল, আমি তোমাদিগকে য়েশুর নামে অর্থাৎ পাউল যাঁহাকে প্রচার করিতেছেন, তাঁহার নামে [বাহির হইতে]
১৪ দিব্য দিতেছি। স্কেবা নামক একজন ইহুদীয় মহাযাজকের সাত
১৫ পুত্র এইরূপ করিল। কিন্তু সেই দুষ্ট আত্মা উত্তর করিয়া বলিল, য়েশুকে আমি জ্ঞাত আছি, পাউলও আমার পরিচিত, কিন্তু তোমরা
১৬ কাহারা? এই বলিয়া সেই দুষ্ট আত্মাগ্রস্ত মনুষ্য তাহাদের উপরে লম্ফ দিয়া পড়িল, এবং উভয়কে সম্পূর্ণ পরাস্ত করিয়া তাহাদের উপর এত বিক্রম প্রকাশ করিতে লাগিল যে তাহারা উলঙ্গ ও ক্ষত
১৭ বিক্ষত হইয়া সেই গৃহ হইতে পলায়ন করিল। ইহা এফেসুস্ নগরবাসী ইহুদী ও গৃক উভয়েই জানিতে পারিল, তাহাতে সকলেই ভয়ে অভিভূত হইতে লাগিল, এবং প্রভু য়েশুর নামের মহা গৌরব হইল।
১৮ যাহারা বিশ্বাসী হইল, তাহাদের অনেকে আসিয়া আপনাদের
১৯ দুষ্ক্রিয়া স্বীকার ও প্রকাশ করিল। আর যাহারা গণকতা করিত তাহাদের বিস্তর লোকে আপনাদের যাদুগ্রন্থ সকল আনয়ন পূর্ব্বক সকলের সম্মুখে দগ্ধ করিয়া ফেলিল। তাহারা সেই সমুদয়ের
২০ মূল্য হিসাব করিয়া দেখিল যে পঞ্চাশ সহস্র রৌপ্য মুদ্রা। এইরূপে প্রভুর বাক্য শক্তিমান বাক্য বলিয়া প্রকাশ পাইল, এবং চতুর্দ্দিকে ব্যাপিয়া গেল।

২১ এই সমুদয় ঘটনার পরে পাউল আপনার অন্তঃকরণে স্থির করিলেন, যে মাকেদোনীয়া ও আখায়া দেশের মধ্য দিয়া য়েরূশালেম যাত্রা করিবেন; কারণ তিনি বলিলেন, সেই স্থানে গেলে পর আমাকে
২২ রোম নগরেও যাইতে হইবে। পরে আপনার পরিচারকদের মধ্য

হইতে দুই জনকে অর্থাৎ তিমোথেয়স্‌কে ও এরাষ্টস্‌কে মাকেদোনীয়ায় প্রেরণ করিলে পর, তিনি আপনি আরও কিছুকাল আশিয়া প্রদেশে অবস্থিতি করিলেন।

২৩ কিন্তু সেই সময়ে খৃষ্টীয় মত সম্বন্ধে বিষম গোলযোগ হইয়া উঠিল। ২৪ কারণ দেমেত্রিয়স্‌ নামা এক স্বর্ণকার ছিল, সে আর্টেমিস্‌ দেবীর ক্ষুদ্র ক্ষুদ্র রৌপ্য মন্দির নির্ম্মাণ করিত, যাহাতে শিল্পকরদের যথেষ্ট আয় হইত। ২৫ তাহাদিগকে এবং অন্যান্য সমব্যবসায়ীদিগকে সে একত্র করিয়া বলিল, হে মহাশয়েরা! তোমরা জান যে এই ব্যবসায় হইতে আমাদের ধনাগম হইতেছে। ২৬ কিন্তু তোমরা দেখিতেছ ও শুনিতেছ যে এই পাউল এফেসুস্‌ নগরের লোকদের কেবল নয়, সমস্ত আশিয়া প্রদেশের বহুসংখ্যক লোকের মনে প্রতীতি জন্মাইয়া তাহাদিগকে বিমুখ করিয়াছে, কারণ সে বলে হস্তনির্ম্মিত দেবগণ ঈশ্বর নয়। ২৭ ইহাতে যে কেবল আমাদের ব্যবসায়ের নিন্দা হইবার আশঙ্কা হইতেছে, এমন নয়, ইহাতে আর্টেমিস্‌ মহাদেবীর মন্দিরও নগণ্য হইবার আশঙ্কা হইতেছে। বলিতে কি, যাঁহাকে সমস্ত আশিয়া ও সাম্রাজ্য ভক্তি করিয়া থাকে, তাঁহারই মাহাত্ম্য বিলুপ্ত হইবার আশঙ্কা হইয়াছে। ২৮ ইহা শুনিয়া তাহারা ক্রোধে পরিপূর্ণ হইয়া চীৎকার করিয়া বলিতে লাগিল, 'এফেসীয়দের আর্টেমিস্‌ দেবীই মহাদেবী'! ২৯ নগর মধ্যে মহা হুলস্থুল পড়িয়া গেল। তাহারা পাউলের দুই জন সহযাত্রিকে অর্থাৎ মাকেদোনীয়া দেশের গায়স্‌ ও আরিষ্টার্খস্‌কে ধরিয়া লইয়া এক ঐক্যে নাট্যশালায় ধাবিত হইল। ৩০ পাউল লোকারণ্যের মধ্যে যাইতে ইচ্ছা করিলেন, কিন্তু শিষ্যগণ তাঁহাকে যাইতে দিলেন না। ৩১ আশিয়ার্খ্‌দেরও * কতকজন

* প্রতি প্রধান নগরে দশ জন করিয়া এক প্রকার অবৈতনিক মাজিষ্ট্রেট্‌ ছিলেন। আশিয়া প্রদেশের প্রধান নগর যে এফেসুস্‌ তাহার অবৈতনিক মাজিষ্ট্রেটদিগকে আশিয়ার্খ্‌ [আশিয়া-কর্ত্তা] বলিত। গালাতিয়া নগরে তাঁহাদিগকে গালাতীয়ার্খ্‌ [গালাতিয়া-কর্ত্তা], বিথুনিয়া নগরে তাঁহাদিগকে বিথুনিয়ার্খ্‌ [বিথুনিয়া-কর্ত্তা] বলিত, ইত্যাদি।

অর্থাৎ যাঁহারা পাউলের বন্ধু ছিলেন, তাঁহারাও তাঁহার নিকটে লোক দ্বারা অনুরোধ করিয়া পাঠাইলেন যেন তিনি নাট্যশালায় প্রবেশ
৩২ করিতে দুঃসাহস না করেন। তখন কেহ একথা কেহ আর কথা বলিয়া চীৎকার করিতে লাগিল, কারণ জনতার মনে বিষম গোল লাগিয়াছিল। তাহাদের অধিকাংশ লোক মূলে জানে নাই যে
৩৩ তাহারা কি জন্য একত্রিত হইয়াছে। তখন ইহুদীরা আলেক্সান্দারকে লোকারণ্যের মধ্য হইতে ঠেলিয়া বাহির করিয়া লোকারণ্যের সম্মুখে দাঁড় করাইল। আলেক্সান্দার হস্ত দ্বারা ইঙ্গিত করিয়া লোক-
৩৪ সমূহের সমক্ষে আপনার পক্ষসমর্থনা করিতে উদ্যত হইলেন। কিন্তু তাহারা যখন জানিতে পারিল যে তিনি একজন ইহুদী লোক, তখন তাহারা সকলে সমস্বরে প্রায় দুই ঘণ্টা পর্য্যন্ত চীৎকার করিয়া বলিতে লাগিল, 'এফেসীয়দের আর্টেমিস্ দেবীই মহাদেবী'!
৩৫ তখন নগরের লেখক লোক সমূহকে নিবৃত্ত করিলে পর বলিল, হে এফেসীয়েরা! এফেসীয়দের নগর যে মহতী আর্টেমিস্ দেবীর এবং স্বর্গ হইতে পতিত প্রতিমার পরিচারিকা, এ কথা কে না
৩৬ জানে? অতএব এ সকল কথা যখন কিছুতেই খণ্ডন হইতে পারে না, তখন তোমাদের ক্ষান্ত হওয়া উচিত, হঠাৎ কিছু করা
৩৭ উচিত নয়। কারণ এই যে মনুষ্যদিগকে তোমরা আনিয়াছ, ইহারা
৩৮ মন্দির লুণ্ঠক নহে, তোমাদের দেবীরও নিন্দুক নহে। তবে যদি দেমেত্রিয়সের কি তাহার সঙ্গী শিল্পকরদের কাহারও বিরুদ্ধে কোন অভিযোগ থাকে, তাহা হইলে সময়ে সময়ে বিচারের অধিবেশন হয় এবং বিচারকর্ত্তৃগণও রহিয়াছেন, তথায় তাহারা পরস্পরের
৩৯ বিরুদ্ধে অভিযোগ করুক। আর যদি তোমাদের অন্য কোন বিষয়ে দাওয়া থাকে, তবে বিধি মত যে পঞ্চায়ত সভার অধিবেশন হইয়া
৪০ থাকে, সেই স্থানে তাহার মীমাংসা হইবে। কারণ অদ্যকার এই ব্যাপারের জন্য আমাদের নামে বিদ্রোহ-দোষের অভিযোগ হইবার সম্ভাবনা আছে। যেহেতু এই উপপ্লবের বিষয়ে উত্তর দিতে হইলে

আমরা ইহার কোন কারণ দর্শাইতে পারিব না। ইহা বলিয়া তিনি ৪১ জনতাকে বিদায় করিয়া দিলেন।

উপপ্লব প্রশান্ত হইলে পর, পাউল শিষ্যদিগকে ডাকাইয়া আনা- ২০ ইলেন এবং তাঁহাদিগের নিকট বিদায় লইয়া মাকেদোনীয়া দেশে যাইবার জন্য যাত্রা করিলেন। পরে সেই সকল প্রদেশ দিয়া গমন ২ করিলে পর এবং তাঁহাদিগকে অনেক কথায় উৎসাহ দান করিলে পর তিনি গৃক দেশে আসিলেন। সে স্থানে তিন মাস অবস্থিতি ৩ করিলে পর, তরণী আরোহণ করিয়া সুরিয়া দেশে যাইতে স্থিরসংকল্প হইলেন, কিন্তু ইহুদীরা তাঁহাকে ধরিতে একটা ষড়যন্ত্র করাতে তিনি মাকেদোনীয়া দেশ দিয়া [সুরিয়া দেশে] প্রত্যাবৃত্ত হইতে মনস্থ করিলেন। আশিয়াদেশ পর্য্যন্ত এই কয়জন তাঁহার সঙ্গে গমন ৪ করিলেন, যথা—বেরেয়া নিবাসী পির্হসের পুত্র সোপাত্রস, থেসা-লোনিকীয়দের মধ্য হইতে আরিষ্টার্খস্ ও সেকুন্দস্ এবং দের্বী নগরের গায়স্ ও তিমোথেয়স, এবং আশিয়া প্রদেশের টুখিকস্ ও ত্রোফিমস। কিন্তু ইহাঁরা অগ্রে গমন করিয়া ত্রোয়াস্ নগরে আমাদের প্রতীক্ষায় ৫ থাকিলেন। আমরা অতাড়ীরুটীর পর্ব্বের পরে ফিলিপী নগর হইতে ৬ তরণী খুলিয়া পাঁচ দিনে ত্রোয়াস্ নগরে তাঁহাদের নিকটে উত্তরিলাম। সেই স্থানে আমরা সাত দিন অবস্থিতি করিলাম।

পরে সপ্তাহের প্রথম দিনে আমরা যখন রুটী ভাঙ্গিবার জন্য ৭ সভাস্থ হইলাম, তখন পাউল তাঁহাদের সঙ্গে কথাবার্ত্তা করিতে লাগি-লেন। পর দিনে প্রস্থান করিবেন বলিয়া তিনি রাত্রি দুই প্রহর পর্য্যন্ত কথাবার্ত্তা করিলেন। যে উপরিস্থ কুঠরীতে আমরা সমবেত ৮ ছিলাম, তাহাতে অনেক প্রদীপ জ্বলিতেছিল। এখন ঐটিখস্ নামে ৯ এক যুবক মুক্ত বাতায়নে বসিয়া গাঢ় নিদ্রায় অভিভূত হইল, এবং পাউল অনেকক্ষণ ধরিয়া বক্তৃতা করিতে করিতে যুবক নিদ্রার ঘোরে তৃতীয়তল হইতে নীচে পতিত হইল। লোকে তুলিয়া দেখে সে মরিয়া গিয়াছে। তখন পাউল নীচে গিয়া তাহার উপরে আলম্বিত ১০

হইলেন, এবং তাহাকে আলিঙ্গন করিয়া বলিলেন, তোমরা
১১ গোল করিও না, ইহার প্রাণ আছে। ইহা বলিয়া পুনরায় উপরে
উঠিয়া গিয়া রুটি ভাঙ্গন করিলেন এবং আহারাদি করিলেন। পরে
আরো অনেকক্ষণ পর্য্যন্ত অর্থাৎ প্রভাত পর্য্যন্ত কথা কহিলে পর তিনি
১২ প্রস্থান করিলেন। সেই যুবাকে তাঁহারা জীবন্ত আনয়ন করিলেন
এবং অনেক প্রবোধ প্রাপ্ত হইলেন।

১৩ কিন্তু আমরা অগ্রে তরণী আরোহণ করিয়া আসোস্ নগরের দিকে
যাত্রা করিলাম, কারণ পাউল স্থির করিয়াছিলেন যে সেই স্থানে
আমরা তাঁহাকে তুলিয়া লইব, যেহেতু তিনি আপনি সেই স্থান
১৪ পর্য্যন্ত পদব্রজে যাইতে চাহিয়াছিলেন। পরে যখন তিনি আসোস্
নগরে আমাদের সঙ্গ ধরিলেন, তখন আমরা তাঁহাকে তরণীতে
১৫ তুলিয়া লইয়া মিটিলেনী নগরে আসিলাম। তথা হইতে খুলিয়া
দিয়া আমরা পর দিনে খিয়স্ দ্বীপের সম্মুখে উপস্থিত হইলাম।
তৎপর দিবসে আমরা সামস্ দ্বীপে লাগাইলাম। পর দিবসে
১৬ আমরা মিলেটস্ নগরে উত্তরিলাম। কারণ পাউল এফেসুস নগর
পার্শ্বে ফেলিয়া যাইতে স্থির করিয়াছিলেন, পাছে আশিয়া দেশে
তাঁহার কাল বিলম্ব হয়; কারণ তিনি তাড়াতাড়ী করিতেছিলেন যদি
সম্ভব হয় যে তিনি পেণ্টেকষ্ট* দিনে য়েরূশালেমে উত্তরিতে পারেন।

১৭ মিলেটস্ নগর হইতে তিনি এফেসুস্ নগরে লোক পাঠাইয়া সমা-
জের প্রেস্‌বিতর দিগকে আপনার নিকটে আহ্বান করিলেন।
১৮ তাঁহারা আসিলে পর তিনি তাঁহাদিগকে বলিলেন—

আশিয়া দেশে আসিয়া আমি তোমাদের মধ্যে প্রথম দিন
অবধি কিরূপ আচার ব্যবহার করিয়াছি, তাহা তোমরা বিলক্ষণ জ্ঞাত
১৯ আছ, অর্থাৎ আমি সম্পূর্ণ বিনীতভাবে ও অশ্রুপাত সহকারে প্রভুর
দাসত্ব করিয়াছি। ইহুদীদের সমুদয় ষড়যন্ত্র বশতঃ আমি কতদূর কষ্ট
২০ পাইয়াছি, তাহা তোমরা জ্ঞাত আছ। তোমরা জান যে যাহা

* দেখ, ২; ১ পদের টিপ্পনী।

তোমাদের মঙ্গলজনক, এমন কোন বিষয় আমি তোমাদিগকে জ্ঞাত করিতে ত্রুটি করি নাই। প্রকাশে ও ঘরে ঘরে আমি তোমাদিগকে শিক্ষা দিয়াছি। ২১ ইহুদী ও গ্রীক উভয় জাতিকেই আমি স্পষ্টাক্ষরে বলিয়াছি যে, ঈশ্বরের প্রতি মনঃপরিবর্ত্তন করা এবং আমাদের প্রভু য়েশু খ্রীষ্টেতে বিশ্বাস করা নিতান্ত আবশ্যক। ২২ আর এখন দেখ, আমি আমার আত্মার উৎবেগে য়েরূশালেমে যাত্রা করিতে বাধিত হইতেছি। ২৩ সেই স্থানে আমার প্রতি কি ঘটিবে জানি না, কেবল এই মাত্র জানি যে পবিত্র আত্মা প্রতি নগরে আমাকে স্পষ্টাক্ষরে বলিতেছেন, বন্ধন ও দুঃখক্লেশ তথায় আমার অপেক্ষা করিতেছে। ২৪ কিন্তু আমার জীবন রক্ষার বিষয়ে আমি একটি বাক্যও ব্যয় করা যোগ্য জ্ঞান করি না, আমি কেবল ইহাই চাহি, যেন আমার ধাবনমার্গের শেষ পর্য্যন্ত আমি উত্তরিতে পারি, এবং প্রভু য়েশু হইতে প্রাপ্ত আমার পরিচর্য্যা-পদের কার্য্য নিঃশেষে সমাধা করা হয়, অর্থাৎ যেন আমি ঈশ্বরের অনুগ্রহ বিষয়ক শুভসমাচার বিষয়ে শেষ পর্য্যন্ত বিশ্বস্ত রূপে সাক্ষ্য প্রদান করিতে পারি। ২৫ আর দেখ, আমি জানি যে তোমরা অর্থাৎ যাহাদের মধ্যে আমি বিচরণ করিয়া রাজ্যটির বিষয় প্রচার করিলাম, তোমাদের কেহই আমার মুখ আর দেখিতে পাইবে না। ২৬ অতএব আমি আজি এই দিনে তোমাদিগকে স্পষ্টাক্ষরে বলিতেছি যে, আমি তোমাদের সকলের রক্তের দায় হইতে মুক্ত। ২৭ কারণ আমি তোমাদিগকে ঈশ্বরের সমুদায় সঙ্কল্প জ্ঞাত করিতে ত্রুটি করি নাই। ২৮ অতএব তোমরা আপনাদের বিষয়ে এবং সেই সমস্ত পালের বিষয়ে সতর্ক হইয়া থাক, যাহার মধ্যে পবিত্র আত্মা তোমাদিগকে বিশপ* করিয়া নিযুক্ত করিয়াছেন, যেন তোমরা ঈশ্বরের

* "বিশপ" এই শব্দের অর্থ তত্ত্বাবধায়ক। এই স্থলে ১৭ পদোক্ত প্রেস্‌বিতর দিগকে বিশপ বলিয়া সম্বোধন করিতেছেন। এফেস্সস্ নগরের খ্রীষ্টীয় সমাজ বৃহৎ সমাজ ছিল, সেই জন্য তথায় অনেক প্রেস্‌বিতর নিযুক্ত ছিলেন। এতদ্ভিন্ন আর একটি পদ অর্থাৎ ডীকন (Deacon) পদ ছিল। ডিকন এই শব্দ আমরা পরিচারক বলিয়া অনুবাদ করিলাম।

সেই সমাজকে পালন কর* যাহাকে তিনি নিজ রক্তে ক্রয় করিয়া-
২৯ ছেন। যেহেতু আমি জানি যে, আমি গত হইলে পর তোমাদের
মধ্যে দুরন্ত ব্যাঘ্র প্রবেশ করিবে। তাহারা পালের প্রতি কিছুই
৩০ মমতা করিবে না। আর তোমাদের আপনাদের মধ্য হইতেও এব-
ম্প্রকার লোক উঠিবে যাহারা বিপরীত কথা বলিবে,এবং শিষ্যদিগকে
৩১ আপনাদের পশ্চাতে আকর্ষণ করিতে চেষ্টা করিবে। অতএব জাগ-
রণ কর, স্মরণ কর যে আমি তিন বৎসর কাল রাত্রি দিন তোমাদের
প্রত্যেক জনকে অশ্রুপাত সহকারে উপদেশ দিতে ক্ষান্ত হই নাই।
৩২ আর এখন আমি তোমাদিগকে ঈশ্বরের হস্তে ও তাঁহার অনুগ্রহ-
বিষয়ক-বাক্যে সমর্পণ করিতেছি। তিনি তোমাদিগকে উদ্‌গ্রন্থন করিতে
ও আপনার সকল পূত লোকদের মধ্যে অধিকার দান করিতে সক্ষম
৩৩ আছেন। আমি কাহারো রৌপ্যে কি স্বর্ণে কি বস্ত্রে লোভ করি
৩৪ নাই। তোমরা আপনারা জ্ঞাত আছ যে আমার এই দুটি হস্ত আমার
৩৫ ও আমার সঙ্গীদের প্রয়োজনীয় বিষয় যোগাইয়াছে। আমি তোমা-
দিগকে শেষ পর্য্যন্ত দেখাইয়াছি যে, এই রূপ পরিশ্রম করিয়া অক্ষম-
দের সাহায্য করিতে হয় এবং প্রভু য়েশুর কথা স্মরণ করিতে হয়,
অর্থাৎ তিনি আপনি যাহা বলিয়াছেন, যথা—'গ্রহণ করা অপেক্ষা
বরং দান করাই সুখের বিষয়'।

৩৬ এই সমুদয় কথা কহিলে পর তিনি জানুপাতিয়া সকলের সঙ্গে
৩৭ প্রার্থনা করিলেন। তাঁহারা সকলে অত্যন্ত ক্রন্দন করিলেন, এবং
৩৮ পাউলের গলা ধরিয়া তাঁহাকে চুম্বন করিলেন। বিশেষতঃ, 'তোমরা
আমার মুখ আর দেখিতে পাইবে না,' এই কথার জন্য তাঁহারা
অত্যন্ত দুঃখ করিতে লাগিলেন। পরে তাঁহারা তাঁহাকে জাহাজ
পর্য্যন্ত অনুবর্ত্তিয়া রাখিয়া আসিলেন।

২১ অনেক কষ্টে তাঁহাদের নিকট হইতে বিদায় লইলে পর এবং

---

* এখানে দেখা যাইতেছে যে, এফেসীয় সমাজের বিশপেরা কেবল তত্ত্বাবধান করিতেন না, তাঁহারা শিক্ষক ও উপদেশকও ছিলেন।

তরণী খুলিয়া দিলে পর আমরা সোজা পথে কোস্ দ্বীপে উত্তরিলাম। পর দিনে ব্রোদেশ্ দ্বীপে, তথা হইতে পাতারা নগরে উত্তরিলাম। সেই স্থানে ফৈনিকিয়া গামী একখান তরণী পাইয়া আমরা তাহাতে ২ আরোহণ করিয়া যাত্রা করিলাম। কিন্তু কুপ্রদ্বীপ দেখিতে পাইয়া ৩ আমরা তাহা বাম পার্শ্বে ফেলিয়া সুরিয়া দেশাভিমুখে বাহিয়া গিয়া টীরস্ নগরে লাগাইলাম, কারণ সেই স্থানে পোতের দ্রব্যাদি নামাইতে হইয়াছিল। তথায় শিষ্যগণের সন্ধান পাইলে পর আমরা ৪ সাত দিন তাঁহাদের সঙ্গে অবস্থিতি করিলাম। তাঁহারা আত্মার প্রণোদনে পাউলকে য়েরূশালেমে যাইতে নিষেধ করিলেন। সেই সাত ৫ দিন যাপন করিলে পর আমরা বাহির হইলাম, তাঁহারা সকলে, স্ত্রীলোক ও শিশুগণ শুদ্ধ নগরের বাহির পর্যন্ত আমাদিগকে অনুবর্ত্তিয়া রাখিতে গেলেন। আমরা সমুদ্রের তটে জানু পাতিয়া প্রার্থনা করিলাম, এবং পরস্পরে বিদায় লইলে পর আমরা তরণী আরোহণ করিলাম, ৬ তাঁহারা গৃহে প্রতিগমন করিলেন।

পরে টীরস্ পরিত্যাগ করিয়া প্তলমাইস্ নগরে উত্তরিয়া জলযাত্রার ৭ শেষ করিলাম। সেই স্থানে ভ্রাতৃগণকে সন্দর্শন করিয়া এক দিবস তাঁহাদের সঙ্গে অবস্থিতি করিলাম। পর দিনে আমরা বাহির হইয়া ৮ কায়সারিয়া নগরে আসিলাম। সেই স্থানে আমরা শুভসম্বাদ প্রচারক ফিলিপের আলয়ে উপস্থিত হইলাম। তিনি সেই সাত জন [ডিকনের] এক জন। তাঁহার বাটিতে আমরা বাস করিলাম। তাঁহার চারিটী ৯ অবিবাহিতা কন্যা ছিলেন। তাঁহারা দৈববাদনা করিতেন। তথায় ১০ অনেক দিন থাকিলে পর, ইহুদাদেশ হইতে আগাবস্ নামে এক জন দৈববক্তা আগমন করিলেন। তিনি আসিয়া পাউলের কটিবন্ধনী ১১ লইয়া আপনার নিজের হস্ত পদ বন্ধন করিয়া বলিলেন, পবিত্র আত্মা এইরূপ বলিতেছেন, 'যে মনুষ্যের এই কটিবন্ধনী তাহাকে ইহুদীরা য়েরূশালেমে এই রূপ বন্ধন করিয়া বিজাতীদের হস্তে সমর্পণ করিবে'। এই কথা শুনিয়া আমরা এবং তত্রস্থ লোকে পাউলকে অনুরোধ ১২

১৩ করিলাম যেন তিনি য়েরূশালেমে না যান। কিন্তু পাউল উত্তর
করিলেন, কেন তোমরা ক্রন্দন করিয়া আমাকে মনঃক্ষুণ্ণ করিতেছ ?
কারণ আমি বন্দি হইবার জন্য কি, আমি প্রভু য়েশুর নামের জন্য
১৪ য়েরূশালেমে মরিতেও প্রস্তুত আছি। পরে যখন তিনি কিছুতেই
মানিলেন না, তখন আমরা ক্ষান্ত হইয়া বলিলাম, প্রভুর যাহা ইচ্ছা,
তাহাই হউক।

১৫ তৎপরে আমরা আপনাদের দ্রব্যাদি বান্ধিয়া য়েরূশালেমে চলি
১৬ লাম। কায়সারিয়া নগরের শিষ্যদের কেহ কেহ আমাদের সঙ্গে
চলিলেন। তাঁহারা আমাদিগকে বাসস্থান দিবার জন্য ম্নাসোন্
নামে কুপ্রদ্বীপ-জাত এক প্রাচীন শিষ্যের নিকট লইয়া গেলেন।

১৭ য়েরূশালেমে উত্তরিলে ভ্রাতৃগণ আমাদিগকে আনন্দের সহিত
১৮ পরিগ্রহণ করিলেন। পর দিনে পাউল আমাদের সঙ্গে য়াকোবের
নিকটে গমন করিলেন। প্রাচীন সকলেও তথায় উপস্থিত ছিলেন।
১৯ তাঁহাদিগকে সাদর সম্ভাষণ করিলে পর, তিনি একে একে বর্ণনা
করিতে লাগিলেন যে ঈশ্বর তাঁহার পরিচর্য্যা দ্বারা বিজাতিদের মধ্যে
২০ এই এই কার্য্য করিয়াছেন। শুনিয়া তাঁহারা ঈশ্বরের মহিমা কীর্ত্তন
করিলেন, কিন্তু তাঁহারা তাঁহাকে বলিলেন, তুমি দেখিতেছ, ভ্রাতা,
ইহুদীদের মধ্যে কত সহস্র সহস্র লোকে বিশ্বাসী হইয়াছে। তাহারা
২১ সকলেই ব্যবস্থানুরাগী। তোমার বিষয়ে তাহারা সম্বাদ পাইয়াছে
যে তুমি বিজাতিদের মধ্যে বাসকারী ইহুদীদিগকে মুশা হইতে
পরাঙমুখ হইতে শিক্ষা দিতেছ। তুমি নাকি বলিয়া থাক যে তাহারা
আপনাদের সন্তানদের সুন্নত দিবে না,এবং প্রথাগুলিও মানিবে না।
২২ অতএব এখন কি করা যায়? কারণ তুমি যে আসিয়াছ, এ কথা
২৩ তাহারা নিশ্চয় শুনিতে পাইবে। অতএব আমরা তোমাকে যাহা
বলি, তুমি তাহাই কর। আমাদের এখানে চারি জন লোক আছে,
২৪ যাহাদের একটি ব্রত আছে। তুমি তাহাদিগকে সঙ্গে করিয়া লইয়া
গিয়া তাহাদের সঙ্গে পুত হও, এবং তাহাদিগকে শিরঃমুণ্ডনের ব্যয়

দাও। তাহা হইলে সকলেই জানিতে পারিবে যে তোমার বিষয়ে তাহারা যে সম্বাদ পাইয়াছে, তাহা কিছুই নয়, বরং তাহারা জানিবে, যে তুমি বিধিমতে চলিয়া ব্যবস্থা পালন করিতেছ। তবে বিজাতীয়- ২৫ বিশ্বাসীদের বিষয়ে আমরা ত মীমাংসা করিয়া লিখিয়াছি যে তাহাদের এমন কোন বিষয় পালন করিতে হইবে না, কেবল তাহাদের যেন দেবপ্রসাদের সঙ্গে, রক্তের সঙ্গে ও শ্বাসরোধে মৃত-পশুর-মাংসের সঙ্গে এবং ব্যভিচারের সঙ্গে কোন সংশ্রব না থাকে। তখন পাউল ২৬ সেই লোকদিগকে সঙ্গে করিয়া লইয়া পর দিনে পূত হইয়া তাঁহাদের সঙ্গে মন্দিরে প্রবেশ করিলেন এবং জানাইলেন যে পূত হওনের দিন গুলি পূর্ণ হইল, এক্ষণে কেবল প্রত্যেক জনের জন্য বলিদান উৎসর্গ করিতে হইবে।

সেই সাত দিন প্রায় পূর্ণ হইয়া আসিয়াছে, এমন সময়ে আশিয়া ২৭ প্রদেশাগত ইহুদীরা তাঁহাকে মন্দিরে দেখিয়া সমস্ত জনতাকে উত্তেজিত করিয়া তুলিল, এবং তাঁহাকে ধরিয়া চীৎকার করিয়া বলিতে লাগিল, 'দোহাই ইশ্রায়েলীয়েরা! দোহাই ইশ্রায়েলীয়েরা'! এ সেই ২৮ মনুষ্য, যে সর্ব্বত্রে আমাদের লোকদের বিরুদ্ধে এবং আমাদের এই স্থানের বিরুদ্ধে শিক্ষা দিতেছে। তাহাতে আবার এ গৃক লোককে মন্দিরে লইয়া আসিয়া এই পবিত্র স্থান অপবিত্র করিল। কারণ ২৯ ইতিপূর্ব্বে তাহারা নগরের মধ্যে এফেসুস্ নগরের ত্রফিমস্কে তাঁহার সঙ্গে দেখিয়াছিল, তাহাতেই তাহারা মনে করিয়াছিল যে পাউল তাঁহাকে মন্দিরে লইয়া আসিয়া থাকিবেন। তখন সমস্ত নগরে ৩০ মহা হুলস্থুল পড়িয়া গেল। লোকে চতুর্দ্দিক হইতে দৌড়িয়া আসিয়া একত্র হইল। তাহারা পাউলকে ধরিয়া মন্দিরের বাহিরে টানিয়া লইয়া গিয়া দ্বার রুদ্ধ করিয়া দিল। তাহারা তাঁহাকে বধ করিতে ৩১ চেষ্টা করিতেছে, এমন সময়ে রোমীয় সৈন্যদলের মুখ্য সেনাপতির নিকট সম্বাদ গেল যে, সমস্ত য়েরূশালেম উপপ্লবময় হইয়া উঠিয়াছে। তিনি তদ্দণ্ডেই একদল সৈন্য ও কতকগুলি সেনাপতিকে সঙ্গে করিয়া ৩২

তাহাদের উপরে দৌড়িয়া গিয়া পড়িলেন। মুখ্য সেনাপতিকে এবং সৈন্যদিগকে দেখিয়া তাহারা পাউলকে প্রহার করিতে নিরস্ত হইল।
৩৩ প্রধান সেনাপতি নিকটে গিয়া পাউলকে ধরিয়া তাঁহাকে দুই শৃঙ্খলে আবদ্ধ করিতে আজ্ঞা করিয়া জিজ্ঞাসা করিলেন, তিনি কে, আর
৩৪ কি করিয়াছেন? কিন্তু লোকারণ্যের মধ্যে কেহ একথা, কেহ অন্য কথা বলিয়া চীৎকার করিল। তাহাতে কোলাহলের কারণে কিছুই নিশ্চয় অবগত হইতে না পারাতে তিনি তাঁহাকে দুর্গের মধ্যে লইয়া
৩৫ যাইতে আজ্ঞা করিলেন। যখন তিনি সোপানের উপরে উঠিয়াছিলেন, তখন লোকারণ্যের প্রচণ্ডভাব দেখিয়া সৈন্যেরা তাঁহাকে
৩৬ বহিয়া লইয়া চলিল। কারণ জনতা পশ্চাৎ পশ্চাৎ এই বলিয়া চীৎকার করিতে করিতে যাইতেছিল, 'ও উৎসন্ন যাউক! ও উৎসন্ন যাউক'!

৩৭ তাহারা পাউলকে দুর্গের মধ্যে লইয়া যাইতে উদ্যত হইয়াছে, এমন সময়ে পাউল মুখ্য সেনাপতিকে বলিলেন, আমাকে একটি কথা বলিতে
৩৮ অনুমতি দিবে? তিনি বলিলেন, তুমি গ্রীক জান দেখ্‌ছি? তবে তুমি সেই মিশরীয় লোক নও, যে কিছু কাল পূর্ব্বে বিদ্রোহ লাগাইয়া
৩৯ চারি সহস্র দস্যুকে অরণ্যে একত্র করিয়াছিল? পাউল বলিলেন, আমি এক জন ইহুদী, কিলিকিয়া প্রদেশস্থ তার্স্‌স্ নগরের ইহুদী। আমি সামান্য নগরের অধিবাসী নহি। তোমাকে বিনতি করি,
৪০ তুমি আমাকে এই জনতার প্রতি কথা বলিতে অনুমতি দাও। অনুমতি দিলে পর পাউল সোপানের উপরে দণ্ডায়মান হইয়া জনতাকে হস্ত দ্বারা সঙ্কেত করিলেন। সম্পূর্ণ নিস্তব্ধ হইলে পর তিনি হিব্রু ভাষায় তাহাদিগকে বলিতে লাগিলেন—

২২ ভ্রাতৃগণ ও পিতৃগণ! তোমাদের সম্মুখে আমি এখন যে আপনার পক্ষসমর্থনা করিতে উদ্যত আছি, তাহা শ্রবণ করিতে আজ্ঞা হউক।

২ তিনি হিব্রু ভাষায় কথা কহিতেছেন শুনিয়া তাহারা আরো নিস্তব্ধ হইয়া গেল। তিনি বলিলেন—

আমি একজন ইহুদী, কিলিকিয়া প্রদেশের তার্ষ্ সূ নগরে আমার ৩
জন্ম। কিন্তু এই নগরে আমি লালিত পালিত হইয়াছি। আমি
গামালিএলের চরণে উপবিষ্ট হইয়া পৈতৃক ব্যবস্থার কঠিন নিয়মানু-
যায়ী উপদিষ্ট হইয়াছি। ঈশ্বর সম্বন্ধে অনুরাগী ছিলাম, যেমন
তোমরা সকলে আজি পর্য্যন্ত আছ। আমি এই মতকে সমূলে উচ্ছেদ ৪
করিতে প্রবৃত্ত হইয়াছিলাম। আমি তাড়না করিয়া এই মতের পুরুষ
ও স্ত্রী উভয়কে বন্ধন পুর্ব্বক কারাগারে সমর্পণ করিয়াছিলাম। যেমন ৫
মহাযাজক এবং সমস্ত প্রাচীনবর্গও আমার পক্ষে সাক্ষ্য দিতে
পারেন, যেহেতু তাঁহাদের নিকট হইতে আমি [ইহুদী] ভ্রাতৃগণের
প্রতি পত্র পাইয়া দামাস্কস নগরে যাত্রা করি। তত্রস্থ লোককে
আমি বন্ধন করিয়া যেরূশালেমে আনয়ন করিতে চাহিয়াছিলাম, যেন
তাহারাও দণ্ডিত হয়। কিন্তু এমন ঘটিয়া উঠিল যে, যখন আমি ৬
অনুমান দুই প্রহরের সময়ে দামাস্কসের নিকটবর্ত্তী হইয়াছি, এমন
সময়ে অকস্মাৎ স্বর্গ হইতে এক প্রখর জ্যোতিঃ আমার চতুর্দ্দিকে
বিকীর্ণ হইল। আমি ভূতলে পতিত হইলাম, আর আমার প্রতি ৭
একটি রবকে এই বলিতে শুনিলাম, "শাউল! শাউল! আমাকে
তাড়না করিতেছ কেন"? আমি উত্তর করিলাম, প্রভো, তুমি কে? ৮
তিনি আমাকে বলিলেন,'আমি সেই নাজারেথীয় যেশু, যাহাকে তুমি
তাড়না করিতেছ'। আমার সঙ্গীরা জ্যোতিটি দেখিতে পাইল বটে, ৯
কিন্তু বক্তার কথা তাহারা বুঝিতে পারিল না। আমি বলিলাম, আমি ১০
কি করিব প্রভো? প্রভু আমাকে বলিলেন, গাত্রোত্থান করিয়া দামাস্কস
নগরে গমন কর, তোমার যে করণীয় বিষয় নির্দ্দিষ্ট হইয়াছে, সে সমুদয়
সেই স্থানে তোমাকে বলিয়া দেওয়া হইবে। কিন্তু সেই জ্যোতির ১১
প্রভায় আমি অন্ধ হইয়াছিলাম, তাহাতে আমার সঙ্গীরা আমার হাত
ধরিয়া আমাকে দামাস্কস নগরে লইয়া গেল। পরে আনানিয়াস্ নামে
ব্যবস্থামতে একজন ঈশ্বরভীত লোক, তন্নগরনিবাসী ইহুদীগণ ১২
যাঁহার সুখ্যাতি করিতেন, তিনি আমার নিকটে আগমন করিলেন। ১৩

আমার সম্মুখে দণ্ডায়মান হইয়া তিনি আমাকে বলিলেন, ভ্রাতঃ শাউল, চাহিয়া দেখ, আর সেই দণ্ডে আমি তাঁহার দিকে চাহিয়া
১৪ দেখিলাম। তিনি বলিলেন, আমাদের পিতৃগণের ঈশ্বর পূর্ব্ব হইতে তোমাকে মনোনীত করিয়া রাখিয়াছেন, যেন তুমি তাঁহার ইচ্ছা জ্ঞাত হও, সেই যাথার্থিককে দর্শন কর, এবং তাঁহার শ্রীমুখের
১৫ বাণী শ্রবণ কর। কারণ যাহা দেখিয়াছ ও শুনিয়াছ, তদ্বিষয়ে সকল মনুষ্যের নিকট তুমি তাঁহার এক সাক্ষী হইবে। বিলম্ব
১৬ কেন, গাত্রোত্থান করিয়া বাপ্তাইজ হও এবং তোমার পাপ
১৭ সকল ধৌত করিয়া ফেল, ও তাঁহার নাম লও। পরে য়েরূশালেমে
১৮ প্রত্যাবৃত্ত হইয়া যখন আমি মন্দিরে প্রার্থনা করিতেছিলাম, তখন আমি আত্মাভিভূত হইয়া তাঁহাকে দেখিলাম যে তিনি আমাকে বলিতেছেন, তুমি অবিলম্বে য়েরূশালেম হইতে বহির্গমন কর, যেহেতু ইহারা আমার বিষয়ে তোমার সাক্ষ্য গ্রাহ্য করিবে না।
১৯ আমি বলিলাম, প্রভো! তাহারা আপনারা জানে যে আমি প্রতি সীনাগোগে তোমাতে বিশ্বাস কারীদিগকে কারাগারে দিয়াছি ও প্রহার
২০ করিয়াছি। আর যখন তোমার সাক্ষী ষ্টেফানসের রক্তপাত করা হয়, তখনও আমি আপনি নিকটে দাঁড়াইয়া সম্মতি দিয়াছিলাম এবং
২১ হত্যাকারীদের বস্ত্র রক্ষা করিয়াছিলাম। কিন্তু তিনি আমাকে বলিলেন, প্রস্থান কর, কারণ আমি তোমাকে অতি দূরে—বিজাতিদের নিকটে প্রেরণ করিব।"

২২ তাঁহার এই কথা পর্য্যন্ত শুনিয়া তাহারা উচ্চনাদ করিয়া বলিল,
২৩ 'ও পৃথিবী হইতে উচ্ছন্ন হউক, ও বাঁচিবার যোগ্য নয়।' আর যখন তাহারা চীৎকার করিতে করিতে আপনাদের বস্ত্র উন্মোচন ও
২৪ আকাশে ধূলা নিক্ষেপ করিতে লাগিল, তখন মুখ্য সেনাপতি তাঁহাকে দুর্গের মধ্যে লইয়া যাইতে আজ্ঞা করিলেন। তিনি বলিলেন, কোড়া প্রহার করিয়া ইহার পরীক্ষা করিতে হইবে, তাহা হইলে নিশ্চয় জানা যাইবে যে কি কারণে উহারা ইহার বিরুদ্ধে এত চীৎ-

কার করিতেছে। কিন্তু প্রহারের জন্য তাঁহাকে বন্ধন করিলে ২৫
পর তিনি সেই স্থানে দণ্ডায়মান সেনাপতিকে বলিলেন,একজন রোমীয়
লোককে কি কোড়া প্রহার করা তোমার উচিত? তাহাতে আবার
বিচারও হয় নাই? ইহা শুনিয়া সেনাপতি মুখ্য সেনানায়কের নিকটে ২৬
গিয়া তাঁহাকে এই বিষয় জ্ঞাত করিলেন, বলিলেন, কি করিতে যাই-
তেছ? লোকটি যে রোমীয় প্রজা! মুখ্য সেনাপতি নিকটে আসিয়া ২৭
তাঁহাকে বলিলেন, আমায় বল, তুমি কি একজন রোমীয় প্রজা?
তিনি বলিলেন, হাঁ। মুখ্য সেনাপতি বলিলেন, এই প্রজাধিকার ২৮
আমি এক রাশি টাকাতে ক্রয় করিয়াছি। পাউল বলিলেন, আমি
জন্মে রোমীয়। তখন যাহারা তাঁহাকে পীড়ন করিতে উদ্যত ছিল, ২৯
তাহারা তৎক্ষণাৎ সরিয়া গেল। তিনি যে রোমীয় প্রজা, তাহা
নিশ্চয় জানিয়া এবং তাঁহাকে বন্ধন করিয়াছিলেন বলিয়া সেনাপতির
ভয় হইল।

ইহুদীরা তাঁহার উপরে কি দোষারোপ করিতেছে, তাহা নিশ্চয় ৩০
জানিতে ইচ্ছা করিয়া প্রধান সেনাপতি পর দিনে তাঁহার বন্ধন মোচন
করিলেন, এবং মহাযাজক দিগকে ও সমস্ত সীনেদ্রিয়নকে* সমবেত
হইতে আজ্ঞা করিলেন, এবং পাউলকে লইয়া গিয়া তাহাদের
সম্মুখে দাঁড় করাইলেন।

**পাউল** সীনেদ্রিয়নের দিকে স্থির দৃষ্টিতে চাহিয়া বলিলেন, ২৩
ভ্রাতৃগণ! আমি আজিকার দিন পর্য্যন্ত নিষ্কলঙ্ক অন্তঃসাক্ষী রক্ষা
করিয়া ঈশ্বরের সম্মুখে আচার ব্যবহার করিয়া আসিতেছি। এই ২
কথা শুনিয়া মহাযাজক আনানিয়াস্ নিকটে দণ্ডায়মান লোক-
দিগকে তাঁহার মুখে চপেটাঘাত করিতে আদেশ করিল। পাউল ৩
তাহাকে বলিলেন, ঈশ্বর তোমাকে প্রহার করিবেন, হে শুভ্রীকৃত
সমাধি-স্তম্ভ! তুমি ব্যবস্থানুসারে বিচার করিতে বসিয়া আছ,
অথচ ব্যবস্থা উল্লঙ্ঘন করিয়া আমাকে প্রহার করিতে আদেশ করি-

* দেখ, মথি ৫; ২২ পদের টিপ্পনী।

৪ তেছ? নিকটে দণ্ডায়মান লোকে বলিল, তুমি ঈশ্বরের মহাযা-
৫ জককে অপমান করিতেছ? পাউল বলিলেন, ভ্রাতৃগণ! আমি জানিয়াছিলাম না যে ইনি মহাযাজক, কারণ লেখা আছে, "তুমি তোমার লোকদের কর্ত্তার নিন্দা করিবে না" [যাত্রা ২২; ২৮]।
৬ পরে পাউল যখন জানিতে পারিলেন যে তাহাদের কেহ কেহ সাদ্দুকী, কেহ কেহ ফারুশী, তখন তিনি উচ্চৈঃস্বরে বলিলেন, ভ্রাতৃগণ! আমি এক জন ফারুশী, ফারুশীর সন্তান। আমার আবার একটি ভরসার জন্য অর্থাৎ মৃতোত্থানের ভরসার জন্য
৭ বিচার হইতেছে।* তাঁহার এই কথায় ফারুশীদের ও সাদ্দুকীদের মধ্যে বিবাদ বাধিয়া গেল। বিচার সভা দুইভাগ হইয়া গেল,
৮ কারণ সাদ্দুকীরা বলে, উত্থান নাই, দূত নাই, আত্মাও নাই,
৯ কিন্তু ফারুশীরা এ সমস্তই মানে। তখন মহাকোলাহল হইয়া উঠিল, ফারুশীদলের শাস্ত্রীরা উঠিয়া মহা বিরোধ করিয়া বলিল, আমরা এই মনুষ্যের কোন দোষ দেখিতে পাইতেছি না, হয় ত কোন
১০ আত্মা, কি দূত ইহার সঙ্গে কথা কহিয়াছেন। যখন বিবাদটা তুমুল হইয়া উঠিল, তখন প্রধান সেনাপতির ভয় হইল, পাছে তাহারা পাউলকে খণ্ড খণ্ড করিয়া ফেলে। তিনি আদেশ করিলেন যে সৈন্যদল নামিয়া আসিয়া পাউলকে তাহাদের মধ্য হইতে বলপূর্ব্বক দুর্গ মধ্যে লইয়া যায়।

১১ পর রাত্রিতে প্রভু তাঁহার নিকটে দণ্ডায়মান হইয়া বলিলেন, সাহস ধর; কারণ যেমন য়েরূশালেমে আমার বিষয়ে সাক্ষ্য প্রদান করিলে, সেইরূপ তোমাকে রোমেও করিতে হইবে।

১২ রাত্রি প্রভাত হইলে ইহুদীরা দলবদ্ধ হইয়া আপনাদের জীবনের দিব্য করিয়া বলিল, পাউলকে বধ না করিয়া আমরা জলগ্রহণ করিব
১৩ না। যাহারা এইরূপ শপথ চক্রে আবদ্ধ হইল, তাহারা চল্লিশ জনেরও
১৪ অধিক লোক ছিল। তাহারা মহাযাজকদের ও প্রাচীনদের নিকটে গিয়া বলিল, আমরা আপনাদের উপরে এই মহা অভিসম্পাত রাখি-

লাম যে পাউলকে বধ না করিয়া জলস্পর্শ করিব না। অতএব ১৫ তোমরা এখন সীনেদ্রীয়ন সভা আহ্বান করিয়া প্রধান সেনাপতিকে এই কথা জ্ঞাত কর যে, তোমরা তাহার বিষয়ে আরো সূক্ষ্ম করিয়া জানিয়া লইতে উদ্যত আছ, সেই জন্য তিনি যেন তাহাকে তোমাদের নিকটে আনয়ন করেন, তাহা হইলে সে না আসিতেই আমরা তাহাকে বধ করিতে প্রস্তুত আছি। কিন্তু পাউলের ভাগিনেয় তাহা- ১৬ দের এই ঘাঁটিতে থাকিবার কথা শুনিয়া দুর্গমধ্যে প্রবেশ করিয়া পাউলকে জ্ঞাত করিলেন। তখন পাউল সেনাপতিদের একজনকে ১৭ ডাকিয়া বলিলেন, এই যুবককে প্রধান সেনাপতির নিকটে লইয়া যাও, কারণ ইনি তাঁহাকে কিছু জ্ঞাত করিতে চাহেন। অতএব তিনি ১৮ তাঁহাকে সঙ্গে করিয়া সেনাপতির নিকটে লইয়া গিয়া বলিলেন, বন্দি পাউল আমাকে ডাকিয়া এই যুবাকে তোমার নিকটে আনয়ন করিতে নিবেদন করিল, বলিল, ইহার কোন কথা আছে। প্রধান সেনাপতি ১৯ তাঁহার হস্ত ধারণ করিয়া নির্জ্জনে লইয়া গিয়া জিজ্ঞাসা করি- লেন—আমাকে জ্ঞাত করিবার তোমার কি আছে? তিনি বলিলেন, ২০ ইহুদীরা তোমাকে এই নিবেদন করিতে এক পরামর্শ হইয়াছে, যাহাতে তুমি কল্য পাউলকে তাহাদের সীনেদ্রীয়নে লইয়া যাও। তাহারা এরূপ ভাণ করিতেছে, যেন তাহারা তাঁহার বিষয়ে আরো সূক্ষ্ম অনু- সন্ধান করিয়া দেখিতে চাহে। কিন্তু তুমি সম্মতি দিও না, কারণ ২১ তাহাদের চল্লিশ জনেরও অধিক লোক ঘাঁটিতে রহিয়াছে, তাহারা আপনাদের উপরে এই অভিসম্পাত রাখিয়াছে যে যতক্ষণ তাঁহাকে বধ না করিবে, ততক্ষণ অন্ন কি জলগ্রহণ করিবে না। তাহারা প্রস্তুত হইয়া তোমার সম্মতির অপেক্ষায় রহিয়াছে। প্রধান সেনাপতি ২২ যুবককে এই আদেশ করিয়া বিদায় করিলেন যে তুমি যে, এই কথা আমাকে জ্ঞাত করিলে, তাহা কাহারো কাছে ব্যক্ত করিও না। পরে ২৩ তিনি সেনাপতিদের দুই জনকে ডাকিয়া বলিলেন, তোমরা কায়- সারিয়া নগরে যাইবার জন্য দুই শত পদাতিক প্রস্তুত করিয়া রাখ,

আর সত্তর জন অশ্বারোহী ও দুই শত লঘু অস্ত্রধারী পদাতিকও যেন
২৪ রাত্রি এক প্রহরের সময়ে প্রস্তুত থাকে। বাহনও যোগাইতে তিনি
আজ্ঞা করিলেন, যেন তাহারা পাউলকে আরোহণ করাইয়া নিরা-
২৫ পদে রাজপ্রতিনিধি ফেলিক্সের নিকট উপস্থিত করিয়া দেয়। তিনি
একখানি পত্রও লিখিলেন যথা—

২৬ মহামহিম শ্রীযুক্ত রাজপ্রতিনিধি ফেলিক্স
সমীপেষু।

২৭ ক্লৌদিয়স্ লুসিয়সের নমস্কারান্তে নিবেদন মিদং।

এই যে মনুষ্যকে ইহুদীরা ধরিয়া বধ করিতে যাইতেছিল, ইহাকে
আমি সসৈন্যে গিয়া তাহাদের হস্ত হইতে উদ্ধার করিলাম, যেহেতু
২৮ আমি জানিয়াছিলাম যে এ একজন রোমীয় প্রজা। পরে ইহার
উপরে দোষারোপ করিবার কারণ জানিতে ইচ্ছুক হইয়া আমি
২৯ ইহাকে তাহাদের সীনেদ্রিয়নে লইয়া গেলাম। কিন্তু আমি দেখিলাম যে
তাহাদের ব্যবস্থাবিষয়ক মতামতের নিমিত্ত ইহার উপরে দোষরোপ
হইতেছে, কিন্তু মৃত্যুর, কি বন্ধনের যোগ্য তাহার কোন দোষ নাই।
৩০ পরে আমি যখন সম্বাদ পাইলাম যে তাহারা এ মনুষ্যের বিরুদ্ধে
একটা কুচক্র করিয়াছে, তখন্ আমি ইহাকে অবিলম্বেই তোমার
নিকটে পাঠাইলাম। ইহার অভিযোগকারীদিগকেও আমি আজ্ঞা
করিলাম, যেন ইহার বিরুদ্ধে তাহাদের যাহা কিছু বলিবার আছে,
তোমার সম্মুখে বলে। নিবদন ইতি।

৩১ সেই সৈনিকেরা আদেশ মত পাউলকে লইয়া রাত্রিকালে আণ্টি-
৩২ পাত্রস নগরে পৌছিয়া দিল। পর দিনে পদাতিকেরা অশ্বারোহী-
দিগকে তাঁহার সঙ্গে যাইবার জন্য রাখিয়া দুর্গে প্রত্যাগমন করিল।
৩৩ অশ্বারোহীগণ কায়সারিয়া নগরে আসিয়া পত্রখানি রাজ প্রতিনিধির
৩৪ হস্তে দিয়া পাউলকেও তাঁহার সম্মুখে দাঁড় করাইল। পত্রখানি পাঠ
করিলে পর রাজ প্রতিনিধি জিজ্ঞাসা করিলেন, তিনি কোন্ প্রদে-
শের লোক? তিনি কিলিকিয়ার লোক ইহা জানিতে পারিয়া

তিনি বলিলেন, তোমার অভিযোগকারীরা আসিলে পর আমি ৩৫ তোমাকে বিশেষ করিয়া জিজ্ঞাসাবাদ করিব। তখন তিনি তাঁহাকে হেরোদের রাজপ্রাসাদে* রক্ষা করিতে আজ্ঞা দিলেন।

**পাঁচ** দিনের পরে মহাযাজক আনানিয়াস্ কতকজন প্রাচীনের ২৪ সঙ্গে ও তের্তুলস্ নামে একজন বক্তার সঙ্গে আসিয়া পাউলের বিরুদ্ধে আপনাদের বক্তব্য বিষয় রাজপ্রতিনিধির গোচর করিল। পাউল উপস্থিত হইলে তের্তুলস্ অভিযোগ করিতে আরম্ভ করিয়া ২ বলিল—

তোমার প্রসাদে আমরা যে অনেক শান্তি ভোগ করিতেছি, এবং তোমার হিতৈষীতাগুণে এই জাতির যে সর্ব্বতোভাবে উন্নতি সাধন হইয়াছে, তাহা আমরা, হে মহামহিম ফেলিক্স্, অত্যন্ত কৃত- ৩ জ্ঞতা সহকারে স্বীকার করিতেছি। তবে তোমাকে আর বিরক্ত করিতে ৪ চাহি না বলিয়া আমি নিবেদন করিতেছি, তোমার স্বভাবসিদ্ধ নম্রতা গুণে আমাদের সংক্ষেপ কথা শ্রবণ কর। আমরা বিলক্ষণ ৫ জানিতে পারিয়াছি যে এ লোকটা অনিষ্টকারী লোক এবং এ সাম্রাজ্যময় ইহুদীদের মধ্যে মতভেদ লাগাইয়া বেড়াইতেছে। এও সেই নাজারে- থীয় দলের একজন নেতা। এ মন্দিরকে অশুচি করিতে চেষ্টা করিয়া- ৬ ছিল, তাহাতেই ইহাকে আমরা ধরিয়াছিলাম। তুমি প্রশ্ন করিলে ৮ ইহার নিজের মুখ হইতেই জানিয়া লইতে পারিবে যে, যে সকল বিষয়ে আমরা ইহার নামে অভিযোগ করিতেছি, সে সমুদয়ই সত্য। ইহুদীরাও অনুমোদন করিয়া বলিল, এ সমুদয়ই সত্য। ৯

তখন রাজপ্রতিনিধি পাউলকে সঙ্কেত করিলে তিনি উত্তর করিয়া ১০ বলিলেন—

তুমি অনেক বৎসর অবধি এই জাতির বিচারপতি আছ, ইহা জানিয়া আমি নির্ভাবনায় আমার পক্ষসমর্থনা করিতেছি।

---

* প্রথম অর্থাৎ বড় হেরোদ কায়সারিয়া নগরে আপনার জন্য যে প্রাসাদ নির্ম্মাণ করিয়াছিলেন, সেই প্রাসাদে সুরিয়া- দেশের গবর্ণর বাস করিতেন।

১১ তুমি জানিয়া লইতে পার যে, অদ্য দ্বাদশ দিন মাত্র হইল, আমি
১২ ভজনা করিবার জন্য য়েরূশালেমে গিয়াছিলাম। ইহারা মন্দিরে কাহারও সঙ্গে আমাকে আলাপ করিতে দেখে নাই, জনতা লইয়া উপপ্লব করিয়া তুলিতে, কি কোন সীনাগোগে, কি নগরের কোন
১৩ স্থানেও আমাকে দেখিতে পায় নাই। যে সকল বিষয়ে ইহারা
১৪ এখন আমাকে দূষিতেছে, তাহা সপ্রমাণও করিতে পারে না। তবে ইহা আমি তোমার নিকটে স্বীকার করিতেছি যে, যে মতকে ইহারা ভিন্নমত বলে, সেই মতানুযায়ী আমি আমাদের পৈতৃক ঈশ্বরের সেবা করিয়া থাকি, এবং ব্যবস্থা ও দৈববক্তৃগণের গ্রন্থে আদ্যোপান্ত যে সকল কথা লিখিত আছে, সেই সমুদয়ে আমি বিশ্বাস করিয়া
১৫ ঈশ্বরের উপর নির্ভর করিয়া সেই ভরসা অবলম্বন করিয়া আছি, যাহা ইহারাও অবলম্বন করিয়া রহিয়াছে, অর্থাৎ যাথার্থিক ও অযাথার্থিক-
১৬ দের যে মৃতোত্থান হইবে। সেই জন্য আমি সর্ব্বদাই ঈশ্বরের ও মনুষ্যের সম্মুখে নিষ্কলঙ্ক অন্তঃসাক্ষী রক্ষা করিতেও সচেষ্ট আছি।
১৭ তবে অনেক বৎসর গত হইলে পর আমি আমার জাতির জন্য
১৮ ভিক্ষা ও উপহার লইয়া আসিয়াছিলাম। সেই সময়ে ইহারা আমাকে মন্দিরে পূত দেখিতে পাইয়াছিল। কিন্তু তখন না জনতা, না উপপ্লব, কিছুই ছিল না। যাহারা আমাকে ধরিয়াছে, তাহারা
১৯ আশিয়া প্রদেশের কতকজন যিহূদীলোক। তাহাদের যদি আমার বিরুদ্ধে কোন অভিযোগ থাকে, তাহা হইলে তাহাদেরই তোমার
২০ সম্মুখে উপস্থিত হওয়া ও অভিযোগ করা উচিত ছিল। কিম্বা ইহারা আপনারাই বলুক যে, যখন আমি সীনেদ্রিয়নের সম্মুখে দণ্ডায়মান
২১ ছিলাম, তখন ইহারা আমাতে কি অন্যায় পাইয়াছে? এই মাত্র বিষয় ইহারা পাইয়াছে যে আমি ইহাদের মধ্যস্থলে দাঁড়াইয়া উচ্চৈঃ-স্বরে এই একটি মাত্র কথা বলিয়াছিলাম—মৃতোত্থান বিষয়ে আমি আজি তোমাদের সম্মুখে বিচারিত হইতেছি।

২২ ফেলিক্স্ এই মতের সমুদয় বিষয় বিশেষরূপে অবগত ছিলেন বলিয়া

দিন পিছাইয়া দিয়া তাহাদিগকে বলিলেন, সেনাপতি লুসিয়স্ আসিলে পর আমি তোমাদের সমুদয় বিষয় বিশেষ করিয়া জানিয়া লইব। তখন তিনি সেনাপতিকে আজ্ঞা করিলেন যেন তিনি পাউলকে ২৩ রক্ষা করেন, অথচ যেন মুক্ত করিয়া রাখেন, তাঁহার স্বজনগণের কাহাকেও তাঁহার সেবা করিতে নিষেধ না করেন।

কতক দিনের পরে, তিনি আপনার ভার্য্যা দ্রুসিল্লার সঙ্গে ২৪ আসিয়া (দ্রুসিল্লা এক ইহুদিনী ছিলেন) পাউলকে ডাকাইয়া খ্রষ্টেতে বিশ্বাসের বিষয় তাঁহার নিকট শ্রবণ করিলেন। কিন্তু যখন তিনি ২৫ যাথার্থিকতা, রিপুদমন, ভাবী বিচারের বিষয় ব্যাখা করিতে লাগিলেন, তখন ফেলিক্সের ভয় জন্মিল, বলিলেন, এখন তুমি যাও, সুবিধা হইলে পুনরায় তোমাকে ডাকিব। তাঁহার এ আশও ছিল যে, ২৬ পাউল তাঁহাকে অর্থ দিবেন। সেই জন্যে তিনি অনেক বার তাঁহাকে ডাকাইয়া পাঠাইতেন এবং তাঁহার সঙ্গে আলাপ করিতেন। কিন্তু দুই বৎসর গত হইলে পর, ফেলিক্সের স্থানে পর্কীয়স্ ফেষ্টস্ ২৭ আসিলেন। ফেলিক্স্ ইহুদীদের সন্তোষপাত্র হইবার আশায় পাউলকে বন্দিদশায় রাখিয়া গেলেন।

২৫ ফেষ্টস্ প্রদেশে আসিবার তিন দিবস পরে কায়সারিয়া হইতে য়েরূশালেমে গমন করিলেন। সেই স্থানে মহাযাজকেরা এবং ২ ইহুদীদের প্রধান প্রধান লোকে পাউলের বিরুদ্ধে তাঁহার নিকট অভিযোগ করিল। তাহারা ফেষ্টস্‌কে অনুরোধ করিয়া এই অনুগ্রহ ৩ প্রার্থনা করিল, যেন তিনি পাউলকে য়েরূশালেমে ডাকিয়া পাঠান। তাহাদের উদ্দেশ্য ছিল, ঘাঁটিতে লোক বসাইয়া পাউলকে পথের মধ্যে বধ করিবে। কিন্তু ফেষ্টস্ উত্তর করিলেন, পাউল কায়সারি- ৪ য়াতে রক্ষিত হইতেছে আর আমি আপনিও অনতিবিলম্বে তথায় প্রত্যাগমন করিতেছি। তিনি আরও বলিলেন, তোমাদের মধ্যে যাহারা ৫ ক্ষমতাপন্ন লোক, তাহারা আমার সঙ্গে আইসুক, এবং সেই মনুষ্যের যদি কোন অপরাধ থাকে, তবে তাহার নামে অভিযোগ করুক।

৬ আট দশ দিন মাত্র সেই স্থানে থাকিয়া তিনি কায়সারিয়া নগরে প্রতিগমন করিলেন। পর দিনে বিচারাসনে উপবিষ্ট হইয়া পাউলকে ৭ আনয়ন করিতে আজ্ঞা করিলেন। তিনি আসিলে পর য়েরূশালেম হইতে আগত ইহুদীরা তাঁহাকে বেষ্টন করিয়া দাঁড়াইয়া এবম্বিধ অনেক ও গুরুতর গুরুতর দোষারোপ করিতে লাগিল, যাহার প্রমাণ ৮ করিতে সক্ষম হইল না। কারণ পাউল আপনার পক্ষসমর্থনা করিয়া বলিলেন যে, ইহুদীদের ব্যবস্থার বিরুদ্ধে, কি মন্দিরের বিরুদ্ধে, কি সম্রাটের বিরুদ্ধে, কাহারো বিরুদ্ধে আমি কোন দোষ করি নাই। ৯ কিন্তু ফেষ্টস্ ইহুদীদের সন্তোষ পাত্র হইবার ইচ্ছায় পাউলকে বলিলেন, তুমি কি য়েরূশালেমে গিয়া তথায় আমার সম্মুখে এই ১০ সমুদয় বিষয়ে বিচারিত হইতে চাও ? পাউল বলিলেন, আমি সম্রাটের সিংহাসন সম্মুখে দণ্ডায়মান হইলাম, সেই স্থানেই আমার বিচার হওয়া উচিত। ইহুদীদের প্রতি আমি কিছু অন্যায় করি ১১ নাই, তুমিও তাহা বিলক্ষণ জ্ঞাত আছ। তবে যদিই আমি অন্যায়কারী হইয়া মৃত্যুর যোগ্য কিছু করিয়া থাকি, তাহা হইলে মরিতে আমার আপত্তি নাই, কিন্তু ইহারা আমার উপর যে দোষারোপ করিতেছে, তাহা যদি অমূলক হয়, তাহা হইলে মুখাপেক্ষা করিয়া ইহাদের হস্তে আমাকে সমর্পণ করিতে কাহারো ক্ষমতা নাই, আমি ১২ সম্রাটের নিকট আপীল করিতেছি। তখন ফেষ্টস্ আপন মন্ত্রীসভার সঙ্গে পরামর্শ করিলে পর উত্তর করিলেন, সম্রাটের নিকটে তুমি আপীল করিলে, সম্রাটের নিকটেই যাইবে।

১৩ কতকদিন পরে রাজা আগ্রিপ্প ও [তাঁহার ভার্য্যা] বের্ণিকী ১৪ কায়সারিয়া নগরে আসিয়া ফেষ্টস্‌কে সম্বর্দ্ধনা করিলেন। তাঁহারা কিছুদিন তথায় থাকাতে ফেষ্টস পাউল সম্বন্ধীয় সমুদয় বিষয় রাজাকে জ্ঞাত করিলেন, বলিলেন, এই স্থানে একটি লোক আছে, যাহাকে ১৫ ফেলিক্স্ বন্দিদশায় রাখিয়া গিয়াছেন। আমার য়েরূশালেমে থাকিবার সময়ে মহাযাজকেরা এবং ইহুদীদের প্রাচীনগণ তাহার

নামে অভিযোগ করিয়া তাহার দণ্ডাজ্ঞা প্রার্থনা করিয়াছিল।
কিন্তু আমি তাহাদিগকে উত্তর করিয়াছিলাম, বাদী প্রতিবাদী ১৬
সম্মুখাসম্মুখী হইবার পূর্ব্বে, এবং প্রতিবাদী পক্ষসমর্থনের অবসর
পাইবার পূর্ব্বে কোন মনুষ্যকে কাহারো হস্তে সমর্পণ করা রোমীয়-
দের প্রথা নয়। অতএব তাহারা যখন এই স্থানে একত্র হইয়াছিল, ১৭
তখন আমি কিছু মাত্র বিলম্ব না করিয়া পর দিনেই বিচারাসনে উপবে-
শন করিয়া সেই লোককে আনিতে আজ্ঞা করিয়াছিলাম। কিন্তু অভি- ১৮
যোক্তৃগণ দণ্ডায়মান হইয়া তাহার বিষয়ে এমন কোন অপরাধের কথা
তুলিল না যেমন আমি মনে করিয়াছিলাম [তাহারা করিবে]। কেবল ১৯
তাহারা তাহার বিরুদ্ধে আপনাদের নিজের দেবার্চ্চনা বিষয়ে এবং
য়েশু নামে এক জন মৃত লোকের বিষয়ে,যাহার বিষয়ে পাউল বলে যে
সে জীবিত আছে,এই সমুদয় বিষয়ে প্রশ্ন উপস্থিত করিল। কিন্তু এই ২০
সমুদয় বিষয়ের তদন্ত কি রূপে করিব, তাহা স্থির করিতে না পারিয়া
আমি তাহাকে বলিলাম যে সে য়েরূশালেম নগরে গিয়া সেই
স্থানে এই সমুদয় বিষয়ে বিচারিত হইতে চায় কি না। কিন্তু ২১
পাউল সম্রাটের বিচারের জন্য রক্ষিত হইতে প্রার্থনা করিল।
অতএব আমি তাহাকে সম্রাটের নিকট প্রেরণ না করা পর্য্যন্ত রক্ষা
করিতে আজ্ঞা করিলাম। আগ্রিপ্পা ফেষ্টস্‌কে বলিলেন,সেই লোকের ২২
কথা শুনিতে আমারও ইচ্ছা আছে। ফেষ্টস্ বলিলেন, কল্য শুনিতে
পাইবে।

অতএব পর দিনে আগ্রিপ্পা ও বের্ণিকী মহা আড়ম্বরের সহিত ২৩
আসিলেন, এবং সেনাপতিগণ ও নগরের প্রধান প্রধান লোকদিগকে
সঙ্গে করিয়া সভা-গৃহে প্রবেশ করিলেন। ফেষ্টসের আজ্ঞা মতে
পাউলও আনীত হইলেন। তখন ফেষ্টস্ বলিলেন,হে রাজন আগ্রিপ্পা ২৪
ও সমাগত মহাশয়গণ! তোমরা এই যে মনুষ্যকে দেখিতেছ,
ইহার জন্যে সমুদয় ইহুদী লোকে য়েরূশালেমে ও এই স্থানে আমার
নিকট আবেদন করিয়াছিল। তাহারা উচ্চৈঃস্বরে বলিয়াছিল, ইহার

২৫ বাঁচা উচিত নয়। কিন্তু আমি তদন্ত করিয়া জানিলাম যে এ মৃত্যুর যোগ্য কিছুই করে নাই। এ আপনি সম্রাটের নিকট আপীল করিয়াছে বলিয়া আমি ইহাকে তাঁহার নিকট পাঠাইতে কৃতনিশ্চয় ২৬ হইয়াছি। কিন্তু আমার প্রভুকে ইহার বিষয়ে স্থিরনিশ্চয় কি লিখিব, আমি ভাবিয়া পাইতেছি না, সেই জন্য আমি ইহাকে তোমাদের সম্মুখে, বিশেষরূপে হে রাজন আগ্রিপ্পা! তোমার সম্মুখে আনয়ন ২৭ করিলাম, যেন বিচার হইলে পর আমি লিখিবার কিছু পাই। কারণ তাহার বিরুদ্ধে কি দোষারোপ হইয়াছে, তাহা না জানাইয়া একজন বন্দিকে চালান দেওয়া আমার যুক্তিতে সঙ্গত বোধ হয় না।

২৬ **তখন** আগ্রিপ্পা পাউলকে বলিলেন, তুমি স্বচ্ছন্দে তোমার পক্ষ-সমর্থনা করিতে পার। তখন পাউল হস্ত উত্তোলন করিয়া পক্ষসমর্থনা করিতে লাগিলেন, বলিলেন—

২ হে রাজন আগ্রিপ্পা! ইহুদীরা আমার উপরে যে সমুদয় দোষারোপ করিয়াছে, সে সমুদয় বিষয়ে যে আমি তোমার সম্মুখে আজি আমার পক্ষসমর্থনা করিতে পাইলাম, তাহাতে আমি ৩ আপনাকে বড় ভাগ্যবান্ জ্ঞান করিতেছি। বিশেষরূপে এই জন্যে, কারণ তুমি ইহুদীদের মধ্যে প্রচলিত সমুদয় প্রথা ও মতামত বিষয়ে সবিশেষ জ্ঞাত আছ। অতএব আমি বিনয় করি, ধৈর্য্য-৪ সহকারে আমার কথা শ্রবণ কর। শৈশবকাল হইতে আমি আমার জাতির মধ্যে, বিশেষরূপে য়েরূশালেমে, প্রথম অবধি কিরূপ আচার ব্যবহার করিয়া আসিয়াছি, তাহা ইহুদীরা সকলেই জ্ঞাত ৫ আছে। তাহারা প্রথম অবধি আমাকে জানে, ইচ্ছা হইলে তাহারা সাক্ষ্যও প্রদান করিতে পারে যে, আমাদের ধর্ম্মের সর্ব্বাপেক্ষা কঠোর ৬ মত অনুসারে আমি ফারূশীর উপযুক্ত আচরণ করিয়াছি। আর এখন আমি সেই প্রত্যাশা হেতু অর্থাৎ ঈশ্বর আমাদের পিতৃগণের নিকটে যে বিষয়টি অঙ্গিকার করিয়াছিলেন, তাহারই প্রত্যাশা হেতু এই ৭ স্থানে বিচারিত হইবার জন্য দণ্ডায়মান রহিয়াছি, অথচ আমাদের

দ্বাদশ গোষ্ঠীর লোকে দিবারাত্রি একাগ্রমনে ঈশ্বরের সেবা করিতে করিতে সেই অঙ্গীকৃত বিষয় লাভ করিবার প্রত্যাশায় রহিয়াছেন, আর এই প্রত্যাশা হেতুই আবার ইহুদী লোকে, হে রাজন, আমার নামে অভিযোগ করিতেছে। ঈশ্বর যে মৃত মনুষ্য উজ্জীবিত ৮ করিতে পারেন, ইহা তোমাদের নিকট অবিশ্বাস্য বোধ হয় কেন? দেখ, আমিও মনে করিয়াছিলাম যে, সেই নাজারেথীয়ের নামের ৯ অর্থাৎ সেই য়েশুর নামের যার পর নাই বিপক্ষতা করিতে হয়। আর ১০ তাহা আমি য়েরূশালেমে করিয়াও ছিলাম। আমি মহাযাজকদের নিকট হইতে ক্ষমতাপত্র লইয়া পবিত্রদের অনেককে কারাগারে বদ্ধ করিয়াছিলাম, "এবং তাহাদিগকে বধ করিবার মন্ত্রণায় আমি সম্মতি দিতাম। আমি সিনাগোগে সীনাগোগে তাহাদিগকে ১১ প্রহার করিতাম, এবং তাহাদিগকে য়েশু নামের নিন্দা করিতে বাধিত করিতাম। এমন কি, আমি তাহাদের উপর নিতান্ত কুপিত হইয়া বিদেশীয় নগর পর্য্যন্ত তাহাদিগকে তাড়না করিতাম। আমি ১২ যাজকদের ক্ষমতা ও তাঁহাদের প্রতিনিধি-ভার প্রাপ্ত হইয়া এই কার্য্যে দামাস্কস্ নগরে যাত্রা করিয়াছিলাম। যাইতে যাইতে, হে রাজন, ১৩ দিবা দুই প্রহরের সময়ে সূর্য্যপ্রভা অপেক্ষা উজ্জ্বলতর একটি জ্যোতিঃ আমার ও আমার সঙ্গীদের চতুর্দ্দিকে বিকীর্ণ হইতে দেখিলাম। তাহাতে আমরা সকলে ভূতলে পতিত হইলে পর আমি একটি ১৪ রবকে আমার প্রতি এই কহিতে শুনিলাম, রবটি হিব্রুভাষায় বলিল, 'শৌল! শৌল! আমাকে তাড়না করিতেছ কেন? শড়কির মুখে পদাঘাত করা তোমার পক্ষে সহজ কাজ হইবে না'। আমি বলিলাম, ১৫ প্রভো, তুমি কে? প্রভু বলিলেন, আমি সেই য়েশু, যাহাকে তুমি তাড়না করিতেছ। তা এখন তুমি চরণে ভর দিয়া উঠিয়া দাঁড়াও, ১৬ কারণ তোমাকে আমার দর্শন দিবার অভিপ্রায় এই যে, তুমি যে আমাকে দর্শন করিলে এবং যে জন্য আমি তোমাকে আরো দর্শন দিব, সেই সমুদয় বিষয়ে আমি তোমাকে পরিচারক ও সাক্ষী নিযুক্ত

১৭ করিব। আমি তোমাকে [তোমার] জাতির হস্ত হইতে রক্ষা করিব, এবং যে বিজাতীদের নিকটে তোমাকে প্রেরণ করিব, তাহাদেরও হস্ত
১৮ হইতে উদ্ধার করিব। [তোমাকে প্রেরণ করিবার উদ্দেশ্য] যেন তাহাদের চক্ষু প্রসন্ন হয়, তাহাতে যেন তাহারা অন্ধকার হইতে আলোকে এবং শয়তানের অধিকার হইতে ঈশ্বরের আশ্রয়ে আইসে, এবং যেন তাহারা আমাতে বিশ্বাস করিয়া পাপের ক্ষমা পায় এবং পূতদিগের
১৯ মধ্যে একটি অধিকার প্রাপ্ত হয়। অতএব, হে রাজন আগ্রিপ্পা! আমি
২০ সেই স্বর্গীয় দর্শন অবহেলা করিতে পারিলাম না। আমি প্রথমে দামাস্কস নিবাসীদের নিকটে, পরে য়েরূশালেম নিবাসীদের নিকটে, এবং ইহুদা প্রদেশস্থ সমুদয় লোকদেরও নিকটে, এবং বিজাতীদের নিকটে প্রচার করিয়া বলিলাম, যেন তাহারা মনঃপরিবর্ত্তন করিয়া ঈশ্বরের
২১ আশ্রয় লইয়া মনঃপরিবর্ত্তনের উপযুক্ত কার্য্য করে। এই কারণে
২২ ইহুদীরা আমাকে মন্দিরে ধরিয়া বধ করিতে চেষ্টা করিতেছিল। কিন্তু ঈশ্বর আমার সহায় হওয়াতে আমি আজি পর্য্যন্ত রহিয়াছি, এবং আবালবৃদ্ধ সকলেরই নিকটে সাক্ষ্য প্রদান করিতেছি। আমি অন্য কোন বিষয় না বলিয়া কেবল মাত্র সেই সকল ঘটনার বিষয়ে বলি, যদ্বি-
২৩ ষয়ে দৈববক্তৃগণ ও মূশা ভবিষ্যদ্বাণী বলিয়া গিয়াছেন যথা—মাশীয়াখ্‌কে দুঃখভোগ করিতে হইবে, এবং মৃতোত্থানের প্রথম ফল বলিয়া আমাদের জাতির ও বিজাতিদের নিকটে আলোক প্রকাশ করিতে হইবে।

২৪ এই রূপে আপনার পক্ষসমর্থনা করিতেছেন দেখিয়া ফেষ্টস্‌ উচ্চৈঃস্বরে বলিলেন, পাউল, তুমি উন্মত্ত হইয়াছ। বহুবিদ্যায় তো-
২৫ মারে উন্মাদ করিয়া তুলিয়াছে। কিন্তু তিনি বলিলেন, আমি ক্ষিপ্ত নহি হে, মহামহিম ফেষ্টস্‌! আমি সত্যের ও জ্ঞানের কথা ব্যক্ত
২৬ করিতেছি। কারণ এই সমুদয় বিষয় রাজা বিলক্ষণ জ্ঞাত আছেন, তাহাতেই আমি মুক্তকণ্ঠে তাঁহার সম্মুখে কথা কহিতেছি। কারণ এ সমুদয় বিষয়ের কোন কথাই তাঁহার অবিদিত নাই, ইহা আমি নিশ্চয়

জানি, কারণ এ সমুদয় বিষয় ত গোপনে করা হয় নাই। হে রাজন ২৭
আগ্রিপ্পা! তুমি কি দৈববক্তৃগণে বিশ্বাস করিতেছ? আমি জানি
তুমি বিশ্বাস করিতেছ। আগ্রিপ্পা পাউলকে বলিলেন,—'এই একটুকু ২৮
সময়ের মধ্যে তুমি আমাকে খৃষ্টীয়ান করিয়া তুলিতে চাও'? পাউল ২৯
বলিলেন, একটুকুই হউক, আর অধিকই হউক, ঈশ্বর করুন যেন
তুমি,এমন কি, যাঁহারা সকলে আজি আমার কথা শ্রবণ করিতেছেন,
তাঁহারা সকলেই এই শৃঙ্খল ব্যতীত আমার মত হইয়া উঠেন।

তখন রাজা, রাজপ্রতিনিধি, বের্ণিকী ও তাঁহাদের সঙ্গে উপবিষ্ট ৩০
লোকেরা গাত্রোত্থান পূর্ব্বক তথা হইতে কিঞ্চিৎ অন্তরে গিয়া পরস্পরে ৩১
বলা বলি করিতে লাগিলেন যে এই লোক মৃত্যুর কি বন্ধনের যোগ্য
কিছু করে নাই। আগ্রিপ্পা ফেষ্টস্‌কে বলিলেন, এব্যক্তি যদি সম্রাটের ৩২
নিকট আপীল না করিত, তাহা হইলে মুক্ত হইতে পারিত।

**পরে** যখন স্থির হইল যে আমাদিগকে পোতারোহণে ইটালি ২৭
দেশে যাইতে হইবে,তখন পাউলকে এবং অন্যান্য বন্দিকে সম্রাটীয়-
সৈন্যদলের যুলিয়স্‌ নামক একজন সেনাপতির হস্তে সমর্পণ করা হইল।
পরে আমরা আদ্রামিটিয়ম নগরের একখানি তরণীতে আরোহণ ২
করিলাম। স্থির হইয়াছিল যে পোতখানি আশিয়া দেশের বন্দরে
বন্দরে লাগাইয়া যাইবে। তরণীতে উঠিয়া আমরা খুলিয়া দিলাম।
আমাদের সঙ্গে ছিল আরিষ্টার্খস্‌, তিনি মাকেদোনীয়া প্রদেশের
থেসালোনিকা নগরের লোক। পর দিনে আমরা সীদোন নগরে ৩
লাগাইলাম। যুলিয়স্‌ পাউলের প্রতি সৌজন্য প্রকাশ করিয়া তাঁহাকে
আপ্যায়িত হইবার জন্য তাঁহার বন্ধুবর্গের নিকট যাইতে দিলেন।
তথা হইতে আমরা খুলিয়া দিলাম। বায়ু প্রতিকূল ছিল বলিয়া আমরা ৪
কুপ্রদ্বীপের অন্তরালে অন্তরালে চলিলাম। পরে কিলিকিয়া ও পাম্‌- ৫
ফুলিয়ার সম্মুখস্থ সমুদ্র উত্তীর্ণ হইয়া আমরা লুকিয়া দেশের মীরা নগরে
উত্তরিলাম। সেই স্থানে সেনাপতি ইটালি গমনোন্মুখ একখানি আ- ৬
লেক্‌সান্দ্রীয় পোত পাইয়া আমাদিগকে তাহাতে তুলিয়া দিলেন।

৭ পরে অনেক দিন মন্দে মন্দে অগ্রসর হইয়া অনেক কষ্টে ক্লিদস্ নগরের সম্মুখস্থ হইলে বায়ুর প্রতিকূলতা হেতু আমরা সাল্‌মোনী নগরের পার্শ্ব দিয়া ক্রেটা দ্বীপের অন্তরালে অন্তরালে বাহিয়া চলিলাম।
৮ অনেক কষ্টে আমরা কুলে কুলে বাহিয়া চলিয়া সুন্দরখাল নামক এক স্থানে উপস্থিত হইলাম। তাহার অনতিদূরে লাসেয়া নামক নগর ছিল।

৯ অনেক কাল গত হইলে পর, যখন জলযাত্রা সঙ্কটের বিষয় হইয়া উঠিল ( কারণ উপবাস কাল তখন বিগত হইয়াছিল* ),পাউল তাহা-
১০ দিগকে এই পরামর্শ দিলেন,বলিলেন,মহাশয়েরা,আমি দেখিতে পাই-তেছি যে এই জলযাত্রা অত্যন্ত দুঃসাহসের কার্য্য হইতেছে, আমাদের মহা ক্ষতি হইবে। কেবল দ্রব্যাদির ও জাহাজের কথা বলিতেছি না,
১১ আমাদের জীবনেরও আশঙ্কা হইবে। কিন্তু সেনাপতি পাউলের কথা না শুনিয়া কর্ণধারের ও জাহাজের কর্ত্তার কথা গ্রাহ্য করিলেন।
১২ সেই বন্দরে শীতকাল যাপন করিবার সুবিধা ছিল না বলিয়া প্রায় সকলেই তথা হইতে খুলিয়া যাইতে এক পরামর্শ হইল,তাহারা চাহিল যে যদি সম্ভব হয়, তাহারা ফোনিকৃস-পর্য্যন্ত যাইবে। ফোনিকৃস্ ক্রেটা দ্বীপের একটি বন্দর। তাহার খাল দক্ষিণ-পশ্চিম ও উত্তর-পশ্চিমে
১৩ অবস্থিত। তথায় তাহারা শীতকাল যাপন করিতে চাহিল। পরে দক্ষিণ বায়ু মন্দ মন্দ বহিতেছে দেখিয়া তাহারা মনে করিল, তাহা-দের উদ্দেশ্য সিদ্ধ হইল, এই ভাবিয়া তাহারা লঙ্গর তুলিয়া ক্রেতা
১৪ দ্বীপের কুলে কুলে বাহিয়া চলিল। কিন্তু অনতিবিলম্বে দ্বীপের উপরে প্রবল ঝটিকা আসিল। সেইরূপ ঝটিকাকে "ঐরাকুল" [পূর্ব্বোত্তর
১৫ ঝটিকা] বলে। ঝটিকাতে জাহাজ ভাসাইয়া লইয়া চলিল, এবং বায়ুর প্রতিকূলে বাহিয়া যাইতে অক্ষম হওয়াতে আমরা জাহাজ
১৬ ভাসিয়া যাইতে দিয়া যথা তথা চালিত হইতে লাগিলাম। যাইতে

* মহা প্রায়শ্চিত্ত দিনের উপবাস। তখন অগ্রহায়ণ মাস। এই সময়ে সেই সমুদ্রে পোত চালান সঙ্কটের বিষয়।

যাইতে বায়ুতে এক ক্ষুদ্র দ্বীপের অন্তরালে চালিত হইলাম। দ্বীপ-টির নাম কৌদা।* তখন আমরা কষ্টশ্রেষ্ঠে 「জাহাজের সঙ্গে ভাসমান」 নৌকাখানি টানিয়া আনিলাম। ১৭ তাহা উপরে টানিয়া তুলিলে পর, তাহারা জাহাজ রক্ষা করিবার জন্য তাহা কাছি দিয়া চারি পাঁচ বেড় দিয়া বান্ধিল, এবং চড়ার উপর পড়িবার ভয়ে তাহারা সমুদয় পাইল নামাইয়া দিয়া অমনি ভাসিতে থাকিল। ১৮ পরে ঝটিকা দ্বারা ভয়ঙ্কর উৎপীড়িত হওয়াতে তাহারা পরদিনে জাহাজের দ্রব্যাদি সমুদ্রে ফেলিয়া দিল। ১৯ তিন দিবস পরে আমরা নিজের হস্তে তরণীর ব্যবহার্য্য সামগ্রী সমুদয় সমুদ্রে নিক্ষেপ করিলাম। ২০ পরে অনেক দিন পর্য্যন্ত কি সূর্য্য, কি নক্ষত্র, কিছুই দৃষ্ট হইল না। ঘোর ঝটিকায় আচ্ছন্ন ছিলাম বলিয়া আমাদের রক্ষা পাইবার আশা টুকু নিতান্ত তিরোহিত হইল। ২১ তাহারা অনেক দিন অনাহারে থাকিলে পর পাউল তাহাদের মধ্যে দাঁড়াইয়া বলিলেন, মহাশয়েরা, আমার কথায় কর্ণপাত কর, ক্রেতা হইতে না খুলাই তোমাদের কর্ত্তব্য ছিল, সন্দেহ নাই, কারণ তাহা করিলে তোমরা এই বিপদ ও ক্ষতি এড়াইয়া যাইতে। ২২ যাহা হৌক, এখন আমি তোমাদিগকে সাহস অবলম্বন করিতে অনুরোধ করিতেছি, কারণ আমাদের মধ্যে কাহারো জীবনের হানি হইবে না, কেবল পোতখানি মাত্র যাইবে। ২৩ কারণ আমি যে ঈশ্বরের আছি, এবং যে ঈশ্বরের আমি সেবা করিয়া থাকি, তাঁহার একদূত গত রজনীতে আমার নিকট দণ্ডায়মান হইয়া বলিয়াছেন, ভয় নাই, ২৪ পাউল, তোমাকে সম্রাটের সম্মুখে দাঁড়াইতে হইবে। দেখ, তোমার ২৫ সহযাত্রিদিগকে ঈশ্বর তোমাকে দান করিলেন। অতএব সাহস অবলম্বন কর, মহাশয়রা! কারণ ঈশ্বরের বাক্যে আমি বিশ্বাস করি যে তিনি যেরূপ আমাকে বলিয়াছেন, সেইরূপ হইবে। ২৬ কিন্তু কোন দ্বীপে আমাদিগকে পড়িতে হইবে।

২৭ পরে চতুর্দ্দশম রাত্রি উপস্থিত হইলে যখন আমরা আদ্রিয়া সমু-

* কতক প্রাচীন হস্ত লিপিতে ক্লৌদা লেখে।

দ্রের মধ্যে ইতস্ততঃ চালিত হইতে ছিলাম, তখন অনুমান রাত্রি দুই প্রহরের সময়ে নাবিকদের বোধ হইল যেন আমরা কোন দেশের ২৮ নিকট আসিয়াছি। জলের গভীরতা পরিমাণ করিলে বিংশতি ব্যাম পাইল। আরো কিঞ্চিৎ অগ্রসর হইয়া পুনরায় পরিমাণ করিলে ২৯ তাহারা পঞ্চদশ ব্যাম পাইল। তখন পাছে আমরা শৈলের উপরে পড়ি, এই আশঙ্কায় তাহারা পোতের পশ্চাদ্ভাগ হইতে চারিটি লঙ্গর নামাইয়া দিল এবং কতক্ষণে দিন দেখিবে সেই প্রতীক্ষায় রহিল। ৩০ কিন্তু নাবিকেরা যখন তরণী হইতে পলাইবার উপায় দেখিতে লাগিল, এবং গোলুই হইতে লঙ্গর নামাইবার ছলে নৌকাখান সমুদ্রে নামাইয়া ৩১ দিল, তখন পাউল সেনাপতিকে এবং সৈন্যদিগকে বলিলেন, ইহারা যদি তরীতে না থাকে, তাহা হইলে তোমরা বাঁচিতে পারিবে না। ৩২ ইহা শুনিয়া সৈনিকেরা কাছি কাটিয়া দিয়া নৌকাখান জলে পড়িতে ৩৩ দিল। রজনী প্রভাত হইতে না হইতে পাউল সকলকে অনুরোধ করিতে লাগিলেন, যেন তাহারা ভক্ষ্য গ্রহণ করে। তিনি বলিলেন, আজি চতুর্দ্দশ দিন হইল, তোমরা [প্রাণ বাঁচাইবার] আশায় অন- ৩৪ শনে যাপন করিলে, কিছু খাদ্য সামগ্রী গ্রহণ কর নাই। সেই জন্যে আমি তোমাদিগকে ভক্ষ্য গ্রহণ করিতে অনুরোধ করিতেছি, কারণ ইহা তোমাদের বাঁচিবার উপায় স্বরূপ হইবে। কারণ তোমাদের ৩৫ কাহারো মস্তকের একটি কেশও নষ্ট হইবে না। ইহা বলিয়া তিনি রুটি লইয়া সকলের সাক্ষাতে ঈশ্বরকে ধন্যবাদ দিয়া তাহা ৩৬ ভাঙ্গিয়া ভোজন করিতে আরম্ভ করিলেন। তাহা দেখিয়া সকলের ৩৭ সাহস হইতে লাগিল, তাহারাও ভক্ষ্য গ্রহণ করিল। সর্ব্বশুদ্ধ সেই ৩৮ তরীতে আমরা দুই শত ছেয়াত্তর প্রাণী ছিলাম। আহার করিয়া তৃপ্ত হইলে পর, তাহারা তরণী লঘু করিবার জন্য সমুদয় গোম সমুদ্রে ৩৯ ফেলিয়া দিল। প্রভাত হইলে তাহারা চিনিতে পারিল না যে দেশটি কোন দেশ। কিন্তু একটা চড়া যুক্ত খাল দেখিতে পাইয়া তাহারা চাহিল যে যদি ঘটিয়া উঠে, তবে তাহারা পোত খান চড়ার

উপরে উঠিতে দিবে। তখন তাহারা লঙ্গর সকল কাটিয়া সমুদ্রে ৪০
পড়িতে দিল। সেই সঙ্গে তাহারা দাঁড় গুলির বন্ধনও খুলিয়া দিল।
তৎপরে তাহারা বায়ু মুখে পাইল তুলিয়া দিয়া চড়ার দিকে চালাইল।
যে স্থানে দুই সমুদ্র মিলিতেছে, এমন স্থানে আসিয়া তাহারা পোত ৪১
চড়ার উপরে উঠিয়া পড়িতে দিল, তাহাতে গলুই আট্কিয়া গিয়া
তরী অটল হইয়া রহিল। কিন্তু তরণীর পশ্চাৎভাগ তরঙ্গের প্রচণ্ড
আঘাতে ভগ্ন হইয়া গেল। সৈনিকেরা বন্দিদিগকে বধ করিতে পরা- ৪২
মর্শ করিল পাছে কেহ সন্তরণ করিয়া পলাইয়া যায়। কিন্তু সেনাপতি ৪৩
পাউলকে রক্ষা করিতে ইচ্ছা করিয়া তাহাদের পরামর্শে বাধা দিলেন।
তিনি আদেশ করিলেন, যাহারা সাঁতার দিতে জানে, তাহারা
প্রথমে জলে ঝাঁপ দিয়া স্থলে গিয়া উঠুক। অবশিষ্ট লোকে কেহ বা ৪৪
তক্তার উপরে, কেহ কেহ তরণীভ্রষ্ট কোন কাষ্ঠের উপরে চড়িয়া
স্থলে গিয়া উঠুক। এই রূপে সকলেই নিরাপদে স্থলে গিয়া
উঠিল।

রক্ষা পাইলে পর আমরা জানিতে পারিলাম যে দ্বীপটির ২৮
নাম মেলিটা। সেই স্থানের বর্ব্বরেরা আমাদের প্রতি বিস্তর সৌ- ২
জন্য প্রকাশ করিল। তাহারা সেই ঝড় বৃষ্টি ও শীতের সময়ে অগ্নি
প্রজ্বলিত করিয়া আমাদের সকলকেই পরিগ্রহণ করিল। পাউল এক ৩
পাঁজা ডালপালা কুড়াইয়া অগ্নির উপরে দিবামাত্র অগ্নির উত্তাপে
একটা সর্প নির্গত হইয়া তাঁহার হস্তে কামড়াইয়া ধরিল। বর্ব্বরেরা যখন ৪
সর্পটাকে তাঁহার হস্তে ঝুলিতে দেখিল, তখন তাহারা পরস্পরে বলি-
তে লাগিল, এ লোকটা নিশ্চয়ই নরঘাতক। যদিও এ সমুদ্র হইতে
রক্ষা পাইল, কিন্তু ন্যায়-দেবী ইহারে বাঁচিতে দিলেন না। কিন্তু ৫
পাউল সর্পকে ঝাড়িয়া অগ্নিতে ফেলিয়া দিলেন। তাঁহার কোন
অনিষ্ট ঘটিল না। বর্ব্বরেরা অপেক্ষা করিতেছিল যে, হয় তাঁহার ৬
সর্ব্বাঙ্গ স্ফীত হইয়া উঠিবে, না হয় তিনি হঠাৎ পড়িয়া মরিয়া যাই-
বেন। কিন্তু অনেকক্ষণ অপেক্ষা করিলে পর, যখন তাহারা দেখিল

যে তাঁহার প্রতি বিপরীত বিষয় কিছুই ঘটিল না, তখন তাহাদের সে ভাব ঘুরিয়া গেল, তাহারা বলিল, ইনি এক জন দেবতা।

৭ সেই স্থানের অনতিদূরে পব্‌লিয়স্‌ নামে সেই দ্বীপের প্রধান লোকের ভূমি সম্পত্তি ছিল। তিনি আমাদিগকে স্থান দিয়া প্রীতি-৮ ভাবে তিন দিবস অতিথি সৎকার করিলেন। সেই সময়ে পব্‌লিয়সের পিতা জ্বরাতিসারে পীড়িত হইয়া শয্যাগত ছিলেন। পাউল তাঁহার নিকটে গৃহমধ্যে প্রবেশ করিলেন, এবং প্রার্থনা করিয়া তাঁহার গাত্রে হস্ত দিয়া তাঁহাকে আরোগ্য দান করিলেন। ৯ এই ঘটনার পরে দ্বীপের অবশিষ্ট লোকেও আপনাদের রোগীদিগকে ১০ আনয়ন করিল। তাহারাও আরোগ্য লাভ করিল। তাহাতে তাহারাও আমাদিগকে অত্যন্ত সম্মানদান করিল। আমাদের তরী খুলিয়া যাইবার সময়ে তাহারা সমুদয় প্রয়োজনীয় বিষয় পোতে তুলিয়া দিল।

১১ তিন মাস গত হইলে পর আমরা একখান আলেক্‌সান্দ্রীয় পোতে আরোহণ করিলাম। তরণীটি সেই দ্বীপে শীতকাল যাপন করিয়াছিল। ১২ তাহার নাম-চিহ্ন ‘দিয়স্কুরীয়’।* পরে সিরাকুশ নগরে লাগাইয়া ১৩ আমরা তিন দিন তথায় অবস্থিতি করিলাম। তথা হইতে ঘুরিয়া আসিয়া আমরা হ্রেগিয়ম্‌ নগরে উত্তরিলাম। পর দিনে দক্ষিণ বায়ু প্রবাহিত হওয়ায় আমরা তৎপর দিবসে ‘পুটেয়লি’ নগরে উত্ত-১৪ রিলাম। সেই স্থানে জন কতক ভ্রাতার সঙ্গে আমাদের সাক্ষাৎ হইল। তাঁহারা আমাদিগকে অনুরোধ করাতে আমরা সাতদিন তাঁহাদের ১৫ নিকটে থাকিলাম। তৎপরে আমরা রোমে উত্তরিলাম। তত্রস্থ ভ্রাতৃগণ আমাদের সম্বাদ শুনিয়া আমাদিগকে প্রত্যুদ্গমন করিতে

---

* “দিয়স্কুরী” ইহার অর্থ যমজপুত্র। ইহারা প্রাচীন গৃক লোকদের জৈস দেবের পুত্র। ইহাদের নাম কাষ্টর ও পলুক্‌স্‌। ইহাদের মাতার নাম লেদা। প্রাচীন হিন্দুরা যাহাকে মিথুন বলিত, গৃকেরা তাহাকে “দিয়স্কুরী” বলিত। প্রাচীন গৃকেরদের মতে “দিয়স্কুরী” ঝড় তুফানে জাহাজের রক্ষাকর্ত্তা।

আপ্পিয়স্ নামক এক ব্যক্তির হাট* ও তিন গহ্বরিয়া † নামক স্থান পর্য্যন্ত আসিয়াছিলেন। পাউল তাঁহাদিগকে দেখিয়া ঈশ্বরকে ধন্যবাদ দিলেন ও উৎসাহ অবলম্বন করিলেন।

পরে আমরা রোমে প্রবেশ করিলাম। সেই স্থানে পাউল প্রহরী- ১৬ সৈনিকের সহিত স্বতন্ত্র থাকিতে অনুমতি পাইলেন।

তিন দিবস পরে পাউল ইহুদীদের প্রধান প্রধান লোককে একত্রে ১৭ আহ্বান করিলেন। তাহারা সমবেত হইলে তিনি তাহাদিগকে বলি- লেন, ভ্রাতৃগণ! আমাদের জাতির বিরুদ্ধে, কি আমাদের পৈতৃক প্রথার বিরুদ্ধে কিছু না করিয়াও আমি য়েরূশালেমে বন্দি হইয়া রোমীয়দের হস্তে সমর্পিত হইয়াছি। তাহারা আমার বিষয়ে তদন্ত করিয়া আমাকে ১৮ মুক্ত করিতে ইচ্ছা করিয়াছিল, যেহেতু মৃত্যুর যোগ্য কোন দোষ আমার পায় নাই। কিন্তু ইহুদীরা প্রতিবাদ করাতে আমি সম্রাটের ১৯ নিকট আপীল করিতে বাধিত হইলাম। কিন্তু সেই জন্য আমার জাতির বিরুদ্ধে আমার যে কিছু অভিযোগ করিবার আছে, তাহা নহে। আর এই কারণেই আমি তোমাদিগকে দেখিতে ও তোমাদের সঙ্গে ২০ আলাপ করিতে তোমাদিগকে ডাকিলাম, কারণ ইশ্রায়েলের ভর- সার জন্য আমি এই শৃঙ্খল বহন করিতেছি। তাঁহারা তাঁহাকে বলি- ২১ লেন, আমরা তোমার বিষয়ে ইহুদাদেশ হইতে কোনও পত্র পাই নাই, এই স্থানে আগত ভ্রাতৃগণের মধ্যেও কেহ তোমার বিষয়ে কোন মন্দ সম্বাদ দেন নাই, কোন মন্দ কথাও বলেন নাই। তবে তো- ২২ মার ভাব কি, তাহা তোমার মুখে শুনিতে আমাদের বাসনা আছে, কারণ এই সম্প্রদায়ের বিষয়ে আমাদের এই মাত্র জানা আছে যে সর্ব্বত্রে সকলেই ইহার বিরোধ করিয়া থাকে।

পরে তাহারা এক দিন ধার্য্য করিয়া অনেকেই তাঁহার বাসায় আ- ২৩ সিল। তিনি তাহাদিগকে ঈশ্বরের রাজ্য বিষয়ে বুঝাইয়া দিয়া সাক্ষ্য

---

* সেই স্থানে এক ছোট গ্রাম ছিল।

† অর্থাৎ তিন কামরা বিশিষ্ট এক পান্থশালা।

প্রদান করিলেন এবং য়েশুর বিষয়ে তাহাদিগের প্রতীতি জন্মাইতে চেষ্টা করিলেন অর্থাৎ তিনি মুশার ব্যবস্থা অবধি আরম্ভ করিয়া দৈববক্তৃগণের গ্রন্থ পর্য্যন্ত সমুদয় প্রভাত হইতে সন্ধ্যা পর্য্যন্ত বুঝা-
২৪ ইয়া দিলেন। কেহ কেহ তাঁহার কথায় বিশ্বাস করিল, কেহ কেহ অবি-
২৫ শ্বাস করিল। তাহাদের পরস্পরে মতান্তর হওয়ায় তাহারা চলিয়া গেল। কিন্তু তাহাদের যাইবার পূর্ব্বে পাউল এক বাক্য ব্যক্ত করিলেন, যে পবিত্র আত্মা ইশাইয়া দৈববক্তার মুখ দিয়া আমাদের পিতৃগণকে
২৬ যথার্থ বলিয়াছেন যথা—

"এই লোকদের নিকটে গিয়া তাহাদিগকে বল,
কর্ণে তোমরা শুনিবে, কিন্তু কিছুতেই বুঝিবে না।
চক্ষুতে তোমরা দেখিবে, কিন্তু কিছুতেই হৃদয়ঙ্গম করিবে না।
২৭ কারণ এই লোকদের হৃদয় অসাড় হইয়া গিয়াছে।
ইহাদের কর্ণ বধির হইয়া গিয়াছে।
ইহাদের চক্ষু একেবারে মুদ্রিত হইয়া গিয়াছে,
পাছে ইহারা কখন চক্ষুতে দেখে,
কর্ণে শ্রবণ করে,
অন্তঃকরণে বুঝে,
প্রত্যাবৃত্ত হয়,
এবং পাছে আমি ইহাদিগকে আরোগ্য করি [ইশা ৬; ৯। ১০ ]।

২৮ অতএব তোমরা জ্ঞাত হও যে ঈশ্বর দত্ত এই পরিত্রাণ বিজাতিগণের নিকটে প্রেরিত হইল, তাহারাই ইহা শ্রবণ করিবে। (২৯)।

৩০ তিনি সম্পূর্ণ দুই বৎসর কাল আপন ভাড়াটিয়া বাটীতে থাকিলেন। যাহারা আসিল তাহাদিগকে তিনি গ্রহণ করিয়া ঈশ্বরের
৩১ রাজ্য প্রচার করিলেন। তিনি প্রভু য়েশু খৃষ্টের বিষয় মহা সাহস পূর্ব্বক প্রচার করিলেন, কেহ বাধাও দিল না।

---

# রোমীয়দিগের প্রতি পত্র।

---

পাউল যেশু খ্রষ্টের দাস, আহূত আপষ্টল, ঈশ্বরের সেই শুভসমা- ১
চারের জন্য পৃথকীকৃত, যাহা তিনি পবিত্র শাস্ত্রে আপন দৈববক্তৃগণের ২
মুখ দিয়া পূর্ব্ব হইতে অঙ্গীকার করিয়াছিলেন, যাহা তাঁহার সেই পুত্র ৩
বিষয়ক, যিনি মাংসিক দেহ সম্বন্ধে দাবিদের বংশ হইতে উদ্ভূত, অথচ
প্রবলরূপে ঈশ্বরের পুত্র বলিয়া প্রতিপন্ন,* এবং যিনি পবিত্রতাময় ৪
আত্মাসম্বন্ধে মৃতদের মধ্য হইতে উদ্ভূত,† আমাদের সেই প্রভু যেশু
খ্রষ্ট বিষয়ক শুভসমাচার, যাঁহার প্রসাদে আমরা তাঁহার নামের ৫
[মহিমাসাধন] জন্য অনুগ্রহ ও আপষ্টল-পদ প্রাপ্ত হইয়াছি, যেন
সকল জাতির মধ্যে বিশ্বাসাধীনতা ‡ সাধিত হয়, যাহাদের মধ্যে ৬
যেশু খ্রষ্টের আহূত যে তোমরা, তোমরাও রহিয়াছ, রোমে ৭
ঈশ্বরের প্রিয়তম ও আহূত পবিত্রগণ—তোমাদের উপরে আমা-
দের পিতা ঈশ্বর ও প্রভু যেশু খ্রষ্ট হইতে অনুগ্রহ ও শান্তি
বর্ত্তুক।

প্রথমে আমি যেশু খ্রষ্টকে স্মরণ করিয়া তোমাদের সকলের বিষয়ে ৮
ঈশ্বরকে ধন্যবাদ করিতেছি যে তোমাদের বিশ্বাস সমস্ত জগতে কী-
র্ত্তিত হইতেছে। কারণ যাঁহার পুত্রের শুভসমাচার-প্রচার দ্বারা ৯
আমি আমার অন্তরস্থ আত্মার সহিত সেবা করিয়া থাকি, সেই ঈশ্বর
আমার সাক্ষী যে আমি আমার প্রত্যেক প্রার্থনার সময়ে অনবরত
তোমাদের নাম করিয়া এই মিনতি করিয়া আসিতেছি, যেন এত ১০

---

* যোহান ৫; ৩৬। ৩৭। ১০; ২৫। ৩৭—৩৮। ১১;৪২। ১৫;২৪।
† প্রেঃ ১৩;৩৩।
‡ ১৬;২৬। প্রেরিতঃ ৬;৭। ২ করিং ১৩;৫।

কালের পর ঈশ্বরেচ্ছায় তোমাদের সন্নিধানে উপনীত হওয়া আমার
১১ ভাগ্যে ঘটিয়া উঠে। কারণ তোমাদের সঙ্গে সাক্ষাৎ করিতে আমার
ঐকান্তিক আকাঙ্ক্ষা আছে, যেহেতু আমি তোমাদিগকে এমন পার-
১২ মার্থিক বর অর্পণ করিতে চাহি, যাহাতে তোমরা অটল হইয়া উঠিবে
অর্থাৎ তোমাদের ও আমার, আমাদের যে অভেদ বিশ্বাস আছে,
তাহা দেখিয়া যেন আমরা পরস্পরের দ্বারা উৎসাহান্বিত হই।

১৩ **কিন্তু ভ্রাতৃগণ,** আমি তোমাদিগকে সবিশেষ জানাইতে চাহি
যে, অন্যান্য জাতিদের মধ্যে যেমন, তোমাদেরও মধ্যে যেন তেমনি
কিছু ফল লাভ করিতে পারি, এই আশায় আমি অনেক বার তোমা-
দের নিকটে যাইতে কৃতসঙ্কল্প হইয়াছিলাম, কিন্তু এ পর্য্যন্ত আমার
১৪ ব্যাঘাত ঘটিয়া আসিতেছে। গৃক ও বর্ব্বর, জ্ঞানী ও অজ্ঞানী,
১৫ এ সকলেরই নিকটে আমি বাধিত আছি। অতএব আমার বিষয়
বলা বাহুল্য, আমি রোমবাসী যে তোমরা, তোমাদেরও নিকটে
১৬ শুভসম্বাদ ঘোষণা করিতে প্রস্তুত আছি। কারণ শুভসমাচারটির
বিষয়ে আমি লজ্জা করি না, কারণ তাহা প্রত্যেক বিশ্বাসীর পক্ষে
পরিত্রাণসাধক এক ঐশীশক্তি—প্রথমতঃ ইহুদীর পক্ষে, এবং গৃকেরও
১৭ পক্ষে, কারণ তাহাতে ঈশ্বরীয় যাথার্থিকতা প্রকাশিত হইয়াছে,
যাহা বিশ্বাসলভ্য ও বিশ্বাসকে দেয়। যেমন লেখা আছে—"যাথা-
র্থিক ব্যক্তি বিশ্বাস হেতু বাঁচিবে" (হাবাকুক ২;৪)।

১৮ কারণ ঈশ্বরীয় ক্রোধ স্বর্গ হইতে সেই সকল মনুষ্যদের যাবতীয়
অধার্ম্মিকতা ও অন্যায়তার উপরে প্রকাশিত হইতেছে, যাহারা
১৯ অন্যায় রূপে সত্যের গতিরোধ করে। যেহেতু ঈশ্বরের বিষয়ে
যাহা জানিবার, তাহা তাহাদের অন্তরে প্রকাশিত রহিয়াছে, কারণ
২০ ঈশ্বর তাহাদের নিকটে তাহা প্রকাশ করিয়াছেন। কারণ জগতের
সৃষ্টি অবধি তাঁহার অদৃশ্য ভাব অর্থাৎ তাঁহার অনাদিঅনন্ত শক্তি ও
ঐশীগুণ সৃষ্ট বস্তুতে বুদ্ধিবিবেক দ্বারা সুস্পষ্ট উপলব্ধ হইতেছে;
২১ সুতরাং তাহাদের কিছুমাত্র আপত্তি করিবার উপায় নাই। যেহেতু

ঈশ্বরকে জ্ঞাত হইয়া তাহারা তাঁহাকে ঈশ্বর বলিয়া তাঁহার মহিমা না করিয়া ও কৃতজ্ঞ না হইয়া অলীক তর্কজালে জড়িত হইল, যাহাতে তাহাদের অবিবেচক হৃদয় অন্ধকারাচ্ছন্ন হইয়া গেল। ২২ জ্ঞানী বলিয়া আপনাদের পরিচয় দিতে দিতে তাহারা মূঢ় ২৩ হইয়া গেল—তাহারা নির্ব্বিকার ঈশ্বরের মহিমাকে বিকারী মনুষ্য, পক্ষী, পশু, সরীসৃপাদি জীবগণের প্রতিমায় আরোপ করিল।

২৪ এই হেতু ঈশ্বর তাহাদের অন্তঃকরণের কুকামনা দেখিয়া তাহাদিগকে এমন অশুচিতাপঙ্কে পতিত হইতে দিলেন যে, তাহাদের শরীর ২৫ পরস্পরের দ্বারা দূষিত হইল; কারণ তাহারা ঈশ্বরের সত্যকে পরিত্যাগ করিয়া মিথ্যাকে গ্রহণ করিল, এবং স্রষ্টার পরিবর্ত্তে সৃষ্টবস্তুকে সেবা ও পূজা করিয়া সেই স্রষ্টাকে অবহেলা করিল, যিনি চিরকালেই ধন্য। আমেন।

২৬ সেই জন্যেই ঈশ্বর তাহাদিগকে লজ্জাস্কর কামাসক্তিতে সমর্পণ করিলেন, কারণ তাহাদের স্ত্রীলোকেরা পর্য্যন্ত নৈসর্গিক ব্যব- ২৭ হারের স্থলে অনৈসর্গিক ব্যবহার করিল। সেই রূপ পুরুষেরাও নৈসর্গিক ব্যবহার পরিত্যাগ করিয়া পরস্পরের প্রতি কামানলে জ্বলিয়া উঠিয়া পুরুষ পুরুষের সঙ্গে লজ্জাস্কর কার্য্য সাধন করিল এবং আপনাদের শরীরেই আপনাদের সেই ভ্রান্তির যথোচিত প্রতিফল প্রাপ্ত হইল।

২৮ আর তাহারা যেমন ঈশ্বরকে জ্ঞানে ধারণ করা যোগ্য জ্ঞান করিল না, ঈশ্বরও তেমনি তাহাদের এরূপ মতিভ্রান্তি ঘটাইয়া দিলেন, ২৯ যাহাতে তাহারা বিপরীত কার্য্য করিল—তাহারা সর্ব্বপ্রকার অন্যায়তা, দুষ্টতা, অনিষ্টকারিতা, ধনলোভ, দ্বেষ, হিংসা, হত্যা, বিসম্বাদ, খলতা, ও ধূর্ত্ততায় পরিপূর্ণ। তাহারা পরোক্ষনিন্দুক, অপবাদক, ঈশ্বরঘৃণিত, ৩১ দুর্ব্বৃত্ত, গর্ব্বিত, আত্মশ্লাঘী, কুসংকল্পী, পিতামাতার অবাধ্য, অবিবেচক, ৩২ প্রতিজ্ঞাভঞ্জক, নির্ম্মম, নিষ্ঠুর—তাহারা এবম্প্রকার লোক, যাহারা ঈশ্বরের এই বিধি বিলক্ষণ জানে যে, যাঁহারা ঐ সমুদয় কর্ম্ম করে,

তাহারা মৃত্যু দণ্ডের যোগ্য, তথাচ তাহারা আপনারা ঐ সমুদয় কর্ম্ম করে কেবল নয়, তাহারা তাহাদিগকেও প্রশ্রয় দেয়, যাহারা ঐ সমুদয় করে।

২ অতএব হে মনুষ্য, তুমি যেই কেন বিচার কর না, তুমি এড়াইতে পারিতেছ না; কারণ যে বিষয়ে তুমি অন্যকে দূষিতেছ, সে বিষয়ে তুমি আপনি আপনাকেই দণ্ডার্হ প্রতিপন্ন করিতেছ। কারণ ২ দূষিতেছ যে তুমি, তুমি নিজেই যে ঐ সমুদয় করিতেছ। আর আমরা জানি যে ঈশ্বরের বিচার ন্যায্য মতে তাহাদিগকে লক্ষ্য করিতেছে, ৩ যাহারা ঐ সমুদয় করিয়া থাকে। তবে হে মনুষ্য, তুমি যে তাহাদিগকে দূষিতেছ, যাহারা ঐ সব করিয়া থাকে, অথচ নিজেই ঐ সব করিতেছ, তুমি কি মনে করিতেছ যে তুমি ৪ ঈশ্বরের বিচার এড়াইবে? অথবা তুমি কি তাঁহার মঙ্গলভাব, ক্ষান্তিময়তা ও দীর্ঘসহিষ্ণুতার প্রাচুর্য্য উপেক্ষা করিতেছ? বুঝিতেছ না যে ঈশ্বরের মঙ্গলভাব তোমাকে মনঃপরিবর্ত্তনের পথে ৫ আনিতে চাহে? কিন্তু জানিও যে তুমি তোমার কাঠিন্য ও তোমার অপরিবর্ত্তনশীল হৃদয়ের উপযুক্ত এমন ক্রোধ আপনার জন্য সঞ্চয় করিতেছ, যাহা সেই ক্রোধের দিনে প্রজ্বলিত হইবে, যখন ঈশ্বরের ৬ ন্যায্য বিচার প্রকাশ পাইবে অর্থাৎ যখন ঈশ্বর প্রত্যেক জনকে ৭ স্ব স্ব কর্ম্মানুসারে প্রতিফল দিবেন—যাহারা মহিমা, সম্মান ও নির্ব্বিকারতা লাভের চেষ্টায় সহিষ্ণুতা সহকারে সৎকার্য্য করিয়া থাকে, ৮ তাহাদিগকে অনন্তজীবন দিবেন; কিন্তু যাহারা স্বার্থান্বেষী ও সত্যের অনধীন, এবং অন্যায়ের অধীন, তাহাদিগের উপর ক্রোধ ৯ ও কোপ বর্ত্তিবে, অর্থাৎ ক্লেশ ও ব্যাকুলতা দুষ্কর্ম্মকারী সকল মনুষ্য-প্রাণের উপরে বর্ত্তিবে—প্রথমতঃ ইহুদীর উপরে এবং গৃকেরও ১০ উপরে। কিন্তু সৎকর্ম্মকারী সকলের উপরে মহিমা, সম্মান ও ১১ শান্তি বর্ত্তিবে—প্রথমতঃ ইহুদীর উপরে এবং গৃকেরও উপরে। কারণ ১২ ঈশ্বরের নিকটে মুখাপেক্ষা নাই। কারণ যাহারা ব্যবস্থা ব্যতীত

পাপ করিয়াছে, ব্যবস্থা ব্যতীত তাহারা বিনষ্ট হইবে ; আর যাহারা ব্যবস্থাধীন থাকিয়া পাপ করিয়াছে, ব্যবস্থা ধরিয়া তাহাদের বিচার করা যাইবে। ( কারণ ব্যবস্থা-শ্রোতারাই যে ঈশ্বরের নিকটে যাথা- ১৩ র্থিক হইবে, এমন নয়, ব্যবস্থা-পালকেরাই যাথার্থিকীকৃত হইবে। কারণ যাহারা কোন ব্যবস্থা পায় নাই, এমন বিজাতীয় লোকে যখন ১৪ স্বভাবত: ব্যবস্থা সঙ্গত কার্য্য করে, তখন তাহারা, ব্যবস্থা না পাই- লেও, আপনারাই আপনাদের ব্যবস্থা হইল ; কেননা তাহারা ১৫ দেখাইতেছে যে, ব্যবস্থার কার্য্য কি, তাহা তাহাদের হৃদয়ে অঙ্কিত রহিয়াছে। সেই সঙ্গে তাহাদের অন্তঃসাক্ষীও সাক্ষ্য দিতেছে; কারণ হয় তাহারা মনে মনে পরস্পরকে দূষে, না হয় পরস্পরের পক্ষ সমর্থনা করে ) অর্থাৎ সেই দিনে বিচার করা যাইবে, যে ১৬ দিনে ঈশ্বর আমার শুভসমাচার অনুসারে য়েশু খৃষ্টের দ্বারা মনুষ্য- দের গুপ্ত বিষয়ের বিচার করাইবেন।

কিন্তু যেখানে তুমি ইহুদী নামে অভিহিত হইতেছ, এবং ব্যবস্থার ১৭ উপরে নির্ভর করিতেছ, এবং ঈশ্বর [আমাদের ঈশ্বর বলিয়া] গর্ব্ব করিতেছ, এবং ব্যবস্থা পাঠে শিক্ষিত হইয়াছ বলিয়া ঈশ্বরের অভি- ১৮ প্রায় জানিতেছ, এবং ভাল মন্দের প্রভেদ নির্ণয় করিতে পার, এবং ব্যবস্থায় জ্ঞানের ও সত্যের মূর্ত্তি দেখিতে পাইয়াছ বলিয়া ১৯ যেখানে তোমার বিলক্ষণ ভরসা আছে যে তুমি অন্ধদের পথদর্শক, অন্ধকারাচ্ছন্নদের আলোক, নির্ব্বোধদের গুরু ও অপোগণ্ডদের ২০ শিক্ষক হইতে পার, সেখানে বল দেখি, পরকে শিক্ষা দিতেছ যে ২১ তুমি, তুমি আপনাকে শিক্ষা দিবে না ? 'চুরি করিও না' প্রচার করিতেছ যে তুমি, তুমি নিজে চুরি করিবে ? 'ব্যভিচার করিও ২২ না' বলিতেছ যে তুমি, তুমি নিজে ব্যভিচার করিবে ? প্রতিমা ঘৃণা করিতেছ, আর নিজে মন্দির লুণ্ঠন করিবে ? তুমি ব্যবস্থার ২৩ গর্ব্ব করিতেছ, আর সেই ব্যবস্থা লঙ্ঘন দ্বারা ঈশ্বরের অবমাননা করিবে ? কারণ তোমাদেরই কারণে বিজাতিগণের মধ্যে ঈশ্বরের ২৪

২৫ নামের নিন্দা হইতেছে, যেমন লেখা আছে (ইশাঃ ৫২ ; ৫)। কারণ সুন্নৎ ফলোপধায়ক বটে, যদি তুমি ব্যবস্থা পালন কর। কিন্তু যদি ব্যবস্থালঙ্ঘক হও, তাহা হইলে তোমার সুন্নৎ অসুন্নৎ হইয়া দাঁড়াইল। ২৬ তেমনি যদি অসুন্নতী ব্যবস্থার বিধিগুলি পালন করে, তাহা হইলে ২৭ তাহার অসুন্নৎ কি সুন্নৎ বলিয়া গণিত হইবে না? আর আজন্ম অসুন্নতাবস্থার লোকে যদি ব্যবস্থাকে পালন করে, তাহা হইলে তাহারা তোমাকে,অর্থাৎ লিপি ও সুন্নৎ সত্ত্বেও ব্যবস্থালঙ্ঘক যে তুমি, ২৮ তোমাকে কি দণ্ডার্হ প্রতিপন্ন করিবে না? কারণ বাহিরে যে ইহুদী, সেই যে ইহুদী, তাহা নয় ; আর বাহিরে অর্থাৎ মাংসে যে ২৯ সুন্নৎ, তাহাই যে সুন্নৎ, এমনও নয় ; অন্তরে যে ইহুদী, সেই ইহুদী ; আর হৃদয়-সুন্নৎ আত্মাসাপেক্ষ, অক্ষরসাপেক্ষ নয়, আর এমন লোক ঈশ্বরের সন্তোষ পাত্র হয়, মনুষ্যের নহে।

৩ **এমন** হইলে তবে ইহুদীর প্রাধান্য কোথায় রহিল, অথবা ২ সুন্নতে ফললাভ কি হইল? সর্ব্বতোভাবে অনেক—প্রথমতঃ ঈশ্বরের মহাবাক্যগুলি তাহাদের নিকটে গচ্ছিত রাখা হইয়াছিল। ৩ কারণ কেহ কেহ যে অবিশ্বাস করিয়াছে, তাহাতে কি? তাহাদের অবিশ্বাস কি ঈশ্বরের বিশ্বস্ততাকে নির্ব্বিষয় করিয়া ফেলিবে? কখনই ৪ না! বরং ঈশ্বরই সত্যবান প্রতীয়মান হউন, আর মনুষ্য মাত্রেই মিথ্যাবাদী প্রতীয়মান হউক ; যাদৃশ লেখা আছে—

"তুমি যেন তোমার সকল বাক্যে ন্যায়বান বলিয়া প্রতীয়মান হও,
আর লোকে তোমাকে দূষিলে যেন তুমি জয়ী হও" (গীত ৫১ ; ৪)।

৫ কিন্তু (মানুষিক ভাবে বলিতেছি) যদি আমাদের অন্যায়তা ঈশ্বরের ন্যায়বত্ত্বাকে উজ্জ্বল করে, তাহা হইলে আমরা কি বলিব? ৬ ক্রোধ বর্ষণ করিলে ঈশ্বর কি অন্যায়ী হন না? কখনই না! কারণ ৭ তাহা হইলে কেমন করিয়া ঈশ্বর জগতের বিচার করিবেন? কিন্তু [কেহ বলিবে], যখন আমার মিথ্যা দ্বারা ঈশ্বরের সত্যবত্ত্বা এমন বর্দ্ধিত হইল যে তাহাতে তাঁহার মহিমাসাধন হইল, তখন আমি

আর পাপী বলিয়া বিচারিত হই কেন? আর কেন আমরা মন্দ ৮ করিব না, যেন তাহাতে শুভ ফল ফলে? যেমন নিন্দা করিয়া কেহ কেহ বলে যে, আমরা এই কথা বলিয়া থাকি, [কিন্তু] আমরা বলি যে, যাহারা এই কথা বলে, তাহারা ন্যায্যরূপে দণ্ডিত হইবে।

তবে কি? আমাদের কি বিশেষ উৎকর্ষ লাভ হইয়াছে? কোন ৯ মতেই নয়। কারণ আমরা অগ্রে সপ্রমাণ করিয়াছি যে ইহুদী ও গ্রীক, সকলেই পাপের অধীন। যেমন লেখা আছে— ১০

"যাথার্থিক লোক নাই, এক জনও নাই,
বুঝে যে, এমন লোক নাই। ১১
ঈশ্বরান্বেষী কেহই নাই।
সকলেই সৎপথত্যাগী হইয়া অকর্ম্মণ্য হইয়া পড়িয়াছে। ১২
সৎকর্ম্ম করে, এমন কেহই নাই, একজন মাত্র নাই (গীত ১৪;১—৩)।
তাহাদের কণ্ঠনলী যেন অনাবৃত সমাধি। ১৩
তাহাদের জিহ্বায় তাহারা প্রতারণা করিয়া আসিতেছে (গীত ৫ ; ৯)।
তাহাদের ওষ্ঠের অন্তরালে সর্পের বিষ (গীত ১৪০ ; ৩)।
তাহাদের মুখ অভিসম্পাতে ও কটূক্তিতে পরিপূর্ণ (গীত ১০;৭)। ১৪
রক্তপাত করিতে তাহারা দ্রুতগামী। ১৫
যেখানেই যায়, সেইখানেই উৎসন্নতা ও দুর্দ্দশা ঘটায়। ১৬
শান্তিপথ তাহারা কখন জানে নাই (ইশা ৫৯ ; ৭।৮)। ১৭
ঈশ্বর-ভীতির দিকে তাহাদের দৃষ্টি নাই" (গীত ৩৬; ২)। ১৮

এখন আমরা জানি যে, ব্যবস্থা যাহা বলে, তাহা ব্যবস্থার অধী- ১৯ নস্থদিগকেই বলে, যেন সকল মুখ বন্ধ হইয়া যায়—যেন সমস্ত জগৎ ঈশ্বরের নিকটে দণ্ডার্হ প্রতীয়মান হয়। যেহেতু ব্যবস্থা-ক্রিয়াগুণে ২০ তাঁহার দৃষ্টিতে কোন মাংস যাথার্থিকীকৃত হইবে না ; কারণ ব্যবস্থা দ্বারা পাপজ্ঞান মাত্র জন্মে।

কিন্তু এখন ব্যবস্থা ব্যতীতই এক ঐশ্বরিক যাথার্থিকতা প্রকাশিত ২১ হইয়াছে, যদ্বিষয়ে ব্যবস্থা ও দৈববক্তৃগণ দ্বারা সাক্ষ্য প্রদত্ত হইয়াছে। অর্থাৎ এমন এক ঐশ্বরিক যাথার্থিকতা, যাহা যেশু খৃষ্টেতে ২২

বিশ্বাস দ্বারা বিশ্বাসী মাত্রেই প্রাপ্ত হয়; কারণ কোন ইতর বিশেষ
২৩ নাই। যেহেতু সকলেই পাপ করিয়াছে, সকলেই ঈশ্বরের মহিমাবঞ্চিত
২৪ হইয়াছে, আর সকলেই বিনামূল্যে, তাঁহার অনুগ্রহে যেশু খৃষ্ট-
২৫ গত নিষ্ক্রীতির* গুণেই যাথার্থিকীকৃত হইতেছে। কারণ ঈশ্বর
তাঁহাকে তাঁহার রক্তে বিশ্বাসলভ্য প্রায়শ্চিত্তরূপে প্রকাশ্যে স্থাপন
করিয়াছেন। তাঁহার উদ্দেশ্য তিনি আপনার যাথার্থিকতা সপ্রমাণ
করিবেন, কারণ পূর্ব্বকালে ঘটিত পাপ ঈশ্বর আপন ক্ষান্তিময়তা
২৬ প্রযুক্ত ধরেন নাই। তাহাতেই তিনি এই বর্ত্তমান সময়ে আপ-
নার যাথার্থিকতা সপ্রমাণ করিতে চাহিলেন—তিনি দেখাইতে
চাহিলেন যে, তিনি নিজেও যাথার্থিক, আর তাহাকেও যাথা-
২৭ র্থিকীকৃত করিতে পারেন, যে যেশুতে বিশ্বাস করে। গর্ব্ব
তবে কোথায় রহিল? তাহা দূরীকৃত হইল। কি প্রকার ব্যবস্থা
দ্বারা? ক্রিয়া-ব্যবস্থার দ্বারা? না, তাহা নয়, তাহা বিশ্বাস-ব্যবস্থা
২৮ দ্বারা দূরীকৃত হইল। কারণ আমাদের বিবেচনা যে, মনুষ্য
২৯ ব্যবস্থা-ক্রিয়া ব্যতীত, বিশ্বাস হেতুই যাথার্থিকীকৃত হয়। অথবা
ঈশ্বর কি কেবল ইহুদীদেরই ঈশ্বর, তিনি কি বিজাতিদের ঈশ্বর নন?
৩০ অবশ্য তিনি বিজাতিদেরও ঈশ্বর, কারণ ঈশ্বর একমাত্র ঈশ্বর।
তিনি সুন্নতীকে বিশ্বাসহেতু এবং অসুন্নতীকে বিশ্বাসের কারণে
৩১ যাথার্থিকীকৃত করিবেন। তবে কি আমরা বিশ্বাস দ্বারা ব্যবস্থাকে
রহিত করিতেছি? কখনই না, আমরা বরং ব্যবস্থাকে স্থাপনই
করিতেছি।

৪ **তবে** আমরা কি বলিতে পারি যে আমাদের পিতৃপুরুষ আব্রা-
২ হাম মাংসিক ভাবে কিছু লাভ করিয়াছেন? 'কিছুই না'। কারণ
আব্রাহাম যদি ক্রিয়াগুণে যাথার্থিকীকৃত হইয়া থাকেন, তাহা হইলে
তাঁহার গর্ব্ব করিবার কারণ আছে বটে, কিন্তু ঈশ্বরের নিকটে তাহা
৩ নাই। কারণ শাস্ত্র কি বলে? না "আব্রাহাম ঈশ্বরের বাক্যে বিশ্বাস

* দেখ, মথি ২০;২৮। মার্ক ১০;৪৫।

করিলেন, আর তাহাই তাঁহার পক্ষে যাথার্থিকতা বলিয়া গণিত হইল" (আদি ১৫;৬)। দেখ, পরিশ্রমকারীর পক্ষে বেতন অনুগ্রহ- ৪ রূপে গণিত হয় না, তাহা দেয় বলিয়া গণিত হয়। কিন্তু যে পরিশ্রম ৫ না করিয়া শুদ্ধ তাঁহাতেই বিশ্বাস করে, যিনি ধর্ম্মহীনকে যাথার্থিকীকৃত করেন, তাহারই পক্ষে তাহার বিশ্বাস যাথার্থিকতা বলিয়া গণিত হয়। দাবিদও যেমন সেই মনুষ্যকে ধন্য বলেন, যাহাকে ঈশ্বর ৬ বিনাক্রিয়াতে যাথার্থিক গণনা করেন, যথা— ৭

'তাহারাই ধন্য, যাহাদের দুষ্ক্রিয়া সকল ক্ষমা হইয়াছে,
এবং যাহাদের পাপ সকল আবরিত হইয়াছে।
ধন্য সেই ব্যক্তি, যাহার পাপ প্রভু আর গণিবেন না' [গীত ৩২ ; ১।২]। ৮

তবে এই ধন্যবাদ কি সুন্নতের উপরে বর্ত্তাইতেছে, না অসুন্নতের ৯ উপরেও বর্ত্তাইতেছে? কারণ আমরা বলি, বিশ্বাসই আব্রাহামের পক্ষে যাথার্থিকতা বলিয়া গণিত হইল। আর তাহা কোন্ ১০ অবস্থায় গণিত হইল? সুন্নতাবস্থায়, না অসুন্নতাবস্থায়? সুন্নতা- বস্থায় নহে, অসুন্নতাবস্থায়। আর সুন্নত-চিহ্ন তিনি বিশ্বাসলভ্য ১১ যাথার্থিকতার মুদ্রাঙ্ক স্বরূপ পাইলেন, আর সেই বিশ্বাস অসুন্নতাবস্থায় তাঁহার ছিল; তাহাতে যেন তিনি সেই সক- লেরও পিতা হইতে পারেন, যাহারা অসুন্নতাবস্থায় বিশ্বাস করে, যেন [বিশ্বাস] তাহাদের পক্ষে যাথার্থিকতা বলিয়া গণিত হইতে পারে; আর সুন্নতীদের পিতা যেন তিনি তাহাদের ১২ পক্ষে হইতে পারেন, যাহারা সুন্নতের লোক কেবল নয়, কিন্তু যাহারা আমাদের পিতা আব্রাহামের সেই বিশ্বাসেরও অনুসরণ করে, যাহা অসুন্নতাবস্থায় তাঁহার ছিল। কারণ জগতের ১৩ অধিকারী হইবেন, এই অঙ্গীকার আব্রাহামের ও তাঁহার বংশের প্রতি ব্যবস্থা দ্বারা আইসে নাই, তাহা বিশ্বাসলভ্য যাথার্থিকতা দ্বারা আসিয়াছিল। কারণ যদি ব্যবস্থার লোকেই অধিকারী হয়, তাহা ১৪ হইলে বিশ্বাসকে সারশূণ্য করা হইল, এবং অঙ্গীকারটি লোপ পাইয়া

১৫ গেল। কারণ ব্যবস্থা ক্রোধ জন্মাইয়া দেয়; কিন্তু যেখানে ব্যবস্থা
১৬ নাই, সেখানে লঙ্ঘনও নাই। অতএব বিশ্বাসহেতু তাহারা 'অধিকারী'
হয়, যেন তাহা অনুগ্রহেতেই হয়; যেন অঙ্গীকারটি সমুদয় বংশের পক্ষে
স্থির থাকে; ব্যবস্থার লোকের পক্ষে কেবল নয়, কিন্তু তাহাদেরও
পক্ষে, যাহারা সেই আব্রাহামের বিশ্বাসাবলম্বী, যিনি আমাদের সক-
১৭ লের পিতা (যাদৃশ লেখা আছে, 'তোমাকে আমি বহু জাতির পিতা
করিয়াছি। আদি ১৭; ৫) 'সকলের পিতা' সেই ঈশ্বরের গোচরে,
যাঁহার কথায় তিনি বিশ্বাস করিলেন, যিনি মৃতদিগকে উজ্জীবিত
করেন, এবং যিনি সত্ত্বাহীন বস্তুকে সত্ত্বাবান বস্তুর মত আহ্বান করেন।
১৮ 'অর্থাৎ সেই আব্রাহাম', যিনি নিরাশার স্থলে আশা অবলম্বন করিয়া
বিশ্বাস করিলেন, তাহাতে যেন তিনি বহুজাতির পিতা হইতে
পারেন, যেমন কথিত হইয়াছিল, 'ঐ রূপ তোমার বংশ হইবে'
১৯ (আদি ১৫;৫)। তিনি আপনার প্রায় এক শত বর্ষের মৃতপ্রায় শরীরের
ও সারার গর্ব্ভের নির্জীবতা বিষয়ে ভাবিয়া দেখিয়াও বিশ্বাস বিষয়ে
২০ দুর্ব্বলীভূত হন নাই, তিনি ঈশ্বরের অঙ্গীকার লক্ষ্য করিয়া থাকাতে
অবিশ্বাসে টলিত হন নাই, প্রত্যুত তিনি বিশ্বাসে শক্তিমান হইয়া উঠি-
২১ য়া ঈশ্বরকে সম্মান দিলেন। তিনি স্থিরনিশ্চয় জানিয়াছিলেন যে, ঈশ্বর
২২ যাহা অঙ্গীকার করিয়াছিলেন, তাঁহা তিনি সিদ্ধ করিতেও সক্ষম। আর
২৩ এই জন্যেও ইহা তাঁহার পক্ষে যাথার্থিকতা বলিয়া গণিত হইল। তবে
তাঁহার পক্ষে যে ইহা গণিত হইল, ইহা যে কেবল তাঁহারই জন্যে
২৪ লিপিবদ্ধ হইয়াছে, এমন নয়, কিন্তু আমাদেরও জন্যে, যাহাদের
পক্ষে ইহা গণিত হইবেও, অর্থাৎ আমাদের জন্য, যাহারা তাঁহাতেই
বিশ্বাস করিতেছি, যিনি আমাদের সেই প্রভু যেশুকে মৃতদের মধ্য
২৫ হইতে উত্থাপন করিয়াছেন, যিনি আমাদের অপরাধ সমূহের জন্য
সমর্পিত হইয়াছিলেন, আর আমরা যেন যাথার্থিক প্রতিপন্ন হই, এই
জন্য যিনি উত্থাপিত হইয়াছেন।

৫ অতএব বিশ্বাসহেতু যাথার্থিকীকৃত হইয়াছি বলিয়া আইস, আমরা

আমাদের সেই প্রভু য়েশু খ্রীষ্টের প্রসাদে ঈশ্বরের সম্মুখে শান্তিভোগ করি, যাঁহার প্রসাদে আমরা এই অনুগ্রহের আশ্রয়ে আনীতও হই- ২ য়াছি, যাহাতে আমরা অবস্থিতি করিতেছি। অতএব আইস, আমরা ঈশ্বরের মহিমা লাভের ভরসায় গর্ব্ব করি। আর তাহা কেবল ৩ নয়, আমরা ক্লেশেরও গর্ব্ব করি; কারণ আমরা জানি যে, ক্লেশ সহিষ্ণুতা জন্মায়, আর সহিষ্ণুতা পরিশুদ্ধতা জন্মায়, আর পরি- ৪ শুদ্ধতা প্রত্যাশা জন্মায়, আর প্রত্যাশা অপ্রতীভ করে না; ৫ কারণ আমাদিগকে প্রদত্ত পবিত্র আত্মার সহিত ঈশ্বরের প্রেম আমাদের অন্তঃকরণে বর্ষিত হইয়াছে। কারণ যখন আমরা নিতান্ত ৬ শক্তিহীন ছিলাম, তখন খ্রীষ্ট উপযুক্ত সময়ে ধর্ম্মহীনদের জন্য মরি- য়াছেন। দেখ, এক জন ধার্ম্মিকের জন্য প্রায় কেহ মরিতে ৭ চাহে না; তবে এক জন উত্তম মনুষ্যের জন্য হয় ত কেহ মরিতে সাহস করিলেও করিতে পারে। কিন্তু ঈশ্বর আপনার প্রেম আমা- ৮ দের প্রতি ইহাতেই প্রদর্শন করিতেছেন যে,আমরা পাপী থাকিতেই খ্রীষ্ট আমাদের জন্যে মরিয়াছেন। অতএব যেখানে আমরা এখন ৯ তাঁহার রক্তে যাথার্থিকীকৃত হইয়াছি, সেখানে আমরা যে তাঁহার দ্বারা ক্রোধ হইতে পরিত্রাণ পাইব, তাহার আর সন্দেহ কি। কারণ শত্রু থাকিতেই যখন আমরা তাঁহার পুত্রের মৃত্যু দ্বারা ১০ ঈশ্বরের সঙ্গে সম্মিলিত হইয়াছি, তখন সম্মিলিত হইলে পর আমরা যে তাঁহার জীবনের প্রভাবে পরিত্রাণ পাইব, তাহাতে আর সন্দেহ কি। আর তাহা কেবল নয়, যাঁহার দ্বারা আমরা এখন এই সম্মিলন ১১ লাভ করিয়াছি, আমাদের সেই প্রভু য়েশু খ্রীষ্টের প্রসাদে আমরা ঈশ্বরেরও গর্ব্ব করিয়া থাকি।

অতএব যেরূপ এক জন মনুষ্য দ্বারা পাপ এই জগতে আসিয়াছে, ১২ এবং পাপ দ্বারা মৃত্যু,সেইরূপ মৃত্যু সকল মনুষ্যকে আশ্রয় করিয়াছে, যে জন্য সকলেই পাপ করিয়াছে; (কারণ ব্যবস্থা পর্য্যন্ত পাপ ১৩ জগতে ছিল বটে,কিন্তু ব্যবস্থার অসত্ত্বে পাপগণিত হয় না। তথাচ মৃত্যু

১৪ আদাম হইতে মুশা পর্য্যন্ত তাহাদের উপরেও আধিপত্য করিয়াছিল, যাহারা সেই আদামের আজ্ঞালঙ্ঘনের তুল্য পাপ করে নাই,* যিনি
১৫ ভাবী ⌈আদামের⌉ প্রতিরূপ)। কিন্তু অপরাধ ও অনুগ্রহ যে তুল্য ⌈ফল জনক⌉, এমন নয়। কারণ যখন সেই একের অপরাধে অনেকেই মরিয়াছে, তখন ঈশ্বরের অনুগ্রহ এবং সেই এক মনুষ্যের অর্থাৎ য়েশু খ্রীষ্টের অনুগ্রহমূলক দান অনেকেরই প্রতি আরো বাহুল্যরূপে
১৬ বর্ত্তিয়াছে। আর, এক জন মাত্র পাপকারী সম্বন্ধে যেরূপ ঘটিল, দান সম্বন্ধে সেরূপ নহে; কারণ সেই এক জনের কারণে বিচারোক্তি ⌈সকলের পক্ষে⌉ দণ্ডাদেশ হইয়া উঠিল, কিন্তু অনুগ্রহরূপ দান
১৭ অনেক অপরাধ ঘটিলে পর, নিরপরাধীতা সাধন করিয়াছে। কারণ যেখানে সেই একের অপরাধ উপলক্ষ্যে মৃত্যু সেই একের দোষে আধিপত্য করিয়াছে,সেখানে যাহারা অনুগ্রহ এবং যাথার্থিকতা [রূপ দানটি] বাহুল্যরূপে প্রাপ্ত হইয়াছে, তাহারা যে সেই একের—সেই য়েশু খ্রীষ্টের প্রসাদে জীবনবলে আধিপত্য করিবে,তাহার আর সন্দেহ
১৮ কি। অতএব যেমন একমাত্র অপরাধ দ্বারা বিচারোক্তি সকল মনুষ্যের পক্ষে দণ্ডাদেশ হইয়া উঠিল,তেমনি একটি যাথার্থিক কার্য্য দ্বারা
১৯ সকল মনুষ্যের পক্ষে জীবনপ্রদ যাথার্থিকীকারিতা আসিল। কারণ যেমন সেই এক মনুষ্যের আজ্ঞা লঙ্ঘন দ্বারা অনেককে পাপী করা হইয়াছে, তেমনি সেই একের আজ্ঞা-পালন দ্বারা অনেককে
২০ যাথার্থিক করা হইবে। তবে ব্যবস্থা প্রবেশ করিল † কেন,না অপরাধ যেন পরিবর্দ্ধিত হইয়া উঠে। কিন্তু পাপ যখন বর্দ্ধিত হইল, তখন অনু-
২১ গ্রহ আরো বর্দ্ধিত হইল; তাহাতে যেন যাদৃশ পাপ মৃত্যুরবলে আধিপত্য করিয়াছিল, তাদৃশ অনুগ্রহও যাথার্থিকতাপ্রভাবে আধিপত্য করিতে পায়, এবং অনন্ত জীবন লাভ হয়; আর এ সমুদয় আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের প্রসাদে হয়।

---

* দেখ, হোসেঃ ৬; ৭।

† কোথায়? না আব্রাহাম ও খ্রীষ্টের সময়ের মধ্যে।

তবে আমরা কি বলিব? অনুগ্রহ বৃদ্ধি পাউক বলিয়া ৬
আমরা কি পাপ করিতে থাকিব? কখনই না। পাপের পক্ষে মরি- ২
য়াছি যে আমরা, আমরা কি করিয়া আর তাহাতে জীবন যাপন
করিব? অথবা তোমরা কি জান না যে, আমরা যত জন য়েশু ৩
খ্রীষ্টের উদ্দেশে বাপ্তাইজ হইয়াছি, আমরা তাঁহার মৃত্যুর উদ্দেশে
বাপ্তাইজ হইয়াছি? * অতএব মৃত্যুর উদ্দেশে যে বাপ্তিস্ম, তদ্দ্বারা ৪
আমরা তাঁহার সঙ্গে সমাধিশায়ী হইয়াছি, যেন খ্রীষ্ট যেমন পিতার
মহিমার প্রভাবে মৃতদের মধ্য হইতে উত্থাপিত হইয়াছেন, তেমনি
যেন আমরাও ⌈খ্রীষ্টের সঙ্গে উত্থাপিত হইয়াছি বলিয়া⌉ আমাদের
নূতন জীবন অনুযায়ী নূতন আচরণ করি। কারণ যখন আমরা ৫
বাপ্তিস্মে তাঁহার মৃত্যুর মূর্ত্তি ধারণ করিয়াছি, তখন আমাদিগকে
উত্থিতের মূর্ত্তিও ধারণ করিতে হইবে; † কারণ আমরা জানি ৬
যে আমাদের পুরাতন মনুষ্য তাঁহার সঙ্গে ক্রুশে বিদ্ধ হইয়াছে;
তাহাতে যেন পাপ-শরীর নির্ব্বিষয় হইয়া পড়ে, আর তাহা হইলে যেন
আমরা আর পাপের দাসত্ব না করি। কারণ যে মরিয়াছে, সে পাপ ৭
হইতে নিষ্কৃতি পাইয়াছে। আর যখন আমরা খ্রীষ্টের সঙ্গে মরিয়াছি, ৮
তখন আমরা বিশ্বাস করি যে, আমরা তাঁহার সঙ্গে বাঁচিবও। কারণ ৯
আমরা জানি যে খ্রীষ্ট মৃতদের মধ্য হইতে উত্থাপিত হইয়া আর মরি-
বেন না; তাঁহার উপরে মৃত্যুর আর প্রভুত্ব নাই। কারণ তিনি যে মরি- ১০
য়াছেন, তাহা তিনি এক কালে চিরকালের জন্য পাপেরই পক্ষে মরি-
য়াছেন; আর যে জীবনে তিনি এখন অবস্থিতি করিতেছেন, তাহা
তিনি ঈশ্বরেরই সম্বন্ধে অবস্থিতি করিতেছেন। তাদৃশ তোমরাও ১১

---

* দেখ, ১ করি: ১০;২। গালা: ৩; ২৭। প্রেরিত: ২;৩৮। ৮;১৬। ১৯;৫।

† গ্রীক ভাষার লেখে—'যখন আমরা তাঁহার মৃত্যুর তুল্যতার সঙ্গে সংশ্লিষ্ট হইয়াছি, তখন আমরা তাঁহার উত্থানেরও না হইব কেন।'

আপনাদিগকে পাপের পক্ষে মৃত বলিয়া গণনা কর, কিন্তু ঈশ্বরের পক্ষে তোমরা খ্রীষ্ট য়েশুতে আপনাদিগকে জীবিত বলিয়া গণনা কর।

১২ অতএব পাপকে তোমাদের মর্ত্ত্য শরীরে আধিপত্য করিতে দিওনা,
১৩ পাছে তোমরা আবার শরীরের কামনার বশীভুত হইয়া পড়। আর তোমরা তোমাদের অঙ্গগুলিকে অযাথার্থিকতার যন্ত্ররূপে পাপের হস্তে অর্পণ করিও না; প্রত্যুত তোমরা মৃতদের মধ্য হইতে উজ্জীবিতদের মত আপনদিগকে ঈশ্বরেরই হস্তে অর্পণ কর, এবং তোমাদের
১৪ অঙ্গগুলিকে যাথার্থিকতার যন্ত্র রূপে ঈশ্বরের হস্তে অর্পণ কর। কারণ পাপ তোমাদের উপরে আর প্রভুত্ব করিবে না, কেননা তোমরা আর ব্যবস্থার অধীন নহ, তোমরা অনুগ্রহের অধীন।

১৫ তবে কি? ব্যবস্থার অধীন না হইয়া অনুগ্রহের অধীন আছি
১৬ বলিয়া আমরা কি পাপ করিব? কখনই না। তোমরা কি জাননা যে, বাধ্য হইবার জন্য যাহার হস্তে আপনাদিগকে দাসরূপে অর্পণ কর, তাহারই অর্থাৎ যাহার বাধ্য হও, তাহারই তোমরা দাস; হয়
১৭ মৃত্যুসাধন পাপের, না হয় যাথার্থিকতাসাধন বাধ্যতার দাস। কিন্তু ঈশ্বরকে ধন্যবাদ যে তোমরা পাপের দাস ছিলে, কিন্তু এখন আমার সেই সবিশেষ শিক্ষার * বাধ্য হইয়াছ, যাহার মধ্যে তোমরা
১৮ আনীত হইয়াছ; আর পাপ হইতে বিমোচিত হওয়াতে তোমরা
১৯ যাথার্থিকতার দাস হইয়াছ। তোমরা দুর্ব্বল মাংসিক-বুদ্ধি বলিয়া আমি মানুষিক ভাবে কথা কহিতেছি; দেখ, যাদৃশ তোমরা তোমাদের অঙ্গ গুলিকে দাসরূপে অশুচিতার হস্তে,এবং স্বেচ্ছাচার করিবার জন্য স্বেচ্ছাচারীতার হস্তে অর্পণ করিয়াছিলে, তাদৃশ তোমরা এখন শুদ্ধাচার করিবার জন্য তোমাদের অঙ্গগুলিকে দাসরূপে যাথার্থি-

---

* গালাতঃ ২; ২। রোমীয়ঃ ২; ১৬। ১৬; ২৫। ২ করিন্থঃ ১১; ৪।৫। গালাতঃ ১; ৬—৯।

তার হস্তে অর্পণ কর। কারণ যখন তোমরা পাপের দাস ছিলে, ২০
তখন তোমরা যাথার্থিকতার সম্বন্ধে স্বাধীন ছিলে। আর তখন ২১
তোমাদের কি এরূপ ফল লাভ হয় নাই, যদ্বিষয়ে এখন
তোমরা লজ্জা করিতেছ? কারণ সেই সকলের পরিণাম মৃত্যু।
কিন্তু এখন পাপ হইতে বিমোচিত হইয়া এবং ঈশ্বরের দাসত্বে ২২
আসিয়া শুদ্ধাচারিতারূপ ফল লাভ করিয়াছ, আর পরিণাম
অনন্তজীবন। কারণ পাপের বেতন মৃত্যু, কিন্তু ঈশ্বরের দান অনন্ত ২৩
জীবন অর্থাৎ আমাদের প্রভু খ্রীষ্ট য়েশু মূলক ⌈জীবন⌉।

**অথবা** তোমরা কি জান না, ভ্রাতৃগণ (কারণ ব্যবস্থাভিজ্ঞদের ৭
সঙ্গে আমার কথা হইতেছে) যে, মনুষ্য যত দিন বাঁচিয়া থাকে,
তত দিন মাত্র ব্যবস্থা তাহার উপরে প্রভুত্ব করে? কারণ সধবা স্ত্রী ২
স্বামীর জীবিত কালেই ব্যবস্থা দ্বারা স্বামীর সঙ্গে আবদ্ধ থাকে; কিন্তু
স্বামী যদি মরে, তাহা হইলে সে আপন স্বামী সম্বন্ধীয় ব্যবস্থা হইতে
নিষ্কৃতি পায়। অতএব স্বামীর জীবিত কালে যদি সে অন্য এক পুরুষের ৩
হয়, তাহা হইলে তাহাকে ব্যভিচারিণী বলা যাইবে; কিন্তু তাহার
স্বামী যদি মরে, তাহা হইলে সে সেই ব্যবস্থা হইতে বিমুক্ত হয়, আর
তখন অন্য এক পুরুষের সঙ্গে পরিণীত হইলেও, সে ব্যভিচারিণী হয়
না। যদি এরূপ হয়, তাহা হইলে, হে ভ্রাতৃগণ, তোমরাও খ্রীষ্টের দেহে ৪
ব্যবস্থার পক্ষে নিহত হইয়াছ; তাহাতে যেন তোমরা অন্য এক
জনের অর্থাৎ মৃতদের মধ্য হইতে উত্থাপিত জনের হও, এবং ঈশ্বরের
জন্য ফলবান হও। কারণ যখন আমরা মাংসিক অবস্থায় ছিলাম, তখন ৫
পাপকার্য্য জনক রিপু সকল অর্থাৎ ব্যবস্থা দ্বারা উত্তেজিত রিপু সকল,
আমাদের অঙ্গগুলিতে মৃত্যুর জন্য ফল জন্মাইতে সক্রিয় হইত।
কিন্তু এখন আমরা ব্যবস্থা হইতে নিষ্কৃতি পাইয়াছি, কারণ যে ব্যবস্থায় ৬
আমরা আবদ্ধ ছিলাম, সেটির পক্ষে আমরা মরিয়াছি;
সুতরাং আমরা এখন আত্মিক নূতন অবস্থায় সেবা করি, আক্ষরিক
পুরাতন অবস্থায় নয়।

৭ তবে আমরা কি বলিব ? ব্যবস্থা কি পাপ স্বরূপ ? কখনই না। বরং পাপকে আমি চিনিতাম না, যদি ঐ ব্যবস্থা চিনাইয়া না দিত। কারণ লোভ কি, তাহা জানিতাম না, যদি ব্যবস্থা না বলিত, 'তুমি
৮ লোভ করিবে না'। কিন্তু আদেশ উপলক্ষে পাপ সুযোগ পাইয়া
৯ আমার অন্তরে সর্ব্বপ্রকার লোভ জন্মাইল। কারণ ব্যবস্থার অসত্ত্বে পাপ মৃত ছিল, আমি কিন্তু ব্যবস্থার অসত্ত্বে একদা জীবিত ছিলাম; কিন্তু আদেশ আসিবা মাত্র পাপ উজ্জীবিত হইল, আর আমি মরিলাম।
১০ এবং যে আদেশ জীবনসাধনোদ্দেশে দত্ত হইয়াছিল, আমি দেখি-
১১ লাম যে, তাহাই মৃত্যু সাধন করিল। কারণ পাপ আদেশ উপলক্ষে সুযোগ পাইয়া আমাকে প্রতারণা করিল, এবং তদ্বারা [লোভ জন্মা-
১২ ইয়া] আমাকে বধ করিল। অতএব ব্যবস্থা পবিত্র রহিল,
১৩ আদেশও পবিত্র, ন্যায্য ও উত্তম রহিল। তবে উত্তম বিষয়টি কি আমার পক্ষে মৃত্যুর কারণ হইয়া উঠিল ? কখন না; কিন্তু পাপই যেন পাপ বলিয়া প্রকাশ পায়, যেহেতু সে উত্তম বিষয়টি লইয়া আমার মৃত্যুসাধন করিল, তাহাতে যেন আদেশের দ্বারা পাপ
১৪ অতীব পাপময় হইয়া উঠে। কারণ আমরা জানি যে ব্যবস্থা
১৫ পারমার্থিক, কিন্তু আমি মাংসিক—পাপের হস্তে বিক্রীত। কারণ যাহা সাধন করি, তাহা সজ্ঞান হইয়া করি না; কারণ যাহা ইচ্ছা করি, তাহা আমি করি না; যাহা ঘৃণা করি, তাহাই আমি করি।
১৬ তবে যাহা ইচ্ছা নহে, তাহা যদি করি, তাহা হইলে আমি ব্যবস্থাকে
১৭ উত্তম বলিয়া তাহাতে অনুমোদন করিতেছি। এখন তবে আমিই আর তাহা সাধন করি না, আমার অন্তরবাসী পাপই তাহা
১৮ করে। কারণ আমি জানি যে আমাতে অর্থাৎ আমার মাংসে উত্তম বিষয় কিছুই বাস করে না; কারণ ইচ্ছা আমার রহিয়াছে, কিন্তু উত্তম
১৯ বিষয় সাধন করা আমার হইয়া উঠে না। কারণ যে উত্তম বিষয়টি আমি ইচ্ছা করি, তাহা আমি করি না; কিন্তু যে মন্দ বিষয়টি আমি ইচ্ছা না করি, তাহাই আমি করিয়া থাকি।

তবে যাহা ইচ্ছা নাই, তাহাই যদি করি, তাহা হইলে আমিই আর ২০ তাহা সাধন করিতেছি না, আমার অন্তর্বাসী পাপই তাহা করিতেছে। অতএব উত্তম কার্য্য করিতে ইচ্ছুক যে আমি, আমার ২১ সম্বন্ধে এই ব্যবস্থা দেখিতে পাইতেছি যে, মন্দ আমাতে সংলগ্ন রহিয়াছে। কারণ, আন্তরিক পুরুষ সম্বন্ধে আমি ঈশ্বরের ২২ ব্যবস্থায় আনন্দ করিতেছি; কিন্তু আমার অঙ্গগুলির মধ্যে আমি ২৩ অন্য এমন এক ব্যবস্থা দেখিতে পাইতেছি, যাহা আমার বিবেক-গত-ব্যবস্থার বিরুদ্ধে সংগ্রাম করিতেছে, এবং আমাকে আমার সেই অঙ্গস্থিত পাপ-ব্যবস্থার নিকট বন্দি করিয়া রাখিতেছে। হায়! ২৪ দীন হীন মনুষ্য যে আমি! কে আমাকে এই মৃত্যুর অধিকৃত শরীর হইতে উদ্ধার করিবে? আমি আমাদের প্রভু যেশু খৃষ্টকে ২৫ স্মরণ করিয়া ঈশ্বরকে ধন্যবাদ করি। অতএব আমি আপনি বিবেক দ্বারা ঈশ্বরের ব্যবস্থার দাসত্ব করি, কিন্তু মাংস দ্বারা আমি পাপ-ব্যবস্থার দাসত্ব করি।

৮ অতএব যাহারা খৃষ্ট যেশুতে আছে, তাহাদের প্রতি এখন আর কোন দণ্ডাদেশ নাই। কারণ খৃষ্ট যেশুতে থাকায় ⌈নূতন⌉ জীবন-গত ২ আত্মার ব্যবস্থা আমাকে পাপের ও মৃত্যুর ব্যবস্থা হইতে বিমুক্ত করিয়াছে। কারণ মাংস জনিত দৌর্ব্বল্য নিবন্ধন ব্যবস্থার যাহা অসাধ্য ৩ ছিল, তাহা ঈশ্বর সাধন করিলেন, অর্থাৎ তিনি নিজ পুত্রকে পাপময় মাংসের সাদৃশ্যে ও পাপের জন্য প্রেরণ করিয়া পাপকে মাংসে দণ্ডিত করিলেন। তাহাতে যেন ব্যবস্থার ন্যায্য প্রাপ্য আমাদের ৪ অর্থাৎ মাংসিকভাবে না চলিয়া আত্মিকভাবে চলিতেছি যে আমরা, আমাদের আচার ব্যবহারে পরিশোধ হয়। কারণ ৫ যাহারা মাংসিক, তাহারা মাংসিক বিষয়ের চিন্তা করে, কিন্তু যাহারা আত্মিক, তাহারা আত্মিক বিষয়ের চিন্তা করে। কারণ মাংসের ৬ চিন্তা মৃত্যুজনক; কিন্তু আত্মার চিন্তা জীবন ও শান্তিজনক। যেহেতু ৭ মাংসের চিন্তা ঈশ্বরের প্রতি শত্রুতা, কারণ ⌈মাংস⌉ ঈশ্বরের ব্যবস্থার

৮ বশীভূত নয়, আর বশীভূত হইতে পারেও না। আর যাহারা
৯ মাংসিক, তাহারা ঈশ্বরের সন্তোষপাত্র হইতে পারে না। কিন্তু তোমরা মাংসিক নহ, তোমরা আত্মিক, যদি ঈশ্বরের আত্মা তোমাদের অন্তরে বাস্তবিকই বাস করেন। কিন্তু খ্রষ্টের আত্মা
১০ যাহার অন্তরে নাই, সে তাঁহার কেহই নয়। তবে যদি খ্রষ্ট তোমাদের অন্তরে থাকেন, তাহা হইলে শরীর পাপের কারণে
১১ মর্ত্ত্য বটে, কিন্তু আত্মা যাথার্থিকতার কারণে অমর। আর যিনি য়েশুকে মৃতদের মধ্য হইতে উত্থাপন করিয়াছেন, তাঁহার আত্মা যদি তোমাদের অন্তরে বাস করেন, তাহা হইলে যিনি খ্রষ্ট য়েশুকে মৃতদিগের মধ্য হইতে উত্থাপন করিয়াছেন, তিনি তোমাদের অন্তরে বাসকারী তাঁহার আত্মার কারণে তোমাদেরও মর্ত্ত্য শরীরকে উজ্জীবিত করিবেন।

১২ তবে ভ্রাতৃগণ, আমরা মাংসিক ভাবে চলিতে মাংসের কাছে
১৩ বাধিত নহি। কারণ যদি তোমরা মাংসিক ভাবে চল, তাহা হইলে তোমরা মরিবে; কিন্তু যদি তোমরা আত্মার বলে শরীরের কর্ম্ম-
১৪ গুলিকে হনন কর, তাহা হইলে তোমরা বাঁচিবে। কারণ যাহারা ঐশ্ব-
১৫ রিক আত্মা দ্বারা পরিচালিত হয়, তাহারাই ঈশ্বরের সন্তান। কারণ তোমরা দাসত্ব-আত্মা প্রাপ্ত হও নাই যে আবার ভয় করিতে হইবে, তোমরা পুত্রত্বের-আত্মা প্রাপ্ত হইয়াছ; যাঁহাকে প্রাপ্ত হওয়াতে
১৬ আমরা আব্বা পিতা বলিয়া ডাকি। আত্মা নিজেও আমাদের
১৭ আত্মার সঙ্গে সাক্ষ্য প্রদান করিতেছেন যে আমরা ঈশ্বরের সন্তান। আর সন্তান যদি আমরা হইলাম, তাহা হইলে উত্তরাধিকারীও হইলাম, অর্থাৎ ঈশ্বরেরই উত্তরাধিকারী, এমন কি, খ্রষ্টের সহাধিকারী হইলাম, যদি বাস্তবিকই আমরা তাঁহার সঙ্গে দুঃখ ভোগ করি, তাহাতে যেন আমরা তাঁহার সঙ্গে মহিমান্বিতও হইতে পারি।

কারণ আমার বিবেচনা যে, আমাদিগের সম্পর্কে ভবিষ্যতে যে মহিমা প্রকাশিত হইবে, তাহার নিকটে এই বর্ত্তমান কালের কষ্ট-

ভোগ গণ্যই নয়। কারণ সৃষ্টি উৎগ্রীব হইয়া ঈশ্বরের সন্তানগণের ১৯
প্রকাশের প্রতীক্ষায় রহিয়াছে। কারণ সৃষ্টিকে নশ্বরতার বশীভূত ২০
করা হইয়াছে, তাহা নিজ ইচ্ছানুযায়ী হয় নাই, যিনি তাহাকে
বশীভূত করাইয়াছেন, ⌈তাঁহার ইচ্ছায় হইয়াছে⌉, যেন সৃষ্টি ২১
নিজেও বিকারতারূপ দাসত্ব হইতে বিমুক্ত হইয়া ঈশ্বরের সন্তান-
দের মহিমারূপ স্বাধীনতায় উত্তীর্ণ হইতে পারে; কারণ আমরা ২২
জানি যে, আজি পর্য্যন্ত সমস্ত সৃষ্টি এক সঙ্গে মিলিয়া আর্ত্তনাদ
করিতেছে ও প্রসব বেদনায় ব্যথিত হইতেছে। আর তাহা কেবল ২৩
নয়, আমরাও, যাহারা আত্মারূপ প্রথম ফল প্রাপ্ত হইয়াছি,
আমরা পর্য্যন্ত অন্তরে আর্ত্তনাদ করিতেছি, এবং পুত্রত্বের—আমাদের
শরীরের উদ্ধারের—প্রতীক্ষা করিতেছি। কারণ প্রত্যাশায় আমরা ২৪
পরিত্রাণ পাইয়াছি। কিন্তু প্রত্যক্ষ দেখাকে প্রত্যাশা বলে না,
কারণ এক জন যাহা দেখিতে পাইতেছে, তাহার আর প্রত্যাশা
করিবে কেন? কিন্তু যাহা না দেখি তাহারই যদি প্রত্যাশা করি, ২৫
তাহা হইলে আমরা সহিষ্ণুতা অবলম্বন করিয়া তাহার অপেক্ষায়
থাকি।

আর আত্মাও যোগ দিয়া আমাদের দৌর্ব্বল্যে সাহায্য করেন। ২৬
কারণ কোন্ অবস্থায় কি প্রার্থনা করা প্রয়োজন, আমরা জানি
না; যাহা কথায় ব্যক্ত হইবার নহে, সে বিষয়ে আত্মা আপনি
সকাতরে অনুরোধ করিতেছেন। আর যিনি হৃদয়ের অন্তরতম স্থান ২৭
পর্য্যন্ত দর্শন করেন, তিনি জানেন আত্মার অভিপ্রায় কি, তাহাতে
তিনি পবিত্রদের জন্য ঈশ্বরের ইচ্ছানুরূপ অনুরোধ করিয়া থাকেন।
আর আমরা জানি, যাহারা ঈশ্বরকে প্রীতি করে, তাহাদের মঙ্গলের ২৮
জন্য সমুদয় বিষয় একত্রে মিলিত হইয়া কার্য্য সাধন করে, ⌈অর্থাৎ
তাহাদেরই মঙ্গলের জন্য⌉, যাহারা ঈশ্বরের নির্ব্বন্ধানুসারে মনোনীত।
যেহেতু যাহাদিগকে তিনি পূর্ব্বে হইতে জানিয়াছিলেন, তাহাদিগকে ২৯
তিনি এই অভিপ্রায়ে পূর্ব্বে হইতে নির্দ্দিষ্টও করিয়া রাখিয়াছিলেন,

যেন তাহারা তাঁহার পুত্রের রূপের সমরূপী হয়, তাহাতে যেন তিনি
৩০ অনেক ভ্রাতৃগণের মধ্যে অগ্রজ হন। আর যাহাদিগকে তিনি পূর্ব্ব-
হইতে নির্দ্দিষ্ট করিয়া রাখিয়াছিলেন, তাহাদিগকে তিনি আহ্বানও
করিলেন; আর যাহাদিগকে তিনি আহ্বান করিলেন, তাহা-
দিগকে তিনি যাথার্থিকীকৃতও করিলেন, আর যাহাদিগকে তিনি
যাথার্থিকীকৃত করিলেন, তাহাদিগকে তিনি মহিমান্বিতও করিলেন।

৩১ তবে এ সমুদয় দেখিয়া আমরা কি বলিব? ঈশ্বর যখন
৩২ আমাদের সপক্ষ, তখন আমাদের বিপক্ষ কে? যিনি নিজ পুত্রের
প্রতি মমতা না করিয়া আমাদের সকলের জন্য তাঁহাকে বিসর্জ্জন
করিলেন, তিনি তাঁহার সঙ্গে কেন অন্যান্য সমুদয় বিষয় প্রদান
৩৩ না করিবেন? কে ঈশ্বরের নির্ব্বাচিত লোকদের বিরুদ্ধে অভিযোগ
৩৪ উপস্থিত করিবে? ঈশ্বরই যাথার্থিকীকৃত করেন। কে দণ্ডাদেশ
দিবে? খৃষ্ট য়েশু কি, যিনি মরিয়াছেন, অধিকন্তু যিনি মৃতদের
মধ্য হইতে উত্থাপিত হইয়াছেন, যিনি ঈশ্বরের দক্ষিণে রহিয়াছেন,
৩৫ এবং আমাদের জন্য অনুরোধও করিতেছেন? খৃষ্টের প্রেম হইতে
কে আমাদিগকে বিচ্ছিন্ন করিবে? ক্লেশ, কি ব্যাকুলতা, উৎপীড়ন
৩৬ কি অন্নকষ্ট, বস্ত্রের অভাব কি প্রাণসংশয় কি খড়্গ? যেমন
লেখা আছে—

"তোমারই কারণে আমরা সমস্ত দিন নিহত হইতেছি,
আমরা বধ্য মেষের মত গণিত হইয়াছি" [গীত ৪৪; ২৩]।

৩৭ কিন্তু যিনি আমাদিগকে প্রেম করিয়াছেন, তাঁহারই বলে
৩৮ আমরা এ সমুদয় বিষয়ে বিজয়ী অপেক্ষাও অধিক জয়ী হই। কারণ
আমার দৃঢ় বিশ্বাস যে, মৃত্যু কি জীবন, দূতগণ কি কর্তৃগণ,
বর্ত্তমান কোন বিষয় কি ভবিষ্যৎ কোন বিষয়, কি শক্তিশালীগণ, কি
৩৯ ঊর্দ্ধস্থ কোন বিষয়, কি অধোস্থ কোন বিষয়, কি অন্য কোন সৃষ্টবস্তু,
কিছুতেই আমাদিগকে ঈশ্বরের সেই প্রেম হইতে বিচ্ছিন্ন করিতে
পারিবে না, যাহা আমাদের প্রভু খৃষ্ট য়েশু মূলক।

৯ **খৃষ্টেতে** আমি সত্য বলিতেছি, মিথ্যা বলিতেছি না, পবিত্র আত্মার সংমিলনে আমার অন্তঃসাক্ষীও আমার সঙ্গে সাক্ষ্য প্রদান ২ করিতেছে যে আমি যারপর নাই দুঃখিত, এবং আমার নিরবচ্ছিন্ন ৩ মনোবেদনা আছে; কারণ আমার সেই ভ্রাতৃগণ,যাহারা মাংস সম্বন্ধে আমার স্বজাতি,তাহাদের জন্যে আমি নিজে খৃষ্ট হইতে বিচ্যুত হইতে ৪ বাঞ্ছা করিতে পারিতাম। কারণ তাহারা সেই ইশ্রায়েলীয় লোক, যাহাদের পুত্রত্ব, ⌈য়েহোবার⌉ মহিমা, নিয়মগুলি, ব্যবস্থা-বিধান, ৫ ভজনা-পদ্ধতি ও অঙ্গীকারগুলি, পিতৃগণও যাহাদের, এবং যাহাদেরই হইতে মাংস সম্বন্ধে খৃষ্টও উদ্ভূত হইয়াছেন, যিনি সমুদয়ের উপরে ঈশ্বররূপে স্থিতি করিতেছেন ও চিরকালের জন্য ধন্য। আমেন।

৬ কিন্তু ঈশ্বরের বাক্য যে ব্যর্থ হইয়া গিয়াছে, তাহা নয়। কারণ ৭ ইশ্রায়েল জাত সকলেই যে ইশ্রায়েলীয়,এমন নয়। আর আব্রাহামের বংশ বলিয়া তাহারা সকলেই যে সন্তান, এমনও নয়, বরং যেমন লেখা আছে—'ইসাহাকের বংশই তোমার বংশ বলিয়া খ্যাত হইবে' ৮ (আদি ২১; ১২) অর্থাৎ মাংসজাত সন্তানগণ যে ঈশ্বরের সন্তান, তাহা নয়, অঙ্গীকার-জাত সন্তানগণই বংশ বলিয়া গণিত হইবে। ৯ কারণ অঙ্গীকার বাক্য এই—'এই সময়ে আমি পুনরাগমন করিব, আর তখন সারার একটি পুত্র হইবে' (আদি ১৮; ১০)। ১০ আর তাহা কেবল নয়, রেবেক্কাও এক জন দ্বারা অর্থাৎ আমাদের ১১ পিতৃপুরুষ ইসাহাক দ্বারা অন্তঃসত্বা হইলে পর, ⌈সন্তান দুইটি⌉ যখন ভূমিষ্ঠ হয় নাই; ভাল মন্দ কিছু করেও নাই, এমন সময়েই (যেন ঈশ্বরের নির্ব্বাচননিয়মানুগত নির্ব্বন্ধ অর্থাৎ কর্ম্মগুণে নয়, কিন্তু আহ্বান কারীর ইচ্ছাতেই লোকে গ্রাহ্য হইবে, এই সঙ্কল্পটি ১২ অটল থাকে, সেই জন্য) রেবেক্কাকে বলা হইল যে, 'জ্যেষ্ঠটি ১৩ কনিষ্ঠের দাসত্ব করিবে' (আদি ২৫; ২৩); যাদৃশ লেখা আছে— 'য়াকোবকে আমি প্রেম করিয়াছি, কিন্তু এসাউকে আমি ঘৃণা করিয়াছি' (মালেং ১; ২।৩)।

১৪ তবে আমরা কি বলিব? ঈশ্বর কি অন্যায় করেন? কখনই
১৫ না। কারণ মুশাকে তিনি বলেন, "তাহারই প্রতি দয়া করিব, যাহার প্রতি দয়া আছে, আর তাহারই প্রতি কৃপা করিব, যাহার প্রতি কৃপা
১৬ আছে" (যাত্রা ৩৩; ১৯)। সুতরাং ইচ্ছাকারীরও হাত নয়, ধাবন
১৭ কারীরও হাত নয়, দয়াকারী ঈশ্বরেরই হাত। কারণ শাস্ত্র ফারায়োকে বলেন, 'এই জন্যই আমি তোমাকে উদিত করিলাম যেন তোমাতে আমার শক্তি প্রদর্শন করিতে পারি, এবং সমস্ত পৃথিবীতে যেন
১৮ আমার নাম ঘোষিত হয়' (যাত্রা ৯;১৬)। সুতরাং তিনি যাহাকে দয়া করিতে চাহেন, তাহাকে দয়া করেন, আর যাহাকে কঠিন করিতে চাহেন, তাহাকে কঠিন করেন।

১৯ তুমি তবে বলিবে, তিনি দোষ ধরেন কেন? তাঁহার ইচ্ছার
২০ প্রতিরোধ কে করে? বটে, কিন্তু তুমি, হে মনুষ্য, তুমি কে, যে ঈশ্বরের উপরে কথা কহ? নির্ম্মিত বস্তু কি নির্ম্মাতাকে বলিতে পারে, তুমি
২১ আমাকে এরূপ করিয়াছ কেন? অথবা কুম্ভকারের কি কর্দ্দমের উপরে এমন ক্ষমতা নাই যে, সে সেই এক তাল হইতে একটি পাত্র
২২ আদরের, আর একটি অনাদরের জন্য করিতে পারে? আর তবে কি [বলিবে], যদি ঈশ্বর আপন ক্রোধ প্রদর্শন করিবার ও আপন পরাক্রম জ্ঞাত করিবার ইচ্ছা সত্বেও, বিনাশের জন্য সংগঠিত ক্রোধের পাত্রদিগকে এই উদ্দেশে অত্যন্ত দীর্ঘ সহিষ্ণুতায় সহ্য করিয়াছেন,
২৩ যেন তিনি আপনার মহিমার আতিশয্য সেই দয়াপাত্র দিগকে প্রদর্শন করিতে পারেন, যাহাদিগকে তিনি মহিমা দানের জন্য পূর্ব্ব হইতে
২৪ প্রস্তুত করিয়াছেন—যাহাদিগকে (অর্থাৎ আমাদিগকে) তিনি ইহুদীদের মধ্য হইতে কেবল নয়, বিজাতিদেরও মধ্য হইতে আহ্বান
২৫ করিয়াছেন? যেমন তিনি হোসেয়া গ্রন্থে বলেন যথা—

"যে আমার লোক ছিল না, তাহাকে আমার লোক বলিব,
আর যে প্রিয়া ছিল না, তাহাকে প্রিয়া বলিব" (হোসেঃ ২;২৩)।

২৬ "আর এমন হইবে, যে স্থানে বলা হইয়াছিল, তোমরা আমার লোক নহ,
সেই স্থানে তাহারা জীবন্ত ঈশ্বরের সন্তান খ্যাত হইবে" (হোসে ১; ১০)।

আর ইশাইয়াও ইশ্রায়েলের বিষয়ে উচ্চৈঃস্বরে বলেন— ২৭

"ইশ্রায়েলের সন্তানগণের সংখ্যা সমুদ্রতীরস্থ বালুকারাশির তুল্য হইলেও অবশিষ্টাংশ মাত্র পরিত্রাণ পাইবে।"

"কারণ প্রভু পৃথিবীতে আপন বিচারোক্তি সফল করিবেন, তিনি ২৮ তাহা অতি সংক্ষেপেই করিবেন"। (ইশাঃ ১০; ২২। ২৩)।

ইহার অগ্রেও যেমন ইশাইয়া বলিয়াছেন যথা— ২৯

'সাবায়োথের প্রভু আমাদের জন্য বংশ না রাখিলে,
আমরা সোদমার মত হইতাম ও গোমরার সদৃশ হইতাম' (ইশাঃ ১; ৭—৯)।

তবে আমরা কি বলিব? এই—যে বিজাতিগণ কোন যাথার্থিকতার ৩০ অনুধাবন করে নাই, তাহারাই যাথার্থিকতা—বিশ্বাসলভ্য যাথার্থিকতা—লাভ করিল; কিন্তু ইশ্রায়েল যাথার্থিকতাপ্রদ এক ব্যবস্থার ৩১ অনুধাবন করিয়াও ব্যবস্থার সঙ্গ ধরিতে পারিল না। কেন? না ৩২ তাহারা বিশ্বাস-পথে না যাইয়া কর্ম্ম-পথে অনুধাবন করিল। তাহারা উচ্ছোট খাইবার প্রস্তরে উচ্ছোট খাইল। যেমন লেখা আছে— ৩৩

"দেখ, সিয়োনে আমি একটি উচ্ছোট খাইবার প্রস্তর ও বিঘ্নশিলা রাখিব, যে কেহ তাহাতে বিশ্বাস করিবে, সে লজ্জায় পড়িবে না" (ইশাঃ ৮;১৪)।

ভ্রাতৃগণ! আমার মনোবাঞ্ছা ও তাহাদের জন্যে ঈশ্বরের নিকট ১০ আমার বিনতি এই যে, তাহাদের পরিত্রাণ হয়। কারণ আমি ২ তাহাদেরই পক্ষে সাক্ষ্য প্রদান করিতেছি যে ঈশ্বরানুরাগ তাহাদের আছে বটে, কিন্তু তাহা জ্ঞানসঙ্গত নয়। কারণ ঈশ্বর যে যাথা- ৩ র্থিকতা দান করেন, তাহার মর্ম্ম না বুঝিয়া এবং আপনাদের নিজের যাথার্থিকতা স্থাপন করিবার চেষ্টা করায় তাহারা ঈশ্বরের যাথা- র্থিকতার বশীভূত হইল না। কারণ খৃষ্টই ব্যবস্থার পরিসমাপ্তি, ৪ তাহাতে যেন প্রত্যেক বিশ্বাসীর যাথার্থিকতা লাভ হইতে পারে। কারণ ব্যবস্থা হইতে যে যাথার্থিকতা লাভ হয়, তদ্বিষয়ে মুশা ৫ লিখেন—যে মনুষ্য তাহা সাধন করে, সে তৎদ্বারা বাঁচিবে, (লেবি ১৮; ৫)। কিন্তু বিশ্বাসলভ্য যাথার্থিকতা এইরূপ কহে, ৬ যথা—"তুমি মনে মনে এমন বলিও না, কে স্বর্গে উত্থান

৭ করিবে (অর্থাৎ খ্রীষ্টকে অবরোহণ করাইতে), কিম্বা কে পাতালে অবতরণ করিবে (অর্থাৎ খ্রীষ্টকে মৃতদের মধ্য হইতে উত্তোলন ৮ করিতে)। বরং তাহা কি বলে? বাক্যটি তোমার নিকটে, তোমার মুখে, তোমার হৃদয়েই রহিয়াছে অর্থাৎ সেই বিশ্বাসেরই বাক্য, যাহা আমরা প্রচার করি (২ বিবঃ ৩০; ১২। ১৪)
৯ কারণ তুমি যদি তোমার মুখে স্বীকার কর যে য়েশুই প্রভু এবং তোমার হৃদয়ে বিশ্বাস কর যে ঈশ্বর তাঁহাকে মৃতদের মধ্য হইতে ১০ উত্থাপন করিয়াছেন, তাহা হইলে পরিত্রাণ পাইবে। কারণ যাথার্থিকতা লাভের জন্য লোকে হৃদয়ে বিশ্বাস করে, এবং ১১ পরিত্রাণ লাভের জন্য মুখে স্বীকার করে। কারণ শাস্ত্র বলেন, "যে কেহ তাঁহাতে বিশ্বাস করিবে, সে লজ্জায় পড়িবে না" (ইশাঃ ১২ ২৮; ১৬)। কারণ ইহুদীতে আর গ্রীকেতে কোন প্রভেদ নাই; কারণ সেই প্রভু সকলেরই প্রভু, আর যাহারা তাঁহাকে ডাকে সেই ১৩ সকলকেই তিনি বাহুল্যরূপে 「অনুগ্রহ」 দান করেন। কারণ "যে কেহ প্রভুর নাম লইবে, সে পরিত্রাণ পাইবে" (য়োয়েল ৩; ৯)।
১৪ তবে কেমন করিয়া তাহারা তাঁহাকে ডাকিবে, যাঁহাতে তাহাদের বিশ্বাস নাই? আর কেমন করিয়া তাঁহাতে বিশ্বাস করিবে, যাঁহার বিষয়ে তাহারা শ্রবণ করে নাই? আর প্রচারক ব্যতীত কেমন ১৫ করিয়া শুনিবে? আর প্রেরিত না হইলেই বা তাহারা কেমন করিয়া প্রচার করিবে? যেমন লেখা আছে—"যাঁহারা উত্তম শুভ-সম্বাদ প্রচার করেন, তাঁহাদের চরণ কেমন মনোহর" (ইশাঃ ৫২; ৭)।
১৬ কিন্তু সকলেই সেই শুভ সমাচারে কর্ণপাত করে নাই। কারণ ইশাইয়া বলেন—"হে প্রভো! কে আমাদের সম্বাদে কর্ণপাত ১৭ করিল" (৫৩; ১)। অতএব বিশ্বাসটি সম্বাদ সাপেক্ষ এবং সম্বাদটি ১৮ খ্রীষ্টের আদেশ* সাপেক্ষ। তবে জিজ্ঞাসা করি, তাহারা কি শুনিতে পায় নাই? অবশ্য শুনিয়াছে—

* দেখ, লুক ৩; ২ পদের টিপ্পনী।

কারণ সমস্ত পৃথিবীতে তাঁহাদের ধ্বনি ব্যাপিয়া গিয়াছে,
এবং তাঁহাদের বাক্য সাম্রাজ্যের দিগ্‌দিগন্ত পর্য্যন্ত গিয়াছে (গীত ১৯ ; ৪)।

কিন্তু জিজ্ঞাসা করি, ইস্রাএল কি জানিতে পায় নাই ? মূশা প্রথমেই ১৯ বলেন, "এক নগণ্য জাতিকে দেখিয়া তোমাদের হিংসা হইবে, এক অজ্ঞান জাতিকে দেখিয়া তোমাদের ক্রোধ জন্মিবে" (দ্বিঃ বিবঃ ৩২; ২১)। আর ইশাইয়া অতি সাহস পূর্ব্বক কহেন— ২০

"যাহারা আমার অন্বেষণ করে নাই, তাহারা আমার উদ্দেশ পাইল,
যাহারা আমার বিষয় জিজ্ঞাসাও করে নাই, তাহাদের নিকটে আমি প্রকাশ
পাইলাম" (ইশাঃ ৬৫ ; ১)।

কিন্তু ইস্রাএলের বিষয়ে তিনি কহেন "এক অবাধ্য ও বিরোধী ২১ জাতির দিকে আমি সমস্ত দিন আমার হস্ত প্রসারণ করিয়াছিলাম" (৬৫ ; ২)।

তবে জিজ্ঞাসা করি, ঈশ্বর কি আপনার লোকদিগকে দূর ১১ করিয়া দিয়াছেন ? কখনই না ; কারণ আমিও এক জন ইস্রাএলীয় ও আব্রাহামের বংশজাত। বিন্যামীন গোষ্ঠী সম্ভূত। ঈশ্বর যাহা- ২ দিগকে পূর্ব্ব হইতে জানিয়াছিলেন, আপনার সেই লোকদিগকে তিনি দূর করিয়া দেন নাই। অথবা তোমরা কি জাননা যে এলি- য়ার বৃত্তান্তে শাস্ত্র কি বলেন ? এলিয়া ইস্রাএলের নামে ঈশ্বরের নিকট কেমন অভিযোগ করেন যথা—'প্রভো ! তোমার দৈববক্তাদিগকে ৩ তাহারা বধ করিয়াছে, তোমার বেদী সকল তাহারা তুলিয়া ফেলি- য়াছে, আমি একামাত্র অবশিষ্ট আছি, আর আমারও প্রাণ তাহারা লইবার চেষ্টা করিতেছে' (১ রাজাঃ ১৯; ১০।১৪)। কিন্তু দৈববাণী ৪ তাঁহাকে কি বলেন ? "যাহারা বালদেবের সম্মুখে জানুপাত করে নাই, এমন সপ্ত সহস্র পুরুষকে আমি আমার জন্যে অবশিষ্ট রাখি- য়াছি" (১ রাজা ১৯ ; ১৮)। সেই রূপ এই বর্ত্তমান সময়েও ৫ অনুগ্রহমূলক নির্ব্বাচন-নিয়মমতে এক অবশিষ্টাংশ রহিয়াছে। কিন্তু ৬ তাহা যদি অনুগ্রহে হইল, তাহা হইলে তাহা আর কর্ম্মগুণে হয় নাই, অন্যথা অনুগ্রহটি আর অনুগ্রহ রহিল না। তবে কি ? না ইস্রাএল ৭

যদ্বিষয়ের অন্বেষণ করিতেছে তাহা পাইল না, কেবল সেই নির্ব্বাচিতে-
৮ রাই তাহা প্রাপ্ত হইল, আর অবশিষ্ট লোককে কঠিন করা হইল। যেমন
লেখা আছে "এই আজিকার দিন পর্য্যন্ত ঈশ্বর তাহাদিগকে সংজ্ঞা-
শূন্য এক আত্মা দিয়া রাখিয়াছেন—দেখিতে না পায়, এমন চক্ষু ;
৯ শুনিতে না পায়, এমন কর্ণ (দ্বিঃ বিবঃ ২৯ ; ৪ । ইশাঃ ২৯;১০)। আর
দাবিদও কহিয়াছেন—

"তাহাদের ভোজনাসন তাহাদের পক্ষে ফাঁদ ও জাল,
বিঘ্ন ও প্রতিফল স্বরূপ হউক।
১০ যেন দেখিতে না পায়, এই জন্যে তাহাদের চক্ষু অন্ধীভূত হউক,
তাহাদের পৃষ্ঠ তুমি সতত কুব্জ করিয়া রাখ" (গীত ৬৯ ; ২৩।২৪)।

১১ তবে জিজ্ঞাসা করি, তাহারা কি এই জন্য উছোট খাইয়াছে যেন
পতিত হয় ?* কখনই না ; বরং তাহাদের পতন দ্বারা বিজাতিগণের
১২ পরিত্রাণ ঘটিল, তাহাতে যেন ইহুদীদেরও অনুরাগ জন্মে। তবে
তাহাদের পতন যদি জগতের [পরিত্রাণরূপ] ঐশ্বর্য্যের হেতু হইয়া
উঠিল, এবং তাহাদের ক্ষতি যদি বিজাতিগণের [পরিত্রাণরূপ]
ঐশ্বর্য্যের হেতু হইয়া উঠিল, তবে তাহাদের পূর্ণসংখ্যা † তাহা কতই
না হইবে।

১৩ কিন্তু বিজাতীয় যে তোমরা, তোমাদিগকে আমি কহিতেছি,
যেখানে আমি বিজাতিদের আপষ্টল, সেখানে আমি আমার এই
১৪ পদের গৌরব রক্ষা করিয়া থাকি বটে, [অথচ সেই সঙ্গে] আমি
কোন প্রকারে আমার স্বজাতিদের অনুরাগ জন্মাইবার ও তাহাদের
১৫ কতকগুলিকে পরিত্রাণপথে আনিবার [চেষ্টাও করিতেছি]। কারণ

---

* খৃষ্টরূপ উছোট প্রস্তরে ও বিঘ্নশিলায় তাহারা উছোট খাইল অর্থাৎ বিঘ্ন পাইল (৯ ; ৩২।৩৩। মথি ২১ ; ৪২—৪৪), অর্থাৎ খৃষ্ট য়েশুতে তাহারা অবিশ্বাস করিল। কিন্তু তাহাদের সর্ব্বনাশ হউক বলিয়া ঈশ্বর যে তাহাদিগকে অবিশ্বাসে সমর্পণ করিলেন এমন নয়।

† "পূর্ণ সংখ্যা" অর্থাৎ যখন সমস্ত ইশ্রাএল জাতি খৃষ্ট য়েশুর আশ্রয়ে আসিবে এবং ঈশ্বরের মনোনীত লোক বলিয়া দাঁড়াইবে। তখন তাহাদের দ্বারা জগতের মধ্যে মহাপরিত্রাণের ব্যাপার ঘটিবে।

তাহাদের বর্জ্জিত হওন যখন [ঈশ্বরের সহিত] জগতের সম্মিলন স্বরূপ হইল, তখন তাহাদিগের পুনর্গ্রহণ মৃতদের মধ্য হইতে জীবন প্রাপ্তি ব্যতীত আর কি হইবে? ১৬ আর প্রথম ফল যদি পবিত্র হয়, তাহা হইলে তালটিও হইবে। আর মূল যদি পবিত্র হয়, তাহা হইলে শাখা-গুলিও হইবে। ১৭ কিন্তু যখন কতকগুলি শাখা ভাঙ্গিয়া দেওয়া হইয়াছে, আর তুমি বন্য-তৈলবৃক্ষ হইলেও তাহাদের মধ্যে কলম লাগান হইয়াছ, এবং তৈলবৃক্ষের মূলের ও স্নেহপদার্থের ভাগী হইয়া উঠিয়াছ,* ১৮ তখন তুমি সেই শাখাগুলির বিরুদ্ধে গর্ব্ব করিও না। যদি গর্ব্ব কর, [তবে জানিও] তুমি মূলকে ধারণ করিতেছ না, মূল তোমাকেই ধারণ করিতেছে। ১৯ তবে তুমি বলিবে যে, আমাকে কলম লাগাইবার জন্যই শাখাগুলিকে ভাঙ্গিয়া দেওয়া হইয়াছে। ২০ ভাল, অবিশ্বাসের কারণে তাহাদিগকে ভাঙ্গিয়া দেওয়া হইয়াছে, আর বিশ্বাসের গুণে তুমি দাঁড়াইয়া রহিয়াছ। তুমি গর্ব্বিতমনা হইও না, বরং ভয় কর। ২১ কারণ যেখানে ঈশ্বর স্বাভাবিক শাখা-গুলিকে ক্ষমা করিলেন না, সেখানে তিনি তোমাকেও ক্ষমা করিবেন না। ২২ অতএব ঈশ্বরের মঙ্গলভাব ও কঠোরতা দেখ—পতিতদের প্রতি কঠোরতা, আর তোমার প্রতি ঈশ্বরের মঙ্গলভাব—যদি তুমি তাঁহার মঙ্গলভাবে স্থির থাক, অন্যথা তুমিও ছিন্ন হইবে। ২৩ আর তাহারা যদি অবিশ্বাসে না থাকে, তবে তাহারাও কলম লাগান যাইবে; কারণ ঈশ্বর তাহাদিগকে পুনর্ব্বার লাগাইতে সক্ষম আছেন। ২৪ কারণ তুমি যখন স্বাভাবিক বন্যতৈলবৃক্ষ হইতে ছেদিত হইয়া প্রকৃতির বিরুদ্ধে গ্রাম্য তৈলবৃক্ষে কলম লাগান হইয়াছ, তখন যাহারা স্বাভাবিক শাখা, তাহারা যে আপনাদের তৈলবৃক্ষে লাগান হইবে, তাহা কি আরো সম্ভব নহে?

২৫ কারণ, ভ্রাতৃগণ, পাছে তোমরা আপনি আপনাকে বুদ্ধিমান মনে কর, এই জন্য আমি তোমাদিগকে এই গূঢ় রহস্য না জানাইয়া থাকিতে পারিলাম না। দেখ, যাবৎ বিজাতিদের পূর্ণ

* কোন কোন প্রাচীন হস্তলিপিতে লেখে "স্নেহপদার্থের মূলের ভাগী"।

সংখ্যা ⌈ঈশ্বরের রাজ্যে⌉ প্রবিষ্ট না হইবে, তাবৎ ইস্রাএলের হৃদয়-
২৬ কাঠিন্য থাকিয়া যাইবে ; তৎপরে সমুদয় ইস্রাএল পরিত্রাণ পাইবে
যেমন লেখা আছে—
"সিওন হইতে উদ্ধারক আসিবেন ;
তিনি য়াকোব হইতে ধর্ম্মভ্রষ্টতা অপসারণ করিবেন ।
২৭ আর ইহাই তাহাদের সঙ্গে আমার নিয়ম হইবে
যে, আমি তাহাদের পাপ হরণ করিব" [ইশাঃ ৫৯ ; ২০]।

২৮ অতএব শুভসমাচার সম্বন্ধে তাহারা তোমাদের ⌈মঙ্গলের⌉ জন্য
শত্রু বটে ; কিন্তু নির্ব্বাচন সম্বন্ধে তাহারা পিতৃগণের নিমিত্ত প্রিয়
২৯ পাত্র । কারণ ঈশ্বরের বরগুলি ও আহ্বান অনুশোচনার বিষয় নয়।
৩০ কারণ তোমরা যেমন এক কালে ঈশ্বরের অবাধ্য ছিলে, কিন্তু এখন
৩১ তাহাদের অবিশ্বাসের সুযোগে দয়ার পাত্র হইয়াছ, তেমনি তাহারাও
এখন অবাধ্য হইয়াছে, যেন তোমাদের দয়ালাভ দৃষ্টে তাহারাও
৩২ দয়া লাভ করে। কারণ সকলকেই যেন দয়া করিতে পারেন, এই
জন্য ঈশ্বর সকলকেই অবাধ্যতারূপ কারায় অবরুদ্ধ রাখিয়াছেন ।

৩৩ আহা ! ঈশ্বরের বুদ্ধি কৌশলের ও জ্ঞানের আতিশয্য কেমন
দূরবগাহ। তাঁহার বিচার কেমন অননুসন্ধেয়,তাঁহার গতি সকল কেমন
৩৪ অনির্দ্দেশ্য ! কারণ কে প্রভুর মন পরিজ্ঞাত হইয়াছে ? অথবা
৩৫ কে তাঁহার মন্ত্রী হইয়াছে ? অথবা কে তাঁহাকে অগ্রীম দান
৩৬ করিয়াছে যে তাঁহাকে প্রতিদান করিতে হইবে ? যেহেতু সমুদয়
বস্তুই তাঁহা হইতে ও তাঁহার দ্বারা ও তাঁহার জন্যই হইয়াছে ।
তাঁহারই অনন্তকালের জন্য মহিমা হউক। আমেন ।

১২ অতএব ভ্রাতৃগণ, আমি ঈশ্বরের করুণার দোহাই দিয়া
তোমাদিগকে অনুরোধ করিতেছি, তোমরা আপনাদের শরীরকে
জীবন্ত বলিরূপে—পবিত্র ও ঈশ্বরের প্রীতিকর বলিরূপে—তাঁহার
নিকটে উৎসর্গকর ; কারণ ইহাই তোমাদের জ্ঞান সঙ্গত উপাসনা ।
২ তোমরা এই বর্ত্তমান যুগের অনুরূপী হইওনা ; বরং তোমরা চিত্তের
শুদ্ধি সাধন করিতে করিতে উত্তরোত্তর পরিবর্ত্তিত হইতে থাক, যেন

তোমরা ঈশ্বরের অভীষ্ট বিষয় কি অর্থাৎ উত্তম, প্রীতিকর ও সিদ্ধ বিষয় কি, তাহা অবধারণ করিতে পার।

৩ আমি আমাকে প্রদত্ত অনুগ্রহ বলে তোমাদের প্রতি জনকে বলিতেছি যে, আপনাকে যেরূপ মনে করা উচিত, তদপেক্ষা আপনাকে বড় ভাবিওনা; বরং ভাবিতে গেলে তোমরা বুদ্ধিমানের মত অর্থাৎ ঈশ্বর যাহাকে যে পরিমাণে বিশ্বাস দিয়াছেন, সেই পরিমাণে ভাবিও। ৪ কারণ যাদৃশ আমাদের একমাত্র শরীরে অনেক অঙ্গ আছে, কিন্তু ৫ সকল অঙ্গের যেমন একই কার্য্যভার নয়; তাদৃশ আমরা এই অনেকে খ্রীষ্টেতে একমাত্র শরীর; কিন্তু এক এক জন আমরা অঙ্গ প্রত্যঙ্গ। ৬ এবং যাহাকে যেমন অনুগ্রহ প্রদত্ত হইয়াছে, তদনুরূপ বিভিন্ন প্রকার বর আমরা প্রাপ্ত হইয়াছি—যদি দৈববাদনা হয়, তবে আইস, ৭ বিশ্বাসের পরিমাণানুসারে তাহা করি; কিম্বা পরিচারিতা, তবে আইস, পরিচর্য্যায় ⌜রত থাকি⌝; অথবা যিনি শিক্ষা দেন, তিনি শিক্ষা ৮ কার্য্যেই ⌜ব্যাপৃত থাকুন⌝; অথবা যিনি অনুরোধ করেন, তিনি অনুরোধ কার্য্যে ⌜থাকুন⌝; যিনি দান করেন, তিনি সরল ভাবে ⌜দান করুন⌝; যিনি নেতার কার্য্য করেন, তিনি যত্ন সহকারে ⌜তাহা করুন⌝। যিনি দয়া প্রদর্শন করেন, তিনি হৃষ্টচিত্তে ⌜তাহা করুন⌝। ৯ প্রেম অকপট হউক। মন্দ বিষয়কে ঘৃণা কর। উত্তম বিষয়ে আসক্ত থাক। ১০ ভ্রাতৃপ্রেম বিষয়ে ⌜বলি⌝, তোমরা পরস্পরকে স্নেহ কর। সম্মান দান বিষয়ে ⌜বলি⌝, তোমরা পরস্পরের অগ্রগামী হও। ১১ অনুরাগ বিষয়ে ⌜বলি⌝, শিথিল হইওনা। আত্মাতে প্রমত্ত হও। প্রভুর সেবা পরায়ণ হও। ১২ ভরসার জন্য আনন্দিত হও। ক্লেশের অবস্থায় সহিষ্ণু হও। ১৩ প্রার্থনায় একান্ত রত থাক। পবিত্রদের অভাব মোচন কর। ১৪ অতিথিসৎকারে তৎপর হও। যাহারা তোমাদিগকে তাড়না করে, তাহাদিগকে আশীর্ব্বাদ কর—আশীর্ব্বাদই কর, অভিশাপ দিও না। ১৫ আনন্দ কারীদের সঙ্গে আনন্দ কর; রোদন কারীদের সঙ্গে রোদন কর। ১৬ তোমরা এক ভাবের ভাবী হও। বড় বড় বিষয়ের দিকে মন না দিয়া

সামান্যদের দিকে নীয়মান হও। আপনি আপনাকে বুদ্ধিমান
১৭ মনে করিও না। অনিষ্টের পরিশোধে কাহারও প্রতি অনিষ্ট করিও না।
১৮ সকল মনুষ্যের দৃষ্টিতে যাহা উত্তম, তৎ বিষয়ে চেষ্টিত হও। সম্ভব হইলে—
নিতান্ত পক্ষে তোমাদের উপর যত দূর নির্ভর করে—সকল মনু-
১৯ ষ্যের সহিত প্রীতিভাব রাখ। প্রিয়গণ! তোমরা আপনারা বৈরশুদ্ধি
করিও না, বরং [ঈশ্বরের] ক্রোধকে স্থান দাও; কারণ লেখা আছে—
"প্রভু কহেন, বৈরশুদ্ধি করা আমার অধিকার; আমিই প্রতিফল দিব"
২০ (দ্বিঃবিবঃ৩২;৩৫)। তুমি বরং তোমার শত্রু ক্ষুধিত হইলে তাহাকে
আহার দাও; তৃষ্ণার্ত্ত হইলে তাহাকে পান করাও; কারণ ইহা করিলে
তুমি তাহার মস্তকের উপরে জ্বলন্ত অঙ্গার রাশীকৃত করিবে"
২১ (হিতোপ ২৫;২১)। অসৎ বিষয় দ্বারা পরাজিত হইও না; বরং
অসৎকে সৎ দ্বারা পরাজয় কর।

১৩ প্রত্যেক জন উচ্চপদস্থ কর্ত্তৃপক্ষদের বশীভূত হউক। কারণ
এমন কোন কর্ত্তৃপক্ষ নাই, যাহা ঈশ্বর হইতে হয় নাই। আর যাঁহারা রহি-
২ য়াছেন, তাঁহারা ঈশ্বর কর্ত্তৃক নিযুক্ত। অতএব যে কেহ কর্ত্তৃপক্ষের বিরোধ
করে, সে ঈশ্বরেরই নিয়মের প্রতিকুলতা করে; আর যাহারা প্রতি-
৩ কুলতা করে, তাহারা দণ্ড পাইবে। কারণ শাসন কর্ত্তৃগণ সৎকর্ম্মের
নহে, তাহারা মন্দকর্ম্মেরই পক্ষে ভীতির বিষয়। তুমি কি কর্ত্তৃপক্ষ হইতে
নির্ভয় হইতে চাও? তবে সৎকর্ম্ম কর, তাহা হইলে তুমি তাঁহা হইতে
৪ প্রশংসালাভ করিবে; কারণ তিনি তোমার মঙ্গলের জন্য ঈশ্বরের
ভৃত্য। কিন্তু যদি মন্দ কার্য্য কর, তাহা হইলে ভয় করিতে হইবে; কারণ
তিনি অকারণে খড়্গ ধারণ করিতেছেন না। কারণ তিনি ঈশ্বরেরই
ভৃত্য—তাঁহারই ক্রোধ চরিতার্থ করিবার জন্য মন্দ কর্ম্মকারীদের প্রতি-
৫ ফলদাতা। এই হেতু বশীভূত হওয়া নিতান্তই আবশ্যক। তাঁহারা ক্রোধ
করিবেন বলিয়া কেবল নয়, তোমার অন্তঃসাক্ষীর জন্যও [বশীভূত
৬ হও]। কারণ এই কারণে তোমরা রাজস্বও দিয়া থাক; কারণ তাঁহারা
৭ ঈশ্বরের কার্য্যাধ্যক্ষ হইয়া এই কার্য্যে ব্যাপৃত আছেন। যাঁহার

যাহা প্রাপ্য তাঁহাকে তাহাই দাও। যাঁহার রাজস্ব [প্রাপ্য], তাঁহাকে রাজস্ব, যাঁহার শুল্ক তাঁহাকে শুল্ক, যাঁহাকে ভয়, তাঁহাকে ভয়; যাঁহার সম্মান, তাঁহাকে সম্মান [দাও]।

৮ পরস্পরের প্রতি প্রেম করা ভিন্ন কাহারো কাছে আর কিছুতেই ঋণী হইও না। কারণ যে পরকে প্রেম করে, তাহার ব্যবস্থা পালন করা হইয়াছে। ৯ কারণ সেই "ব্যভিচার করিবে না, বধ করিবে না, চুরি করিবে না, লোভ করিবে না," এবং এতদ্ভিন্ন যদি আর কোন আদেশ থাকে, সে সমস্তই এই কথার মধ্যে আছে যথা—"তুমি আপন প্রতিবেশীকে আত্মবৎ প্রেম করিবে"। ১০ প্রেম প্রতিবাসীর অনিষ্ট করে না; অতএব প্রেমই ব্যবস্থার সিদ্ধি।

১১ আর এই কালের গতিক দেখিয়া জানিতে পারিতেছ যে এখনি নিদ্রা হইতে জাগিবার উপযুক্ত সময়; কারন যখন আমরা বিশ্বাসপথে আসিয়াছিলাম, তখন অপেক্ষা এখন আমাদের পরিত্রাণ নিকটতর হইয়াছে। ১২ রাত্রির অধিকাংশ অতিবাহিত, দিবস আগত প্রায়। অতএব আইস, আমরা অন্ধকারের কার্য্য সকল পরিত্যাগ করিয়া দীপ্তি-সজ্জাপরিধান করি। ১৩ আইস, আমরা ভদ্র ভাবে আচরণ করি, যেমন দিবসের যোগ্য—লাম্পট্যে ও মত্ততায় নয়, স্ত্রীসম্ভোগে ও বিলাসীতায় নয়, বিবাদে ও ঈর্ষ্যায় নয়। ১৪ প্রত্যুত, তোমরা প্রভু য়েশু খৃষ্টকে পরিধান কর, আর মাংসের প্রতি এমন যত্ন করিও না, যাহাতে কামানল প্রজ্জ্বলিত হইয়া উঠিতে পারে।

## ১৪

যে বিশ্বাসে দুর্ব্বল, তাহাকে পরিগ্রহণ কর, কিন্তু তাহার সন্দিগ্ধভাব খণ্ডন করিবার জন্য নয়। ২ এক জনের বিশ্বাস যে, তাহার অখাদ্য কিছুই নাই; কিন্তু যে [বিশ্বাসে] দুর্ব্বল, সে শাকান্ন ভোজন করে। ৩ [আমিষ] ভোজী [নিরামিষ] ভোজীকে তুচ্ছ না করুক; আর [নিরামিষ] ভোজী [মাংসাদি] ভোজীর বিচার না করুক; কারণ ঈশ্বর তাহাকে পরিগ্রহণ করিয়াছেন। ৪ তুমি কে? যে পরের গৃহ-দাসের বিচার কর? সে দাঁড়াউক বা পতিত হউক, তাহার প্রভু

তাহা বুঝিবেন। আর সে দাঁড়াইবেই; কারণ তাহাকে অটল রাখিতে
৫ প্রভুর ক্ষমতা আছে। এক জনের বিচারে এক দিবস অন্য
দিবস অপেক্ষা গুরুতর, অন্যের বিচারে সকল দিবসই সমান।
৬ প্রত্যেক জন নিজ মনে স্থিরনিশ্চয় হউক। যে জন দিন বিশেষ মানে, সে
প্রভুর জন্য মানে; আর যে ⌈মাংসাদি⌉ ভোজন করে, সে প্রভুর
দৃষ্টিতে ভোজন করে; কারণ সে ঈশ্বরকে ধন্যবাদ দেয়; আর যে
ভোজন না করে, সে প্রভুর জন্য ভোজন করে না, অথচ ঈশ্বরকে
৭ ধন্যবাদ দেয়। কারণ আমাদের কেহ আপনার জন্য জীবন ধারণ
৮ করিতেছি না, আপনার জন্য মরিও না। কারণ যদি জীবন ধারণ
করি, তবে তাহা প্রভুরই জন্য ধারণ করি; আর যদি আমরা মরি,
তবে তাহাও প্রভুরই জন্য মরি। অতএব জীবন ধারণ করি, কি
৯ মরি, আমরা প্রভুরই। কারণ মৃতদের ও জীবিতদের, উভয়েরই
১০ প্রভু হইবার জন্য, খৃষ্ট মরিয়াছেন ও উজ্জীবিত হইয়াছেন। কিন্তু
⌈হে শাকান্নভোজী⌉, তুমি কেন তোমার ভ্রাতার বিচার কর? আর
⌈হে আমিষভোজী⌉, তুমিই বা কেন তোমার ভ্রাতাকে তুচ্ছ কর?
কারণ আমরা সকলেই ঈশ্বরের বিচার-সিংহাসনের সম্মুখে দণ্ডায়মান
১১ হইব। কারণ লেখা আছে—

"প্রভু কহিতেছেন, আমি আমার জীবনের দিব্যে কহিতেছি, যে, প্রত্যেক
জানু আমার সম্মুখে পাতিত হইবে,
এবং প্রত্যেক জিহ্বা ঈশ্বরকে স্তুতিবাদ করিবে" (যিশা ৪৫; ২৩)।

১২ অতএব প্রত্যেক জন আপনার নিজের বিষয়ে ঈশ্বরের নিকটে
নিকাশ দিবে।

১৩ অতএব আইস, আমরা আর পরস্পরের বিচার করিব না; বরং
তোমরা এই বিষয়ে বিচার কর যেন তোমাদের ভ্রাতার উছোটের
১৪ বা বিঘ্নের কারণ না হও। আমি জানি, এবং প্রভু যেশুতে
আমার দৃঢ় প্রতীতি যে স্বভাবতঃ কিছুই অশুচি নয়; কেবল তাহারই
১৫ পক্ষে তাহা অশুচি হয়, যে অশুচি গণনা করে। কারণ যদি
খাদ্যসামগ্রীর জন্য তোমার ভ্রাতা ক্ষুণ্ণ হয়, তাহা হইলে তোমার

আর প্রেমানুগত আচরণ করা হইল না। যাহার জন্য খ্রীষ্ট মরিয়াছিলেন, তুমি তোমার খাদ্য সামগ্রী দ্বারা তাহার সর্ব্বনাশ করিও না। তোমাদের উত্তম বিষয়টি নিন্দিত না হৌক। কারণ ১৬ ভোজন পান ঈশ্বরের রাজ্যের লক্ষণ নহে, [তাহার লক্ষণ] যাথা- ১৭ র্থিকতা, শান্তিভাব ও পবিত্র আত্মা জনিত আনন্দ। কারণ যে ১৮ এই রূপে খ্রীষ্টের সেবা করে, সেই ঈশ্বরের প্রীতি পাত্র ও মনুষ্যদের নিকট প্রশংসনীয় হয়। অতএব আইস, যাহাতে শান্তিভাব থাকে ১৯ ও যাহাতে পরস্পরের উদ্‌গ্রন্থন হয়, তাহারই আমরা অনুশীলন করি। খাদ্যসামগ্রীর নিমিত্তে তুমি ঈশ্বরের কার্য্য ভগ্ন করিও না। ২০ সকল সামগ্রীই শুচি, কিন্তু যে ব্যক্তি বিঘ্ন সত্ত্বে ভোজন করে, তাহারই পক্ষে তাহা মন্দ। মাংস ভোজন, কি দ্রাক্ষারস পান, কিম্বা যে ২১ কিছুতে তোমার ভ্রাতা বিঘ্ন প্রাপ্ত হয়, তাহা না করাই শ্রেয়ঃ। তোমার যে বিশ্বাস আছে, তাহা ঈশ্বরের সাক্ষাতে তোমারই ২২ থাকুক। যে যাহা গ্রহণীয় বিবেচনা করে, সে যদি আপনাকে সেই বিষয়ে না দূষে, সেই ধন্য; কিন্তু যে দ্বিধা করিয়া ভোজন করে, ২৩ সেই দণ্ডনীয়; কারণ তাহা বিশ্বাসমূলক নয়; আর যাহা বিশ্বাস হইতে না হয়, তাহাই পাপ।

১৫ **এখন** তবে, বলীয়ান্ যে আমরা, দুর্ব্বলদের দৌর্ব্বল্য সহ্য করা আমাদের উচিত। কেবল আপনাকেই সন্তুষ্ট করিতে হয় না। আইস, আমরা প্রত্যেক জন প্রতিবেশীকে সন্তুষ্ট করি অর্থাৎ ২ যাহাতে তাহার মঙ্গল ও পারমার্থিক উন্নতি হয়, তাহাই করি। কারণ খ্রীষ্টও আপনাকে সন্তুষ্ট করেন নাই, বরং যেমন লেখা আছে— ৩ "তোমার নিন্দকদের সকল নিন্দা আমাতেই বর্ত্তিল" (গীত ৬৯; ৯)। কারণ পূর্ব্বে হইতে যাহা যাহা লিখিত হইয়াছে, তাহা আমাদের শিক্ষার ৪ জন্যে লিখিত হইয়াছে, তাহাতে যেন শাস্ত্রলব্ধ সহিষ্ণুতা বলে ও উৎসাহবলে ভরসাটি আমাদের স্থির থাকে। এখন, সহিষ্ণুতা ও উৎসাহ- ৫ দাতা ঈশ্বর করুন যে তোমরা পরস্পরে খ্রীষ্ট যেশুর [মনের] মত এক

৬ ভাবের ভাবী হও। যেন তোমরা এক মনে, এক মুখে ঈশ্বরের
৭ অর্থাৎ আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের পিতার মহিমা কীর্ত্তন কর। সেই জন্য তোমরা পরস্পরকে পরিগ্রহণ কর, যেমন খ্রীষ্টও ঈশ্বরের মহিমা
৮ উদ্দেশে তোমাদিগকে গ্রহণ করিয়াছেন। কারণ আমি বলি, ঈশ্বরের সত্যবত্ত্বা রক্ষা করিবার জন্য খ্রীষ্টকেও সুন্নতের পরিচারক করা হইয়াছিল, যেন তিনি পিতৃগণকে প্রদত্ত অঙ্গিকারগুলির অটলতা
৯ সপ্রমাণ করেন, এবং যেন বিজাতিগণও প্রাপ্ত দয়ার জন্য ঈশ্বরের মহিমা কীর্ত্তন করে, যেমন লেখা আছে—

"এই হেতু আমি বিজাতিগণের মধ্যে তোমার স্তুতিবাদ করিব,
ও তোমার নাম সঙ্কীর্ত্তন করিব" (গীত ১৮ ; ৫০)।

১০ পুনরায় তিনি বলেন—

"হে বিজাতিগণ! তোমরা তাঁহার লোকের সঙ্গে আনন্দ কর" (২ বিবঃ ৩২;৪৩)।

১১ পুনরায়—

"হে বিজাতিগণ তোমরা সকলে প্রভুর স্তব কর,
জাতি সকল তাঁহার প্রশংসা করুক" (গীত ১১৭; ১)।

১২ পুনরায় ইশাইয়া বলেন—

"ইশাইর চারা বর্ত্তমান হইবেন—
যিনি বিজাতিগণের উপরে কর্ত্তৃত্ব করণার্থে উদয় হইবেন,
বিজাতিগণ তাঁহারই ভরসা করিবে" (ইশা ১১ ; ১০)।

১৩ এখন সেই ভরসা-স্থল ঈশ্বর, বিশ্বাসী যে তোমরা, তোমাদিগকে সর্ব্বপ্রকার আনন্দে ও শান্তিভাবে পরিপূর্ণ করুন, তাহাতে যেন তোমরা পবিত্র আত্মার প্রভাবে ভরসায় পরিপূর্ণ হও।

১৪ আর হে আমার ভ্রাতৃগণ! তোমরা যে মঙ্গলভাবে পূর্ণ ও সমুদয় জ্ঞানে পরিপূরিত ও পরস্পরকে চেতনা দিতে সক্ষম এ বিষয়ে
১৫ আমার কোন সন্দেহ নাই। তথাচ আমি তোমাদিগকে স্মরণ করাইয়া দিবার মত, স্থানে স্থানে কথঞ্চিৎ সাহস পূর্ব্বক লিখিয়াছি,
১৬ যেহেতু আমি ঈশ্বর হইতে এই অনুগ্রহ প্রাপ্ত হইয়াছি, যেন

আমি বিজাতিদের পক্ষে খ্রীষ্ট যেশুর কার্য্যাধ্যক্ষ হইয়া [যাজকের মত] ঈশ্বরের শুভসমাচার কার্য্য নির্ব্বাহ করি, তাহাতে যেন বিজাতি-রূপ নৈবেদ্য পবিত্র আত্মাপূত বলিয়া, সুগ্রাহ্য হয়। অতএব খ্রীষ্ট যেশুর ১৭ সঙ্গে এরূপ ঘনিষ্ঠ সম্বন্ধ ও ঈশ্বরের সঙ্গে এইরূপ সম্পর্ক থাকায় গৌরব করিবার বিষয় আমার আছে। কারণ আমি এমন কোন বিষয় মুখে ১৮ আনিতে সাহস করিব না, যাহা খ্রীষ্ট বিজাতিদিগকে বশীভূততায় আনি-বার জন্য পবিত্র আত্মার প্রভাবে আমার দ্বারা বাক্যে ও কার্য্যে— ১৯ লক্ষণ ও অদ্ভুত কার্য্য প্রভাবে সাধন না করিয়াছেন। দেখ, আমি যেরূশালেম হইতে ইলিরিকা পর্য্যন্ত চতুর্দ্দিকে খ্রীষ্টের শুভসমাচার নিঃশেষে প্রচার করিয়াছি। কিন্তু আমি শুভসমাচার প্রচার করিতে ২০ করিতে আমার এই মান রক্ষা করিতে যত্নবান হই যে, যেখানে খ্রীষ্টের নাম উচ্চারিত না হইয়াছে, সেই খানে কেবল আমি প্রচার করি, যেন আমি অন্যের পত্তন ভূমিতে গ্রন্থন না করি; যেমন লেখা ২১ আছে—

"যাহাদের নিকটে তাঁহার সম্বাদ যায় নাই, তাহারাই দেখিবে।
এবং যাহারা শুনে নাই, তাহারাই বুঝিবে" (ইশা ৫১; ১৫)।

সেই জন্যে আমি তোমাদের নিকট যাইতে অনেকবার বাধা পাইলাম। ২২ কিন্তু এখন এই সকল প্রদেশে আর স্থান নাই বলিয়া এবং ২৩ স্পানিয়া যাত্রাকালে তোমাদিগকে দেখিয়া যাইবার আকাঙ্ক্ষা অনেক ২৪ বৎসর অবধি আছে বলিয়া তোমাদের ওখানে যাইব। (কারণ আমি ভরসা করি, সেই যাত্রায় তোমাদিগকে দেখিব, এবং তোমা-দিগকে পাইয়া কিছু তৃপ্তি লাভ করিলে পর, তোমাদের দ্বারা সেই স্থানে নীত হইব)। কিন্তু সম্প্রতি আমি পবিত্রদের সেবাকার্য্যের ২৫ জন্য যেরূশালেমে যাত্রা করিতেছি। কারণ মাকেদোনীয় ও আখাইয় ২৬ ভ্রাতৃগণ যেরূশালেমবাসী পবিত্রদের মধ্যে যে দরিদ্রেরা আছেন, তাঁহাদের জন্যে চাঁদা তুলিতে সন্তুষ্ট হইয়াছেন। তাঁহারা যে ২৭ সন্তুষ্ট হইয়াছেন, তাহা ভাল, আর তাঁহারা তাঁহাদের কাছে ঋণীও আছেন, কারণ বিজাতিগণ যখন তাঁহাদের পারমার্থিক বিষয়ের

ভাগী হইয়াছেন, তখন তাঁহারা আপনাদের সাংসারিক বিষয় দিয়া
২৮ তাঁহাদের উপকার করিতে বাধিত আছেন। অতএব এই কার্য্য
সম্পন্ন করিলে পর এবং এই উপহার তাঁহাদের হস্তে অর্পণ করিলে
পর, আমি তোমাদের ওখান দিয়া স্পানিয়া দেশে যাত্রা করিব।
২৯ আর আমি জানি যখন আমি তোমাদের নিকটে যাইব, তখন আমি
খ্রীষ্টের ভুরি ভুরি আশীর্ব্বাদ সহ যাইব।

৩০ এখন, ভ্রাতৃগণ, আমি আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের ও আত্মা-জনিত
ভ্রাতৃপ্রেমের দোহাই দিয়া তোমাদিগকে অনুরোধ করিতেছি যে
তোমরা প্রার্থনায় আমার সঙ্গে এক মত হইয়া আমার জন্যে ঈশ্বরের
৩১ নিকটে নির্ব্বন্ধের সহিত প্রার্থনা কর যেন আমি ইহুদাদেশের অবিশ্বা-
সীদের হস্ত হইতে উদ্ধৃত হই এবং আমার এই সেবা কার্য্য, যাহা
য়েরূশালেমের জন্য আমার আছে, তাহা যেন পবিত্রদের সুগ্রাহ্য হয়;
৩২ তাহাতে যেন আমি ঈশ্বরের ইচ্ছায় আনন্দ সহকারে তোমাদের
নিকটে উপনীত হইতে ও তোমাদের সঙ্গে একত্রে আপ্যায়িত
৩৩ হইতে পারি। এখন, শান্তিদাতা ঈশ্বর তোমাদের সকলের সহিত
থাকুন। আমেন।

১৬ কেংখ্রেয়াস্থ সমাজের পরিচারিকা ফৈবীকে আমি গ্রহণের
২ যোগ্য বলিয়া তোমাদের নিকটে পরিচয় দিতেছি। অতএব তোমরা
পবিত্রদের যোগ্য মতে প্রভুতে তাঁহাকে পরিগ্রহণ কর, আর যে
কোন কার্য্যে তোমাদিগেতে তাঁহার প্রয়োজন হইবে, তাহাতে
তাঁহার সাহায্য করিবে; কারণ তিনিও অনেকের ও আমার নিজের
সহায়িনী হইয়াছিলেন।

৩ খ্রীষ্ট য়েশুতে আমার সহকর্ম্মী প্রিষ্কা ও আকুল্লাকে নমস্কার
৪ জানাও (যাঁহারা আমার প্রাণ রক্ষার জন্য আপনাদের গ্রীবা পাতিয়া
দিয়াছিলেন, যাঁহাদিগকে আমি একা নহি, বিজাতিদের সকল সমাজও
৫ কৃতজ্ঞতা অর্পণ করিতেছে) আর তাঁহাদের বাটীতে যে সমাজ
আছে, তাঁহাদিগকেও নমস্কার জানাও। আশিয়া দেশে খ্রীষ্টের

প্রথম ফল স্বরূপ আমার সেই প্রিয় এপায়েনেতেস্‌কে নমস্কার জানাও। যিনি তোমাদের জন্যে অনেক পরিশ্রম স্বীকার করিয়াছেন, সেই মারীয়াকে নমস্কার জানাও। আমার জ্ঞাতী ও সহবন্দি আন্দ্রোনিকস্‌ ও ইউনিয়স্‌, যাঁহারা আপষ্টলদের * মধ্যে প্রসিদ্ধ, এবং আমার অগ্রে খ্রষ্টেতে ছিলেন, তাঁহাদিগকে নমস্কার জানাও। প্রভুতে আমার প্রিয় আম্প্লিয়স্‌কে নমস্কার জানাও। খ্রষ্টেতে আমাদের সহকর্ম্মী উর্ব্বানস্‌কে ও আমার প্রিয় ষ্টাখুস্‌কে নমস্কার জানাও। খ্রষ্টেতে পরীক্ষিত আপেল্লেস্‌কে নমস্কার জানাও। আরিস্তবুলের পরিজনদিগকে নমস্কার জানাও। আমার জ্ঞাতি হেরোদীয়নকে নমস্কার জানাও। নার্চিসসের পরিজনদের মধ্যে যাঁহারা প্রভুতে আছেন, তাঁহাদিগকে নমস্কার জানাও। প্রভুতে পরিশ্রমকারিণী ত্রুফাইনা ও ত্রুফোসাকে নমস্কার জানাও। প্রিয়তমা পের্সিস্‌, যিনি প্রভুতে বহু পরিশ্রম করিয়াছেন, তাঁহাকে নমস্কার জানাও। প্রভুতে মনোনীত রূফস্‌কে এবং তাঁহার ও আমার মাতাকে নমস্কার জানাও। আসুন্‌কৃতস্‌, ফ্লেগোন্‌, হের্মেস্‌, পাত্রোবাস্‌, হের্মাস্‌ ও তাঁহাদের সঙ্গে যে ভ্রাতৃগণ আছেন, তাঁহাদিগকে নমস্কার জানাও, ফিলোলগস্‌ ও য়ুলিয়া, নেরেয়স্‌ ও তাঁহার ভগিনীকে এবং ওলিম্পাস্‌ ও তাঁহাদের সঙ্গে যে সকল পবিত্রগণ আছেন, তাঁহাদিগকে নমস্কার জানাও। পবিত্র প্রেমচুম্বন দিয়া পরস্পরকে নমস্কার কর। খ্রষ্টের সকল সমাজ তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। ৬ ৭ ৮।৯ ১০ ১১ ১২ ১৩ ১৪ ১৫ ১৬

এক্ষণে আমি তোমাদিগকে অনুরোধ করিতেছি, ভ্রাতৃগণ, যে মত তোমরা শিক্ষা পাইয়াছ, তাহার বিপরীতে যাহারা দলাদলি ও বিঘ্ন জন্মায়, তাহাদিগকে চিনিয়া রাখ ও তাহাদের হইতে পৃথক হও। কারণ এবম্প্রকার লোকে আমাদের প্রভু খ্রষ্টের সেবা করে ১৭ ১৮

* খৃষ্টের স্বর্গারোহণের পরে প্রসিদ্ধ শুভসমাচার ঘোষকদিগকেও আপষ্টল আখ্যা দেওয়া হইয়াছিল। কিন্তু সেই জন্য যে সেই দ্বাদশ জনের বিশেষ পদবী বিলুপ্ত হইল, তাহা নহে।

না,তাহারা আপনাদের উদরের সেবা করে, এবং প্রিয়কথা ও বাক্য-
১৯ কৌশল দ্বারা সরলদিগের হৃদয় বিমুগ্ধ করে। কারণ তোমাদের বাধ্যতার কথা সকলের কর্ণগোচর হইয়াছে, তাহাতে আমি তোমাদের বিষয়ে আনন্দ করিতেছি। কিন্তু আমার ইচ্ছা তোমরা
২০ সৎবিষয়ে জ্ঞানবান হও, আর অসৎবিষয়ে অচতুর হও। আর শান্তিদাতা ঈশ্বর অবিলম্বে শয়তানকে তোমাদের পদতলে মর্দ্দিত করিবেন।

আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের অনুগ্রহ তোমাদের সঙ্গে থাকুক।

২১ আমার সহকর্ম্মী তিমথেয়স্ এবং আমার জ্ঞাতী লুচিয়স্, য়াসন্
২২ ও সোসিপাত্রস্ তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। এই পত্রের লেখক আমি, তের্টিয়স্, প্রভুতে তোমাদিগকে নমস্কার
২৩ জানাইতেছি। আমার ও সমস্ত সমাজের আতিথ্যকারী গায়স্ তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। এই নগরের কোষাধ্যক্ষ এরাষ্টস্ ও আমাদের ভ্রাতা কুয়ার্তস্ তোমাদিগকে নমস্কার জানা-
২৫ ইতেছেন। (২৪)। * এখন, যিনি আমার শুভসমাচারানুসারে ও য়েশু খ্রীষ্ট বিষয়ক প্রচারানুসারে তোমাদিগকে অটল করিয়া রাখিতে সক্ষম আছেন, (অর্থাৎ যে শুভসমাচার এক নিগূঢ় তত্ত্বের প্রকাশ, যাহা
২৬ এত কাল পর্য্যন্ত অব্যক্ত ছিল, কিন্তু এখন অনাদি অনন্ত ঈশ্বরের আদেশ অনুসারে দৈববাদিক শাস্ত্র গুলি দ্বারা প্রকাশিত হইয়া
২৭ বিশ্বাসাধীনতার † জন্য সকল বিজাতিকে জ্ঞাত করা হইল), যিনি য়েশু খ্রীষ্টের দ্বারা অদ্বিতীয় জ্ঞানময় ঈশ্বর ⌜বলিয়া প্রকাশ পাইয়াছেন⌝ তাঁহারই অনন্ত কাল পর্য্যন্ত মহিমা হউক। আমেন।

---

* ২৪ পদ। আমাদের প্রভু য়েশু খৃষ্টের অনুগ্রহ তোমাদের সকলের সঙ্গে থাকুক। আমেন।

† দেখ, ১; ৫।

# করিন্থীয়দের প্রতি প্রথম পত্র।

---

পাউল, ঈশ্বরেচ্ছায় খ্রীষ্ট যেশুর আহূত আপষ্টল ও ভ্রাতা ১
সস্থেনেস্ করিন্থ নগরস্থ ঈশ্বরের সমাজ অর্থাৎ খ্রীষ্ট যেশুতে পূতগণ, ২
আহূত পবিত্রগণ, তৎসঙ্গে যাঁহারা সর্ব্বত্র স্ব স্ব স্থানে আমাদের সেই
প্রভু যেশু খ্রীষ্টের নামে প্রার্থনা করেন—যিনি তাঁহাদের ও আমাদের
প্রভু—তোমাদের সকলের প্রতি আমাদের পিতা ঈশ্বর হইতে ও ৩
প্রভু যেশু খ্রীষ্ট হইতে অনুগ্রহ ও শান্তি বর্ত্তুক।

যেশু খ্রীষ্টেতে তোমাদিগকে যে অনুগ্রহ প্রদত্ত হইয়াছে, তজ্জন্যে ৪
আমি সতত ঈশ্বরকে ধন্যবাদ করিতেছি; অর্থাৎ তোমরা যে তাঁহাতে ৫
সর্ব্বপ্রকার ব্যাখ্যাগুণ ও সর্ব্ববিধ জ্ঞানধনে ধনবান হইয়াছ, ⌈তজ্জন্য ধন্য-
বাদ করিতেছি⌉; এমন কি, যেশু খ্রীষ্টের সাক্ষ্য বাক্য তোমাদিগেতে ৬
এরূপ বদ্ধমূল হইয়াছে যে, তোমরা ⌈অন্যান্য সমাজ অপেক্ষা⌉ ৭
কোন বর সম্বন্ধে পশ্চাতে না পড়িয়া আমাদের সেই প্রভু যেশু খ্রীষ্টের
প্রকাশের প্রতীক্ষায় রহিয়াছ, যিনি তোমাদিগকে শেষ পর্য্যন্ত ৮
অটল করিয়া রাখিবেনও, যেন তোমরা আমাদের প্রভু যেশু খ্রীষ্টের
দিনে অদূষণীয়রূপে প্রকাশ পাও, যাঁহার কর্ত্তৃক তোমরা তাঁহার ৯
পুত্র আমাদের প্রভু যেশু খ্রীষ্টের সহভাগীতা লাভের জন্য আহূত
হইয়াছ, তিনি বিশ্বস্ত ঈশ্বর।

এখন হে ভ্রাতৃগণ, আমি আমাদের প্রভু যেশু খ্রীষ্টের নামের ১০
দোহাই দিয়া তোমাদিগকে অনুরোধ করিতেছি যে, তোমরা একই
কথা বল এবং তোমাদের মধ্যে যেন সম্প্রদায়ভেদ না হয়; প্রত্যুত

তোমরা যেন একই মনে ও একই ভাবে সম্পূর্ণরূপে সম্মিলিত হও।
১১ কারণ, হে আমার ভ্রাতৃগণ, তোমাদের বিষয়ে ক্লোয়ীর পরিজনদের দ্বারা আমাকে জ্ঞাত করা হইয়াছে যে তোমাদের মধ্যে বিসম্বাদ
১২ আছে অর্থাৎ আমি এই বলিতে চাহি যে, তোমাদের প্রত্যেক জনই কেহ বলে, আমি পাউলীয়; কেহ বলে, আমি আপল্লোইয়; কেহ বলে, আমি কেফাইয়; আর কেহ বলে আমি খৃষ্টীয়। খৃষ্ট কি বিভা-
১৩ জিত হইয়াছেন? পাউল কি তোমাদের জন্য ক্রুষবিদ্ধ হইয়াছিল? অথবা তোমরা কি পাউলের নামের উদ্দেশে বাপ্তাইজ হইয়াছিলে?
১৪ আমি ⌈ঈশ্বরকে⌉ ধন্যবাদ করিতেছি যে আমি ক্রুস্পস্ ও গাইয়স্
১৫ ভিন্ন তোমাদের কাহাকে বাপ্তাইজ করি নাই। পাছে কেহ বলিবে
১৬ যে, তোমরা আমারই নামের উদ্দেশে বাপ্তাইজ হইয়াছ। হাঁ, হাঁ, আমি ষ্টেফানসের পরিবারও বাপ্তাইজ করিয়াছি বটে; এতদ্ভিন্ন আর
১৭ কাহাকেও যে বাপ্তাইজ করিয়াছি, মনে হয় না। কারণ খৃষ্ট বাপ্তাইজ করিতে আমাকে প্রেরণ করেন নাই, তিনি শুভসমাচার প্রচার করিতে আমাকে ⌈প্রেরণ করিয়াছেন⌉, ⌈তাহাও⌉ বক্তৃতাকৌশলে নহে, পাছে খৃষ্টের ক্রুষ নির্গুণ হইয়া পড়ে।

১৮ কারণ ক্রুষবিষয়ক বাক্য বিনাশপাত্রদের নিকট মূর্খতা; কিন্তু
১৯ পরিত্রাণপাত্র যে আমরা, আমাদের পক্ষে তাহা ঐশিশক্তি। কারণ লেখা আছে—

"আমি জ্ঞানীদের জ্ঞান ধ্বংস করিব,
এবং বুদ্ধিমানদের বুদ্ধিমত্তা অগ্রাহ্য করিব" [ইশাঃ ২৯; ১৪]।

২০ এই যুগের জ্ঞানবান কোথায়? শাস্ত্রীই বা কোথায়? তার্কিকই বা কোথায়? ঈশ্বর কি এই জগতের জ্ঞানকে মূর্খতা করেন নাই?
২১ কারণ ঈশ্বরের জ্ঞান দেখিয়াও যখন জগতের লোকে জ্ঞান দ্বারা ঈশ্বরকে জানিতে পারিল না, তখন ঈশ্বর মূর্খতারূপ প্রচারকার্য্যের
২২ দ্বারা বিশ্বাসকারীদিগকে পরিত্রাণ করিতে সন্তুষ্ট হইলেন। অতএব যেখানে ইহুদীরা লক্ষণ চাহিতেছে এবং গৃকেরা জ্ঞানের অনুসন্ধান

করিতেছে, সেখানে আমরা খ্রীষ্টকে ক্রুশবিদ্ধ বলিয়া প্রচার করি- ২৩
তেছি, যিনি ইহুদীদের পক্ষে বিঘ্নশিলা এবং বিজাতিদের পক্ষে
মূর্খতা স্বরূপ। কিন্তু আহূতদের পক্ষে—তাহারা ইহুদীই হৌক ২৪
আর গ্রীকই হৌক—উভয়েরই পক্ষে খ্রীষ্ট ঐশীশক্তি স্বরূপ ও ঐশীজ্ঞান
স্বরূপ। যেহেতু ঈশ্বরের মূর্খতা মনুষ্যদের অপেক্ষা জ্ঞানবান, ২৫
এবং ঈশ্বরের দৌর্ব্বল্য মনুষ্যদের অপেক্ষা বলবান।

কারণ, ভ্রাতৃগণ, তোমাদের আহ্বানের বিষয় ভাবিয়া দেখ, যে, ২৬
তোমাদের মধ্যে মাংসিক ভাবে জ্ঞানবান লোক অনেক নাই,
শক্তিমান লোক অনেক নাই, কুলীন লোক অনেক নাই। প্রত্যুত ২৭
ঈশ্বর জগতের যত মূর্খ বিষয় মনোনীত করিয়াছেন, যেন তিনি
জ্ঞানবানদিগকে লজ্জীভূত করিতে পারেন, এবং ঈশ্বর জগতের
যত দুর্ব্বল বিষয় মনোনীত করিয়াছেন, যেন তিনি এই জগতের
বলবান বিষয়কে লজ্জীভূত করিতে পারেন; আর তিনি জগতের ২৮
যত নীচ ও যত হেয় বিষয়, এমন কি জগতের যত সত্ত্বাহীন বিষয়
মনোনীত করিয়াছেন, যেন তিনি সত্ত্বাবান বিষয়কে নস্যাৎ করিতে
পারেন। তাহাতে যেন ঈশ্বরের সম্মুখে কোন মাংস গর্ব্ব করিতে ২৯
না পারে। কিন্তু তাঁহারই ইচ্ছায় তোমরা সেই খ্রীষ্ট য়েশুতে ৩০
রহিয়াছ, যিনি ঈশ্বরের প্রসাদাৎ আমাদের পক্ষে জ্ঞান স্বরূপ হইয়া
উঠিয়াছেন, যেমন তিনি আমাদের পক্ষে যাথার্থিকতা স্বরূপ, পূততা
স্বরূপ ও নিষ্ক্রীতি স্বরূপ হইয়া উঠিয়াছেন; তাহাতে যেন, (যেমন ৩১
লিখিত আছে) "যে গর্ব্ব করিবে, সে প্রভুর গর্ব্ব করুক।"

## ২

আর আমি, হে ভ্রাতৃগণ, আমি যখন তোমাদের নিকটে
গিয়াছিলাম, তখন আমি যে গিয়া বক্তৃতা কৌশল কি বিদ্যাপাণ্ডিত্য
প্রয়োগ করিয়া তোমাদের নিকটে ঈশ্বরের গূঢ় রহস্য প্রচার
করিয়াছিলাম, তাহা নয়; কারণ আমি কৃতসংকল্প হইয়াছিলাম ২
যে, তোমাদের মধ্যে থাকিয়া আমি য়েশু খ্রীষ্ট ভিন্ন আর কিছুই
জানিব না, আর তাঁহাকেও কেবল ক্রুশবিদ্ধ বলিয়া জানিব। আর ৩

[অন্যেরা যে ভাবে ব্যবহার করুক] আমি তোমাদের নিকটে দৌর্ব্বল্যে এবং ভয়ে ও কম্পিতহৃদয়ে অবস্থিতি করিয়াছিলাম।
৪ আর আমার শিক্ষা ও আমার প্রচার মুগ্ধকরি-বিদ্যাজৃম্ভিত-বাক্যে করা হয় নাই, বরং [ঈশ্বরের] আত্মা ও শক্তি তাহাতে প্রকাশ
৫ পাইয়াছিল। যেন তোমাদের বিশ্বাস মানুষিক বিদ্যামূলক না হইয়া ঐশ্বরিক শক্তিমূলক হয়।

৬ তবে জ্ঞানের কথা আমরা বলি—পরিপক্কদের নিকটে; কিন্তু তাহা এই বর্ত্তমান যুগের জ্ঞান নয়, কিম্বা এই যুগের যে কর্ত্তৃপক্ষীয়েরা
৭ নশ্যাৎ হইবে তাহাদেরও জ্ঞান নয়; প্রত্যুত আমরা গূঢ় রহস্য প্রকাশ সহকারে সেই গুপ্ত ঐশ্বরিক জ্ঞানের কথা বলি, যাহা আমাদিগকে মহিমা প্রদান উদ্দেশে* ঈশ্বর যুগনিচয়ের পূর্ব্বে
৮ নির্দ্দিষ্ট করিয়া রাখিয়াছিলেন; যে জ্ঞানের মাহাত্ম্য, এই বর্ত্তমান যুগের কর্ত্তাদের কেহই জানিত না; (কারণ যদি তাহারা জানিত,
৯ তাহা হইলে তাহারা মহিমার প্রভুকে † ক্রুষবিদ্ধ করিত না) বরং যেমন লিখিত আছে—

"যাহা কোন চক্ষু দেখে নাই, এবং কোন কর্ণ শুনে নাই,
যাহা মানব হৃদয়ে কখন প্রবেশ করে নাই,
এমন সব বিষয় ঈশ্বর আপনাকে প্রেম কারীদের জন্য প্রস্তুত করিয়া রাখিয়াছেন" (ঈশাই ৬৪;৪)।

১০ কিন্তু আমাদের নিকটে ঈশ্বর তাহা আত্মা দ্বারা প্রকাশ করিয়াছেন। কারণ আত্মা সকল বিষয় অনুসন্ধান করেন, এমন কি,
১১ ঈশ্বরের গভীরতম বিষয়ও [অনুসন্ধান করেন]। কারণ মনুষ্যের অভ্যন্তরস্থ আত্মা ভিন্ন কে কখন্ জানিয়াছে যে মনুষ্যের অভ্যন্তরে কি আছে? সেই রূপ ঈশ্বরের আত্মা ভিন্ন ঈশ্বর সম্বন্ধীয় বিষয়

---

* দেখ, য়োহান ১৭; ৩।

† তিনি স্বর্গীয় মহিমা হইতে আগত ও প্রত্যাবৃত্ত প্রভু। "আর তিনিই আমাদের মহিমা লাভের ভরসা" কলসি ১; ১৭। সেইরূপ পিতাও "মহিমার পিতা" এফেসং ১; ১৭।

সকল আর কেহই জানে না। কিন্তু আমরা যে আত্মাকে প্রাপ্ত হইয়াছি তাহা জগতের নয়; তাহা ঈশ্বর হইতে [আগত] এক আত্মা, তাহাতে যেন আমরা সেই সমুদয় বিষয় জ্ঞাত হইতে পারি, যাহা ঈশ্বর কর্তৃক অনুগ্রহ রূপে আমাদিগকে প্রদত্ত হইয়াছে, যে সমুদয় বিষয় আমরা বলিয়াও থাকি—মানুষিক বিদ্যাকৌশল-উপদিষ্ট বাক্যে নহে, আমরা আত্মা উপদিষ্ট বাক্যে আত্মিক ভাবের সঙ্গে আত্মিক কথা মিলাইয়া বলি। তবে প্রাণিক মনুষ্য ঈশ্বরের আত্মার বিষয়-গুলি গ্রহণ করে না; কারণ সেগুলি তাহার পক্ষে মূর্খতা, আর সেগুলি জানিতে পারেও না; কারণ সেগুলি আত্মিক বিচার সাপেক্ষ। কিন্তু যে আত্মিক, সে সমুদয়েরই তত্ত্ব নির্ণয় করে, কিন্তু তাহার তত্ত্ব কেহ নির্ণয় করিতে পারে না। কারণ কে প্রভুর ভাব জ্ঞাত হইয়াছে যে তাঁহাকে শিক্ষা দিবে? আমাদের কিন্তু খৃষ্টের ভাব আছে। ১২ ১৩ ১৪ ১৫ ১৬

কিন্তু ভ্রাতৃগণ, আত্মিক লোকদের সহিত যেরূপ কথা কহা যায়, তোমাদের সহিত আমি সেরূপ কথা কহিতে পারি নাই, তোমরা যেন মাংসিক ও খৃষ্ট সম্বন্ধে শিশু, এই ভাবে [আমি তোমাদের সহিত কথা কহিয়াছিলাম]। আমি তোমাদিগকে দুগ্ধ পান করাইয়াছিলাম, ভোজ্য সামগ্রী দিই নাই; কারণ তোমরা তখনও সহিতে পার নাই, এমন কি, এখনও পার না। কারণ তোমাদের মধ্যে যখন ঈর্ষ্যা ও বিসম্বাদ আছে, তখন তোমরা কি মাংসিক নহ, এবং সাংসারিক লোকের মত চলিতেছ না? কারণ যখন এক জন বলে, আমি পাউলীয়; অন্য জন বলে, আমি আপল্লীয়; তখন তোমরা কি সাংসারিক লোক নও? আপল্লই বা কে? পাউলই বা কে? তাহারা পরিচারক মাত্র, যাহাদের দ্বারা তোমরা বিশ্বাসী হইয়াছ; আর প্রভু যাহাকে যেমন ক্ষমতা দিয়াছেন [সেই রূপ তাহারা পরিচর্য্যা করিয়াছে]। আমি রোপণ করিয়াছি, আপল্ল জলসেচন করিয়াছেন, কিন্তু ঈশ্বর, বৃদ্ধি দান করিয়াছেন। ৩ ২ ৩ ৪ ৫ ৬

৭ সুতরাং রোপণকারীও কিছুর মধ্যে নয়, সেচন কারীও কিছুর মধ্যে
৮ নয়, বৃদ্ধি দাতা ঈশ্বরই সার। আর রোপণকারী এবং সেচনকারী দুইয়েই সমান,*আর প্রত্যেক জন স্ব স্ব কার্য্যানুসারে পুরস্কার পাইবে।
৯ কারণ আমরা ঈশ্বরের সহকর্ম্মী; আর তোমরা ঈশ্বরের ক্ষেত্র—ঈশ্বরেরই গৃহ।

১০ ঈশ্বরের যে অনুগ্রহ আমাকে প্রদত্ত হইয়াছে, তদনুসারে আমি বিজ্ঞ নির্ম্মাতার ন্যায় ভিত্তি স্থাপন করিয়াছি; অন্য এক জন তাহার উপরে গ্রন্থন করিতেছে। কিন্তু প্রত্যেক জন সাবধান হৌক যে তাহার
১১ উপর কি গাঁথিয়া তুলিতেছে। কারণ যে ভিত্তি অর্থাৎ য়েশু খ্রীষ্ট—স্থাপিত হইয়াছে,তাহা ভিন্ন অন্য একটি কেহ স্থাপন করিতে পারিবে
১২ না। কিন্তু যদি কেহ এই ভিত্তির উপরে স্বর্ণ, রৌপ্য, বহুমূল্য প্রস্তর, কাষ্ঠ, তৃণ ও নাড়া গাঁথিবে, তবে প্রত্যেক জনের কার্য্য প্রকাশ
১৩ হইয়া পড়িবে; কারণ সেই দিন তাহা ব্যক্ত করিবে, যেহেতু তাহা অগ্নিদাহে প্রকাশিত হইবে; আর প্রত্যেক জনের কার্য্য কি প্রকার,
১৪ অগ্নি আপনি তাহা পরীক্ষা করিয়া দেখাইয়া দিবে। যদি কাহারো কার্য্য, অর্থাৎ [ভিত্তির] উপরে সে যাহা গাঁথিয়াছে, তাহা যদি
১৫ তিষ্ঠিয়া যায়, তাহা হইলে সে পুরস্কার প্রাপ্ত হইবে। যদি কাহারো কার্য্য দগ্ধ হইয়া যায়, তাহার ক্ষতি হইবে, কিন্তু সে আপনি বাঁচিয়া যাইবে; তথাপি [এই রূপে বাঁচিয়া যাইবে] যেন অগ্নির মধ্য দিয়া [পলায়ন করিতে হইবে]।

১৬ তোমরা কি জানন যে তোমরা ঈশ্বরের মন্দির এবং ঈশ্ব-
১৭ রের আত্মা তোমাদের মধ্যে অবস্থিতি করিতেছেন? যদি কেহ ঈশ্বরের মন্দির নষ্ট করে, তাহা হইলে ঈশ্বরও তাহাকে নষ্ট করিবেন; কারণ, ঈশ্বরের মন্দির পবিত্র, আর সেই [মন্দির] তোমরা।

১৮ কেহ আপনি আপনাকে প্রতারণা না করুক; যদি কেহ আপনাকে

* অর্থাৎ তাহারা উভয়েই পরিচারক মাত্র।

তোমাদের মধ্যে এই [বর্ত্তমান] যুগে জ্ঞানবান মনে করে, তবে সে মূর্খ হইয়া যাউক, যেন সে জ্ঞানবান হইয়া উঠিতে পারে। ১৯ কারণ এই জগতের জ্ঞান ঈশ্বরের নিকট মূর্খতা। কারণ লিখিত আছে—"যিনি জ্ঞানীদের চাতুরি ব্যর্থ করেন" [আয়োব ৫ ; ১২]। ২০ পুনরায় "প্রভু জ্ঞানবানদের কল্পনা জ্ঞাত আছেন যে, সে গুলি অলীক" [গীত ৯৪ ; ১২]। ২১ অতএব কেহ মনুষ্যদের গর্ব্ব না করুক। কারণ সমুদয় বিষয়ই তোমাদের ; ২২ পাউলই বল, আপল্লই বল, কেফাস্ই বল, জগতই বল, জীবনই বল, কি মৃত্যুই বল, বর্ত্তমান বিষয়ই বল, কি ভবিষ্যৎ বিষয়ই বল ; সমুদয়ই তোমাদের ; ২৩ আর তোমরা খৃষ্টের ; আর খৃষ্ট ঈশ্বরের।

৪ লোকে আমাদিগকে এরূপ গণ্য করুক যেন আমরা খৃষ্টের ভৃত্য ও ঈশ্বরের নিগূঢ়তত্ত্ব সম্বন্ধে গৃহাধ্যক্ষ। ২ এস্থলে গৃহাধ্যক্ষের বিশ্বস্ত প্রতীয়মান হওয়া চাই। ৩ কিন্তু তোমাদের দ্বারা কি মানুষিক বিচারসভা দ্বারা বিচারিত হওয়া আমার পক্ষে অতি সামান্য বিষয়; এমন কি, আমি আপনিও আপনার বিচার করি না। ৪ কারণ আমি আপনার বিরুদ্ধে কিছু দেখি না ; তথাপি ইহাতে আমি যে যাথার্থিকীকৃত হইলাম, তাহা নয়, কিন্তু আমার বিচারকর্ত্তা প্রভু। ৫ অতএব সময়ের পূর্ব্বে অর্থাৎ প্রভু যাবৎ না আসিতেছেন, তাবৎ তোমরা কাহাকেও দূষিও না, তিনি [আসিয়া] অন্ধকারের গুপ্ত বিষয় সকল আলোকে বাহির করিয়া আনয়ন করিবেন এবং সমুদয় হৃদয়ের সঙ্কল্প প্রকাশ করিবেন ; আর তখন প্রত্যেক জন ঈশ্বর হইতে প্রশংসা লাভ করিবে।

৬ এখন, ভ্রাতৃগণ, এই সমুদয় বিষয়* আমি তোমাদের [হৃদয়ঙ্গম করাইবার] জন্য আমাকে ও আপল্লকে লক্ষ্য করিয়া বলিলাম,

* ৩;৫ পদাদিতে খৃষ্টীয় শিক্ষকতা ও কার্য্যকারিতা সম্বন্ধে যাহা লিখিত আছে

যেন তোমরা আমাদের দৃষ্টান্তে শিক্ষা কর যে [শাস্ত্র] লিপি অতিক্রম করিতে হয় না; পাছে তোমাদের এক জন অন্যের বিরুদ্ধ উৎস্ফীত হয়।
৭ কারণ কে তোমাকে বিশিষ্ট লোক মনে করে? আর যাহা [দান] প্রাপ্ত হও নাই, এমন তোমার কি আছে? তবে যদি [দান] পাইয়াছ, তবে এরূপ গর্ব্ব করিতেছ কেন, যেন তুমি [দান] প্রাপ্ত
৮ হও নাই? ইহারই মধ্যে তোমরা তৃপ্তি লাভ করিয়াছ, ইহারই মধ্যে তোমরা ধনবান হইয়া উঠিয়াছ? আমাদের ফেলিয়া তোমরা কি রাজত্ব লাভ করিয়াছ? আহা, তোমাদের রাজত্ব লাভ হইলে ভাল হইত, কারণ তাহা হইলে আমরাও তোমাদের সঙ্গে রাজত্ব
৯ করিতে পাইতাম; কারণ আমার ত বোধ হয়, ঈশ্বর আমাদিগকে অর্থাৎ আপষ্টল যে আমরা, আমাদিগকে সর্ব্বাপেক্ষা অধম—মৃত্যু-দণ্ডাজ্ঞাপ্রাপ্তদিগের ন্যায় প্রতীয়মান করিতেছেন। কারণ আমরা জগতের কাছে—দূতগণের ও মনুষ্যদের উভয়েরই কাছে—
১০ এক অদ্ভূত দৃশ্য স্বরূপ হইয়াছি। আমরা খ্রীষ্টের নিমিত্ত মূর্খ, কিন্তু তোমরা খ্রীষ্ট সম্বন্ধে বুদ্ধিমান লোক; আমরা দুর্ব্বল, কিন্তু তোমরা
১১ বলীষ্ঠ; তোমরা মান্যমান, কিন্তু আমরা হতমান। এই এখনও পর্য্যন্ত আমরা ক্ষুধা ও তৃষ্ণা উভয়ই ভোগ করিতেছি, আমরা বস্ত্রের অভাব ভুগিতেছি, এবং মুষ্ট্যাঘাত ও চপেটাঘাত ভোগ করিতেছি,
১২ আমরা নিরাশ্রয় হইয়া বেড়াইতেছি। আমরা নিজের হস্তে যার পর নাই পরিশ্রম করিতেছি। অপমানিত হইলে আমরা আশীর্ব্বাদ
১৩ করিয়া থাকি; তাড়িত হইলে আমরা সহিয়া থাকি; আমাদের অপমান করিলে, আমরা মিনতি করি; আমরা যেন জগতের জঞ্জাল হইয়া পড়িয়াছি; আজি পর্য্যন্ত আমরা সমুদয়ের আবর্জ্জনা স্বরূপ।

১৪ তোমাদিগকে লজ্জা দিবার জন্যে আমি এই সকল কথা লিখিতেছি, এমন নয়, তোমরা আমার প্রিয়তম সন্তান বলিয়া আমি
১৫ তোমাদিগের উদ্বোধন করিতেছি। কারণ যদিও খ্রীষ্ট সম্বন্ধে

তোমাদের দশসহস্র গুরু থাকে, কিন্তু পিতা তোমাদের অনেক নয়; কারণ আমিই শুভসমাচার বলে খৃষ্ট য়েশুতে তোমাদিগকে জন্ম দিয়াছি। অতএব আমি বিনয় করি, তোমরা আমার অনুকারী ১৬ হও। এই জন্যেই আমি তোমাদের নিকটে তিমথেয়স্‌কে প্রেরণ ১৭ করিলাম, যিনি প্রভু সম্বন্ধে আমার প্রিয়তম ও বিশ্বস্ত সন্তান; খৃষ্টের অধীনে আমার কি রূপ গতিবিধি তাহা তিনি তোমাদিগকে স্মরণ করাইয়া দিবেন অর্থাৎ আমি যে সর্ব্বত্র প্রত্যেক সমাজে সেই একই রূপ শিক্ষা দিয়া থাকি [তাহা তোমাদিগকে স্মরণ করাইয়া দিবেন]। কিন্তু তোমাদের নিকটে আমার যাওয়া যেন হইবেই না, এই ভাবে ১৮ কেহ কেহ বুক ফুলাইয়া বেড়াইতেছে। কিন্তু প্রভুর ইচ্ছা হইলে ১৯ আমি অতি সত্বরেই তোমাদের নিকটে যাইব, আর সেই উৎস্ফীতদের কথা নয়, তাহাদের শক্তি বুঝিয়া লইব। কারণ ঈশ্বরের রাজ্যটি ২০ কথাসাপেক্ষ নয়, তাহা শক্তিসাপেক্ষ। তোমাদের কি ইচ্ছা? ২১ আমি বেত্র লইয়া তোমাদের নিকটে যাইব, কি প্রেম সহকারে ও বিনীত আত্মা সহকারে যাইব?

**বাস্তবিকই** রটিয়া গিয়াছে যে তোমাদের মধ্যে ব্যভিচার ৫ আছে, আর তাহা এরূপ, যেরূপ বিজাতিদের মধ্যেও হয় না, অর্থাৎ এক জন না কি আপন বিমাতাকে বিবাহ করিয়াছে। আর ২ তোমরা কোথায় শোক করিয়া যে ব্যক্তি এই কর্ম্ম করিয়াছে তাহাকে আপনাদের মধ্য হইতে দূর করিয়া দিবে, তাহা না করিয়া তোমরা বুক ফুলাইয়া বেড়াইতেছ? দেখ, শরীরে ৩ অনুপস্থিত হইলেও আমি আত্মাতে উপস্থিত হইয়া স্থির সিদ্ধান্ত করিয়াছি যে, আমি উপস্থিতের ন্যায় অর্থাৎ যখন ৪ আমাদের প্রভু য়েশুর নামে তোমরা এবং আমার আত্মা প্রভু য়েশুর ক্ষমতা সহকারে সমবেত হইবে; তখন আমি উপস্থিতের ৫ ন্যায় এই রূপ কর্ম্মকারীকে তাহার মাংসের বিনাশের জন্য শয়তানের হস্তে সমর্পণ করিব, তাহাতে যেন তাহার আত্মা প্রভু য়েশুর

৬ দিনে পরিত্রাণ পায়। গর্ব্ব করা তোমাদের কোন মতেই ভাল নয়। তোমরা কি জাননা যে, যৎকিঞ্চিৎ তাড়ী সমস্ত তালকে
৭ তাড়ীময় করে ?* পুরাতন তাড়ীকে নিঃশেষে দূর করিয়া দেও, যেন তোমরা এক নূতন তাল হও, কারণ তোমরা অতাড়ীর লোক।
৮ কারণ আমাদেরও পাস্থামেষ—খৃষ্ট—বলীকৃত হইয়াছেন ; অতএব আইস, আমরা পর্ব্ব পালন করি ; কিন্তু পুরাতন তাড়ী ব্যবহার করিয়া নয়, অর্থাৎ নষ্টামি ও দুষ্টতাদিরূপ তাড়ী ব্যবহার করিয়া নয়, আমরা সারল্য রূপ ও সত্য রূপ অতাড়ী রুটি ব্যবহার করিয়া [পালন করি]।

৯ আমি আমার সেই পত্রে† তোমাদিগকে লিখিয়াছিলাম যে,
১০ তোমরা ব্যভিচারীদের সঙ্গে সংশ্রব রাখিও না ; কিন্তু তাহা যে এই জগতের ব্যভিচারীদের, কি অর্থলোলুপদের ও পরস্বাপহারীদের কি পৌত্তলিকদের বিষয়ে [বলিয়াছিলাম], এমন নয়, কারণ তাহা
১১ হইলে তোমাদিগকে জগতের বাহিরে যাইতে হইত ; কিন্তু এখন তোমাদিগকে লিখিতেছি যে, যে কেহ "ভ্রাতা" নাম ধারণ করে, সে যদি ব্যভিচারী, কি অর্থলোলুপ, কি পৌত্তলিক, কি দুর্ম্মুখ, কি মত্ত, কি পরস্বাপহারী হয়, তাহা হইলে এমন লোকের সঙ্গে সংশ্রব
১২ রাখিবে না ; এমন কি, আহার পর্য্যন্ত করিবে না। কারণ বাহিরের লোকের বিচারে আমার কাজ কি ? তোমরা কি অভ্যন্তরের লোকদের বিচার করিয়া থাক না ? কিন্তু যাহারা বহিস্থ লোক, তাহাদের
১৩ বিচার ঈশ্বর করেন। সেই দুষ্টকে তোমাদের মধ্যে হইতে দূর করিয়া দাও।

৬ **তোমাদের** কেহ কি এমন দুঃসাহস করে যে অন্য এক জনের বিরুদ্ধে তাহার কোন অভিযোগ থাকিলে সে পবিত্রদিগের নিকটে
২ না গিয়া অন্যায়ী [পৌত্তলিকদের] নিকটে অভিযোগ করে ? তোমরা

---

* গালা ৫ ; ৯। মথি ১৩ ; ৩৩।
† সেই পত্র খানি হারাইয়া গিয়াছে

কি জাননা যে পবিত্রেরা জগতের বিচার করিবেন? আর জগৎ যদি তোমাদের দ্বারা বিচারিত হয়, তবে তোমরা কি অতি যৎসামান্য বিষয়ের বিচার করিতে যোগ্য নও। ৩ তোমরা কি জাননা যে আমরা দূতগণের বিচার করিব? ৪ তবে ঐহিক জীবন সম্বন্ধীয় বিষয়ে করিব না কেন? তবে যদি ঐহিক জীবন সম্বন্ধীয় বিষয়ে তোমাদের কোন বিচার থাকে, তাহা হইলে তোমরা সমাজের মধ্যে যাহারা অতি যৎসামান্য, তাহাদিগকে বিচার করিতে নিযুক্ত কর। ৫ তোমাদিগের লজ্জা জন্মাইবার জন্যে আমি বলিতেছি—বাস্তবিকই কি তোমাদের মধ্যে এমন এক জনও জ্ঞানী লোক নাই, যে ভ্রাতায় ভ্রাতায় নিষ্পত্তি করিয়া দিতে পারে, ৬ তাহাতেই তোমরা ভ্রাতায় ভ্রাতায় মোকর্দ্দমা করিয়া থাক, আর তাহা তোমরা অবিশ্বাসীদের সমীপে করিয়া থাক? ৭ একত ইহাই তোমাদের পক্ষে বিলক্ষণ ক্ষতি যে, তোমাদের পরস্পরে মোকর্দ্দমা হইয়া থাকে। তোমরা বরং অন্যায় সহ্য কর না কেন? তোমরা বরং আপনাকে প্রতারিত হইতে দাও না কেন? ৮ তা দিবে কি, তোমরা নিজেই যে অন্যায় ও প্রতারণা করিতেছ, আর তাহা ভ্রাতৃগণের প্রতি করিতেছ। ৯ অথবা তোমরা কি জান না যে; অন্যায়ী লোকে ঈশ্বরের রাজ্যের অধিকারী হইবে না? ১০ তোমরা ভ্রান্ত হইও না, কি ব্যভিচারীরা, কি পৌত্তলিকেরা, কি পারদারিকেরা, কি বিলাসীরা, কি পুংগামীরা, কি চোরেরা, কি অর্থলোলুপেরা, কি মত্তেরা, কি দুর্ম্মুখেরা, কি পরস্বাপহারীরা—ইহারা কেহই ঈশ্বরের রাজ্যের অধিকারী হইবে না। ১১ আর এই প্রকার লোক তোমাদের কেহ কেহ ছিল; এখন কিন্তু তোমরা ধৌত হইয়াছ, এখন কিন্তু তোমরা পূত হইয়াছ, এখন কিন্তু তোমরা যাথার্থিকীকৃত হইয়াছ, কিসে? না প্রভু যেশুর নামের গুণে এবং আমাদের ঈশ্বরের আত্মার গুণে।

১২ আমার পক্ষে কিছুই নিষিদ্ধ নয়, কিন্তু সকল বিষয় শ্রেয়ঃ নয়।

আমার পক্ষে কিছুই নিষিদ্ধ নয়; কিন্তু আমি কিছুরই বশীভূতত্বা
১৩ স্বীকার করিব না। খাদ্য সামগ্রী উদরের জন্য, এবং উদর খাদ্য
সামগ্রীর জন্য; কিন্তু ঈশ্বর উদর ও খাদ্যসামগ্রী উভয়ই লোপ
করিবেন। কিন্তু [তাই বলিয়া] শরীরটি যে ব্যভিচারের জন্য, এমন
নয়, তাহা প্রভুরই জন্য; এবং প্রভু শরীরের [পরিচালনের] জন্য।
১৪ আর ঈশ্বর প্রভুকেও উত্থাপন করিয়াছেন, নিজ শক্তির প্রভাবে
১৫ আমাদিগকেও উত্থাপন করিবেন। তোমরা কি জান না যে, তোমা-
দের শরীর খ্রীষ্টের অঙ্গ স্বরূপ? তবে আমি কি খ্রীষ্টের অঙ্গ লইয়া
১৬ তাহা বেশ্যার অঙ্গ করিব? কখনই না। অথবা তোমরা কি জান
না যে, যে জন বেশ্যার সঙ্গে সম্মিলিত হয়, সে তাহার সঙ্গে একাঙ্গ
হয়? কারণ তিনি বলিয়াছেন—"সে দুইয়ে একই অঙ্গ হইবে।"
১৭ কিন্তু যে প্রভুতে আসক্ত হয়, সে [তাঁহার সঙ্গে] এক আত্মা। ব্যভি-
১৮ চারের বিষয়ে বিশেষ সাবধান। মনুষ্য অন্য যে কোন পাপ কার্য্য
করুক, তাহা তাহার শরীরের বাহির; কিন্তু যে জন ব্যভিচার করে,
১৯ সে নিজ শরীরের বিরুদ্ধে পাপ করে। অথবা তোমরা কি জান না
যে, তোমাদের শরীর তদভ্যন্তরস্থ সেই পবিত্র আত্মার মন্দির স্বরূপ,
যাঁহাকে তোমরা ঈশ্বর হইতে প্রাপ্ত হইয়াছ? তোমরা আপনারা
২০ আপনাদের নও; কারণ তোমরা মূল্য দিয়া ক্রীত হইয়াছ; অতএব
তোমরা তোমাদের শরীরে ঈশ্বরকে মহিমান্বিত কর।

৭ **এখন,** যে বিষয়ে তোমরা আমাকে লিখিয়াছিলে, [সে বিষয়ে
আমার বক্তব্য এই যে], স্ত্রীলোককে স্পর্শ না করাই পুরুষের পক্ষে
২ ভাল। তবে পাছে ব্যভিচার হয়, এই জন্যে প্রত্যেক পুরুষের নিজ
৩ ভার্য্যা থাকুক এবং প্রত্যেক স্ত্রীর নিজ স্বামী থাকুক। স্বামী
ভার্য্যাকে তাহার প্রাপ্য বিষয় দিউক; সেই রূপ ভার্য্যাও স্বামীকে
৪ দিউক। ভার্য্যার আপনার নিজ শরীরের উপরে ক্ষমতা নাই,
স্বামীর সে ক্ষমতা আছে; সেই রূপ স্বামীরও আপনার নিজ শরী-
৫ রের উপরে ক্ষমতা নাই, সে ক্ষমতা ভার্য্যার আছে। এক জন

অন্যকে বঞ্চিত করিও না—তবে এক পরামর্শ হইয়া কিছু দিনের জন্য পৃথক থাকিলে থাকিতে পার অর্থাৎ প্রার্থনায় নিবিষ্ট থাকিয়া পুনরায় সম্মিলিত হইবে, এই জন্যে পৃথক থাকিতে পার—পাছে শয়তান তোমাদের সম্বরণ-অক্ষমতা দেখিয়া তোমাদিগকে পরীক্ষায় ফেলে। ৬ কিন্তু ইহা আমি সম্মতিভাবে বলিলাম, আদেশ ভাবে নয়। ৭ কিন্তু আমার ইচ্ছা যেন সকলেই আমার মত হয়; কিন্তু প্রত্যেক জন ঈশ্বর হইতে নিজ বর প্রাপ্ত হইয়াছে,এক জন এ প্রকার,আর এক জন অন্য প্রকার।

৮ আর আমি অবিবাহিতদিগকে এবং বিধবাদিগকে বলিতেছি যে আমার মত থাকাই তাহাদিগের পক্ষে ভাল। ৯ কিন্তু যদি তাহাদের সম্বরণ ক্ষমতা না থাকে, তাহারা বিবাহ করুক; কারণ কামানলে দগ্ধ হওয়া অপেক্ষা বিবাহ করা শ্রেয়ঃ। ১০ কিন্তু বিবাহিতদিগকে আমি—এমন কি, প্রভু আজ্ঞা করিতেছেন যে, ভার্য্যা স্বামী হইতে পৃথক না হৌক; ১১ (আর যদি পৃথক হইয়া থাকে, তবে সে পুনরায় বিবাহ না করুক, অথবা স্বামীর সঙ্গে মিলন করুক); আর স্বামীও ভার্য্যাকে পরিত্যাগ না করুক। ১২ আর আর লোকদিগকে আমিই বলিতেছি, প্রভু নন্—কোন ভ্রাতার ভার্য্যা যদি অবিশ্বাসীনী থাকে, অথচ সে, যদি স্বামীসহবাসে থাকিতে সম্মত হয়, তাহা হইলে তিনি তাহাকে পরিত্যাগ না করুন। ১৩ আর কোন ভার্য্যার স্বামী যদি অবিশ্বাসী থাকে, অথচ ভার্য্যাসহবাসে থাকিতে সম্মত হয়, তাহা হইলে তিনি তাহারে পরিত্যাগ না করুন। ১৪ কারণ অবিশ্বাসী ভর্ত্তা ভার্য্যা সম্মিলনে পুত হয়, এবং অবিশ্বাসী ভার্য্যা ভ্রাতাটির* সম্মিলনে পুত হয়; তাহা না হইলে তোমাদের সন্তানগণ অশুচি হইত; কিন্তু এখন তাহারা পবিত্র। ১৫ কিন্তু অবিশ্বাসী যদি পৃথক হইতে চায়, হউক; এরূপ স্থলে ভ্রাতা,কি ভগিনী আবদ্ধ নহে; কিন্তু ঈশ্বর আমাদিগকে শান্তি উদ্দেশে আহ্বান করিয়াছেন। ১৬ কারণ তুমি তার কি জান,

* "ভ্রাতাটির" অর্থাৎ খ্রীষ্টীয়ান স্বামীর।

হে ভার্য্যা, যে তুমি তোমার ভর্ত্তার পরিত্রাণের হেতু হইবে? কিম্বা তুমিই বা তার কি জান, হে ভর্ত্তা, যে তুমি তোমার ভার্য্যার পরিত্রা-
১৭ ণের হেতু হইবে? কেবল [সাবধান], প্রভু যাহাকে যে অবস্থায় রাখিয়াছেন, এবং ঈশ্বর যাহাকে যে অবস্থায় আহ্বান করিয়াছেন, সে যেন সেই মত চলে। আর এই রূপ নিয়ম আমি সকল সমাজে
১৮ নির্দ্ধারিত করিয়া থাকি। যে জন সুন্নতাবস্থায় আহূত হইয়াছে, সে অসুন্নতী না হৌক। যে অসুন্নতাবস্থায় আহূত হইয়াছে, সে
১৯ সুন্নতী না হৌক। সুন্নতও কিছু নয়, অসুন্নতও কিছু নহে, ঈশ্বরের
২০ আজ্ঞাগুলি পালন করাই সার। প্রত্যেক জন যে যে অবস্থায় আহূত
২১ হইয়াছে, তাহাতেই থাকুক। যদি দাসত্বাবস্থায় আহূত হইয়াছ, তাহাতে তোমার ভাবনা কি, বরং স্বাধীন হইয়া উঠিতে পারিলেও তুমি দাসত্বকে [ঈশ্বরের মহিমা সাধনের উপকরণ রূপে] ব্যবহার
২২ কর। কারণ যে দাস প্রভুর আশ্রয়ে আহূত হইয়াছে, সে প্রভুর স্বাধীন লোক। সেই রূপ যে স্বাধীন অবস্থায় আহূত হইয়াছে,
২৩ সে খ্রীষ্টের দাস। তোমরা মূল্য দিয়া ক্রীত হইয়াছ; তোমরা মনু-
২৪ ষ্যদের দাস হইও না। ভ্রাতৃগণ, প্রত্যেক জন যে যে অবস্থায় আহূত হইয়াছ তাঁহাতেই ঈশ্বর সম্মিলনে থাক।

২৫ এখন, অবিবাহিতদের বিষয়ে আমি প্রভুর কোন আজ্ঞা প্রাপ্ত হই নাই; তবে আমি লোকেরদের বিশ্বাসপাত্র হইবার জন্য প্রভু হইতে দয়াপ্রাপ্ত হইয়াছি বলিয়া এ বিষয়ে আমার নিজের মত বলি-
২৬ তেছি। আমার ত এই বিবেচনা, যে এই বর্ত্তমান কষ্টের কারণে
২৭ মনুষ্যের [অবিবাহিত] অবস্থায় থাকাই ভাল। তুমি যদি একটি স্ত্রীর সঙ্গে পরিণয়সূত্রে আবদ্ধ হইয়া থাক, তবে মুক্ত হইতে চেষ্টা করিও না। যদি স্ত্রী হইতে বিমুক্ত হইয়া থাক, তবে স্ত্রীর চেষ্টা
২৮ করিও না। কিন্তু বিবাহ করিলেও তোমার পাপ করা হয় না, এবং কুমারী যদি বিবাহ করে তাহারও পাপ করা হয় না। কিন্তু এমন লোকে মাংসে কষ্ট ভুগিবে। আমি তোমাদিগকে [সেই

কষ্ট হইতে˺ বাঁচাইতে চাহি। কিন্তু, ভ্রাতৃগণ, আমি ইহাই বলি, ২৯
অবশিষ্ট সময় অতি অল্প ; অতএব যাহাদের ভার্য্যা আছে তাহারা
যেন ভার্য্যাহীনের ন্যায় প্রতীয়মান হয় ; এবং যাহারা ক্রন্দন করে, ৩০
তাহারা এইরূপ প্রতীয়মান হৌক যেন ক্রন্দন করিতেছে না ;
যাহারা আনন্দ করে, তাহারা নিরানন্দের ন্যায় প্রতীয়মান হৌক ;
যাহারা ক্রয় করে, তাহারা সম্পত্তি বিহীনের মত প্রতীয়মান হৌক ;
যাহারা জগতের বিষয় ভোগ করিতেছে, তাহারা এইরূপ প্রতীয়মান ৩১
হৌক যেন তাহারা ভোগ করিতেছে না। কারণ এই জগতের রূপ
বিগত হইতেছে। অতএব, আমার বাসনা যে তোমরা নির্ভাবনায় ৩২
থাকিতে পার। অবিবাহিত লোক প্রভু সম্বন্ধীয় বিষয় অর্থাৎ কি
করিয়া প্রভুকে সন্তুষ্ট করিবে, তাহাই ভাবে ; কিন্তু বিবাহিত লোক ৩৩
জগৎ সম্বন্ধীয় বিষয় অর্থাৎ কি করিয়া ভার্য্যাকে সন্তুষ্ট করিবে, তাহাই
ভাবে। বিবাহিতায় এবং কুমারীতেও প্রভেদ আছে। কুমারী প্রভু ৩৪
সম্বন্ধীয় বিষয় অর্থাৎ কিসে সে শারীরিক ভাবে ও আত্মিকভাবে
পবিত্র হইবে, তাহাই ভাবে ; কিন্তু বিবাহিতা জগতসম্বন্ধীয় বিষয়
অর্থাৎ কি রূপে স্বামীকে সন্তুষ্ট করিবে, তাহাই ভাবে। ইহা আমি ৩৫
তোমাদের উপকারের জন্য বলিতেছি ; আমি যে বাক্যরূপ ফাঁস
তোমাদের গলায় লাগাইয়া তোমাদিগকে বাধ্য রাখিতে চাহি, এমন
নয়, ˹আমি ইহাই চাহি যে,˺ তোমরা ভদ্রভাবে থাক ও অনন্যচিত্তে প্রভুর
সেবায় নিবিষ্ট থাক। তবে কেহ যদি মনে করে যে তাহার কন্যাকে ৩৬
যৌবন উত্তীর্ণা হইতে দিলে সে তাহার উপরে কলঙ্ক আনয়ন করিবে
এবং বিবাহ দেওয়া যদি উচিত হয়, তাহা হইলে সে নিজের
ইচ্ছানুসারে করুক ; তাহার পাপ করা হইল না ; তাহারা ˹কন্যা ও
বর˺ বিবাহ করুক। কিন্তু ˹বিবাহ দিবার˺ কোন আবশ্যকতা না ৩৭
দেখিয়া যদি সে মনে স্থিরনিশ্চয় হয়, এবং তাহার নিজ ইচ্ছার
বিষয়ে যদি তাহার দৃঢ়তা থাকে, এবং যদি আপন কন্যাকে
অবিবাহিতা রক্ষা করিতে নিজ মনে স্থিরসংকল্প হইয়া থাকে, তাহা

৩৮ হইলে সে ভাল করে। অতএব যে আপন কন্যার বিবাহ দেয়, সে ভাল করে বটে, কিন্তু যে বিবাহ না দেয়, সে আরো ভাল করে।
৩৯ যত দিন পর্য্যন্ত স্বামী জীবিত থাকে, ততদিন পর্য্যন্ত ভার্য্যা আবদ্ধ থাকে; কিন্তু তাহার স্বামী বিয়োগান্তে সে স্বাধীন হয়, আর যাহাকে ইচ্ছা করে, বিবাহ করিতে পারে; ⌜কিন্তু⌝ কেবল প্রভুর ভাবেই
৪০ যেন তাহা করে। কিন্তু যদি সে অমনি থাকে, তাহা হইলে সে আরো সুখী হইবে। আমার ত এই মত; আর আমার ত বোধ হয় যে, আমারও ঈশ্বরের আত্মা আছে।

৮ **এখন,** প্রতীমা উদ্দেশে উৎসৃষ্ট সামগ্রী সম্বন্ধে আমরা জানি যে, সকলেরই জ্ঞান আছে। (জ্ঞান উৎস্ফীত করে, কিন্তু প্রেম উৎ-
২ গ্রন্থন করে। যখন কেহ মনে করে যে সে বিলক্ষণ জানে, তাহা হইলে
৩ সে তখনও এমন কিছু জানে নাই যেমন তাহার জানা উচিত; তবে
৪ যে জন ঈশ্বরকে প্রেম করে, সেই ঈশ্বর কর্ত্তৃক পরিজ্ঞাত*। প্রতীমা উদ্দেশে উৎসৃষ্ট সামগ্রী ভোজনের বিষয়ে আমরা জানি যে দেব-প্রতীমা জগতের মধ্যে বাস্তবিক কিছুই নাই,† আর সেই এক
৫ জন ভিন্ন যে আর ⌜ঈশ্বর⌝ নাই। কারণ যদিও—স্বর্গে হৌক, কি পৃথিবীর উপরে হৌক—যদিও লোকে যাহাদিগকে দেবতা বলে, এমন অনেকেই আছে, (যেমন দেবতা অনেক আছে এবং প্রভু অনেক
৬ আছে,) কিন্তু আমাদের পক্ষে এক মাত্র ঈশ্বর আছেন, সেই পিতা, যাঁহার ইচ্ছায় সমুদয় বিষয় হইয়াছে এবং যাঁহার ⌜অভীষ্টসিদ্ধির⌝ জন্য আমরা হইয়াছি; আর একমাত্র প্রভু, সেই যেশু খ্রীষ্ট আছেন, যাঁহার দ্বারা সমুদয় বিষয় হইয়াছে এবং আমরা
৭ যাঁহার দ্বারা হইয়াছি। কিন্তু সকলের অন্তরে এ জ্ঞান নাই; তাহা-

---

* অর্থাৎ ঈশ্বর তাহার তত্ত্ব লন।

† অর্থাৎ প্রতীমা যে বাস্তবিক এক ব্যক্তির প্রতীমা তাহা নয়, অর্থাৎ কালী নামে বাস্তবিকই যে কেহ আছে, তাহা নহে, উহা কেবল ভাববাদীদের কল্পিত মূর্ত্তী।

তেই কাহারো কাহারো আজি পর্য্যন্ত দেবপ্রতীমা বিষয়ে যে সংস্কার* আছে, সেই সংস্কার বশতঃ তাহারা প্রতীমা উদ্দেশে উৎসৃষ্ট বলিয়া তাহা ভোজন করে; আর তাহাদের অন্তঃসাক্ষী দুর্ব্বল বলিয়া মলীন হয়। ৮ কিন্তু খাদ্য সামগ্রী যে ঈশ্বরের সম্মুখে আমাদিগকে প্রতিষ্ঠিত করে, তাহা নয়—ভোজন করিলে আমরা যে কিছু উৎকৃষ্ট হইলাম, এমন নয়, এবং ভোজন না করিলে আমরা যে কিছু অপকৃষ্ট হইলাম, এমনও নয়। ৯ কিন্তু সাবধান, পাছে তোমাদের এই ভোজনের অধিকার দুর্ব্বলদের পক্ষে বিঘ্নশিলা স্বরূপ হইয়া উঠে। ১০ কারণ প্রকৃত জ্ঞান আছে যে তোমার, তোমাকে কেহ যদি দেবমন্দিরে ভোজন করিতে দেখে, তাহা হইলে তাহার অন্তঃসাক্ষী দুর্ব্বল হওয়াতে সে প্রতীমা উদ্দেশে উৎসৃষ্ট সামগ্রী ভোজন করিতে কি সাহস পাইবে না? ১১ তাহাতে সেই দুর্ব্বল ভ্রাতা—যাঁহার জন্য খ্রীষ্ট মরিয়াছেন—সে তোমার জ্ঞানের দ্বারা নষ্ট হইবে। ১২ কিন্তু জানিও, যদি তোমরা ভ্রাতৃগণের বিরুদ্ধে এইরূপ পাপ করিয়া তাহাদিগের দুর্ব্বল অন্তঃসাক্ষীকে ক্ষুণ্ণ কর, তাহা হইলে খ্রীষ্টের বিরুদ্ধে তোমাদের পাপ করা হইবে। ১৩ অতএব খাদ্যসামগ্রী যদি আমার ভ্রাতার পতনের হেতু হইয়া উঠে, তাহা হইলে আমি কস্মিন কালেই মাংস ভোজন করিব না; কস্মিন কালে আমার ভ্রাতার পতনের কারণ হইব না।

৯ আমি কি স্বাধীন নহি? আমি কি এক জন আপষ্টল নহি? আমি কি আমাদের প্রভু য়েশুকে দর্শন করি নাই? আর প্রভুতে তোমরা কি আমার কার্য্য নও। ২ যদি আমি অন্যদের পক্ষে আপষ্টল নাও হই, তোমাদের পক্ষে ত আমি তাহা আছি; কারণ প্রভুতে তোমরাই আমার আপষ্টল পদের মুদ্রাঙ্ক স্বরূপ। ৩ যাহারা আমার পরীক্ষা করিতেছে,† তাহাদিগের নিকট আমার পক্ষসমর্থনা

* অর্থাৎ প্রতীমা বাস্তবিকই এক ব্যক্তির প্রতীমা এই সংস্কার।

† অর্থাৎ আমি প্রকৃত আপষ্টল কি না, তাহার সন্ধান লইয়া বেড়াইতেছে।

৪।৫ এই যে—আমাদেরই কি পান ভোজনের অধিকার নাই? অন্যান্য আপষ্টলগণ এবং প্রভুর ভ্রাতৃগণ ও কেফা যেরূপ করিতেছেন, আমাদেরও কি সেই রূপ এক ভগিনীকে সঙ্গে করিয়া বেড়াইবার
৬ অধিকার নাই? অথবা স্বহস্তে পরিশ্রম না করার অধিকার*
৭ কি কেবল আমার আর বার্ণাবারই নাই? নিজের খাইয়া কে কোথা সৈন্য বৃত্তি করিয়া থাকে? কে দ্রাক্ষারোপণ করিয়া তাহার ফল ভোগ না করিয়া থাকে? কে পাল পোষণ করিয়া পালের দুগ্ধ
৮ পান না করে? আমি কি মানুষিক ভাবে ইহা কহিতেছি, ব্যবস্থাও
৯ কি এই রূপ বলে না? কারণ মূশার ব্যবস্থায় লেখা আছে—"শস্য মর্দ্দক বলিবর্দ্দের মুখ বন্ধন করিবে না" [দ্বিতীঃ বিঃ ২৫; ৪]।
১০ ঈশ্বর কি বলদের ভাবনা ভাবিতেছেন, না, তিনি কেবল আমাদেরই জন্যে ইহা কহিয়াছেন? আমাদেরই জন্যে ইহা লিখিত হইয়াছে; যেহেতু যে জন কৃষি করে, সে প্রত্যাশাতেই কৃষি করে। যে জন
১১ শস্য মর্দ্দন করে, সে আশাতেই মর্দ্দন করে। আমরা যখন তোমাদের জন্যে পরমার্থরূপ শস্য বপন করিয়াছি, তখন আমরা যদি তোমাদিগের অর্থরূপ শস্য ছেদন করি, সে কি গুরুতর বিষয়?
১২ অন্যেরা যদি তোমাদের উপরে এই অধিকার ভোগ করিতে পারে, আমরা কি আরো পারি না? কিন্তু আমরা এই ক্ষমতা ব্যবহার করি নাই; বরং আমরা সকলই সহ্য করিয়া আসিতেছি, পাছে আমরা খৃষ্টের শুভসমাচারের পক্ষে প্রতিবন্ধকস্বরূপ
১৩ হইয়া উঠি। তোমরা কি জাননা যে, যাহারা পবিত্র বিষয়ের পরিচর্য্যা করে,† তাহারা মন্দির হইতে আহার পায়, যাহারা বেদীর কার্য্য

---

* স্বহস্তে পরিশ্রম না করিয়া তোমাদের দ্বারা প্রতিপালিত হইবার অধিকার।

† গ্রীকভাষায় যে কথা আছে তাহার অর্থ "দেবতাসম্বন্ধীয় বিষয়"—দেবোদ্দেশে পূত বস্তু—পূতপশু—মন্দিরের পবিত্র পাত্রাদি। যাহারা এই পবিত্র বিষয়ের পরিচর্য্যা করে, তাহাদিগকে "মন্দিরের পরিচারক" বলিলে সহজে বুঝা যায়।

করে তাহারা বেদীর অংশ পায়? সেই রূপ প্রভু তাহাদেরও ১৪
জন্যে, যাহারা শুভসমাচার প্রচার করে, নির্দ্ধারিত করিয়াছেন যে
তাহারা শুভসমাচার হইতে জীবিকা প্রাপ্ত হইবে। কিন্তু আমি এই সকল ১৫
বিষয়ের ব্যবহার করি নাই; আর আমার প্রতি যেন এই রূপ করা হয়,
সেই জন্য আমি ইহা লিখিলাম, তাহাও নহে; কারণ আমার পক্ষে বরং
মরণ শ্রেয়ঃ, তথাপি কেহ যেন আমার এই গৌরব * নষ্ট করিতে না
পারে। কারণ শুভসমাচার প্রচার করিলে আমার গৌরব করিবার ১৬
কিছু নাই; কারণ আমার উপর ভার অর্পিত হইয়াছে; কারণ
আমার সর্ব্বনাশ হইবে, যদি আমি শুভসমাচার প্রচার না করি।
কারণ আমি যদি স্বেচ্ছাতে তাহা করি, তাহা হইলে আমার পুরস্কার ১৭
হইবে; কিন্তু অনিচ্ছা হইলেও 「অগত্যা আমাকে তাহা করিতে
হইবে, কারণ」 গৃহাধ্যক্ষের ভার আমাকে অর্পিত হইয়াছে। অতএব ১৮
আমার পুরস্কার কি? না যেন আমি প্রচার করিতে করিতে
শুভসমাচারকে বিনামূল্যের সামগ্রী করিয়া তুলি, যেন আমি
শুভসমাচার প্রচার কার্য্যে আমার অধিকারের ব্যবহার না করি।
কারণ যাহাতে আমি অধিক লোককে 「খৃষ্টের জন্য」 লাভ করিতে ১৯
পারি, সেই জন্য আমি স্বাধীন হইয়াও সকলের দাস হইলাম—ইহুদী ২০
দিগকে লাভ করিবার জন্য, আমি ইহুদীদের নিকট ইহুদী হইলাম;
ব্যবস্থাধীনদিগকে লাভ করিবার জন্য, আমি, নিজে ব্যবস্থার অধীন
না হইয়াও, ব্যবস্থাধীনের ন্যায় হইলাম; আর যদিও আমি ঈশ্বর ২১
সম্বন্ধে ব্যবস্থাবিহীন নহি, কিন্তু খৃষ্টীয় ব্যবস্থাধীন আছি, তথাপি
আমি ব্যবস্থাবিহীনদিগকে লাভ করিবার জন্য ব্যবস্থাবিহীনদিগের
নিকটে এক জন ব্যবস্থাবিহীনের ন্যায় হইলাম। দুর্ব্বলদিগকে ২২
লাভ করিবার জন্য, আমি দুর্ব্বলদের নিকট দুর্ব্বল হইলাম;

---

* অর্থাৎ তোমাদিগের নিকট হইতে কিছু না লইয়া বিনামূল্যে তোমাদের কাছে শুভসমাচার প্রচার করা।

যেন তেন প্রকারে কতক জনকে বাঁচাইবার জন্যে, আমি সকলের
২৩ নিকটে সকল প্রকার হইলাম। আর এই সমুদয় আমি শুভসমচারের
জন্যে করি, যেন আমি অন্যান্যদের সঙ্গে তাহাতে সহভাগী হইতে
২৪ পারি। তোমরা কি জান না, যাহারা ধাবনমার্গে ধাবিত হয়,
তাহারা সকলেই ধাবিত হয় বটে, কিন্তু পণটি এক জন মাত্র প্রাপ্ত
২৫ হয়? তোমরা এই রূপ দৌড় যেন [পণটি] পাইতে পার। আর
মল্লেরা সকলেই সর্ব্ববিষয়ে পরিমিত ভোগী হয়। উহারা একটা নশ্বর
জয়মালা লাভের জন্য সেই রূপ হয়; কিন্তু আমরা অনশ্বর [জয়-
২৬ মালা] লাভের জন্য সেই রূপ হই। অতএব আমি যে ধাবিত হই,
তাহা অনিশ্চিত ভাবে নয়; আমি যে যুদ্ধ করি, তাহা আকাশকে
২৭ আঘাত করা নয়; আমি আমার শরীরকে কষ্ট দিয়া দাসত্ব শৃঙ্খলে
আবদ্ধ রাখি; পাছে অন্যের নিকটে প্রচার করিয়া আমি নিজে
অবিশুদ্ধ প্রকাশ পাই।

১০ **কারণ,** ভ্রাতৃগণ, আমি তোমাদিগকে বিশেষ করিয়া এইটি
মনে করিয়া দিতে চাহি যে, আমাদের পিতৃলোকে সকলেই সেই
মেঘের তলে ছিলেন, আর সকলেই সমুদ্রের মধ্য দিয়া গমন করি-
২ য়াছিলেন; আর সকলেই সেই মেঘে ও সমুদ্রে মুশার উদ্দেশে
৩ বাপ্তাইজ হইয়াছিলেন; সকলেই সেই একই পারমার্থিক
৪ ভক্ষ্য ভোজন করিয়াছিলেন, সকলেই সেই একই পারমার্থিক
পেয় পান করিয়াছিলেন (কারণ যে পারমার্থিক শৈল তাঁহাদিগের
অনুবর্ত্তী ছিলেন, তাঁহা হইতে তাঁহারা পান করিয়াছিলেন, আর সেই
৫ শৈল ছিলেন খ্রীষ্ট)। তথাচ তাঁহাদের অধিকাংশ লোকের উপরে
ঈশ্বর সন্তুষ্ট ছিলেন না; এই কারণে তাঁহারা প্রান্তরে নিপতিত হইয়া-
৬ ছিলেন। কিন্তু ঐ সমুদয় বিষয় আমাদের পক্ষে উদাহরণরূপে
ঘটিয়াছিল, অর্থাৎ আমরা যেন মন্দ কামনা না করি, যেমন তাঁহারা
৭ করিয়াছিলেন। তোমরা প্রতিমাপূজকও হইও না, যেমন তাঁহাদের
কতক জন হইয়াছিলেন; যেমন লিখিত আছে যে, লোকে ভোজন

ও পান করিতে বসিল, পরে রঙ্গ করিতে উঠিল” [যাত্রা ৩২ ; ১৬]।
ব্যভিচারও যেন আমরা না করি, যেমন তাঁহাদের কতক জন করাতে ৮
এক দিবসে তাঁহাদের তেইশ সহস্র জন মারা পড়িয়াছিলেন। যেন ৯
আমরা প্রভুর পরীক্ষাও না করি, যাদৃশ তাঁহাদের কতক জন
করাতে সর্পগণের দ্বারা বিনাশ পাইয়াছিলেন। তোমরা বিরক্তি ভাবও
প্রকাশ করিও না, যেমন তাঁহাদের কতক জন বিরক্তিভাব প্রকাশ ১০
করাতে বিনাশক দ্বারা বিনাশ পাইয়াছিলেন। এখন, এই সকল ১১
প্রতিরূপ ভাবে তাঁহাদের প্রতি ঘটিয়াছিল আর আমাদের উপ-
দেশের জন্য লিখিত হইয়াছে, অর্থাৎ এই আমাদের জন্য,
যাহাদের সময়ে যুগগুলির শেষ হইয়া আসিল। অতএব যে ১২
আপনাকে অটল মনে করে, সে সাবধান হৌক, পাছে সে পতিত
হয়। (মনুষ্য প্রকৃতি যাহা সহ্য করিতে পারে, তদ্ভিন্ন অন্য কোন ১৩
পরীক্ষা তোমাদের প্রতি ঘটে নাই ; ঈশ্বর বিশ্বস্ত, তোমাদের শক্তির
অতীত তিনি তোমাদিগকে পরীক্ষিত হইতে দিবেন না ; এমন কি,
পাছে তোমাদের অসহ্য হয়, এই জন্য তিনি পরীক্ষার সঙ্গে সঙ্গে
উত্তীর্ণ হইবার পথও করিয়া রাখিবেন)।

অতএব, আমার প্রিয়গণ, প্রতিমা পূজার বিষয়ে অতি সাবধান। ১৪
বুদ্ধিমান লোকদের সঙ্গে আমি কথা কহিতেছি ; যাহা বলি, ১৫
তাহা বিচার করিয়া বুঝ—যে ‘ধন্যবাদের বাটী’ লইয়া আমরা ১৬
ধন্যবাদ করি, ⌜তাহাতে পান করায়⌝ কি খ্রষ্টের রক্তের
সঙ্গে সম্বন্ধ হয় না ? যে রুটি আমরা ভাঙ্গিয়া থাকি, ⌜তৎ-
ভোজনে⌝ কি খ্রষ্টের শরীরের সঙ্গে সম্বন্ধ হয় না ; যেহেতু ১৭
রুটি যখন এক খানি মাত্র, তখন আমরা সেই অনেকেই এক মাত্র
শরীর ; কারণ আমরা সকলেই সেই এক খানি রুটির ভাগী হই।
মাংস সম্বন্ধে যাহারা ইশ্রায়েল লোক, তাহাদের বিষয় দেখ, তাহাদের ১৮
মধ্যে যাহারা বলিমাংস ভোজন করে, তাহাদের কি বেদীর সঙ্গে সম্বন্ধ
নাই ? ইহাতে আমি কি সিদ্ধান্ত করিতেছি ? কি ইহাই যে, বাস্ত- ১৯

বিক্কই প্রতিমা উদ্দেশে উৎসৃষ্ট বিষয় কিছু আছে? কিম্বা প্রতিমা কি
২০ বাস্তবিকই এক ব্যক্তির প্রতিমা? কখনই না, বরং আমি ইহা বলিতেছি যে, তাহারা যাহা বলিদান করে, তাহা তাহারা পিশাচদের নিকটে বলিদান করে, ঈশ্বরের নিকটে নহে। তোমরা যে পিশাচ-
২১ দিগের সঙ্গে সম্বন্ধ রাখ, ইহা আমার ইচ্ছা নহে। তোমরা প্রভুর বাটীতে ও পিশাচদের বাটিতে দুইয়েতেই পান করিতে পার না। তোমরা প্রভুর মেজের ও পিশাচদের মেজের দুইয়েরি ভাগী হইতে
২২ পার না। আমরা কি প্রভুর ক্রোধানল প্রজ্বলিত করিব? আমরা কি তাঁহা অপেক্ষা বলবান?

২৩ কিছুই নিষিদ্ধ নয়, কিন্তু সকল বিষয়ই শ্রেয়ঃ নহে; কিছুই
২৪ নিষিদ্ধ নহে; কিন্তু সকল বিষয় উদ্গ্রন্থন করে না। তোমাদের কেহ
২৫ স্বার্থপর না হইয়া পরহিতৈষী হৌক। দোকানে যাহা বিক্রয় হয়, তাহা ভোজন কর, কিছুর সন্ধান লইও না, পাছে অন্তঃসাক্ষী দূষে;
২৬ কারণ পৃথিবী ও তাহাতে স্থিত সমুদয় বিষয় প্রভুরই। যদি
২৭ অবিশ্বাসীদের কেহ তোমাদিগকে নিমন্ত্রণ করে আর তোমাদের যদি যাইতে ইচ্ছা হয়, তবে যাহা পরিবেশিত হইবে, তাহা ভোজন করিও, কিছুর সন্ধান লইও না, পাছে অন্তঃসাক্ষী দূষে;
২৮ কিন্তু কেহ যদি তোমাদিগকে বলে, এইটি প্রতিমা উদ্দেশে উৎসৃষ্ট বিষয়, তাহা হইলে যে ব্যক্তি তাহা দেখাইল, তাহার জন্য, আর পাছে অন্তঃসাক্ষী দূষে, সেই জন্য তুমি তাহা ভোজন করিও
২৯ না। তোমার নিজের অন্তঃসাক্ষীর কথা বলিতেছি না, সেই অন্য জনের [অন্তঃসাক্ষীর কথা] বলিতেছি। কারণ আমার স্বাধীনতা আর এক জনের অন্তঃসাক্ষীর দ্বারা দোষীকৃত হইতে যায় কেন।
৩০ আমি যেখানে ধন্যবাদ করিয়া ভোজন করিলাম, সেখানে যাহার
৩১ জন্য ধন্যবাদ করিলাম, তজ্জন্য নিন্দিত হইতে যাই কেন? অতএব ভোজন কর, কি পান কর, কি যাহাই কর, সবই ঈশ্বরের মহিমা উদ্দেশে
৩২ কর। ইহুদী হৌক, কি গ্রীকই হৌক, কি ঈশ্বরের সমাজই হৌক,

তোমরা কাহারও পক্ষে বিঘ্নের হেতু স্বরূপ হইও না; যেমন আমিও সকল বিষয়েই সকলকেই সন্তুষ্ট করিতে চেষ্টা করি, যেমন ৩৩ আমি স্বার্থপর না হইয়া পরের হিত চেষ্টা করি অর্থাৎ তাহারা যেন পরিত্রাণ লাভ করে। তোমরা আমার অনুকারী হও, ১১ যেমন আমিও খ্রীষ্টের অনুকারী।

এখন, তোমরা যে সর্ব্ব বিষয়ে আমাকে স্মরণ করিয়া থাক, ২ এবং বিধিগুলি সেইরূপ পালন করিয়া থাক, যেরূপ আমি সে গুলি তোমাদিগকে সমর্পণ করিয়াছি, এই জন্যে আমি তোমাদের প্রশংসা করিতেছি। কিন্তু আমার ইচ্ছা যে তোমরা ইহা জ্ঞাত হও ৩ যে, পুরুষের মস্তক খ্রীষ্ট; আর ভার্য্যার মস্তক স্বামী; এবং খ্রীষ্টের মস্তক ঈশ্বর। যে পুরুষ মস্তক আচ্ছাদন করিয়া প্রার্থনা কি দৈববা- ৪ দনা করে, সে আপন মস্তকের অপমান করে। কিন্তু যে স্ত্রীলোক ৫ অনবগুণ্ঠিত হইয়া প্রার্থনা কি দৈববাদনা করে, সে আপন মস্তকের অপমান করে; কারণ অনাবৃত মস্তক হওয়া আর শিরমুণ্ডিত হওয়া একই বিষয়। কারণ স্ত্রীলোক যদি অবগুণ্ঠিত না হইল, তবে সে ৬ শিরমুণ্ডিত হৌক। কিন্তু শিরমুণ্ডন, কি ক্ষৌরী হওয়া যদি স্ত্রীলো- কের পক্ষে অপমানের বিষয় হয়, তবে সে অবগুণ্ঠিত হৌক। এই কারণে পুরুষ ঈশ্বরের প্রতিকৃতি ও গৌরব স্বরূপ বলিয়া তাহার ৭ মস্তক আচ্ছাদন করা অনুচিত। কিন্তু স্ত্রীলোক পুরুষের গৌরব স্বরূপ। কারণ পুরুষ স্ত্রী হইতে হয় নাই; স্ত্রীই পুরুষ হইতে হইয়াছে। ৮ কারণ পুরুষ স্ত্রীর জন্যেও সৃষ্ট হয় নাই, কিন্তু স্ত্রীই পুরুষের জন্যে। ৯ সেই জন্য স্ত্রীর মস্তকোপরে ⌜স্বামীর⌝ এক প্রভুত্ব-⌜লক্ষণ⌝ থাকা ১০ উচিত—দূতগণেরও জন্য তাহা উচিত। কিন্তু প্রভুতে ভার্য্যা ১১ স্বামী ব্যতীত স্বতন্ত্র কেহই নয়, স্বামী স্ত্রী ব্যতীতও স্বতন্ত্র কেহই নয়। কারণ স্ত্রী যেমন পুরুষ হইতে হইয়াছিল, তেমনি পুরুষ ১২ আবার স্ত্রী দিয়া হইতেছে; কিন্তু এই সমুদয় ঈশ্বর হইতে ⌜নির্দ্ধারিত⌝ হইয়াছে। তোমরা নিজের মনে বিচার করিয়া দেখ—অনবগুণ্ঠিত ১৩

হইয়া ঈশ্বরের নিকটে প্রার্থনা করা কি স্ত্রীলোকের শোভা পায় ?
১৪ অথবা প্রকৃতি স্বয়ংই কি তোমাদিগকে শিক্ষা দেয় না যে, পুরুষ
১৫ যদি দীর্ঘকেশ রাখে, তবে তাহা তাহার লজ্জার বিষয় ? কিন্তু স্ত্রীলো-
কের যদি দীর্ঘকেশ থাকে, তবে তাহা তাহার পক্ষে গৌরবের
বিষয় ; কারণ তাহার সেই কেশ তাহাকে অবগুণ্ঠন স্বরূপ দত্ত হই
১৬ য়াছে। কেহ বিরোধ করিবে করুক, আমাদের কিন্তু এরূপ রীতি
নহে, ঈশ্বরের সমাজগণেরও নহে।

১৭ ইহা নির্দ্ধারিত করিলাম, কিন্তু তোমাদের সমবেত হওয়া যে
শুভকর না হইয়া বরং অহিতকর হইয়া উঠিতেছে, তজ্জন্য আমি
১৮ তোমাদের প্রশংসা করিতে পারি না। কারণ প্রথমতঃ শুনিতে
পাইতেছি যে সমাজে একত্র হইলে তোমাদের মধ্যে সম্প্রদায়ভেদ
১৯ চলে ; আমি তাহা কতক বিশ্বাসও করি। কারণ তোমাদের মধ্যে
কে কে খাঁটি লোক, তাহা যেন প্রকাশ পায়, এই জন্য তোমাদের
২০ মধ্যে মতান্তর হইয়া উঠা আবশ্যক। অতএব তোমরা সেই এক
স্থানে সমবেত হইয়া যাহা কর, তাহাকে প্রভুর ভোজ* ভোজন করা
২১ বলে না, কারণ ভোজন করিবার সময়ে প্রত্যেক জন নিজ ভোজের
সামগ্রী অগ্রে ভোজন করে। কেহ ক্ষুধিত থাকে, কেহ বা মত্ত হয়।
২২ সে কি, ভোজন ও পান করিবার জন্য তোমাদের কি গৃহ নাই ?
অথবা তোমরা ঈশ্বরের সমাজকে হেয়জ্ঞান করিয়া যাহাদের খাদ্য-
সামগ্রী নাই, তাহাদিগকে লজ্জা দিতেছ ? তোমাদিগকে কি বলিব ?
এ বিষয়ে তোমাদের কি প্রশংসা করিব ? আমি তোমাদের প্রশংসা
২৩ করি না। কারণ আমি আপনি প্রভু হইতে যাহা প্রাপ্ত হইয়াছি তাহা
তোমাদিগকেও আমি সমর্পণ করিয়াছি যথা—প্রভু য়েশু যে রাত্রিতে

---

* গৃক ভাষায় লেখে—"প্রাভুয়িক ভোজ" অর্থাৎ প্রভুর উদ্দেশে ভোজ। এই ভোজকে প্রেমভোজও বলে, ইহুদাপত্র ১২ পদ। আদিম খৃষ্টীয়ানেরা রুটিভাঙ্গনের অগ্রে একটি প্রেমভোজ করিত। এই প্রেমভোজ প্রথা অনতি অধিক কাল মধ্যে বিকৃত হওয়াতে তৎপ্রথা রহিত হইয়াছে।

শত্রুহস্তে সমর্পিত হইবেন, সেই রাত্রিতে তিনি রুটি লইলেন, এবং ২৪ ধন্যবাদ পূর্ব্বক তাহা ভাঙ্গিয়া কহিলেন,ইহা তোমাদের ⌈পরিত্রাণের⌉ জন্য ⌈প্রদত্ত⌉ আমার শরীর। আমাকে স্মরণ করিবার জন্য ইহা করিও। সেইরূপ ভোজনের পরে তিনি বাটি লইয়া কহিলেন, এই ২৫ বাটি আমার রক্তের গুণে নূতন নিয়মের বাটি; যতবার তোমরা ইহাতে পান করিবে, ততবার আমাকে স্মরণ করিবার জন্যই তাহা করিবে। কারণ যতবার তোমরা এই রুটি ভোজন করিবে এবং ২৬ এই বাটিতে পান করিবে,ততবারই প্রভুর মৃত্যু তোমাদের প্রচার করা হইবে—তাঁহার আগমন কাল পর্য্যন্ত। অতএব যে কেহ অযোগ্যরূপে ২৭ এই রুটি ভোজন করিবে, এবং প্রভুর এই বাটিতে পান করিবে, সে প্রভুর শরীর ও রক্ত সম্বন্ধে অপরাধী হইবে। অতএব লোকে অগ্রে ২৮ আপনাকে পরীক্ষা করিয়া দেখুক, তবে এই রুটি ভোজন করুক ও এই বাটিতে পান করুক। কারণ যে কেহ শরীরকে ⌈প্রভুর শরীর⌉ ২৯ বিবেচনা না করিয়া ভোজন করে ও পান করে, সে আপনার দণ্ড ভোজন ও পান করে। সেই জন্যে তোমাদের মধ্যে অনেকে দুর্ব্বল ৩০ ও রুগ্ন, নিদ্রাগতও বড় অল্প লোক হয় না। কিন্তু আমরা যদি ৩১ আপনারা আপনাদিগের বিচার করি, তাহা হইলে আর আমাদের বিচার হইবে না। আর যদিই বা আমরা বিচারিত হই, তাহা হইলে ৩২ আমরা প্রভু কর্ত্তৃক শাসিত হই মাত্র,যেন আমরা জগতের সঙ্গে দণ্ডিত না হই। অতএব আমার ভ্রাতৃগণ, তোমরা যখন ভোজনের জন্য সম- ৩৩ বেত হইবে, তখন পরস্পরের অপেক্ষা করিও। যে ক্ষুধিত, সে নিজ ৩৪ বাটিতে আহার করুক; পাছে তোমাদের সমবেত হওয়া দণ্ডের হেতু হইয়া উঠে। অবশিষ্ট বিষয়গুলি আমি তোমাদের ঐ স্থানে গিয়া নির্দ্ধারিত করিব।

**এখন,** ভ্রাতৃগণ, আত্মা-⌈বিতরিত⌉ক্ষমতা বিষয়ে আমি তোমা- ১২ দিগকে সবিশেষ জ্ঞাত করিতে চাহি। (তোমরা জান যে, যখন ২ তোমরা পৌত্তলিক ছিলে, তখন তোমরা যে কোন প্রকারে হৌক,

৩ সেই বাক্‌শক্তিহীন পুত্তলিকাদের প্রতি চালিত হইতে। সেই জন্যে আমি তোমাদিগকে জ্ঞাত করিতেছি যে, ঐশ্বরিক আত্মাভিভূত হইয়া যে ব্যক্তি কথা কহে, সে কখনই বলে না "য়েশুকে অভিসম্পাত"। আর পবিত্র আত্মাভিভূত না হইলে কেহই বলিতে পারে না "য়েশুই প্রভু")।

৪ এখন, বর বিবিধ প্রকার, কিন্তু আত্মা সেই একই আত্মা।
৫ পরিচর্য্যা⌈পদ⌉ বিবিধ প্রকার, কিন্তু প্রভু সেই একই প্রভু। কার্য্য-
৬ সাধন শক্তি বিবিধপ্রকার, কিন্তু ঈশ্বর সেই একই ঈশ্বর, যিনি সকলের
৭ অন্তরে সবই সাধন করেন। কারণ প্রত্যেক জনকে ⌈সমাজের⌉ উপকার উদ্দেশে আত্মার শক্তি প্রকাশক কোন না কোন বিষয়
৮ প্রদত্ত হইয়া থাকে। কারণ এক জনকে পবিত্র আত্মা দিয়া জ্ঞানের কথা দত্ত হয়; অন্য এক জনকে সেই একই আত্মার বিতরণ পরিমাণা-
৯ নুসারে তত্ত্বজ্ঞানের কথা দত্ত হয়। অন্য আর এক জনকে সেই
১০ একই আত্মা দ্বারা বিশ্বাস প্রদত্ত হয়। আর এক জনকে সেই এক মাত্র আত্মা দ্বারা আরোগ্য করিবার বর দত্ত হয়। আর এক জনকে আশ্চর্য্য কার্য্যসাধনের ক্ষমতা দত্ত হয়; আর এক জনকে দৈববাদনা; অন্য এক জনকে ⌈মানব⌉ আত্মাগণের ভাব বুঝিবার গুণ দত্ত হয়; আর এক জনকে ভিন্ন প্রকার ভাষা; আর এক জনকে
১১ আবার ভিন্ন ভিন্ন ভাষার অর্থ করিবার শক্তি দত্ত হয়। কিন্তু এই সমুদয়ই সেই অদ্বিতীয়, সেই একই মাত্র আত্মা সাধন করেন, যিনি নিজ ইচ্ছানুযায়ী প্রত্যেক জনকে পৃথক পৃথক ⌈বর⌉ বিতরণ করেন।

১২ কারণ অনেক অঙ্গবিশিষ্ট শরীরটি যেমন একমাত্র শরীর, অথচ সেই অনেক অঙ্গ সত্ত্বেও যেমন শরীরটি একমাত্র শরীর, তেমনি খৃষ্টও
১৩ একমাত্র। কারণ সেই একই আত্মা দ্বারা আমরা সকলেই, এক শরীর হইবার উদ্দেশে, বাপ্তাইজ হইয়াছি। ইহুদী হই, কি গ্রীকই হই; ক্রীতদাসই হই, কি স্বাধীনই হই; আমরা সকলেই এক
১৪ আত্মা-পায়িত লোক। কারণ শরীরটি এক অঙ্গ নয়, অনেক

অঙ্গ। যদি চরণ বলিত, "আমি হস্ত নহি, সুতরাং শরীরের কেহ ১৫
নহি;" তাই বলিয়া সে কি শরীরের কেহ হইত না। আর কর্ণ ১৬
যদি বলিত, "আমি চক্ষু নহি, সুতরাং আমি শরীরের কেহ নহি",
তাই বলিয়া সে কি শরীরের কেহ হইত না। যদি সমস্ত শরীরই ১৭
চক্ষু হইত, তাহা হইলে শ্রবণ কোথায়? আর সমস্ত শরীরই যদি
শ্রবণ হইত, তাহা হইলে ঘ্রাণেন্দ্রিয় কোথায়? কিন্তু ঈশ্বর অঙ্গ- ১৮
গুলিকে এক একটি করিয়া নিজের ইচ্ছানুযায়ী শরীরে বিন্যস্ত করি-
য়াছেন। সকল গুলিই যদি একটিমাত্র অঙ্গ হইত, তাহা হইলে ১৯
শরীর কোথায় থাকিত? এখন, অঙ্গ অনেক বটে, কিন্তু শরীর ২০
এক মাত্র। চক্ষু হস্তকে বলিতে পারে না যে, তোমায় আমার প্রয়ো- ২১
জন নাই। আবার মস্তকও পাদদ্বয়কে বলিতে পারে না যে, তোমা-
দিগেতে আমার প্রয়োজন নাই। বলিতে কি, শরীরের যে ২২
অঙ্গগুলিকে অপেক্ষাকৃত দুর্ব্বল বোধ হয়, সেই গুলিই প্রয়োজনীয়।
আর শরীরের যে অঙ্গগুলিকে আমরা অল্প আদরের অঙ্গ মনে করি, ২৩
সেই গুলিকেই আমরা অধিকতর মান দান করি; আর আমাদের
বিশ্রী অঙ্গগুলি ⌈পরিচ্ছদে⌉ অধিকতর সুশ্রী দেখায়। আমাদের ২৪
সুশ্রী অঙ্গগুলির শোভার প্রয়োজন নাই। কিন্তু ঈশ্বর শরীরকে এই
রূপ মিলাইয়া নির্ম্মাণ করিয়াছেন যে অপকৃষ্ট অঙ্গকেই অধিক সম্মান
দান করিয়াছেন; যেন শরীরের মধ্যে বিচ্ছেদ * না ঘটে, যেন ২৫
অঙ্গগুলি সকলেই পরস্পরের মঙ্গল চিন্তা করে। আর কখনও ২৬
যদি এক অঙ্গ কষ্ট ভুগে তবে তাহার সঙ্গে সকল অঙ্গই ভুগে; কিম্বা
এক অঙ্গ যদি সুশোভিত হয়, তবে তাহার সঙ্গে সকল অঙ্গই আনন্দ
করে। তোমরাই খৃষ্টের শরীর আর স্ব স্ব স্থলে অঙ্গ প্রত্যঙ্গ। ২৭
ঈশ্বর সমাজের মধ্যে প্রথমতঃ কতক জনকে আপষ্টল, দ্বিতীয়তঃ ২৮
কতক জনকে দৈববক্তা, তৃতীয়তঃ কতক জনকে শিক্ষক নিযুক্ত
করিয়াছেন, তৎপরে আশ্চর্য্য কার্য্য সাধনের ক্ষমতা, তাহার পরে

* গৃক ভাষায় লিখিত আছে—"সম্প্রদায়ভেদ।"

আরোগ্য করিবার বর, উপকার সাধনের গুণ, পরিচালন-ক্ষমতা,
২৯ ভিন্ন প্রকার ভাষা। সকলেই কি আপষ্টল? সকলেই কি দৈববক্তা?
৩০ সকলেই কি শিক্ষক? সকলেই কি শক্তি-কার্য্য সাধক? সকলেই কি আরোগ্য করিবার বর প্রাপ্ত হইয়াছে? সকলেই কি ভিন্ন ভাষায় কথা কহিতে পারে? সকলেই কি অর্থ বলিতে পারে?
৩১ তোমরা প্রধান প্রধান বরলাভের জন্য ঐকান্তিক চেষ্টিত হও। কিন্তু আমি তোমাদিগকে ইহা অপেক্ষা উৎকৃষ্ট পথ প্রদর্শন করি—

১৩ যদিও আমি নানাবিধ মনুষ্য-ভাষায়, এমন কি, দূতগণের ভাষায় কথা কহি, আর এক প্রেম যদি আমার না থাকে, তাহা হইলে আমি একটি ঢং ঢংএ ঘণ্টা মাত্র, অথবা একটী টিং টিংএ
২ করতাল মাত্র হইলাম। আর যদিও আমার দৈববাদনা [বর] থাকে এবং সমুদয় নিগূঢ় কথা ও সর্ব্বপ্রকার জ্ঞান থাকে, এবং বিশ্বাস যদি আমার থাকে, এমন যে আমি পর্ব্বত স্থানান্তর করিতে পারি, কিন্তু এক প্রেম যদি আমার না থাকে, তাহা হইলে আমি
৩ কিছুই নহি। আর আমি যদি আমার সমুদয় বিষয় সম্পত্তি দরিদ্র-দিগকে বণ্টন করিয়া দিই এবং যদিও আমি দগ্ধ হইবার জন্য আমার শরীরকে সমর্পণ করি, কিন্তু এক প্রেম যদি আমার না
৪ থাকে, তাহা হইলে তাহাতে আমার কিছুই লাভ নাই। প্রেম দীর্ঘ-সহিষ্ণু ও সদয়; প্রেম ঈর্ষ্যা করে না; প্রেম গর্ব্ব করে না; উৎস্ফীত
৫ হয় না। অশিষ্টাচরণ করে না, স্বার্থপর নহে, হঠাৎ বিরক্ত হয়
৬ না, কেহ অনিষ্ট করিলে তাহা ধর্ত্তব্য করে না; অন্যায় দেখিলে
৭ আনন্দ করে না, কিন্তু সত্যের সঙ্গে আনন্দ করে; সবই সহ্য করে, সবই বিশ্বাস করে, সব বিষয়েই ভরসা করে, সর্ব্বতোভাবে কষ্ট সহে।
৮ প্রেম কখনও নিঃশেষিত হয় না; দৈববাদনা বল, তাহা রহিত করা হইবে; নানাবিধ ভাষা বল, তাহা নিরস্ত হইবে; জ্ঞান বল, তাহা
৯ রহিত করা হইবে। কারণ আমাদের জ্ঞান খণ্ডজ্ঞান, আর আমা-

দের দৈববাদনা অসম্পূর্ণ দৈববাদনা ; কিন্তু সিদ্ধাবস্থা যখন আসিবে, ১০
তখন খণ্ড বিষয় সকল রহিত করা হইবে। যখন আমি শিশু ছিলাম, ১১
তখন আমি শিশুর ন্যায় কথা কহিতাম, শিশুর ন্যায় মনন করি-
তাম, শিশুর ন্যায় বিচার করিতাম ; যখন আমি পুরুষত্ব প্রাপ্ত
হইলাম, তখন আমি বালকত্ব পরিত্যাগ করিলাম। কারণ এখন ১২
আমরা দর্পণ দিয়া অস্পষ্ট দেখিতেছি ;* কিন্তু তখন আমরা সম্মুখা-
সম্মুখী দেখিব। এখন আমি কতক কতক জানি ; কিন্তু তখন
আমি এরূপ পরিজ্ঞাত হইব,যে রূপ আমি পরিজ্ঞাত হইয়াছি। এখন ১৩
তবে বিশ্বাস, প্রত্যাশা ও প্রেম, এই তিনটি বজায় থাকিতেছে; কিন্তু
ইহাদের মধ্যে প্রেমই গুরুতর।

১৪ প্রেমের অনুধাবন কর ; অথচ আত্মাজনিত ক্ষমতাগুলি
লাভেরও চেষ্টা কর, কিন্তু বিশেষ রূপে যেন তোমরা দৈববাদনা
করিতে পার। কারণ যে ভিন্ন ভাষায় কথা কহে, তাহার মনুষ্যকে ২
বলা হয় না, ঈশ্বরকেই বলা হয় ; কারণ কেহ তাহা বুঝিতে পারে
না, সে আত্মাভিভূত হইয়া নিগূঢ় বাক্য কহে। কিন্তু যে জন দৈববা- ৩
দনা করে, তাহার মনুষ্যদের নিকটে উদগ্রন্থনের কথা অর্থাৎ উৎ-
সাহের ও প্রবোধের কথা বলা হয়। যে জন অন্য ভাষায় কথা ৪
কহে, সে আপনাকে উদগ্রন্থন করে ; কিন্তু যে জন দৈববাদনা করে,
সে সমাজকে উদগ্রন্থন করে। আমার ইচ্ছা তোমরা সকলেই ৫
বিভিন্ন ভাষায় কথা কহিতে পার ; কিন্তু আরো ইচ্ছা যে, তোমরা
দৈববাদনা করিতে পার। যে জন ভিন্নভাষায় কথা কহে, সে যদি
সমাজের উদগ্রন্থনের জন্য অর্থ বুঝাইয়া দিতে না পারে, তবে
তাহার অপেক্ষা দৈববাদনাকারী বড়। এখন, ভ্রাতৃগণ, আমি ৬
যদি তোমাদের নিকটে গিয়া প্রাকাশ্যের কথা কি জ্ঞানের কথা,
কি দৈববাদনার কথা, কি উপদেশের কথা না বলিয়া কেবল
অন্য ভাষায় কথা কহি, তাহা হইলে তোমাদের কি উপকার লাভ

* গূঢ়ভাষায় লেখে, প্রহেলিকায়।

৭ হইবে? বংশী, বীণা প্রভৃতি নির্জীব বাদ্যযন্ত্র যদি সুরের তারতম্য না দেখাইয়া বাজে, তবে কি রূপে জানা যাইবে যে
৮ বংশীতেই বা কি বাজিতেছে, বীণাতেই বা কি বাজিতেছে? কারণ ভেরী যদি অস্পষ্ট ধ্বনি করে, তাহা হইলে কে আপনাকে যুদ্ধার্থে
৯ সজ্জিত করিবে? সেই রূপ তোমরাও,যদি তোমরা জিহ্বা দ্বারা সহজে বোধগম্য কথা না কহ, তবে কি বলা হইল, কে বুঝিবে? কারণ
১০ তোমাদের কথা আকাশকে বলা হইতেছে। জগতে না জানি কত প্রকারই ভাষা আছে, আর সেগুলির মধ্যে একটিও অর্থবিহীন
১১ নহে। তবে যদি আমি ভাষাটির অর্থ না জানি, তাহা হইলে আমি
১২ বক্তার পক্ষে বর্ব্বর এবং বক্তাও আমার পক্ষে বর্ব্বর। সেইরূপ তোমরাও, যেখানে তোমরা আত্মাজনিত ক্ষমতার এত অনুরক্ত, সেখানে তোমরা সমাজের উদ্‌গ্রন্থনের জন্য ⌈সেই ক্ষমতাগুলি⌉ প্রচুর
১৩ পরিমাণে পাইতে চেষ্টা কর। অতএব, যে জন ভিন্ন ভাষায় কথা কহে,সে এরূপ প্রার্থনা করুক যেন তাহার অর্থ বুঝাইয়া দিতে পারে।
১৪ কারণ যখন আমি অন্য ভাষায় প্রার্থনা করি, তখন আমার আত্মাই প্রার্থনা করে, আমার বুদ্ধি বিবেক তখন নিষ্ক্রীয় থাকে, এমন হইলে
১৫ তবে আমি কি করিব; না-আমি আত্মা সহকারে প্রার্থনা করিব এবং বুদ্ধিবিবেক সহকারেও প্রার্থনা করিব; আমি আত্মাসহকারে
১৬ গীত গান করিব এবং বুদ্ধিবিবেক সহকারেও গীত গাইব। নতুবা আত্মাভিভূত হইয়া ধন্যবাদ করিতেছ যে তুমি, উপবিষ্ট অনভিজ্ঞ শ্রোতা তোমার ধন্যবাদ-প্রার্থনা শুনিয়া কি করিয়া 'আমেন'
১৭ বলিবে? কারণ তুমি কি কহিতেছ,তাহা সে বুঝে না। তুমি হয় ত দিব্য ধন্যবাদ করিতেছ, কিন্তু অন্যে উদগ্রন্থিত হইতেছে না।
১৮ আমি ঈশ্বরকে 'ধন্যবাদ' করিতেছি যে, আমি তোমাদের সকলের
১৯ অপেক্ষা অধিক বিভিন্ন ভাষায় কথা কহি; কিন্তু সমাজের মধ্যে ভিন্ন ভাষায় দশ সহস্র কথা অপেক্ষা বুদ্ধি বিবেক প্রয়োগে বরং পাঁচটি কথা কহিব, যাহাতে অন্যে উপদেশ পাইবে।

ভ্রাতৃগণ, তোমরা বিবেচনায় শিশু হইও না, নষ্টামিতেই তোমরা ২০ শিশু হও, বিবেচনায় তোমরা প্রবীণ হও। ব্যবস্থায় লিখিত ২১ আছে—ভিন্ন ভাষাবাদীগণের মুখ দিয়া এবং অন্য ওষ্ঠাধর দিয়া আমি এই লোকদের সঙ্গে কথা কহিব, কিন্তু তাহা হইলেও তাহারা কর্ণপাত করিবে না, প্রভু কহিতেছেন” [য়িশাঃ ২৮; ১১—১২]। সুতরাং ভিন্ন ভাষা বিশ্বাসীদের পক্ষে [ঐশ্বরিক প্রভাবের] লক্ষণ ২২ স্বরূপ নয়, সে গুলি অবিশ্বাসীদেরই পক্ষে লক্ষণ স্বরূপ। কিন্তু দৈববাদনা অবিশ্বাসীদের পক্ষে নয়, তাহা বিশ্বাসীদের পক্ষেই লক্ষণ স্বরূপ। অতএব সমস্ত সমাজ যখন এক স্থলে সমবেত হয়, ২৩ তখন যদি সকলেই ভিন্ন ভিন্ন ভাষায় কথা কহে এবং অনভিজ্ঞ অথবা অবিশ্বাসী লোকে যদি অভ্যন্তরে প্রবেশ করে, তাহা হইলে তাহারা কি বলিবে না যে তোমরা উন্মত্ত হইয়াছ? কিন্তু যদি তোমরা ২৪ সকলেই দৈববাদনা কর, আর এমন সময়ে কোন অবিশ্বাসী কিম্বা কোন অনভিজ্ঞ যদি প্রবেশ করে, তাহা হইলে সে তোমাদের সকলের দ্বারা চেতনা পাইবে, তোমাদের সকলের দ্বারা দোষীকৃত হইবে; তাহার হৃদয়ের গুপ্ত ভাব [তাহার নিকট] প্রকাশ পায়; ২৫ আর সে অধোমুখে নিপতিত হইয়া ঈশ্বরকে ভজনা করিবে ও প্রচার করিবে যে বাস্তবিকই তোমাদের মধ্যে ঈশ্বর রহিয়াছেন।

এমন হইলে তবে, হে ভ্রাতৃগণ, [কর্ত্তব্য] কি? না তোমরা ২৬ যখন একত্র হইবে, তখন কাহারো যদি সংগীত থাকে, কাহারো শিক্ষার কথা থাকে, কাহারো এক প্রত্যাদেশ থাকে, কাহারো কোন ভাষা থাকে, কাহারো অর্থ করিবার থাকে, তবে সে সমুদয়ই যেন উদ্গ্রন্থনের উদ্দেশে করা হয়। যদি কেহ ভিন্ন ভাষায় কথা কহে, ২৭ তবে সর্ব্বদাই যেন দুই জন, ঊর্দ্ধ সংখ্যা তিন জন লোক কথা কহে, কিন্তু তাহারাও যেন একে একে কহে; আর অন্য এক জন যেন তাহার অর্থ বুঝাইয়া দেয়। কিন্তু অর্থ করিবার লোক যদি কেহ ২৮

না থাকে, তবে সে ⌜বক্তা⌝ সমাজ মধ্যে মৌনী থাকুক; সে আপনার
২৯ ও ঈশ্বরেরই জন্যে ভিন্ন ভাষায় কথা কহুক। দৈববক্তৃগণও দুই জন, না হয় তিন জন মাত্র কথা কহুক, এবং অন্যেরা ⌜তাহাদের
৩০ কথার⌝ বিচার করুক। কিন্তু সমাজে উপবিষ্টদের মধ্যে অন্য কাহারো নিকট যদি কোন প্রত্যাদেশ আইসে, তাহা হইলে প্রথম
৩১ বক্তা মৌনাবলম্বন করুক। কারণ একে একে তোমরা সকলেই দৈববাদনা করিতে পার, তাহাতে সকলেই উপদিষ্ট এবং সকলেই উৎসাহা-
৩২ ন্বিত হইবে; আর ⌜তোমরা জানও যে,⌝ দৈববক্তৃগণের আত্মা
৩৩ দৈববক্তৃগণের বশীভুত। কারণ ঈশ্বর গোলযোগের ঈশ্বর নহেন, তিনি শান্তির ঈশ্বর।

৩৪ যেরূপ পবিত্রগণের সকল সমাজে,সেই রূপ তোমাদেরও স্ত্রীলোকে সমাজের মধ্যে নীরব থাকুক; কারণ কথা কহিতে তাহাদের প্রতি আজ্ঞা নাই,বশে থাকিবার আজ্ঞা আছে,যেমন ব্যবস্থাও বলে [আদি ৩;
৩৫ ১৬]। যদি তাহারা কোন বিষয় শিখিতে চাহে, তবে তাহারা গৃহে স্ব স্ব স্বামীকে জিজ্ঞাসা করুক; কারণ সমাজের মধ্যে কথা
৩৬ কহা স্ত্রীলোকের পক্ষে লজ্জার বিষয়। অথবা ঈশ্বরের বাক্য কি তোমাদেরই মধ্য হইতে বাহির হইয়াছে? না কেবল তোমাদেরই
৩৭ নিকটে আসিয়াছে? যদি কেহ আপনাকে দৈববক্তা কি আত্মিক লোক মনে করে, তবে সে ভাল করিয়া বুঝুক যে, এই যাহা সব
৩৮ আমি তোমাদিগকে লিখিলাম, এ সমুদয়ই প্রভুর আদেশ। কিন্তু
৩৯ যদি কেহ অজ্ঞান ⌜হইতে চাহে⌝, সে অজ্ঞান থাকুক। অতএব, ভ্রাতৃগণ, তোমরা দৈববাদনার বিষয়ে যত্নবান হও, আর ভিন্ন ভাষায়
৪০ কথা কহিতে বারণ করিও না। কিন্তু সকলই শিষ্টভাবে ও সুধারামতে করা হউক।

১৫ এখন, ভ্রাতৃগণ, আমি সেই শুভসমাচার তোমাদের মনোগোচর করিয়া দিতেছি, যাহা তোমাদের নিকট প্রচার করিয়াছি, যাহা তোমরা গ্রহণও করিয়াছ,যাহাতে তোমরা অটলও রহিয়াছ,এবং

যাহাতে তোমাদের পরিত্রাণও লাভ হইতেছে; যদি তোমরা সেই ২ বাক্য ধরিয়া রহিয়াছ, যাহা প্রয়োগ করিয়া আমি তোমাদিগকে শুভ-সমাচার জ্ঞাত করিয়াছি—যদিইবা তোমাদের বিশ্বাসী হওয়া নিষ্ফল না হইয়া থাকে। কারণ প্রধান শিক্ষার স্থলে আমি তোমাদিগকে ৩ ইহাই সমর্পণ করিয়াছি, যাহা আমিও প্রাপ্ত হইয়াছি যে, খ্রীষ্ট স্ত্রেশ্চ শাস্ত্র অনুসারে আমাদের পাপের জন্য মরিয়াছিলেন; এবং তিনি যে ৪ সমাহিত হইয়াছিলেন; এবং তিনি যে শাস্ত্রানুসারে তিন দিনের দিন পুনরুত্থাপিত হইয়াছিলেন; এবং তিনি যে কেফাকে দর্শন দিয়াছিলেন, ৫ তৎপরে দ্বাদশ [আপষ্টলকে] দর্শন দিয়াছিলেন; তৎপরে তিনি ৬ এককালে পাঁচশতেরও অধিক ভ্রাতাকে দর্শন দিয়াছিলেন, যাঁহাদের অধিকাংশ লোক আজি পর্য্যন্ত রহিয়াছেন, কতক জন মাত্র নিদ্রাগত হইয়াছেন। (তৎপরে তিনি য়াকোবকে দর্শন দিয়াছিলেন, তৎপরে সকল ৭ আপষ্টলকে), সর্ব্বশেষে তিনি এই অকালজাতকেও দর্শন দিলেন। ৮ কারণ আপষ্টলগণের মধ্যে আমি সর্ব্বাপেক্ষা ক্ষুদ্র, আমি আপষ্টল নাম ৯ ধারণের যোগ্যও নহি, যেহেতু আমি ঈশ্বরের সমাজকে তাড়না করিয়াছিলাম। কিন্তু যাহা আছি, তাহা ঈশ্বরের অনুগ্রহেই আছি। ১০ আর তাঁহার অনুগ্রহ আমার পক্ষে বৃথা হয় নাই, এমন কি, আমি তাঁহা-দের সকলের অপেক্ষা অধিক পরিশ্রম করিয়াছি; কিন্তু আমিই যে তাহা করিয়াছি, এমন নয়, আমার সঙ্গী যে ঈশ্বরের অনুগ্রহ তাহাই তাহা করিয়াছে। অতএব আমিই হই, কি তাঁহারাই হৌন, এইরূপ ১১ আমরা প্রচার করিয়াছি, আর এইরূপ তোমরা বিশ্বাস করিয়াছ।

এখন, খ্রীষ্ট যখন মৃতগণের মধ্য হইতে উত্থাপিত বলিয়া প্রচারিত ১২ হইতেছেন, তখন কি করিয়া তোমাদের কেহ কেহ বলে যে মৃতো-ত্থান নাই? মৃতোত্থান যদি নাই, তবে খ্রীষ্টও উত্থাপিত হন নাই। ১৩ আর খ্রীষ্ট যদি উত্থাপিত না হইয়া থাকেন, তাহা হইলে সুতরাং ১৪ আমাদের প্রচারও বৃথা এবং তোমাদের বিশ্বাসও বৃথা। অধিকন্তু ১৫ আমরা ঈশ্বরসম্বন্ধে মিথ্যাসাক্ষী প্রতীয়মান হইলাম; যেহেতু আমরা

ঈশ্বরের বিপক্ষে মিথ্যাসাক্ষ্য দিযাছি যে, তিনি খৃষ্টকে উত্থাপন করি-য়াছেন, যাঁহাকে তিনি উত্থাপন করেন নাই, যদি সত্য হয় যে মৃত-
১৬ লোকে উত্থাপিত হয় না। কারণ যদি মৃতলোকে উত্থাপিত না
১৭ হয়,তাহা হইলে খৃষ্টও উত্থাপিত হন নাই ; আর খৃষ্টই যদি উত্থাপিত হন নাই, তাহা হইলে তোমাদের বিশ্বাস অলীক ; তোমরা এখনও
১৮ পাপেতে রহিয়াছ *। আর সুতরাং যাহারা খৃষ্টেতে নিদ্রাগত হই-
১৯ য়াছে, তাহারাও সর্ব্বনাশ পাইয়াছে। আর আমাদের যদি কেবল এই জীবনেই খৃষ্টেতে ভরসা থাকে, তাহা হইলে আমরা সকল মনুষ্য অপেক্ষা দুর্ভাগ্য।

২০ ( এখন, খৃষ্ট মৃতগণের মধ্য হইতে উত্থাপিত হইয়া নিদ্রাগতদের
২১ প্রথম ফলস্বরূপ উত্থাপিত হইয়াছেন। কারণ যেখানে একজন মনুষ্য দ্বারা মৃত্যু আসিয়াছে, সেখানে একজন মনুষ্য দ্বারা মৃতোত্থানও
২২ আসিয়াছে। কারণ যাদৃশ আদামে সকলেই মরিতেছে, তাদৃশ
২৩ খৃষ্টেতে সকলকে উজ্জীবিত করা হইবে; কিন্তু প্রত্যেক জন স্ব স্ব দলে—প্রথম ফল স্বরূপ খৃষ্ট। তৎপরে খৃষ্টের উপস্থিতিতে
২৪ খৃষ্টের লোক। তৎপরে অন্তিমকাল আসিবে, যখন তিনি রাজ্যটি ঈশ্বর পিতার হস্তে অর্পণ করিবেন, অর্থাৎ সমুদয় কর্ত্তৃত্বপদ, ক্ষমতার পদ ও শক্তির পদ নস্যাৎ করিলে পর ⌈তিনি তাহা অর্পণ করিবেন⌉।
২৫ কারণ যে পর্য্যন্ত না তিনি সমুদয় শত্রুকে তাঁহার পদানত করেন, সেই
২৬ পর্য্যন্ত তাঁহাকে রাজত্ব করিতে হইবে। অবশিষ্ট শত্রু যে মৃত্যু, সেও
২৭ নস্যাৎ হইবে। কারণ তিনি সমুদয় বিষয় তাঁহার পদানত করিয়া-ছেন [গীত ৮ ; ৭]। কিন্তু তিনি যখন বলেন, "সমুদয় বিষয় বশীভূত হয়," তখন আপনা আপনিই বুঝা যাইতেছে যে, যিনি সমুদয় বিষয়
২৮ তাঁহার বশীভূত করিয়াছেন, তিনি তাহার মধ্যে নহেন। সমুদয় বিষয় তাঁহার বশীকৃত হইলে পর, পুত্র আপনিও তাঁহারই বশীভূত

---

* খৃষ্টীয়ান হইবার পূর্ব্বের পাপ পর্য্যন্ত অপসারিত হয় নাই—মার্জ্জিত হয় নাই—ক্ষমা হয় নাই।

হইবেন, যিনি সমুদয় বিষয় তাঁহার বশীভূত করিয়াছিলেন, তাহাতে যেন ঈশ্বর সকলের অন্তরে সর্ব্বস্ব হন।

অন্যথা তাহারা কি করিবে, যাহারা মৃতদের জন্য বাপ্তাইজিত ২৯ হয়? যদি মৃত লোকে বাস্তবিকই উত্থাপিত না হয়, তবে তাহারাই বা তাহাদের জন্য বাপ্তাইজিত হয় কেন? আমরাই বা কেন ৩০ প্রতিদণ্ডে জীবনের আশঙ্কায় রহিয়াছি? আমাদের প্রভু যেশু ৩১ খৃষ্ট সম্বন্ধে তোমরা, হে ভ্রাতৃগণ, আমার যে গর্ব্বের বিষয় আছ তাহার দিব্য করিয়া বলিতেছি যে, আমি প্রতিদিন মৃত্যুমুখে রহিয়াছি। যদি আমি এফেস্‌স নগরে [সামান্য] মনুষ্যের মত বন্য পশুর ৩২ সঙ্গে যুদ্ধ করিলাম, তবে তাহাতে আমার লাভ কি? যদি মৃত লোকে উত্থাপিত না হয়, তবে আইস আমরা ভোজন করি ও পান করি, কারণ কল্য আমরা মরিয়া যাইব। তোমরা ভ্রান্ত হইও না; ৩৩ কুসংসর্গে ধর্ম্ম নষ্ট হয়। তোমরা যথার্থরূপে জাগরুক হইয়া উঠ, আর ৩৪ পাপ করিও না; কারণ কতক জনের ঈশ্বরবিষয়ক জ্ঞান নাই; তোমাদের লজ্জা জন্মাইবার জন্য আমি ইহা কহিতেছি।

কিন্তু কেহ বলিবে, মৃতলোকে কি রূপে উত্থাপিত হইবে, আর ৩৫ কি প্রকার শরীরে তাহারা আসিবে? নির্ব্বোধ, তুমি যাহা বপন ৩৬ কর, তাহা ক্ষয় প্রাপ্ত না হইলে ত উজ্জীবিত হয় না; আর বপন ৩৭ কালে তুমি ত সেই শরীর বপন কর না, যাহা হইয়া উঠিবে; তুমি হয় গমের না হয় অন্য কোন শস্যের একটা বীজ মাত্র বপন কর; কিন্তু ৩৮ ঈশ্বর নিজ ইচ্ছানুযায়ী তাহাকে এক শরীর দেন—প্রত্যেক বীজকে স্ব স্ব শরীর। সমুদয় মাংস এক প্রকার মাংস নহে—এক প্রকার ৩৯ মাংস মনুষ্যমাংস, আর এক প্রকার মাংস পশুমাংস, আর এক প্রকার মাংস পক্ষীদের মাংস, আর এক প্রকার মাংস মৎস্যের মাংস। আবার স্বর্গিক শরীরও আছে, পার্থিব শরীরও আছে; কিন্তু ৪০ স্বর্গিক শরীরের প্রভা এক প্রকার, পার্থিব শরীরের প্রভা আর এক প্রকার। সূর্য্যপ্রভা এক প্রকার, চন্দ্রপ্রভা আর এক প্রকার ৪১

এবং নক্ষত্রপ্রভা আর এক প্রকার। কারণ প্রভা বিষয়ে নক্ষত্রে
৪২ নক্ষত্রে তারতম্য আছে। এই রূপ মৃতগণের উত্থানেও হইবে। নশ্বর
৪৩ অবস্থায় 'শরীরটি' উপ্ত হয়, অনশ্বর অবস্থায় তাহা উত্থাপিত হয়। ঘৃণিত
অবস্থায় উপ্ত হয়, মহিমাসম্পন্ন হইয়া তাহা উত্থাপিত হয়; দুর্ব্বল অব-
স্থায় উপ্ত হয়, প্রবল অবস্থায় তাহা উত্থাপিত হয়; প্রাণিক এক শরীর
৪৪ উপ্ত হয়; আত্মিক এক শরীর উত্থাপিত হয়। যখন প্রাণিক শরীর
৪৫ আছে, তখন আত্মিক শরীরও আছে। এই রূপ লিখিতও আছে—
"প্রথম মনুষ্য, আদাম, এক জীবন্ত প্রাণ হইয়া উঠিল। শেষের
৪৬ আদাম এক উজ্জীবিতকারী আত্মা হইয়া উঠিলেন"। কিন্তু আত্মিক
বিষয়টি যে প্রথমে ছিল, এমন নয়, প্রথমে ছিল প্রাণিক বিষয়;
৪৭ তৎপরে আত্মিক বিষয়টি। প্রথম মনুষ্য পার্থিব, মৃত্তিকানির্ম্মিত;
৪৮ দ্বিতীয় মনুষ্য স্বার্গিক। সেই মৃত্তিকানির্ম্মিতের প্রকৃতি যেরূপ,
সকল মৃত্তিকা নির্ম্মিতের প্রকৃতি সেই রূপ, আর সেই স্বার্গিকের
৪৯ প্রকৃতি যেরূপ, সকল স্বার্গিকের প্রকৃতি সেইরূপ। আর যেরূপ
আমরা মৃত্তিকানির্ম্মিতের মূর্ত্তী ধারণ করিয়াছি, সেইরূপ স্বার্গিকেরও
মূর্ত্তী ধারণ করিব।

৫০ কিন্তু, ভ্রাতৃগণ, আমি ইহা কহি যে, মাংস ও রক্ত ঈশ্বরের রাজ্য
অধিকার করিতে পারিবে না; সেই রূপ নশ্বরতাও অনশ্বরতাকে
৫১ অধিকার করিতে পারিবে না। দেখ, আমি তোমাদিগকে একটি
৫২ নিগূঢ় বিষয় বলি—আমরা সকলেই নিদ্রিত হইব না, বরং আমরা
সকলেই * পরিবর্ত্তিত হইব—মুহূর্ত্ত মধ্যে—নিমেষ মধ্যে—শেষ ভেরী
শব্দ কালে; কারণ ভেরী ধ্বনি হইবে, আর মৃতেরা অনশ্বর অবস্থায়
৫৩ উত্থাপিত হইবে, আর আমরা পরিবর্ত্তিত হইব। কারণ এই নশ্ব-
রতাকে অনশ্বরতায় পরিণত হইতে হইবে। আর এই মর্ত্ত্যকে অম-
৫৪ র্ত্ত্যতায় পরিণত হইতে হইবে। কিন্তু এই নশ্বরতা অনশ্বরতায় পরিণত
হইলে পর এবং এই মর্ত্ত্যতা অমর্ত্ত্যতায় পরিণত হইলে পর, তবে এই

* খৃষ্টের উপস্থিতি কাল পর্য্যন্ত যাহারা জীবৎ থাকিবে।

বাক্য সিদ্ধ হইবে, যাহা লিখিত আছে—"মৃত্যু পরাভূত, বিশ্বাসী-
দের জয়"* [ইশাঃ ২৫ ; ৮]। হে মৃত্যু, তোমার বিজয়ীতা কোথায়? ৫৫
হে মৃত্যু, তোমার হুল কোথায়? মৃত্যুর হুল পাপ; এবং ৫৬
পাপের বল ব্যবস্থা; কিন্তু ঈশ্বরকে ধন্যবাদ, যিনি আমাদের প্রভু ৫৭
যেশু খৃষ্টের দ্বারা আমাদিগকে জয়লাভ দিয়াছেন। অতএব, আমার ৫৮
প্রিয়তম ভ্রাতৃগণ, তোমরা দৃঢ়চিত্ত হও, অটল হও, সর্ব্বদা একাগ্রমনে
প্রভুর কার্য্যে ব্যাপৃত থাক, যেহেতু তোমরা জান যে প্রভুসম্বন্ধে
তোমাদের পরিশ্রম বৃথা হইবে না।

**এখন,** পবিত্রদের জন্য সেই চাঁদা সংগ্রহ বিষয়ে তোমরা ১৬
সেই রূপ কর, যেরূপ আমি গালাতীয়া দেশস্থ সমাজগুলির মধ্যে
নির্দ্ধারিত করিয়াছি। প্রতি সপ্তাহের প্রথম দিবসে তোমরা ২
প্রত্যেক জন আপনার লভ্য পরিমাণে নিজের গৃহে সঞ্চয় করিয়া
রাখিবে, যেন আমি গেলে পর চাঁদা করিতে না হয়। আমি ৩
উপস্থিত হইলে পর, তোমরা যাহাদিগকে যোগ্য জ্ঞান করিবে,
তাহাদিগকে আমি পত্র দিয়া তোমাদের সেই উপহার য়েরূশালেমে
পাঠাইয়া দিব। আর যদি আমার যাইবার যোগ্য হয়, তাহারা ৪
আমার সঙ্গে যাইবে। মাকেদোনীয়া দেশ পর্য্যটনের পর আমি ৫
তোমাদের নিকটে যাইব, (কারণ এক্ষণে আমি মাকেদোনীয়া দেশে
পর্য্যটন করিতে যাইতেছি), তখন হয় ত তোমাদের নিকটে কিছুকাল ৬
অবস্থিতি করিব, হয় ত শীতকালও যাপন করিব, যেন তোমরা
আমাকে (আমি যথায় যাইব) অনুবর্ত্তিয়া আসিতে পার। কারণ ৭
আমি এখন পথঘটিত সাক্ষাৎ করিতে চাহি না; কারণ আমার
ভরসা আছে, প্রভু যদি হইতে দেন, তোমাদের নিকটে কিছু কাল
অবস্থান করিব। কিন্তু পেণ্টেকষ্ট পর্ব্ব † পর্য্যন্ত এফেসস্ নগরে ৮
থাকিব। কারণ এই স্থানে আমার সম্মুখে এক বৃহৎ ও শুভফল- ৯
প্রদ কার্য্যক্ষেত্র বিস্তৃত রহিয়াছে, বিপক্ষও অনেক আছে।

---

* এইটিই প্রকৃত ভাব। এই পদ অবিকল অনুবাদ করিতে পারা যায় না।
† প্রেঃ ক্রিয়া ২; ১ পদের টিপ্পনী দেখ।

১০ তিমথেয়স্ যদি তোমাদের নিকট যান, তাহা হইলে দেখিও যেন তিনি তোমাদের সঙ্গে নির্ভয়ে অবস্থিতি করিতে পারেন। কারণ আমি যেমন, তিনিও সেইরূপ প্রভুর কার্য্য করিতেছেন। অতএব ১১ কেহ তাঁহাকে অবহেলা না করুক। কিন্তু তিনি যাহাতে আমার নিকটে আসিতে পারেন, এই জন্যে তোমরা তাঁহাকে প্রীতিভাবে অনুবর্ত্তিয়া যাইবে। কারণ আমি ভ্রাতৃগণের সঙ্গে তাঁহার প্রতীক্ষায় রহিয়াছি।

১২ আপল্লস্ ভ্রাতা সম্বন্ধে আমার এই কথা, আমি ভ্রাতৃগণের সঙ্গে তোমাদের নিকটে যাইতে তাঁহাকে বিস্তর অনুরোধ করিলাম, কিন্তু এক্ষণে তাঁহার কোন মতে যাইতে ইচ্ছা হইল না। সুযোগ মতে যাইবেন।

১৩ জাগরণ কর, বিশ্বাসে অটল হইয়া দাঁড়াও, পুরুষত্ব প্রদর্শন কর, ১৪ বলীয়ান হও। যাহা কিছু কর, প্রেমেতে কর।

১৫ তোমাদিগকে বিনয় করি, ভ্রাতৃগণ, ষ্টেফানসের পরিজনদের বিষয়ে তোমরা জ্ঞাত আছ যে, তাঁহারা আখাইয়া দেশের প্রথম ফল স্বরূপ, আর তাঁহারা যে পবিত্রদের সেবাকার্য্যের জন্য আপনাদিগকে ব্রতী ১৬ করিয়াছেন। ⌈বিনতি করি⌉ তোমরা এই প্রকার লোকদিগের এবং ইহাঁ- ১৭ দিগের সহকর্ম্মী ও সহশ্রমীদিগের বশতাপন্ন হও। ষ্টেফানসের, ফোরটু- নাটসের এবং আখাইকসের আগমনে আনন্দ করিতেছি; কারণ তাঁহারা তোমাদের সকলের হইয়া আমার প্রাণ আপ্যায়িত করিয়াছেন। ১৮ কারণ তাঁহারা আমার ও তোমাদের এই উভয়েরই আত্মাকে আপ্যা- য়িত করিয়াছেন; অতএব এবম্প্রকার লোকদিগকে তোমরা মান্য কর।

১৯ আসিয়া দেশস্থ সমাজগণ তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। আকুইলা ও প্রিস্কিলা এবং তাঁহাদের বাটীতে যে সমাজ আছে, তাঁহারা সকলেই প্রভুতে তোমাদিগকে সংখ্যাতীত নমস্কার জানাই-

তেছেন। ভ্রাতৃগণ সকলেই তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। ২০
পবিত্র প্রেমচুম্বন তোমাদের পরস্পরের নমস্কার স্বরূপ হৌক।

এইটি আমার—পাউলের—স্বহস্তে লিখিত নমস্কার। যে কেহ ২১
প্রভুকে প্রেম না করে, সে অভিসম্পাতিত হৌক। প্রভু আসিতেছেন। ২২
প্রভু য়েশু খ্রীষ্টের অনুগ্রহ তোমাদের সকলের সহবর্ত্তী হউক। খ্রীষ্ট ২৩
য়েশু মূলক আমার প্রেম তোমাদের সকলের প্রতি স্থির আছে। ২৪
আমেন।

---

# করিন্থীয়দের প্রতি দ্বিতীয় পত্র।

---

১ পাউল, ঈশ্বরেচ্ছায় খৃষ্ট য়েশুর আপষ্টল ও তিমথেয়স্ ভ্রাতা— করিন্থ নগরস্থ ঈশ্বরের সমাজ এবং সমস্ত আখাইয়া দেশে যে ২ সকল পূতগণ আছেন, তোমাদের উপরে আমাদের পিতা ঈশ্বর হইতে এবং আমাদের প্রভু য়েশু খৃষ্ট হইতে অনুগ্রহ ও শান্তি বর্ত্তুক।

৩ ঈশ্বর—আমাদের প্রভু য়েশু খৃষ্টের পিতা, সেই করুণাময় পিতা, ৪ সমুদয় সান্ত্বনাদাতা ঈশ্বরকে ধন্যবাদ; যিনি আমাদের সমুদয় ক্লেশ দেখিয়া আমাদিগকে সান্ত্বনা প্রদান করেন, তাহাতে যেন আমরাও ঈশ্বর হইতে প্রাপ্ত সান্ত্বনার বলে তাহাদিগকে সান্ত্বনা দিতে পারি, ৫ যাহারা নানাপ্রকার ক্লেশে নিমগ্ন রহিয়াছে। যেহেতু খৃষ্টসম্বন্ধীয় ক্লেশ যেমন আমাদের প্রতি বাহুল্যরূপে বর্ত্তিতেছে, তেমনি খৃষ্টের ৬ প্রসাদে সান্ত্বনাও আমাদের প্রতি বাহুল্যরূপে বর্ত্তিতেছে। কিন্তু আমরা যদি ক্লেশ ভুগি, তাহা তোমাদের সান্ত্বনার ও পরিত্রাণের জন্য; আর যদি আমরা সান্ত্বনা প্রাপ্ত হই, তাহা তোমাদের সান্ত্বনার জন্য, যদ্বলে তোমরা সহিষ্ণুতা সহকারে সেই সমুদয় ক্লেশ সহ্য ৭ করিতে পারিবে, যাহা আমরাও ভোগ করিতেছি। আর তোমাদের বিষয়ে আমাদের ভরসা অটলই আছে; যেহেতু আমরা জানি যে ৮ তোমরা যেমন ক্লেশেরভাগী, তেমনি তোমরা সান্ত্বনারও ভাগী। এই কারণে, ভ্রাতৃগণ, আশিয়া প্রদেশে আমাদের প্রতি যে ক্লেশ ঘটিয়াছিল, তদ্বিষয় তোমাদিগকে জ্ঞাত না করিয়া থাকিতে পারিলাম না; তথায় আমরা শক্তির অতীত দুঃখভারে দাবিত হইয়াছিলাম—জীব-

নের আশা পর্য্যন্ত গিয়াছিল। বলিতে কি, আমাদের মনে স্থির ৯ হইয়াছিল আমাদের প্রাণ দণ্ডাদেশ হইবে, যেন আমরা আপনাদিগের উপরে নির্ভর না দিয়া মৃতদের উত্থাপনকারী সেই ঈশ্বরের উপরে নির্ভর দিই, যিনি আমাদিগকে এইরূপ ভয়ানক মৃত্যু হইতে উদ্ধার ১০ করিয়াছেন, আর 「উদ্ধার」 করিবেনও, এবং যাঁহার প্রতি আমাদের দৃঢ় ভরসা আছে যে, উদ্ধার করিবেনও। তোমরাও যোগ দিয়া ১১ আমাদের জন্যে প্রার্থনা করাতে আমাদের সহায়তা করিতেছ, তাহাতে যেন অনেকের প্রার্থনার অনুরোধে আমাদিগকে প্রদত্ত এই 「জীবন-রূপ」 প্রসাদ বিষয়ে অনেকের মুখ হইতে আমাদের নিমিত্ত ধন্যবাদও করা হয়।

কারণ ইহাই আমাদের গৌরব যে আমাদের অন্তঃসাক্ষী আমা- ১২ দিগকে প্রমাণ দিতেছে যে, আমরা ঈশ্বরজনিত পবিত্রতায় ও সরলতায় অর্থাৎ মাংসিক বিদ্যাকৌশলে নয়, ঈশ্বরের অনুগ্রহ বলে এই জগতে, বিশেষরূপে তোমাদের সম্মুখে, আচরণ করিয়াছি। কারণ ১৩ পাঠ করিয়া তোমরা যাহা সহজে বুঝিতে পার, তদ্ভিন্ন অন্য কোন ভাবে আমি লিখি নাই, আর ভরসা করি, তোমরা শেষ পর্য্যন্তও তাহাই বুঝিবে। কতক পরিমাণে তোমরা আমাদিগকে 「এবম্প্র- ১৪ কার লোক বলিয়া」 বুঝিতে পারিয়াছ যে, আমি প্রভু য়েশুর দিনে তোমাদের গৌরবস্বরূপ হইব, তোমরাও যেমন 「সেই দিনে」 আমার গৌরব স্বরূপ হইবে।

তোমাদের বিষয়ে এই প্রতীতি থাকাতে আমি প্রথমে তোমা- ১৫ দের নিকটে যাইতে মানস করিয়াছিলাম; যাহাতে তোমাদের দুই বার প্রসাদ লাভ হইত; ভাবিয়াছিলাম তোমাদের নিকট হইয়া ১৬ মাকেদোনীয়া দেশে যাইব, আর মাকেদোনিয়া হইতে তোমাদের নিকটে ফিরিয়া আসিব, পরে তোমরা আমাকে ইহুদাদেশে রাখিয়া আসিবে। তবে এইরূপ মানস করিয়াছিলাম বলিয়া আমি কি লঘু- ১৭ মনার কার্য্য করিয়াছি, অথবা আমি যাহা মানস করি, তাহা কি

আমি মাংসিকভাবে করিয়া থাকি যে আমার হাঁ, না হইবে, আর
১৮ আমার না হাঁ হইবে? কিন্তু ঈশ্বর বিশ্বস্ত, ʻযিনি এইরূপ করিয়াছেন-যেʼ, আমাদের কথা তোমাদের নিকট হাঁ না হয় নাই, আর না হাঁ
১৯ হয় নাই। কারণ ঈশ্বরের পুত্র, য়েশু খ্রীষ্ট, যাঁহাকে আমরা—আমি সিল্‌বানস্‌ ও তিমথেয়স্‌—তোমাদের নিকটে প্রচার করিয়াছি, তিনি তোমাদের নিকটে হাঁ না হন নাই, এবং না হাঁ হন নাই,
২০ তাঁহাতে হাঁ মাত্রই আছে। কারণ ঈশ্বর যে সমুদয় অঙ্গিকার করিয়াছেন, সে গুলির হাঁ তাঁহাতেই রহিয়াছে; আমেনও তাঁহাতে রহি-
২১ য়াছে, যেন আমাদের দ্বারা ঈশ্বরের মহিমা হয়। এখন, যিনি আমাদিগকে এবং তোমাদিগকেও খ্রীষ্ট সম্বন্ধে অটল করিয়া রাখিতেছেন
২২ এবং অভিষেকও করিয়াছেন, তিনি সেই ঈশ্বর, যিনি আমাদিগকে মুদ্রাঙ্কিতও করিয়াছেন অর্থাৎ আমাদের অন্তঃকরণে ʻপবিত্রʼ আত্মা-রূপ বায়না দান করিয়াছেন।

২৩ কিন্তু আমি ঈশ্বরকে আমার প্রাণের বিরুদ্ধে সাক্ষী স্বরূপ আহ্বান করিতেছি * যে, তোমাদিগকে ʻশাস্তিʼ এড়াইয়া দিবার জন্য আমি
২৪ আজি পর্য্যন্ত করিন্থে যাই নাই। তোমাদের বিশ্বাসের উপরে যে আমাদের কর্ত্তৃত্ব আছে, তাহা নহে, আমরা তোমাদের আনন্দ জন্মাইতে চাহি; কারণ বিশ্বাস বিষয়ে ত তোমরা অটল আছই।

২ **কারণ** আমি মনে স্থিরসংকল্প হইয়াছিলাম যে, পুনরায় দুঃখিত
২ মনে তোমাদের নিকটে যাইব না। কারণ আমি যদি তোমাদিগকে দুঃখিত করি, তাহা হইলে কে আমাকে আনন্দিত করিবে? সেই
৩ কি করিবে,যাহাকে দুঃখিত করি? আর সেই জন্যেই আমি তোমাদিগকে লিখিয়াছিলাম, যেন উপস্থিত হইলে পর আমি তাহাদের হইতে দুঃখ প্রাপ্ত না হই, যাহাদের হইতে আনন্দ লাভ করা আমার

* ২২ পদ। বাঙ্গালায় বলিতাম—আমি ঈশ্বরকে সাক্ষী রাখিয়া আমার প্রাণের দিব্য করিতেছি।

উচিত, যেহেতু তোমাদের সকলের বিষয়ে আমার এই বিশ্বাস যে আমার আনন্দে তোমাদের সকলেরই আনন্দ। কারণ অনেক ৪ দুঃখ ক্লেশে ও হৃদয়ের ব্যাকুলতায় ও বহু অশ্রুপাত করিতে করিতে আমি তোমাদিগকে লিখিয়াছিলাম; তোমাদিগকে দুঃখিত করিবার জন্য তাহা লিখি নাই, প্রত্যুত তোমরা যেন জানিতে পার যে আমি তোমাদিগকে কত দূর প্রেম করি, সেই জন্যে লিখিয়াছিলাম।

তবে যে দুঃখ জন্মাইয়াছে, সে আমাকে দুঃখিত করে নাই, সে ৫ (কিন্তু আমি তাহার প্রতি অতিরিক্ত কঠিন হইতে চাহি না)—সে ন্যূনাধিক তোমাদের সকলকেই দুঃখিত করিয়াছে। সে যাহা ৬ হৌক, তোমাদের অধিকাংশ লোকের দ্বারা তাহাকে যে শাস্তি দেওয়া হইয়াছে, তাহা তাহার পক্ষে বিলক্ষণ হইয়াছে; অতএব ৭ ⌈আর শাস্তি না দিয়া⌉ তোমরা বরং এখন তাহাকে ক্ষমা কর এবং সান্ত্বনা কর, পাছে এরূপ ⌈শাসিত⌉ লোক সীমাতিরিক্ত দুঃখে বিনষ্ট হয়। এই হেতু আমি তোমাদিগকে অনুরোধ করিতেছি, তোমরা ৮ তাহাকে আপনাদের প্রীতিপাত্র বলিয়া পুনর্গ্রহণ কর। কারণ ৯ তোমরা খাঁটিলোক কি না অর্থাৎ সর্ব্ব বিষয়ে বাধ্য কি না, তাহা জানিবার অভিপ্রায়ে আমি তোমাদিগকে লিখিয়াছিলাম। সে ১০ যাহা হৌক, তোমরা যাহাকে কোন বিষয়ে ক্ষমা কর, তাহাকে আমিও ক্ষমা করি, কারণ আমিও যাহা ক্ষমা করিয়াছি (যদি ক্ষমার কথা খাটে) তাহা আমি খ্রীষ্টের সাক্ষাতে তোমাদেরই জন্যে ক্ষমা করিয়াছি, পাছে আমরা শয়তান কর্ত্তৃক প্রতারিত হই; কারণ ১১ তাহার সকল অভিসন্ধি বিষয়ে আমরা অজ্ঞান নহি।

দেখ, যখন আমি খ্রীষ্টের শুভসমাচার প্রচার করিবার জন্য ত্রোয়াস্ নগরে আসিয়াছিলাম এবং প্রভু সম্বন্ধে আমার সম্মুখে একটি ১২ কার্য্যক্ষেত্র বিস্তৃত ছিল, তখন তৎসত্ত্বেও আমার ভ্রাতা তীতস্‌কে ১৩ না পাইয়া আমার মন এমন অস্থির হইয়াছিল যে, আমি তাহাদের

নিকট হইতে বিদায় লইয়া মাকেদোনীয়া দেশে গমন করিলাম।

১৪ কিন্তু ঈশ্বরকে ধন্যবাদ, যিনি আমাদিগকে আপনার পরাজিত [খ্রীষ্টাশ্রিত-]বন্দিরূপে সর্ব্বত্রে লইয়া বেড়াইতেছেন এবং আমাদের দ্বারা আত্মবিষয়ক জ্ঞানরূপ সুগন্ধে দিক্‌দিগন্ত আমো-
১৫ দিত করিতেছেন। কারণ ঈশ্বরের গোচরে আমরা তুষ্টিকর খ্রীষ্টীয় সৌরভ স্বরূপ, অর্থাৎ পরিত্রাণ পাত্রদের ও বিনাশ
১৬ পাত্রদের উভয়েরই মধ্যে আমরা [খ্রীষ্টীয় গন্ধ স্বরূপ], একেরদের পক্ষে আমরা মৃত্যুরূপ মৃত্যুসাধন গন্ধ; অন্যদের পক্ষে আমরা
১৭ জীবনরূপ জীবনসাধন গন্ধ। আর ইহার জন্য কে যোগ্য? কারণ তাহারা অনেকে যেমন ঈশ্বরের বাক্য বিকৃত করে, আমরা সে প্রকার লোক নহি; [আমরা এমন লোকদের ন্যায় কথা কহি], যাহারা সরল হৃদয়ে, ঐশ্বরিক ক্ষমতায়, খ্রীষ্টীয়ভাবে ঈশ্বরের সাক্ষাতে কথা কহে।

৩ আমরা কি পুনর্ব্বার আপনাদিগের যোগ্যপাত্র বলিয়া পরিচয় দিতে লাগিলাম? কিম্বা কতক জনের যেমন, আমাদেরও কি সেইরূপ তোমাদের নিকটে কিম্বা তোমাদের নিকট হইতে
২ প্রশংসাপত্রের প্রয়োজন আছে? তোমরাই আমাদের পত্র—আমাদের হৃদয়ে লিখিত [পত্র], সকল মনুষ্যের জানিত ও পঠিত [পত্র];
৩ যেহেতু তোমাদের বিষয়ে প্রকাশ পাইতেছে যে তোমরা খ্রীষ্টবিরচিত অথচ আমাদের দ্বারা লিখিত এক পত্র। মশিতে লিখিত নয়; জীবন্ত ঈশ্বরের আত্মাদ্বারা লিখিত; প্রস্তর ফলকে নয়, কোমল হৃদয়পটে
৪ [লিখিত]। আর এইরূপ প্রতীতি খ্রীষ্টের প্রসাদে ঈশ্বরের উপর নির্ভর
৫ করিয়া আমাদের আছে। কিন্তু আমরা যে আপনা হইতে অর্থাৎ নিজের গুণে এই বিষয়ে কিছু নির্ণয় করিতে যোগ্য, এমন নয়; আমা-
৬ দের যোগ্যতা সেই ঈশ্বর হইতে, যিনি আমাদিগকে এক নূতন নিয়মের—আক্ষরিক নিয়মের নহে—আত্মিক নিয়মেরই পরিচারকের

যোগ্য করিয়া তুলিয়াছেন। কারণ অক্ষর বধ করে; কিন্তু আত্মা উজ্জীবিত করেন।* (এখন অক্ষরে লিখিত অর্থাৎ প্রস্তরে খোদিত ৭ মৃত্যুসাধন পরিচর্য্যাপদ যখন এরূপ মহিমাবিশিষ্ট হইয়াছিল যে ইস্রাএল-সন্তানগণ সেই মহিমার তেজের জন্য অর্থাৎ যাহা লোপ পাইয়া যাইতেছিল, সেই মহিমার তেজের জন্য মুশার বদনের প্রতি নিরীক্ষণ করিতে সক্ষম হয় নাই; তখন আত্মাপ্রদ পরিচর্য্যাপদ যে আরো ৮ মহীয়ান হইবে, তাহার সন্দেহ কি; কারণ দণ্ডপ্রদ পরিচর্য্যাপদ যখন ৯ মহীয়ান ছিল, তখন যাথার্থিকতাপ্রদ পরিচর্য্যাপদ যে আরো মহিমার বিষয় হইবে, তাহার আশ্চর্য্য কি? কারণ এই মহিমার আতি- ১০ শয্য হেতু [পূর্ব্বতন] মহিমান্বিত বিষয়টি মহিমাহীন প্রতীয়মান হয়। কারণ লোপ্য বিষয় যখন মহীয়ান হইয়া উঠিয়াছিল, তখন স্থায়ী ১১ বিষয়টি যে আরো মহীয়ান হইবে, তাহা আর আশ্চর্য্য কি।

অতএব আমাদের এইরূপ ভরসা আছে বলিয়া আমরা মুক্ত- ১২ কণ্ঠে কথা কহি, মুশার মত করি না, যিনি আপন বদনে আব- ১৩ রণ রাখিয়াছিলেন, পাছে ইস্রাএল সন্তানগণ সেই লোপোন্মুখ মহিমার তিরোধান দেখিতে পায়। কিন্তু তাহাদের বিবেচনাশক্তি ১৪ কঠিনীকৃত হইয়াছে; কারণ আজিকার দিন পর্য্যন্ত পুরাতন নিয়ম পাঠ কালে সেই আবরণ পূর্ব্ববৎ থাকে, যেহেতু [তাহাদের নিকট ইহা] অপ্রকাশিত ছিল যে, খৃষ্ট দ্বারা [পুরাতন নিয়ম] রহিত করা হইতেছে।† বলিতে কি, আজি পর্য্যন্ত মুশার গ্রন্থ পঠিত হইবার ১৫ সময়ে একটি আবরণ তাহাদের হৃদয়ের উপরে থাকে। কিন্তু ১৬ তাহারা যখন প্রভুর প্রতি প্রত্যাবৃত্ত হইবে, তখন আবরণটি অপসারিত হইবে)। এখন প্রভুই সেই আত্মা।‡ আর প্রভুর আত্মা যে স্থানে, ১৭ সেই স্থানেই স্বাধীনভাব। কিন্তু আমরা সকলেই অনাবৃত বদনে ১৮

* কারণ শেষের আদাম এক উজ্জীবিতকারী আত্মা। ১ করিন্থ ১৫; ৪৫।
† রোমং ১০; ৪। কলসং ২; ১৪।
‡ অর্থাৎ সেই উজ্জীবিতকারী আত্মা। দেখ, ৬ পদ।

প্রভুর মহিমা যেন দর্পণে নিরীক্ষণ করিতেছি,* করিতে করিতে আমরা মহিমার উপর মহিমা লাভ করিতে করিতে সেই মূর্ত্তিতে পরিবর্ত্তিত হইতেছি। আর এ সমুদয় আমাদের সেই আত্মারূপ প্রভু হইতে লাভ হইতেছে।

৪ সেই জন্য, ⌜ঈশ্বরের⌝ দয়ার দান এই পরিচর্য্যাপদ প্রাপ্ত হইয়াছি
২ বলিয়া আমরা ভগ্নোৎসাহ হই না। আমরা লজ্জাকর গুপ্ত বিষয় সকল উপেক্ষা করিয়াছি। আমরা চাতুরি করিয়া বেড়াই না, আমরা ঈশ্বরের বাক্য বিকৃতও করি না, আমরা সত্যকে প্রকাশ করাতে ঈশ্বরের গোচরে—সমুদয় মনুষ্যের অন্তঃসাক্ষীর সম্মুখে—আপনাদের
৩ যোগ্যতার পরিচয় দিতেছি। কিন্তু আমাদের শুভসমাচার যদি আবরিত থাকে, তবে তাহা সেই বিনাশপাত্রদের সমাজে আবরিত থাকে,
৪ যাহাদের মধ্যে এই যুগের ঈশ্বর অবিশ্বাসীদের বিবেচনাশক্তি অন্ধীভূত করিয়াছে, যেন ঈশ্বরের প্রতিমাস্বরূপ যে খ্রীষ্ট, তাঁহার মহিমাগর্ভ † শুভসমাচারের জ্যোতিঃ তাহাদের উপরে প্রতিভাত না হয়।
৫ কারণ আমরা আপনাদিগকে প্রচার করি না, আমরা খ্রীষ্ট যেশুকে প্রভু বলিয়া প্রচার করি; এবং আপনাদিগকে যেশুর কারণে
৬ তোমাদের দাস বলিয়া ⌜প্রচার করি⌝। যেহেতু যে ঈশ্বর অন্ধকারের মধ্য হইতে আলোক জ্বলিয়া উঠিতে আজ্ঞা করিয়াছিলেন, তিনিই আমাদের হৃদয়ে এই উদ্দেশে আলোক বর্ষণ করিলেন, যেন আমরাও ঈশ্বরের মহিমার তত্ত্বজ্ঞানরূপ আলোকটি বিকীর্ণ করি, যাহা খ্রীষ্টের বদনে ⌜দৃষ্ট হয়⌝।‡

---

* ঈশ্বরের বাক্যরূপ দর্পণে আমরা নিজের মুখ দেখি না, আমরা প্রভুর বদন অর্থাৎ প্রভুর মহিমা দর্শন করিতেছি।

† ১ করিঃ ২; ৮। কলসি ১; ২৭ পদ দেখ।

‡ ৩; ১৮ পদের টিপ্পনী দেখ। ঈশ্বরের বাক্যরূপ দর্পণে আমরা ঈশ্বরের প্রতিমা স্বরূপ প্রভুর মহীয়ান বদন দেখিতে পাই, আর তাহা হইতে যে আলোক আমাদের উপরে নিপতিত হয়, তাহা যেন আমরা অন্যদের প্রতি বিকীর্ণ করি।

কিন্তু এই রত্ন আমরা মৃৎপাত্রে ধারণ করিতেছি, যেন ৭ শক্তির আতিশয্য ঈশ্বর সাধিত বলিয়া প্রতীয়মান হয়, আমাদের সাধিত বলিয়া প্রতীয়মান না হয়; আমরা সর্ব্বদিকে কষ্ট- ৮ বেষ্টিত, অথচ প্রতিরুদ্ধ নহি; কিংকর্ত্তব্য বিমূঢ়, অথচ নিরাশ নহি; তাড়িত, অথচ পরিত্যক্ত নহি; ভূতলে পাতিত, অথচ ৯ বিনষ্ট নহি; য়েশুর মরণ সর্ব্বদাই আপনাদের শরীরে ধারণ ১০ করিয়া বেড়াই, যেন য়েশুর জীবনও আমাদের এই শরীরে প্রকাশ পায়। কারণ জীবন্ত যে আমরা, আমরা য়েশুর জন্য ১১ সর্ব্বদাই মৃত্যুতে সমর্পিত আছি, যেন য়েশুর জীবনও আমাদের এই মর্ত্ত্যমাংসে প্রকাশ পায়। অতএব, মৃত্যু আমাদিগেতে সক্রিয় ১২ হইতেছে, কিন্তু জীবন তোমাদিগেতে। কিন্তু আমাদের সেই একই ১৩ প্রকার বিশ্বাস* আছে, যেমন লেখা আছে "আমি বিশ্বাস করিয়াছি, সেই জন্য আমি কথা কহিয়াছি;" (গীত ১১৬; ১০)। অতএব আমরাও বিশ্বাস করিয়াছি, সেই জন্য কথাও কহিয়াছি; কারণ ১৪ আমরা জানি যে, যিনি য়েশুকে উত্থাপন করিয়াছেন, তিনি য়েশুর ন্যায় আমাদিগকেও উত্থাপন করিবেন এবং আমাদিগকে তোমাদের সঙ্গে [তাঁহার সম্মুখে] উপস্থিত করিবেন। কারণ সমুদয় বিষয় ১৫ [অর্থাৎ যে কিছু কর্ম্ম করি, কি দুঃখভোগ করি] সমুদয় বিষয়ই তোমাদের মঙ্গলের জন্য, তাহাতে যেন অনুগ্রহটি † সেই অনেক

---

* গ্রীকভাষায় লেখে—"আমাদের বিশ্বাসের সেই একই আত্মা আছে"। "আত্মা" এখানে পবিত্র আত্মাকে বুঝাইবে না, আমাদের আত্মাকেও বুঝায় না—এস্থানে আত্মার অর্থ "ভাব" বুঝায়। তিনি বলিতে চাহেন, আমাদের বিশ্বাসের একই ভাব অর্থাৎ আমাদের একই প্রকার বিশ্বাস আছে।

† অর্থাৎ ঈশ্বরের যে অনুগ্রহ আমাদের কার্য্যে ও দুঃখভোগে সক্রিয় হইতেছে।

⌈সহভাগী⌉ দ্বারা যেমন বর্দ্ধিত হইল,* তেমনি যেন ⌈অনেক সহভাগী দ্বারা⌉ ঈশ্বরের মহিমার জন্য ধন্যবাদও অতীব বর্দ্ধিত হয়।

১৬ সেই জন্য আমরা ভগ্নোৎসাহ হই না; বরং যদিও আমাদের বাহ্যিক মনুষ্য ক্ষয় পায়, তথাচ আমাদের আন্তরিক মনুষ্য দিন দিন ১৭ নূতনীকৃত হইতেছে। কারণ আমাদের এই ক্ষণস্থায়ী লঘু ক্লেশ আমাদের জন্যে এক অনন্তকালস্থায়ী গুরুতর মহিমা সাধন করিয়া ১৮ তুলিবে; যেহেতু আমরা দৃশ্য বিষয়ের প্রতি লক্ষ্য করিয়া নহি, আমরা অদৃশ্য বিষয়ের প্রতি লক্ষ্য করিয়া আছি। কারণ দৃশ্য বিষয় সমুদয় ক্ষণস্থায়ী, কিন্তু অদৃশ্য সমুদয় বিষয় নিত্যস্থায়ী।

৫ **কারণ** আমরা জানি যদি আমাদের পার্থিব তাম্বু-গৃহ ভগ্ন হয়, তবে আমাদের ঈশ্বরদত্ত এক গৃহ আছে—হস্ত নির্ম্মিত গৃহ নহে, ২ স্বর্গে অনন্তকালস্থায়ী একটি। কারণ এইটিতে থাকিয়া আমরা ত্রাহি ত্রাহি করিতে করিতে আমাদের সেই স্বর্গীয় বাসগৃহে আব- ৩ রিত হইবার জন্যে ঐকান্তিক আকাঙ্ক্ষা করিতেছি। যদি বা ⌈সত্য হয় যে⌉, আমরা পরিহিত হইব, উলঙ্গ ⌈প্রাণমাত্র⌉ প্রতীয়মান হইব না, ৪ ⌈যেমন কতক জন বলে⌉; কারণ এই তাম্বুতে থাকিতেছি যে আমরা, আমরা দুঃখভারে দাবিত হইয়া ত্রাহি ত্রাহি করিতেছি; আমরা যে বিবস্ত্র হইতে চাহি, এমন নয়, আমরা পরিহিত হইতে চাহি, যেন মর্ত্ত্যবিষয়টি জীবনের প্রভাবে ধ্বংস হইয়া যায়।† আর ইহারই ৫ জন্য যিনি আমাদিগকে উপযুক্ত করিয়া তুলিয়াছেন, তিনি সেই ঈশ্বর, যিনি আমাদিগকে ⌈পবিত্র⌉ আত্মারূপ বায়নাও দিয়াছেন। ৬ অতএব আমরা সর্ব্বদা সাহস অবলম্বন করিয়া থাকি এবং জ্ঞাত আছি যে, এই দেহরূপ বাটীতে থাকিতে আমরা প্রভু হইতে দূরে ৭ অবস্থান করিতেছি। (কারণ বিশ্বাস অবলম্বন করিয়া আমরা চলি, ৮ কোন প্রত্যক্ষ বিষয় ⌈অবলম্বন করিয়া⌉ নহে)। আমরা সাহস

* প্রেরিতদের ব্যতীত যত অধিক লোকে কার্য্য ও দুঃখভোগ করিবে, ততই অনুগ্রহটি বর্দ্ধিত হইবে।

† গ্রীক ভাষায় লেখে—মর্ত্ত্য বিষয়টি জীবন দ্বারা কবলিত হয়।

অবলম্বন করিয়া থাকি বটে, কিন্তু আমাদের বাসনা বরং দেহ পরিত্যাগ করিয়া বাটী গিয়া প্রভুর নিকট বাস করি। ৯ অতএব আমরা দেহে বাস করি, কিম্বা দেহ ছাড়িয়া যাই, আমরা তাঁহারই সন্তোষপাত্র হইতে ঐকান্তিক যত্নবান আছি। ১০ কারণ সৎকর্ম্ম হৌক, আর অসৎকর্ম্মই হৌক, যাহা প্রত্যেক জন শরীরেতে করিয়া সাধন করিয়াছে, সেই কার্য্যের অনুরূপ ফল পাইবার জন্য সকলকেই খ্রীষ্টের বিচারাসনের সমীপে উপস্থিত হইতে হইবে।

১১ অতএব প্রভু বিষয়ক যে ভীতি,তাহা আমরা জ্ঞাত আছি বলিয়া আমরা মনুষ্যদিকে প্রবর্ত্তনা করিতেছি, কিন্তু ঈশ্বরের নিকট আমরা প্রকাশিত হইয়াছি; আর ভরসা করি, তোমাদের অন্তঃসাক্ষীতেও আমরা প্রকাশিত হইয়াছি। ১২ কারণ আমরা পুনরায় যোগ্যপাত্র বলিয়া আপনাদের পরিচয় দিতেছি, এমন নয়, আমরা তোমাদিগকে আমাদের বিষয়ে গর্ব্ব করিবার সুযোগ দিতেছি, যেন তোমাদের আবার তাহাদের কাছে গর্ব্ব করিবার বিষয় থাকে, যাহারা রূপের গর্ব্ব করে, হৃদয়ের গর্ব্ব করে না। আর আমাদের বিষয়ে তোমাদের এইরূপ করা কর্ত্তব্যও বটে; ১৩ কারণ যদি আমরা ⌜যেমন কেহ কেহ বলে⌝, উন্মত্ত হই, তবে তাহা ঈশ্বরের ⌜কার্য্যের⌝ জন্য; কিম্বা যদি প্রকৃতিস্থ হই, তবে তাহা তোমাদের ⌜হিতের⌝ জন্য। ১৪ কারণ খ্রীষ্টের প্রেম আমাদিগকে বাধিত করিয়া রাখে; যেহেতু আমরা এই সিদ্ধান্ত করিয়াছি যে, যখন একজন সকলের জন্য মরিয়াছেন, ১৫ তখন তাঁহার ⌜মরণে⌝ সকলেরই মৃত্যু হইয়াছে; আর তিনি যে সকলের জন্য মরিয়াছেন, তাহা তিনি এই উদ্দেশে মরিয়াছেন, যেন জীবিতেরা আর আপনাদের জন্য জীবন যাপন না করে, তাহারা যেন তাঁহারই জন্যে জীবন যাপন করে, যিনি তাহাদের জন্য মরিয়াছেন ও উত্থান করিয়াছেন। ১৬ অতএব আমরা এখন মাংসসম্বন্ধে আর কাহাকেও জানি না; আর যদিও আমরা খ্রীষ্টকে মাংসিক ভাবে জানিয়াছিলাম, কিন্তু এখন আমরা তাহাকে আর ⌜সে ভাবে⌝ জানি

১৭ না। এমন হইলে তবে যে কেহ খৃষ্টেতে আছে, সে এক নূতন সৃষ্টি—পুরাতন বিষয় সমুদয় গত হইয়াছে; দেখ, সমুদয় বিষয়ই নূতন
১৮ হইয়া উঠিয়াছে। আর এই সমুদয় সেই ঈশ্বর হইতে হইয়াছে, যিনি আমাদিগকে খৃষ্ট দ্বারা আপনার সঙ্গে সম্মিলিত করিয়াছেন এবং আমাদিগকে এই সম্মিলনের পরিচর্য্যাপদ প্রদান করিয়াছেন,
১৯ অর্থাৎ কি, না ঈশ্বর খৃষ্ট দ্বারা আপনার সঙ্গে জগতের সম্মিলন সাধন করিয়াছেন, তাহাদের অপরাধ সকল তিনি আর ধরেন না, আর আমাদের হস্তে তিনি এই সম্মিলনের বার্ত্তা সমর্পণ করিয়াছেন।

২০ অতএব আমরা খৃষ্টের হইয়া দৌত্যকার্য্য করিতেছি, যেন ঈশ্বর আমাদের দ্বারা অনুরোধ করিতেছেন—আমরা খৃষ্টের হইয়া বিনয়
২১ করিয়া বলি, তোমরা ঈশ্বরের সঙ্গে সম্মিলিত হও। যিনি পাপ কাহাকে বলে, জানিতেন না, তাঁহাকেই তিনি আমাদের পরিবর্ত্তে এই উদ্দেশে পাপ স্বরূপ করিলেন, যেন তাঁহাতেই আমরা ঐশ্বরিক যাথার্থিকতা স্বরূপ হইয়া উঠি।*
৬ আর তাঁহার ⌈ঈশ্বরের⌉† সহকর্ম্মী বলিয়া আমরা তোমাদিগকেও অনুরোধ করিতেছি যে, ঈশ্বরের
২ অনুগ্রহ প্রাপ্তি যেন তোমাদের বৃথা না হয়; (কারণ তিনি বলেন—

"অনুগ্রহের সময়ে আমি তোমার প্রার্থনা শুনিলাম,
এবং পরিত্রাণের দিনে আমি তোমার উপকার করিলাম" (ইশাঃ ৪৯; ৮)।

দেখ, এখনই মহানুগ্রহের সময়; দেখ, এখনই পরিত্রাণের দিন)।
৩ ⌈আর ঈশ্বরের সহকর্ম্মী বলিয়া⌉ আমরা কোন প্রকারে কিছুতেই বিঘ্নের হেতু স্বরূপ হই না, পাছে পরিচর্য্যাপদটী কলঙ্কিত হয়, আমরা
৪ সর্ব্ববিষয়ে ঈশ্বরের পরিচারক বলিয়া আপনাদের পরিচয় দিতেছি—
৫ অনেক সহিষ্ণুতায়, ক্লেশে, অনেক কষ্টে; অনেক ব্যাকুলতায়; অনেক

---

* দেখ, রোমীঃ ১; ১৭।
† দেখ, ১ করিঃ ৩; ৯।

প্রহারে, অনেকবার কারাবাসে, অনেক উপপ্লবে, অনেক পরিশ্রমে, অনেক জাগরণে, অনেক উপবাসে, পবিত্রাচরণে, জ্ঞানে, দীর্ঘ- ৬ সহিষ্ণুতায়, মঙ্গলভাবে, পবিত্র আত্মাতে, অকপট প্রেমে, সত্যের বাক্যে, ঐশ্বরিক শক্তিতে, দক্ষিণে ও বামে যাথার্থিকতা ৭ রূপ অস্ত্র, সজ্জিত হইয়া, যশঃ ও অপযশঃ, কুখ্যাতি ও সুখ্যাতি ৮ সহ্য করিয়া; যেন প্রবঞ্চক, অথচ সত্যবাদী; যেন অপরিচিত, অথচ সুপরিচিত। যেন মরিতেছি, অথচ বাঁচিয়া রহিয়াছি; যেন ৯ শাসিত, অথচ বধিত নহি; যেন শোকার্ত্ত, কিন্তু সতত আনন্দিত; ১০ যেন দরিদ্র, অথচ অনেককে ধনবান করিয়া তুলিতেছি; যেন আমাদের কিছুই নাই, অথচ সমুদয় বিষয়ের অধিকারী।

আমরা মন খুলিয়া তোমাদের নিকট কথা কহিয়াছি, হে করি- ১১ ন্থীয়েরা। আমাদের হৃদয় প্রশস্ত হইয়া রহিয়াছে। আমাদের ১২ অন্তঃকরণে যে তোমাদের জন্য স্থানের অভাব আছে, এরূপ নহে; তোমাদেরই স্নেহ ভূমিতে আমাদের জন্য স্থানের অভাব আছে। এখন তবে পুরস্কার রূপে (তোমরা আমার সন্তান বলিয়া তোমা- ১৩ দিগকে কহিতেছি) তোমাদের হৃদয়ও প্রশস্ত কর।

তোমরা অবিশ্বাসীদের সঙ্গে এক যোয়ালীতে স্কন্ধ দিও না; ১৪ কারণ যাথার্থিকতায় ও অন্যায়তায় সম্পর্ক কি? কিম্বা অন্ধকারের সঙ্গে আলোকের সম্পর্ক কি? আর বেলিয়ালের সঙ্গে খৃষ্টের ঐক্য- ১৫ ভাব কি? অবিশ্বাসীর সঙ্গে বিশ্বাসীরই বা অংশ কি? আর পুত্ত- ১৬ লিকার সঙ্গে ঈশ্বরের পবিত্রাবাসেরই বা সম্বন্ধ কি? কারণ আমরাই জীবন্ত ঈশ্বরের পবিত্রাবাস; যেমন ঈশ্বর কহিয়াছেন—"আমি তাহাদের মধ্যে বাস করিব এবং তাহাদের মধ্যে বিচরণ করিব; আমি তাহাদের ঈশ্বর হইব, আর তাহারা আমার প্রজা হইবে" (লেবীঃ ২৬; ১১-১২)। অতএব— ১৭

তোমরা তাহাদের মধ্য হইতে বাহির হইয়া পৃথক হও।

প্রভু কহিতেছেন—

আর তোমরা কোন অশুচি বিষয় স্পর্শ করিও না;
তাহা হইলে আমি তোমাদিগকে গ্রহণ করিব, [ইশাঃ ১২ ; ১১। ১২]।
১৮ "আর তোমাদের পিতা স্বরূপ হইব,
আর তোমরা আমার পুত্র কন্যা স্বরূপ হইবে"।
সর্ব্বশক্তিমান প্রভু কহিতেছেন (ইরেমিঃ ৩১; ৯। ২ শামু ৭; ১৪)।

৭ **অতএব,** প্রিয়গণ, আমরা যখন এইরূপ অঙ্গিকার প্রাপ্ত. হইয়াছি, তখন আইস আমরা মাংসিক ও আত্মিক সমুদয় মালীন্য হইতে আপনাদিগকে পরিষ্কার করিয়া ঈশ্বরের ভয়ে শেষ পর্য্যন্ত পবিত্রতা সাধন করি।

২ তোমরা আমাদিগকে [তোমাদের হৃদয়ে] স্থান দান কর। কাহারো প্রতি আমরা অন্যায় করি নাই, কাহারো ক্ষতি আমরা করি নাই, কাহারো বিষয় সম্পত্তি আমরা আত্মসাৎ করি নাই।
৩ তোমাদিগকে দূষিবার জন্য যে এই কথা কহিতেছি, এমন নয়, কারণ আমি অগ্রেই ত বলিয়াছি যে তোমরা মরণে জীবনে আমাদের
৪ হৃদয়ে গ্রথিত রহিয়াছ। তোমাদের প্রতি আমার সম্পূর্ণ বিশ্বাস আছে, তোমাদের বিষয়ে আমি অনেক গর্ব্ব করিয়া থাকি; আমি সান্ত্বণাতে পরিপূর্ণ—আমাদের এই সমুদয় ক্লেশ সত্ত্বেও আমাদের আনন্দের সীমা পরিসীমা নাই।

৫ কারণ মাকেদোনীয়া দেশে আসিলে পর আমাদের মাংস কোন বিরাম পায় নাই; আমরা সর্ব্বতোভাবে ক্লেশে নিমগ্ন ছিলাম, বাহিরে
৬ সংগ্রাম, অন্তরে ভয়। কিন্তু যিনি অবনতদিগকে সান্ত্বনা করেন, সেই
৭ ঈশ্বর তীতসের আগমন দ্বারা আমাদিগকে সান্ত্বনা করিলেন; আর তাঁহার আগমন দ্বারা কেবল নহে, কিন্তু তিনি তোমাদের বিষয়ে যে সান্ত্বনা প্রাপ্ত হইয়াছেন, সেই সান্ত্বনার কথা প্রযুক্তও, যেহেতু তিনি আমাদিগকে তোমাদের ঐকান্তিক আকাঙ্ক্ষা, তোমাদের মনস্তাপ এবং আমার প্রতি তোমাদের অনুরাগ জ্ঞাত করিলেন, যাহাতে
৮ আমি আরো আনন্দ করিলাম। কারণ যদিও আমি সেই পত্র দ্বারা তোমাদিগকে দুঃখিত করিয়াছি, তথাচ আমি এখন পশ্চাত্তাপ করি-

তেছি না, (যদিও আমি পূর্ব্বে পশ্চাত্তাপ করিয়াছিলাম), কারণ এখন আমি দেখিতে পাইতেছি যে, সেই পত্র খানি কেবল ক্ষণকালের জন্য তোমাদিগকে দুঃখিত করিয়াছে। ৯ এখন আমি আনন্দ করিতেছি, কিন্তু তোমাদিগকে দুঃখিত করা হইয়াছে বলিয়া নয়, বরং তোমাদের সেই দুঃখ যে তোমাদের মনঃপরিবর্ত্তন সাধন করিয়াছে, সেই জন্য। কারণ তোমাদিগকে ঈশ্বরের মনের মত দুঃখিত করা হইয়াছে, যেন কোন কিছুতেই তোমরা আমাদের দ্বারা ক্ষতিগ্রস্ত না হও। ১০ কারণ ঈশ্বরের মনের মত যে দুঃখ, তাহা এরূপ মনঃপরিবর্ত্তন জন্মায়, যাহাতে অননুশোচনীয় পরিত্রাণ সাধিত হয়। কিন্তু জগতের যে দুঃখ, তাহা মৃত্যুসাধন করে। ১১ কারণ দেখ, তোমাদিগকে যে সেই ঈশ্বরের মনের মত দুঃখিত করা হইয়াছিল, তাহা তোমাদের কেমন উদ্যোগ সাধন করিয়াছে, বলিতে কি, কেমন দোষক্ষালন, কেমন আক্ষেপ, কেমন ভয়, কতই আকাঙ্ক্ষা, কতই অনুরাগ, কি কঠোর শাসন। তোমরা সর্ব্বতোভাবে সপ্রমাণ করিয়াছ যে এ বিষয়ে তোমরা নির্দ্দোষ। ১২ অতএব, আমি যে তোমাদিগকে লিখিয়াছিলাম, তাহা সেই অন্যায়কারীর জন্য অথবা যে অন্যায় ভুগিয়াছে, তাহারও জন্য লিখি নাই, বরং আমাদের প্রতি তোমাদের যে অনুরাগ তাহা যেন ঈশ্বরের দৃষ্টিতে তোমাদের সমাজে প্রকাশ পায়, ["এই জন্য লিখিয়াছিলাম"]। ১৩ সেই জন্যে আমরা সান্ত্বনা লাভ করিলাম; আর তীতসের আনন্দ দেখিয়া আমরা আরো অধিক আনন্দ করিলাম; কারণ তাঁহার প্রাণ তোমাদের সকলের দ্বারা আপ্যায়িত হইয়াছে। ১৪ কারণ তোমাদের বিষয়ে আমি যাহা কিছু গর্ব্ব করিয়াছিলাম, তাহাতে আমি লজ্জা প্রাপ্ত হই নাই; বরং আমরা যেমন তোমাদের নিকটে সর্ব্ববিষয়ে সত্য কহিয়াছি, সেইরূপ তীতসের নিকটেও তোমাদের বিষয়ে আমাদের গর্ব্ব সত্য প্রতীয়মান হইয়াছে। ১৫ আর তোমাদের বাধ্যতা স্মরণ করিয়া, অর্থাৎ তোমরা তাঁহাকে

কেমন ভয়েতেও কম্পেতে পরিগ্রহণ করিয়াছিলে, তাহা স্মরণ করিয়া
১৬ তিনি তোমাদের প্রতি আরো বর্দ্ধিতস্নেহ হইয়া উঠিয়াছেন। আমি আনন্দ করিতেছি যে তোমাদের বিষয়ে এক্ষণে আমার আর কোন ভাবনা চিন্তা নাই।

৮ ভ্রাতৃগণ, আমরা তোমাদিগকে জ্ঞাত করিতেছি যে, মাকেদোনীয়া দেশস্থ সমাজনিচয়ের মধ্যে ঈশ্বরের অনুগ্রহ চমৎকাররূপে
২ সক্রিয় হইয়াছে, অর্থাৎ ক্লেশরূপ মহাপরীক্ষায় পরীক্ষিত হইলেও তাঁহারা অতীব আনন্দসহকারে ⌜দান করিয়াছেন⌝ এবং বিষম দরিদ্রাবস্থা সত্ত্বেও তাঁহাদিগের বদান্যতা অপরিসীমরূপে প্রকাশ পাইয়াছে।
৩ কারণ আমি তাঁহাদিগের সাক্ষী যে তাঁহারা সাধ্যানুসারে, এমন কি,
৪ সাধ্যের অতীতও দান করিতে স্বতঃ প্রবৃত্ত হইয়া আমাদিগকে অনেক অনুরোধ সহকারে বিনতি করিয়াছিলেন, যেন তাঁহারা পবিত্রদের জন্য সেই চাঁদাসংগ্রহ কার্য্যে সহযোগীতা করিতে অনুগ্রহ প্রাপ্ত হন।
৫ আর তাঁহারা আমাদিগের আশার অতিরিক্ত করিয়াছেন। বলিতে কি, তাঁহারা ঈশ্বরের প্রণোদনে আপনাদিগকে প্রথমে প্রভুর হস্তে
৬ এবং আমাদেরও হস্তে সমর্পণ করিয়াছিলেন। তাহাতেই আমরা তীতসকে অনুরোধ করিলাম যে, তিনি যেরূপ পূর্ব্বে আরম্ভ করিয়াছিলেন, সেইরূপ যেন তোমাদেরও ঐস্থানে গিয়া এই মঙ্গল কার্য্যটি
৭ পরিসমাপ্ত করেন। সে যাহা হৌক, তোমাদের যেমন কোন বিষয়ে—বিশ্বাসে, বক্তৃতায়, জ্ঞানে, সর্ব্বপ্রকার উদ্যোগে এবং আমাদের প্রতি প্রেম প্রদর্শনে—কিছুতেই অভাব নাই, তেমনি যেন এই মঙ্গলকার্য্যেও তোমাদের ⌜বদান্যতার⌝ আতিশয্য প্রকাশ পায়।
৮ আমি ইহা আজ্ঞাভাবে বলিতেছি না, আমি অন্যদের উদ্যোগের দৃষ্টান্ত প্রদর্শন করিয়া তোমাদের প্রেমের অকৃত্রিমতা সপ্রমাণ করিতে
৯ চাহি। (কারণ আমাদের প্রভু যেশু খৃষ্টের অনুগ্রহ ত তোমরা জ্ঞাত আছ অর্থাৎ ঐশ্বর্য্যশালী ছিলেন যিনি, তিনি তোমাদের জন্য দরিদ্র হইলেন, যেন তাঁহার ⌜পার্থিব⌝ দরিদ্রতা দ্বারা তোমরা ⌜পারমার্থিক⌝

ধনবান হইয়া উঠ)। আমার অভিমত মাত্র আমি এ বিষয়ে দিতেছি; ১০
কারণ ইহা তোমাদের—একবৎসর পূর্ব্বে কার্য্যেতে কেবল নয় ইচ্ছা-
তেও সর্ব্বপ্রথম ছিলে যে তোমরা—তোমাদের পক্ষে শ্রেয়স্কর।
এখন তবে কার্য্যটি সিদ্ধও কর; যেন যেরূপ শুভ ইচ্ছা হইয়াছিল, ১১
তোমাদের সঙ্গতি অনুসারে সেইরূপ কার্য্যসিদ্ধিও হয়। কারণ ১২
শুভ ইচ্ছা থাকিলে দানটি ⌈ঈশ্বরের⌉ নিকট গ্রহণীয় হইবে—যদি
সঙ্গতি পরিমাণে দান করা হয়, সাধ্যাতীত না হয়। কারণ ১৩
⌈দানের উদ্দেশ্য⌉ ইহা নহে যে অন্যেরা স্বচ্ছন্দে থাকিবে
আর তোমরা কষ্ট পাইবে; ⌈দানের উদ্দেশ্য⌉ সমাবস্থা করা ১৪
অর্থাৎ সম্প্রতি তোমাদের প্রাচুর্য্য যেমন তাহাদের অভাব দূর
করিতেছে, সেই রূপ ⌈অবস্থান্তর ঘটিলে⌉ তাহাদের প্রাচুর্য্য যেন
তোমাদের অভাব মোচন করে। এই রূপে যেন ⌈সান্ন ও নিরন্নের
মধ্যে⌉ সমাবস্থা হইয়া উঠে; যেমন লিখিত আছে—"যে অনেক ১৫
⌈সংগ্রহ করিল⌉, তাহার উদ্বৃত্ত রহিল না, এবং যে অল্প ⌈সংগ্রহ করিল⌉
তাহারও অকুলান হইল না" (যাত্রা ১৬; ১৮)।

কিন্তু ঈশ্বরকে ধন্যবাদ যে তিনি তীতসের অন্তরে তোমাদের ১৬
বিষয়ে সেই রূপ অনুরাগ জন্মাইয়া দিয়াছেন ⌈যেরূপ আমার অন্তরে
আছে⌉। কারণ আমার অনুরোধ তিনি রক্ষা করিয়াছেন বটে, ⌈কিন্তু ১৭
অনুরোধের আবশ্যক ছিল না⌉, তাঁহার নিজের অধিকতর অনুরাগ
থাকাতে তিনি স্ব ইচ্ছায় তোমাদের নিকটে বাহির হইয়া গেলেন;
আর আমরা তাঁহার সঙ্গে সেই ভ্রাতাকেও প্রেরণ করিলাম, যাঁহার ১৮
শুভসমাচার সম্বন্ধীয় যশঃ সমুদয় সমাজে রাষ্ট্র আছে; আর তাহা ১৯
কেবল নয়, সমুদয় সমাজ আমাদের সাধিত এই মঙ্গল কার্য্য সম্বন্ধে
তাঁহাকে আমাদের সহযাত্রী নিযুক্ত করিয়াছেন, তাহাতে যেন প্রভুর
মহিমা হয় এবং আমাদের ঔৎসুক্য ⌈পরিবর্দ্ধিত⌉ হয়। ⌈আমরা ২০
তাঁহাদের সঙ্গে সেই ভ্রাতাকে পাঠাইলাম কেন, না⌉ আমরা বিশেষ
সাবধান আছি, পাছে আমাদের দ্বারা সংগৃহীত সেই বহুল দান

২১ বিষয়ে কেহ আমাদের নিন্দা করে; কারণ প্রভুর দৃষ্টিতে কেবল নয়, মনুষ্যদেরও দৃষ্টিতে যেন [আমরা] সৎ প্রতীয়মান হই, এ বিষয়ে
২২ আমরা অগ্রে চিন্তা করি। আর আমরা তাঁহাদের সঙ্গে আমাদের সেই ভ্রাতাকেও প্রেরণ করিলাম, যাঁহার বিষয়ে আমরা অনেকবার এবং অনেক বিষয়ে প্রমাণ পাইয়াছি যে তিনি অনুরাগী লোক, কিন্তু এখন তিনি আরো অনুরাগী হইয়াছেন, যেহেতু তোমাদের বিষয়ে
২৩ তিনি অত্যন্ত আশ্বস্ত আছেন। তবে তীতসের পরিচয় এই—তিনি আমার সহচর ও তোমাদের সম্পর্কে আমার সহকর্ম্মী। আর আমাদের ভ্রাতৃগণের পরিচয় এই—তাঁহারা সমাজ সমূহের প্রেরিত—
২৪ খ্রষ্টের মহিমা স্বরূপ। অতএব তোমরা সমাজগণের সমক্ষে তাঁহাদের প্রতি তোমাদের প্রেমের প্রমাণ প্রদর্শন কর এবং তোমাদের বিষয়ে আমরা যে গর্ব্ব করিয়া থাকি তাহা সার্থক কর।

৯ **কারণ** পবিত্রদিগকে আনুকূল্য করিবার বিষয়ে তোমাদিগকে
২ আমার লেখা বাহুল্য; কারণ তোমাদের যে শুভ ইচ্ছা আছে, তাহা আমি জ্ঞাত আছি, আর তদ্বিষয়ে আমি মাকেদোনীয়দিগের নিকট তোমাদের বিষয়ে গর্ব্ব করিয়া বলি যে, আখায়া [বাসী ভ্রাতৃগণ] একবৎসর পূর্ব্ব হইতে প্রস্তুত হইয়া রহিয়াছেন, আর তোমাদের অনুরাগ তাঁহাদের অধিকাংশ লোককে উত্তেজিত করি-
৩ য়াছে। কিন্তু আমি ঐ কএক জন ভ্রাতাকে পাঠাইলাম, যেন এ বিষয়ে আমরা তোমাদের যে গর্ব্ব করিয়াছি, তাহা বৃথা না হয় এবং
৪ যেন তোমরা, যেমন আমি বলিয়াছি, প্রস্তুত হইয়া থাক, পাছে মাকেদোনীয়দের কেহ আমার সঙ্গে গিয়া তোমাদিগকে অপ্রস্তুত দেখে আর আমরা (তোমাদের ত কথাই নাই) তোমাদিগেতে
৫ আশ্বাস রাখার জন্য লজ্জায় পড়ি। সেই জন্য আমি সেই ভ্রাতৃগণকে অনুরোধ করিতে বিহিত বুঝিলাম, যেন তাঁহারা অগ্রে তোমাদের নিকটে গিয়া [আমার দ্বারা বিজ্ঞাপিত] উদার দানটি

সংগ্রহ করিয়া রাখেন, যেন তাহা উদার ভাবের দানের ন্যায় প্রস্তুত থাকে, কৃপণতা উপলব্ধ না হয়।

কিন্তু ইহা জানিও যে, যে জন অল্প বপন করিবে, সে অল্প ছেদন করিবে; যে জন উদার ভাবে বপন করিবে, সে আশীর্ব্বাদরূপ শস্য ছেদন করিবে। প্রত্যেক জন—যাহার যেরূপ মনের সাধ—সে সেই রূপ দান করুক। কুণ্ঠিত হইয়া কিম্বা বাধিত হইয়া না দিউক, কারণ ঈশ্বর হৃষ্টচিত্ত দাতাকে ভাল বাসেন। আর ঈশ্বর তোমাদিগকে সমুদয় আশীর্ব্বাদে বাহুল্যরূপে আশীর্ব্বাদিত করিতে সমর্থ আছেন, যেন তোমাদের সর্ব্বপ্রকার সৎকার্য্যের জন্য সর্ব্বতোভাবে ও সর্ব্ববিষয়ে প্রাচুর্য্য থাকে; যেমন লিখিত আছে— ৬ ৭ ৮ ৯

"তিনি ছড়াইয়া দিলেন, তিনি দরিদ্রদিগকে দান করিলেন,
তাঁহার যাথার্থিকতা * চিরস্থায়ী" † (গীত ১১২; ৯)।

আর যিনি বপকের বীজ যোগাইয়া দেন এবং আহারের জন্যে রুটী যোগাইয়া দেন, ‡ তিনি তোমাদের [দানরূপ] বপন কার্য্যের জন্য বীজ যোগাইবেন ও বর্দ্ধিত করিবেন, এবং তোমাদের [সৎকার্য্যরূপ] ফলের তিনি বৃদ্ধি করিবেন; এই রূপে তোমরা উদার কার্য্যের জন্য সর্ব্বতোভাবে সঙ্গতিপন্ন হইয়া উঠিতেছ, যাহা আমাদের দ্বারা ¶ ঈশ্বরের ধন্যবাদ সাধন করে। কারণ এই ১০ ১১ ১২

---

* যে যাথার্থিকতা সৎকার্য্য দ্বারা প্রকাশ পায়।

† যত দিন তিনি বাঁচিবেন, ততদিনই সৎকার্য্য করিতে থাকিবেন। আর প্রভুতে মরিলে পর তাঁহার সৎকার্য্য তাঁহার অনুগমন করিবে অর্থাৎ তিনি স্বর্গে তাহার পুরস্কার পাইবেন।

‡ দেখ, ইশাঃ ৫৫; ১০।

¶ "আমাদের দ্বারা"—ইহার ভাব এই যে, পাউল ও তাঁহার সঙ্গীরা এই উদার দান যেরূশালেমবাসী ভ্রাতৃগণকে অর্পণ করিবেন আর তাঁহারাই ঈশ্বরকে ধন্যবাদ করিবেন।

নৈবেদ্যরূপ আনুকুল্য পবিত্রগণের অভাব মোচন করিতেছে কেবল নয়, ইহা অনেকের মুখ দিয়া ঈশ্বরের বাহুল্য ধন্যবাদ হইবারও হেতু
১৩ হইয়া উঠিতেছে। যেহেতু তোমাদের খাঁটি ভাব প্রদর্শক এই আনুকুল্য তাঁহাদিগের পক্ষে ঈশ্বরকে ধন্যবাদ করিবার হেতু স্বরূপ হইবে অর্থাৎ খ্রষ্টের শুভসমাচার সম্বন্ধে তোমরা যে বিশ্বাসের পরিচয় দিয়া থাক, তোমাদিগকে তাহার বশীভূত দেখিয়া এবং তাঁহাদিগের ও সকলের প্রতি তোমাদের সম্মিলনের সরল ভাব দেখিয়া তাঁহারা
১৪ ঈশ্বরকে ধন্যবাদ দিবেন। আর তোমাদের প্রতি ঈশ্বরের অনুগ্রহের আতিশয্য দেখিয়া তাঁহারা তোমাদের জন্য অনুনয় বিনয় করিতে-ছেন ও তোমাদিগকে দেখিতে ঐকান্তিক আকাঙ্ক্ষা করি-
১৫ তেছেন। এই বর্ণনাতীত অনুগ্রহ দানের জন্য ঈশ্বরেরই ধন্যবাদ হৌক।

**১০** **এখন,** আমি পাউল, খ্রষ্টের মৃদুতার ও নম্রতার দোহাই দিয়া তোমাদিগকে অনুরোধ করিতেছি অর্থাৎ সাক্ষাতে বিনীত ⌈যেমন কেহ কেহ বলে⌉ কিন্তু অনুপস্থিত থাকিতে তোমাদের প্রতি দুঃসাহসী
২ যে আমি; আমি তোমাদিগকে বিনয় করিতেছি যে, তোমরা এইরূপ কর যাহাতে উপস্থিত হইয়া আমাকে এরূপ সাহস অবলম্বন পূর্ব্বক তেজীয়ান হইতে না হয় যদ্বলে আমি এমন কতক জনের প্রতি দুঃসাহসী হইব মনে করিতেছি, যাহারা আমাদের বিষয়ে ভাবে যে
৩ আমরা মাংসিক ভাবে চলি। কারণ যদিও আমরা মাংসে অবস্থিতি
৪ করিতেছি, কিন্তু যুদ্ধ আমরা মাংসিকভাবে করি না; (কারণ আমাদের যুদ্ধাস্ত্র মাংসিক নহে, সেগুলি ঈশ্বরের দৃষ্টিতে দুর্গ ভূমি-
৫ সাৎ করণোপযোগী মহাস্ত্র রূপে প্রতীয়মান); আমরা কল্পনা-দুর্গ সমূহ ভূমিসাৎ করিতেছি এবং ঈশ্বরের তত্ত্বজ্ঞানদুর্গের বিরুদ্ধে লোকে যে সকল উচ্চ জাঙ্গাল গাঁথিয়া তুলে সে সমুদয় আমরা ভূমিসাৎ করিতেছি, এবং মনোভিলাষরূপ প্রত্যেক শত্রুকে বন্দি
৬ করিয়া খ্রষ্টের অধীনে আনয়ন করিতেছি; আর তোমরা সম্পূর্ণ

বাধ্য হইলে পর আমি [অবশিষ্ট] প্রত্যেক অবাধ্যতার প্রতিফল দিতে প্রস্তুত আছি। বাহিরের রূপ তোমরা দেখিতেছ নাকি? ৭ যদি কেহ আপনাকে খ্রীষ্টের লোক বলিতে সাহস করে, তবে সে আবার ইহাও বিবেচনা করুক যে, সে যেমন খ্রীষ্টের, আমরাও সেই রূপ। ৮ কারণ যদিও আমি আমাদের ক্ষমতার বিষয়ে (অর্থাৎ যাহা প্রভু তোমাদের উদ্গ্রন্থনের জন্য আমাকে দিয়াছেন, উচ্ছিন্ন করিবার জন্য নহে), কিছু অধিক গর্ব্ব করিতাম, তাহা হইলেও আমি লজ্জা পাইতাম না। ৯ [ইহা বলি কেন] না, যেন আমি এমন লোক প্রকাশ না পাই, যে তোমাদিগকে পত্র দ্বারা ভয় প্রদর্শন করিতে চাহে। ১০ কারণ তাঁহার পত্র গুলি, কেহ বলে, গম্ভীর ও শক্ত, কিন্তু শারীরিক উপস্থিত থাকিলে তিনি দুর্ব্বল, আর তাঁহার বক্তৃতা অতি যৎসামান্য। ১১ [যে এই রূপ বলে] সে মনে করুক যে, অনুপস্থিত কালে পত্রের বাক্যেতে আমরা যে প্রকার লোক প্রকাশ পাইতেছি, উপস্থিত হইয়া কার্য্যেতেও আমরা সেইরূপ আছি। ১২ যাহারা আপনারা আপনাদিগের যোগ্য পাত্র বলিয়া পরিচয় দিয়া থাকে, তাহাদের শ্রেণীভুক্ত হইতে অথবা তাহাদের সঙ্গে আপনাদের তুলনা করিতে আমরা সাহস করি না; কিন্তু যাহারা আপনাদিগকে আপনা দিয়া পরিমাণ করে এবং আপনাদের সঙ্গে আপনাদের তুলনা করে, তাহারা কিছু বুঝে না। ১৩ কিন্তু আমরাও অপরিমিত রূপে গর্ব্ব করিতে চাহি না; বরং যে সীমান্তরেখা ঈশ্বর পরিমাণ রূপে আমাদিগকে বিভাগ করিয়া দিয়াছেন, অর্থাৎ তোমাদের ওখান পর্য্যন্ত যাইবার জন্য, [ততদূর মাত্র আমরা গর্ব্ব করি]। ১৪ কারণ আমরা যেন তোমাদের ওখান পর্য্যন্ত যাই নাই,এমন লোকের মত আমরা সীমান্তরেখা অতিক্রম করি না।* কারণ আমরা বাস্তবিকই খ্রীষ্টের শুভসমাচার লইয়া তোমাদের

---

* ঈশ্বর আমাদের জন্য যে কার্য্যক্ষেত্র নির্দ্দিষ্ট করিয়াছেন, তাহার সীমার বাহিরে যদি তোমরা থাকিতে, তাহা হইলে আমরা তোমাদের সম্বন্ধীয় সীমা অতিক্রম করিতাম।

১৫ ঐ স্থান পর্য্যন্ত গিয়াছিলাম; আমরা অপরিমিত রূপে অর্থাৎ অন্যদের পরিশ্রমের ফল আপনাদের বলিয়া গর্ব্ব করি না; তবে আমাদের এই ভরসা যে, তোমাদের বিশ্বাস বর্দ্ধিত হইলে আমরাও তোমাদের মধ্যে 'কার্য্য সম্বন্ধে' আমাদের নির্দ্দিষ্ট সীমান্তরেখা পর্য্যন্ত অপরি-
১৬ সীম রূপে পরিবর্দ্ধিত হইয়া তোমাদের দেশের পরবর্ত্তী দেশ সমুদয়েও শুভসমাচার প্রচার করিব, আর আমরা অন্যের কার্য্যক্ষেত্রের মধ্যে প্রবেশ করিয়া পরের কৃত কার্য্য লইয়া নিজের বলিয়া গর্ব্ব করিব না।
১৭ সে যাহা হৌক, গর্ব্ব করিবে ত প্রভুরই গর্ব্ব কর। কারণ যে জন
১৮ আপনি যোগ্য পাত্র বলিয়া আপনার পরিচয় দেয়, সে খাঁটি লোক নয়, কিন্তু প্রভু যাহার যোগ্যপাত্র বলিয়া পরিচয় দেন, সেই খাঁটি লোক।

১১ **বিনয়** করি, তোমরা আমার যৎকিঞ্চিৎ নির্ব্বুদ্ধিতা সহ্য কর;
২ 'বলা বাহুল্য' তোমরা ত সহ্য করিতেছই। কারণ তোমাদের জন্যে আমি ঐশ্বরিক ঈর্ষ্যানলে জ্বলিতেছি; কারণ আমি তোমাদিগকে একই মাত্র বরে অর্পণ করিয়াছি—তোমাদিগকে এক নিষ্কলঙ্ক কুমারীবৎ
৩ খ্রীষ্টে অর্পণ করিতে চাহিয়াছিলাম। কিন্তু আমার ভয় হইতেছে যে, সর্পটা যেমন আপন খলতা দ্বারা হবাকে প্রতারণা করিয়াছিল, সেই রূপ পাছে তোমাদেরও মন বিকৃত হইয়া সারল্য ও খ্রীষ্টের প্রতি সতীত্ব হইতে
৪ ভ্রষ্ট হয়। কারণ যদি সেই আসিয়া অন্য এক য়েশুকে প্রচার করে, যাঁহাকে আমরা প্রচার করি নাই; কিম্বা যদি তোমরা অন্য প্রকার আত্মা প্রাপ্ত হও, যাঁহাকে আমাদের 'দ্বারা' প্রাপ্ত হও নাই; কিম্বা যদি তোমরা অন্য এক প্রকার শুভসমাচার প্রাপ্ত হও, যাহা 'আমাদের হইতে' প্রাপ্ত হও নাই, তাহা হইলে ত তোমরা বিলক্ষণ সহ্য
৫ করিতেছ। কারণ আমার ত বিবেচনা যে, আমি কোন গুণেই এই সব
৬ আপষ্টল বাহাদুরদের অপেক্ষা খর্ব্ব নই। যদিও আমি বক্তৃতায় সামান্য লোক, কিন্তু জ্ঞানে আমি তাহা নহি; বরং 'তত্ত্বজ্ঞান সম্বন্ধে' আমরা তোমাদের মঙ্গলের জন্য তোমাদের সকলের নিকটে সর্ব্ব-

বিষয় প্রকাশ করিয়াছি। অথবা তোমাদের ⌜পারমার্থিক⌝ উন্নতির ৭ জন্য আমি যে ⌜সাংসারিক⌝ অবনতি স্বীকার করিয়াছি অর্থাৎ আমি যে ঈশ্বরের শুভসমাচার বিনামূল্যে তোমাদের নিকট প্রচার করিয়াছি, ইহাতে কি আমার পাপ করা হইয়াছে? অন্যান্য সমাজকে ৮ আমি লুঠিয়া লইয়াছি অর্থাৎ তোমাদের সেবা করিবার জন্য আমি তাহাদের হইতে ব্যয় লইয়াছি। আর তোমাদের নিকট থাকিতে ৯ যখন আমার অভাব হইয়াছিল, তখনও আমি তোমাদের কাহারো গলগ্রহ হই নাই; কারণ মাকেদোনীয়া দেশ হইতে আগত ভ্রাতৃগণ আমার অভাব মোচন করিয়াছিলেন। আর পাছে তোমাদের ভার স্বরূপ হই, সেই জন্য আমি বিশেষ সাবধান হইয়াছিলাম এবং সাবধান থাকিবও। আমার অন্তরে যে খৃষ্টীয় সত্য আছে, ⌜তাহার ১০ দোহাই দিয়া বলিতেছি⌝ যে, আমার এই গর্ব্বটি আখাইয়া দেশে কেহ নিবারণ করিতে পারিবে না। এরূপ করি কেন? তোমা- ১১ দিগকে ভাল বাসি না বলিয়া কি? ⌜কখনই না⌝, ঈশ্বর তাহা জানেন। কিন্তু যাহা করিতেছি, তাহা করিবও, যেন তাহাদেরই ১২ পথ রুদ্ধ করিতে পারি, যাহারা ⌜দূষিবার⌝ সুযোগ অন্বেষণ করে, যেন যে ⌜নিঃস্বার্থ⌝ বিষয়ে তাহারা গর্ব্ব করে, সে বিষয়ে যেন তাহারা আমাদের সমান প্রতীয়মান হয়; কারণ এবম্প্রকার লোকে ১৩ মিথ্যা আপষ্টল, প্রতারক কর্ম্মচারী, যাহারা খৃষ্টীয় আপষ্টলগণের বেশ ধারণ করে। আর তাহা আশ্চর্য্যও নহে; কারণ স্বয়ং ১৪ শয়তানও এক জ্যোতিঃ-দূতের বেশ ধারণ করিয়াছিল। অতএব ১৫ তাহার পরিচারকেরা যদি যাথার্থিকতার পরিচারকের বেশ ধরে, সে আর বিচিত্র কি? কিন্তু তাহাদের শেষ দশা তাহাদের কার্য্যানুসারে হইবে।

পুনরায় আমি বলি, কেহ এরূপ মনে না করুক যে আমি ১৬ নির্ব্বোধ; আর যদিই বা আমাকে নির্ব্বোধ মনে কর, তবে নির্ব্বোধের ন্যায় আমাকে গ্রহণও কর, যেন আমিও কিছু গর্ব্ব করিতে পারি।

১৭ যাহা আমি কহিতেছি, তাহা আমি প্রভুর মনের মত কহিতেছি না, তাহা নির্ব্বোধের মত কহিতেছি, নতুবা গর্ব্ব করিবার এত সাহস ১৮ কেন। দেখ, যেখানে অনেকে মাংসিক ভাবে গর্ব্ব করে, সেখানে ১৯ আমিও গর্ব্ব করিব। কারণ তোমরা জ্ঞানবান বলিয়া সহজেই ২০ নির্ব্বোধদিগকে সহ্য করিবে। কারণ কেহ যদি তোমাদিগকে দাসত্ব শৃঙ্খলে আবদ্ধ করে, কেহ যদি তোমাদের সর্ব্বস্ব গ্রাস করে, কেহ যদি তোমাদিগকে ফাঁদে ফেলে, কেহ যদি অহঙ্কার করে, কেহ যদি তোমাদের মুখে চপেটাঘাত করে, তোমরা তাহা ২১ অনায়াসে সহ্য কর। আমি আপনাকে ধিক্কার দিয়া বলিতেছি যে, আমরা দুর্ব্বল ছিলাম বটে। কিন্তু অন্য কেহ যদি কোন বিষয়ে সাহসী হইতে পারে,(নির্ব্বুদ্ধিতাভাবে বলিতেছি) তাহা হইলে আমিও ২২ সাহসী হইতে পারি। উহারা হিব্রীয়? আমিও তাই। উহারা ইস্রাএলীয়? আমিও তাই। উহারা আব্রাহামের বংশ? আমিও ২৩ তাই। উহারা খ্রষ্টের পরিচারক? (উন্মাদের ন্যায় বলিতেছি), আমি তাহা অপেক্ষা অধিক; ⌈কিসে?⌉ না ⌈তাহাদের অপেক্ষা⌉ অধিকতর পরিশ্রমে, অধিকতর কারাবাসে, অপরিমিত প্রহার সহনে, অনেক- ২৪ বার জীবনাশঙ্কা ভোগে। (ইহুদীদের হইতে আমি পাঁচবার ২৫ একোনচত্বারিংশত বেত্রাঘাত পাইয়াছি। বারত্রয় কোড়া প্রহারিত হইয়াছি, একবার প্রস্তরদণ্ড * ভোগ করিয়াছি। তিনবার তরীভঙ্গ ভোগ করিয়াছি, এক দিবা এক রজনী অগাধ সাগরে ভাসিয়াছি); ২৬ অনেক যাত্রাকষ্টভোগে, নদীসঙ্কটভোগে, দস্যুসঙ্কটভোগে, স্বজাতি-জনিত সঙ্কটে, বিজাতি জনিত সঙ্কটে, নগরসঙ্কটে, অরণ্যসঙ্কটে, সমুদ্র- ২৭ সঙ্কটে, মিথ্যা ভ্রাতৃসঙ্কটে; পরিশ্রমে ও কষ্ট স্বীকারে, বিস্তর জাগরণে, ক্ষুধায় ও পিপাসায়, বিস্তর উপবাসে, শীতে ও বস্ত্রাভাবে।

* বিশেষ অপরাধ হেতু ইহুদীরা কোন কোন মনুষ্যকে প্রস্তর নিক্ষেপ করিয়া বধ করিত। তাহাকে বলে প্রস্তর দণ্ড। পাউল লুস্ত্রা নগরে এই দণ্ড ভুগেন।

এতদ্ভিন্ন আমার উপরি কষ্ট আছে—যাহা দিন দিন আমাকে ২৮ ভুগিতে হয়—সমুদয় সমাজসম্বন্ধীয় ভাবনা চিন্তা। কাহার ২৯ দৌর্ব্বল্যে আমি দুর্ব্বল না হই? কে বিঘ্ন পাইলে আমি দগ্ধ হৃদয় না হই? গর্ব্ব করিব ত আমার দৌর্ব্বল্য বিষয়ে গর্ব্ব করিব। ৩০ ঈশ্বর—আমাদের প্রভু য়েশুর পিতা—যিনি চিরকালের জন্য ধন্য- ৩১ বাদিত; তিনিই জ্ঞাত আছেন যে, আমি মিথ্যা বলিতেছি না— আরেটাস্ রাজার অধ্যক্ষ দামাস্কস্ নগরের দ্বার সকল অবরুদ্ধ করিয়া ৩২ আমাকে ধরিবার মানস করিয়াছিল। তাহাতে আমাকে এক ৩৩ ঝুড়িতে করিয়া গবাক্ষ দ্বার দিয়া প্রাচীরের গাত্র দিয়া নামাইয়া দেওয়া হইল, এইরূপে আমি তাহার হস্ত এড়াইলাম।

**১২** গর্ব্ব করা ভাল নহে, কিন্তু অগত্যা আমাকে করিতে হইল; কিন্তু আমি এখন দৈবদর্শন ও দৈবপ্রকাশের কথা বলিতে যাইতেছি।

আমি খৃষ্টেতে এক মনুষ্যকে জানি,'তাহার বিষয়ে যাহা ঘটিল', ২ তাহা এখন চতুর্দ্দশ বৎসর হইল; (সে শরীরে ছিল কি না, জানি না, অথবা শরীরের বাহিরে ছিল কি না, জানি না; ঈশ্বরই জানেন), এমন এক জন তৃতীয় স্বর্গ পর্য্যন্ত উন্নীত হইয়াছিল। এমন এক জনের ৩ বিষয়ে আমি জানি (সে শরীরে ছিল, কি শরীর হইতে পৃথক ছিল, জানি না; ঈশ্বরই জানেন) যে, সে পারাদাইসে* উন্নীত হইল। ৪ তথায় সে এমন অনির্ব্বচনীয় বাক্য শ্রবণ করিল, যাহা মনুষ্যের ব্যক্ত করিতে নাই। এরূপ এক মনুষ্যের বিষয়ে আমি গর্ব্ব করিব; কিন্তু ৫ আমার নিজের বিষয়ে আমি গর্ব্ব করিব না, 'যদি করি', আমার দৌর্ব্বল্য বিষয়ে করিব। কারণ গর্ব্ব করিতে ইচ্ছা করিলেও আমি

---

* "পারাদাইস"। ইহা জেন্ট্ ভাষার কথা—"পারাদাইজা"—অর্থ, বেষ্টিত স্থান। এই পারাদাইস্ ঊর্দ্ধস্থ পারাদাইস্ অর্থাৎ সর্ব্বোপরিস্থ স্বর্গ, যথায় ঈশ্বরের সিংহাসন আছে প্রকাঃ ২; ৭। লুক ২৩; ৪৩ পদের পারাদাইস নিম্নস্থ পারাদাইস্, যথায় পুরাতন নিয়মের পবিত্রগণ নীত হইতেন।

নির্ব্বোধ হইতাম না, কারণ আমি সত্য কথাই বলিতাম; কিন্তু
৬ আমি ক্ষান্ত থাকিলাম, পাছে কেহ আমাকে যেরূপ করিতে দেখে
এবং আমার মুখে যেরূপ শ্রবণ করে, তদপেক্ষা আমাকে উচ্চমূল্যের
৭ লোক মনে করে। আর পাছে এই সমুদয় দৈবপ্রকাশনের আতি-
শয্যে অত্যন্ত অহংমন্য হইয়া উঠি, এই জন্য আমাকে আমার মাংসের
পক্ষে একটা কণ্টক দত্ত হইল—আমাকে মুষ্ট্যাঘাত করিবার
৮ জন্য শয়তান একটা দূত পাঠাইল। সেটা যেন আমাকে
পরিত্যাগ করিয়া যায়, সে জন্য আমি তিনবার প্রভুকে বিনতি
৯ করিয়াছিলাম। কিন্তু তিনি আমাকে কহিলেন, আমার অনুগ্রহই
তোমার পক্ষে যথেষ্ট; কারণ শক্তি নিঃশক্তিতেই সম্পূর্ণ সক্রিয় হইতে
পারে। অতএব আমি বরং আমার দৌর্ব্বল্য নিচয়েরই গর্ব্ব করিব,
১০ যেন খৃষ্টের শক্তি আমার উপরে বিরাজ করে। এই কারণে আমি
খৃষ্টের জন্য দৌর্ব্বল্যে, অপমানে, অভাবে, তাড়না ও কষ্টে আনন্দ
অনুভব করিয়া থাকি। কারণ যখন আমি শক্তিহীন, তখন আমি
শক্তিমান।

১১ আমি নির্ব্বোধ হইয়া গিয়াছি; তোমরাই আমাকে বাধিত
করিলে; কারণ উচিত ছিল যে, তোমাদের দ্বারাই আমি প্রশং-
সিত হই। কারণ যদিও আমি কেহ নহি, তথাচ আমি কোন গুণেই
১২ এই সকল আপষ্টল বাহাদুরদের অপেক্ষা খর্ব্ব নহি, আপষ্টল-
পদের প্রমাণ সকলও ত তোমাদের মধ্যে অত্যন্ত সহিষ্ণুতা
সহকারে, অনেক অদ্ভুত ও আশ্চর্য্য কার্য্যে ও শক্তির কার্য্যে সাধিত
১৩ হইয়াছে। কারণ অন্যান্য সমাজের সঙ্গে তুলনা করিলে তোমরা
কিসে হীন হইয়াছ? কেবল এই এক বিষয়ে যে, আমি তোমাদের
কাহারো গলগ্রহ হই নাই। এই অন্যায় আমার তোমরা ক্ষমা কর।
১৪ দেখ, এই তৃতীয়বার আমি তোমাদের নিকটে যাইতে প্রস্তুত আছি;
এবারেও আমি কাহারো গলগ্রহ হইব না; কারণ আমি তোমাদের
বিষয়সম্পত্তি চাহি না, আমি তোমাদিগকেই চাহি; কারণ সন্তান-

দিগকে পিতামাতার জন্যে ধন সঞ্চয় করিতে হয়, এমন নয়, পিতা-মাতারই সন্তানদের জন্য করা উচিত। আমি তোমাদের প্রাণের ১৫ জন্যে ব্যয় করিতে ও নিঃশেষে ব্যয়িত হইতেও প্রস্তুত। যেখানে আমি তোমাদিগকে এত অধিক প্রেম করি, সেখানে আমি এত অল্প প্রেমিত হই?

আমি তোমাদের কাহারো গলগ্রহ হই নাই, তাহা যেন হইল, কিন্তু ১৬ ⌈কতক জন বলে⌉ আমি ধূর্ত্ত বলিয়া তোমাদিগকে ছলে ধরিয়াছি। বল দেখি, যাহাদিগকে আমি তোমাদের নিকট প্রেরণ করিয়াছিলাম, ১৭ তাহাদের দ্বারা আমি কি তোমাদের হইতে কিছু লাভ করিয়াছি? আমি তীতস্‌কে তোমাদের ⌈নিকটে যাইতে⌉ অনুরোধ করিয়াছিলাম, এবং সেই ভ্রাতাকেও তাঁহার সঙ্গে প্রেরণ করিয়াছিলাম। তীতস্‌ ১৮ কি তোমাদের হইতে কিছু লাভ করিয়াছেন? আমরা কি সেই একই ভাবে আচার ব্যবহার করি নাই? আমরা কি সেই একই পদচিহ্নে পাদ বিক্ষেপ করিয়া যাই নাই? এতক্ষণ পর্য্যন্ত তোমরা ১৯ মনে করিয়া আসিতেছ যে আমরা তোমাদের নিকট আপনাদের পক্ষসমর্থন করিয়া আসিতেছি, ⌈কিন্তু তাহা নহে⌉ আমি ঈশ্বরের দৃষ্টিতে খ্রীষ্টীয় ভাবে কথা কহিতেছি। আর, ভ্রাতৃগণ, সমুদয়ই তোমাদের উদ্‌গ্রন্থনের জন্য করি। আমার ভয় হইতেছে যে কি ২০ জানি, তোমাদের ঐস্থানে উপনীত হইলে তোমাদিগকে আর সেই প্রকার লোক দেখিতে পাইব না, যে প্রকার তোমাদিগকে দেখিতে চাহি; আর কি জানি, তোমরা আমাকে এ প্রকার লোক দেখিতে পাইবে, যে প্রকার তোমরা আমাকে দেখিতে চাহ না; কি জানি, তোমাদের মধ্যে বিবাদ, ঈর্ষ্যা, রাগারাগি, দলাদলি, পরনিন্দা, কাণ-ভাঙ্গানি, উৎস্ফীতভাব ও বিশৃঙ্খলতা থাকিবে, ⌈ভয় হইতেছে⌉ পাছে ২১ তোমাদের নিকট গেলে পর আমার ঈশ্বর তোমাদের সম্বন্ধে আমাকে পুনরায় অবনত করেন অর্থাৎ পাছে সেই অনেকের জন্যে ক্ষুব্ধ হইতে হয়, যাহারা পূর্ব্বে পাপ করিয়াছে এবং আপনাদের

কৃত অশুচিতা, ব্যভিচার ও বিলাসীতার কারণে অনুতাপ করে নাই।

১৩ এই তৃতীয়বার আমি তোমাদের নিকট যাইতেছি। দুই তিন
২ জন সাক্ষীর মুখের কথায় প্রত্যেক বিষয়ের মীমাংসা হইবে। আমি অগ্রে বলিয়াছিলাম, এবং এখন পুনরায় অগ্রে থাকিতে বলিতেছি অর্থাৎ দ্বিতীয়বার তোমাদের নিকটে উপস্থিত থাকিতে যেমন বলিয়াছিলাম, এখন তেমনি অনুপস্থিত থাকিতে আমি সেই পূর্ব্বে পাপকারীদিগকে এবং অন্যান্য সকলকেও অগ্রে থাকিতে বলিতেছি যে,
৩ এবারে গেলে আমি মমতা করিব না; কারণ যে খৃষ্ট আমার অন্তরে কথা কহিতেছেন, তাঁহার দত্ত [আমার ক্ষমতার] এক প্রমাণ তোমরা দেখিতে চাহিতেছ, অথচ তিনি তোমাদের পক্ষে দুর্ব্বল নহেন, তিনি
৪ তোমাদের মধ্যে শক্তিমান বলিয়া প্রকাশ পাইতেছেন; কারণ যদিও তিনি দৌর্ব্বল্যবশতঃ ক্রুষবিদ্ধ হইয়াছিলেন, তথাচ ঐশি-শক্তিগুণে তিনি জীবিত রহিয়াছেন। এই কারণে আমরাও তাঁহার ন্যায় দুর্ব্বল আছি বটে, কিন্তু ঐশিশক্তিগুণে আমরা তোমাদের [মঙ্গলের] জন্য
৫ তাঁহার ন্যায় জীবন ধারণও করিব। তোমরা আপনারা আপনাদিগের পরীক্ষা করিয়া দেখ যে, তোমরা বিশ্বাসে রহিয়াছ কি না; তোমরা আপনাদের বিষয়ে দেখ তোমরা খাটিলোক কি না। অথবা তোমরা আপনাদের বিষয়ে জান না যে য়েশু খৃষ্ট তোমাদের অন্তরে অবস্থিতি
৬ করিতেছেন? যদি না জান, তাহা হইলে তোমরা অখাঁটি লোক। কিন্তু
৭ ভরসা করি যে, তোমরা জানিবে, আমরা অখাঁটি লোক নহি। এখন, ঈশ্বরের নিকটে আমাদের প্রার্থনা এই, যেন তোমরা কোন মন্দ বিষয় না কর;. আমরা খাঁটিলোক প্রকাশ পাইব এই জন্যে [এ কথা বলিতেছি], তাহা নহে, আমরা অখাঁটি হই হইব, কিন্তু তোমা-
৮ দের যেন সংসাধন করা হয়। কারণ আমরা সত্যের প্রতিকূলে কিছু করিতে পারি না, আমরা সত্যের অনুকূলেই করিয়া থাকি।
৯ অতএব আমরা যখন দুর্ব্বল হই [অর্থাৎ যখন শাসন শক্তি প্রকাশ

করিতে না হয়] এবং তোমরা যখন শক্তিমান হও [অর্থাৎ তোমাদিগকে যখন শাসন করিবার প্রয়োজন হয় না], তখন আমরা আনন্দ করি। আর সেই জন্যে আমরা প্রার্থনাও করি, যেন তোমরা পরিপক্ক হইয়া উঠ। সেই জন্যে আমি অনুপস্থিত থাকিতে লিখিতেছি, ১০ যেন উপনীত হইলে পর আমাকে প্রভুদত্ত ক্ষমতানুসারে—যাহা উচ্ছিন্ন করিবার জন্য নয়, উদগ্রন্থনের জন্য প্রভু আমাকে দান করিয়াছেন—তদনুসারে কঠোর ব্যবহার করিতে না হয়।

শেষ কথা এই, ভ্রাতৃগণ, আনন্দ কর। পরিপক্ক হইয়া উঠ; ১১ উৎসাহান্বিত হও, এক ভাবের ভাবী হও; পরস্পরে শান্তি রক্ষা কর, তাহা হইলে প্রেম ও শান্তিদাতা ঈশ্বর তোমাদের সহবর্ত্তী হইবেন। পবিত্র প্রেমচুম্বন দিয়া তোমরা পরস্পরকে নমস্কার কর। ১২

পবিত্রগণ সকলেই তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। ১৩

প্রভু য়েশু খ্রীষ্টের অনুগ্রহ ও ঈশ্বরের প্রেম এবং পবিত্র আত্মার ১৪ সম্মিলন তোমাদের সকলের সহবর্ত্তী হৌক।

---

# গালাতীয়দের প্রতি পত্র।

---

১ **পাউল,** এক আপষ্টল (অথচ কোন মনুষ্য হইতে, কিম্বা কোন মনুষ্যকর্ত্তৃকও নয়; বরং য়েশু খ্রীষ্ট দ্বারা এবং তাঁহাকে মৃতদের
২ মধ্য হইতে উত্থাপনকারী ঈশ্বর পিতা কর্ত্তৃক নিযুক্ত) আর আমার সঙ্গে যে সকল ভ্রাতৃগণ আছেন—গালাতীয়া দেশস্থ সমাজগণের
৩ প্রতি অনুগ্রহ ও শান্তি বর্ত্তুক—ঈশ্বর পিতা হইতে এবং আমাদের
৪ সেই প্রভু য়েশু খ্রীষ্ট হইতে, যিনি আমাদের পিতা ঈশ্বরের ইচ্ছানুসারে আমাদিগকে এই বর্ত্তমান মন্দ যুগ হইতে উদ্ধারকরণার্থে আমাদের
৫ পাপনিচয়ের জন্য আপনাকে বিসর্জ্জন দিয়াছেন। ⌈সেই পিতা ঈশ্বরের⌉ অনন্ত কালের অনন্তকাল পর্য্যন্ত মহিমা হউক। আমেন।

৬ আমি আশ্চর্য্য হইলাম যে, তোমরা তাঁহারই হইতে—যিনি তোমাদিগকে খ্রীষ্টের অনুগ্রহ প্রযুক্ত আহ্বান করিয়াছিলেন—তাঁহা হইতে
৭ এত শীঘ্র পরাঙ্মুখ হইয়া অন্য এক শুভসমাচারের দিকে ফিরিতেছ, যাহা বাস্তবিক অন্য একটি নহে, কেবল এমন কতক জন আছে, যাহারা তোমাদের চিত্ত অস্থির করিতেছে এবং খ্রীষ্টের
৮ শুভসমাচার বিকৃত করিতে চাহে। কিন্তু আমরা তোমাদের নিকট যে শুভসমাচার প্রচার করিয়াছি, তদ্ভিন্ন অন্য এক শুভসমাচার যদি কেহ তোমাদের নিকটে প্রচার করে, তবে সে অভিসম্পাতিত হউক—আম-
৯ রাই হই, কি স্বর্গীয় দূতই হৌক। যেমন বলিলাম, তেমনি এখন পুনরায় বলি, যে শুভসমাচার তোমরা প্রাপ্ত হইয়াছ, তদ্ভিন্ন অন্য শুভসমাচার যদি কেহ তোমাদের নিকট প্রচার করে, তবে সে অভিসম্পাতিত হউক।
১০ কারণ আমি কি এখন মনুষ্যকে না ঈশ্বরকে প্রীত করিতেছি? অথবা আমি কি মনুষ্যদিগকে সন্তুষ্ট করিতে চেষ্টা করিতেছি? যদি

আমি এখনও মনুষ্যদিগকে সন্তুষ্ট করিতে চেষ্টা করি, তাহা হইলে আমি খ্রীষ্টের দাস হইতাম না।

কারণ, ভ্রাতৃগণ, যে শুভসমাচার আমাদ্বারা প্রচারিত হইয়াছে, ১১ তদ্বিষয়ে আমি তোমাদিগকে জ্ঞাত করিতেছি যে, তাহা মানুষিক ভাবের নয়। কারণ আমি তাহা কোন মনুষ্যের নিকট হইতে প্রাপ্তও ১২ হই নাই, শিক্ষিতও হই নাই, তাহা যেশু খ্রীষ্ট দ্বারা আমার নিকটে প্রকাশিত হইয়াছে। কারণ ইহুদীধর্ম্মে থাকিতে আমার তখনকার ১৩ আচরণের কথা অর্থাৎ আমি যে ঈশ্বরের সমাজকে যার পর নাই তাড়না করিতাম, এমন কি, উচ্ছিন্ন করিয়াছিলাম, তাহা তোমরা শুনিয়াছ ; আর আমার স্বজাতীয় সমবয়স্ক অনেককেই আমি ইহুদী ১৪ ধর্ম্মানুরাগে পশ্চাতে ফেলিয়াছিলাম, যেহেতু আমি আমার পিতৃগণ নির্দ্ধারিত বিধি সকল বিষয়ে ⌜তাহাদের⌝ অপেক্ষা অধিকতর অনুরাগী হইয়াছিলাম। কিন্তু যখন ঈশ্বর—যিনি আমাকে মাতৃগ- ১৫ র্ভাবধি পৃথক করিয়াছেন এবং আপনার অনুগ্রহগুণে আহ্বান করিয়াছেন—তিনি যখন আপন পুত্রকে আমার অন্তরে প্রকাশ করিতে সন্তুষ্ট হইলেন, যেন আমি বিজাতিদের মধ্যে শুভসমাচার প্রচার ১৬ করি, তখন আমি মাংসের ও রক্তের সঙ্গে পরামর্শ করিলাম না ; কিম্বা যাঁহারা আমার পূর্ব্বে আপষ্টল ছিলেন, তাঁহাদেরও নিকট ১৭ যেরূশালেমে গমন করিলাম না, আমি আরাবিয়া দেশে প্রস্থান করিলাম; এবং ⌜তথা হইতে⌝ পুনরায় দামাস্কস নগরে প্রত্যাগমন করিলাম।

তৎপরে, তিন বৎসর গত হইলে, আমি কেফার সঙ্গে আলাপ- ১৮ পরিচয় করিবার জন্য যেরূশালেমে গমন করিলাম, এবং পঞ্চদশ দিবস তাঁহার নিকট অবস্থিতি করিলাম। কিন্তু, প্রভুর ভ্রাতা যাকোব ১৯ ভিন্ন আমি আপষ্টলদের আর কাহাকেও দেখি নাই। এখন, 'এই ২০ বিষয়ে যাহা আমি তোমাদিগকে লিখিলাম, দেখ, ঈশ্বরের সাক্ষাতে বলিতেছি, ইহা মিথ্যা নয়। তৎপরে আমি সুরিয়া ও কিলিকিয়া ২১

২২ প্রদেশে গমন করিলাম। কিন্তু তখনও পর্য্যন্ত আমি যিহূদাদেশের খ্রীষ্টীয় সমাজচয়ের সঙ্গে সাক্ষাত্কারে পরিচিত ছিলাম না; ২৩ তাঁহারা কেবল এই মাত্র শুনিয়াছিলেন যে, যে ব্যক্তি পূর্ব্বে আমাদিগকে তাড়না করিত, সে এখন সেই বিশ্বাসকে শুভসম্বাদ বলিয়া ২৪ প্রচার করিতেছে, যাহা সে পূর্ব্বে উচ্ছিন্ন করিত; আর আমার বিষয়ে তাঁহারা ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিলেন।

২ **পরে** চতুর্দ্দশ বৎসর গত হইলে পর, আমি বার্ণাবার সঙ্গে ২ যেরূশালেমে গমন করিলাম; তীতসকেও সঙ্গে লইলাম। কিন্তু আমি প্রত্যাদেশ প্রাপ্ত হইয়া গমন করিলাম; আর যে শুভসমাচার বিজাতিদের নিকট প্রচার করিয়া থাকি, তাহা আমি তাঁহাদিগকে জ্ঞাত করিলাম, কিন্তু বিরলে, প্রধান প্রধানদিগকে, পাছে আমি ৩ বৃথা ধাবিত হইতেছি, অথবা [বৃথা] ধাবিত হইয়াছি। কিন্তু [তাঁহারা আমার শুভসমাচার অগ্রাহ্য করিবেন কি], আমার সঙ্গে ছিলেন যে তীতস, তিনি গ্রীক লোক হইলেও সুন্নত গ্রহণ করিতে বাধিত ৪ হইলেন না; [হইলেন না কেন], না গোপনে প্রবিষ্ট সেই ভণ্ড ভ্রাতৃগণের কারণে, যাহারা আমাদের স্বাধীনতার অর্থাৎ খ্রীষ্ট যেশুতে আমরা যে স্বাধীনতা লাভ করিয়াছি, তাহার সন্ধান লইবার জন্য প্রবেশ করিয়াছিল, যাহাদের উদ্দেশ্য, আমাদিগকে পুনরায় দাসত্বশৃঙ্খলে ৫ আবদ্ধ করিবে, যাহাদের বাধ্য হইতে আমরা এক দণ্ডের জন্যেও স্বীকার করিলাম না, যেন শুভসমাচারগত সত্য তোমাদের মধ্যে ৬ স্থায়ী থাকে। কিন্তু সেই প্রধান গণিত ব্যক্তিরা (তাঁহারা যাহাই হউন না কেন, আমার আইসে যায় না, ঈশ্বর মনুষ্যের মুখাপেক্ষা করেন না), ৭ সেই প্রধান গণিত ব্যক্তিরা আমাকে কিছুই জ্ঞাত করিলেন না, বরং তাঁহারা যখন দেখিলেন যে, পেত্রকে যেমন সুন্নতিদের জন্য শুভসমাচার গচ্ছিত হইয়াছে, তেমনি আমাকে অসুন্নতিদের জন্য তাহা ৮ গচ্ছিত হইয়াছে (কারণ যিনি সুন্নতিদের জন্য আপষ্টল পদের সানুকূলে পেত্রের পক্ষে সক্রিয় ছিলেন, তিনি আমারও পক্ষে বিজা-

তিদের মঙ্গলের জন্য সক্রিয় ছিলেন), আর যখন তাঁহারা আমাকে ৯
প্রদত্ত অনুগ্রহের বিষয় বুঝিতে পারিলেন, তখন—যাঁহারা নির্ভর স্তম্ভ
স্বরূপ গণিত ছিলেন, যে য়াকোব, কেফা ও য়োহান—তাঁহারা আমাকে
ও বার্ণাবাসকে সম্মিলন ভাবে দক্ষিণ হস্ত দিয়া স্বীকার করিলেন যে,
আমরা বিজাতিদের নিকট যাইব আর তাঁহারা সুন্নতিদের নিকট
যাইবেন; কেবল এই মাত্র [চাহিলেন] যেন আমরা দরিদ্রদিগকে ১০
স্মরণ করি, আর তাহা করিতে আমি যার পর নাই যত্নও করি-
য়াছি।

কিন্তু কেফা যখন আণ্টিয়োখীয়ায় আসিলেন, তখন আমি তাঁহার ১১
সম্মুখে তাঁহার প্রতিরোধ করিলাম; কারণ তিনি অপরাধী প্রতীয়মান
ছিলেন। কারণ য়াকোবের নিকট হইতে সেই কএক জনের আগ- ১২
মনের পুর্ব্বে তিনি বিজাতীয়দের সঙ্গে ভোজন করিতেন; কিন্তু
তাহারা যখন আসিল, তখন তিনি সেই সুন্নতীদিগকে ভয় করিয়া
পিছাইয়া গেলেন ও স্বতন্ত্র হইলেন। অন্যান্য ইহুদীরাও সেই রূপ ১৩
তাঁহার সঙ্গে সঙ্গে কপটাচরণ করিল। বলিতে কি, বার্ণাবাস পর্য্যন্ত
তাহাদের কাপট্য দ্বারা ভ্রান্তিপথে নীত হইলেন। কিন্তু যখন আমি ১৪
দেখিলাম যে, তাঁহারা শুভসমাচারগত সত্য অনুযায়ী সরল ভাবে
চলেন না, তখন আমি সকলের সাক্ষাতে কেফাকে বলিলাম, তুমি
ইহুদী হইয়া যেখানে ইহুদীজাতীয়দের মতে না চলিয়া বিজাতীয়দের
মতে চলিয়া থাক, সেখানে তুমি বিজাতীয়দিগকে কি করিয়া ইহুদী-
দের মতে চলিতে বাধিত করিতেছ ?* আমরা জন্মে ইহুদী, আমরা ১৫
বিজাতীয় জাত পাপী নহি, কিন্তু আমরা জানি যে, মনুষ্য ব্যব- ১৬
স্থাকার্য্যগুণে যাথার্থিকীকৃত হয় না, কেবল মাত্র য়েশু খৃষ্টেতে বিশ্বাসেতে
করিয়া হয়, সেই জন্যে আমরাও খৃষ্ট য়েশুতে বিশ্বাস করিয়াছি, যেন
আমরা খৃষ্টেতে বিশ্বাসগুণে যাথার্থিকীকৃত হই, ব্যবস্থাকার্য্যগুণে নহে,

* কারণ তোমার মত লোকদের দৃষ্টান্ত দেখিয়া বিজাতীয় ভ্রাতৃগণের বোধ
জন্মিবে যে, পৃথক থাকাই বিধেয়।

যেহেতু ব্যবস্থাক্রিয়াগুণে কোন মনুষ্যই যাথার্থিকীকৃত হইবে না। (গীতা
১৭ ১৩;২)। (কিন্তু খ্রীষ্টেতে যাথার্থিকীকৃত হইবার চেষ্টা করাতে যদি আমরা আপনারাও পাপীষ্ঠ লোক প্রতীয়মান হই, তবে খ্রীষ্ট কি পাপের
১৮ পরিচারক হইয়াছেন? কখনই না। কারণ যাহা ভাঙ্গিয়াছি, তাহাই যদি আবার গাঁথিয়া তুলি, তাহা হইলে আমিই আপনাকে [ব্যবস্থা] লঙ্ঘক
১৯ বলিয়া প্রতিপন্ন করিতেছি); কারণ ব্যবস্থা দ্বারা আমি ব্যবস্থার পক্ষে মরিয়াছি, যেন ঈশ্বরের পক্ষে জীবনধারণ করিতে পারি।*
২০ আমি খ্রীষ্টের সঙ্গে ক্রুশবিদ্ধ হইয়াছি; তথাপি আমি জীবনধারণ করিতেছি, কিন্তু সে আর আমি করিতেছি না, খ্রীষ্টই আমার অন্তরে জীবন স্বরূপ রহিয়াছেন; তবে যে জীবন এখন আমি মাংসে ধারণ করিতেছি, তাহা আমি ঈশ্বরের সেই পুত্রেতে বিশ্বাস করিয়া ধারণ করিতেছি, যিনি আমাকে প্রেম করিয়াছেন এবং আমার জন্যে
২১ আপনাকে বিসর্জ্জন দিয়াছেন। আমি ঈশ্বরের অনুগ্রহকে ব্যর্থ করি না, কারণ যদি ব্যবস্থা উপায়ে যাথার্থিকতা লাভ হয়, তবে খ্রীষ্ট অনর্থক মরিয়াছেন।

৩ হে নির্ব্বোধ গালাতীয়েরা, কে তোমাদিগকে মোহিত করিল? তোমাদিগকে, যাহাদের চক্ষুর্গোচরে য়েশু খ্রীষ্ট ক্রুষবিদ্ধ বলিয়া চিত্রিত
২ হইয়াছিলেন? আমি কেবল এই মাত্র তোমাদের হইতে জানিতে চাই যে, তোমরা আত্মাকে ব্যবস্থাদিষ্ট কার্য্য গুণে, না বিশ্বাসবার্ত্তার
৩ গুণে প্রাপ্ত হইয়াছ? তোমরা কি এমন নির্ব্বোধ? আত্মিক ভাবে আরম্ভ করিয়া তোমরা এখন মাংসিক ভাবে সিদ্ধ হইতে যাইতেছ?
৪ এত ক্লেশ কি তোমরা বৃথা ভুগিয়াছ? যদি বা কেবল বৃথা
৫ মাত্র হইল। অতএব যিনি তোমাদিগকে আত্মাকে প্রদান করিয়াছেন, আর তোমাদের মধ্যে শক্তির কার্য্য সাধন করিতেছেন, তিনি কি [তোমাদের] ব্যবস্থাকার্য্য হেতু তাহা করিতেছেন, না
৬ বিশ্বাসবার্ত্তা [গ্রহণ] হেতু করিতেছেন? যেমন আব্রাহাম ঈশ্বরের

* দেখ, রোম ৭; ৪, ৬।

বাক্যে বিশ্বাস করিলেন, আর তাহাই তাঁহার পক্ষে যাথার্থিকতা বলিয়া গণিত হইল [আদিঃ ১৫ ; ৬]। অতএব জানিও যে, যাহারা ৭ বিশ্বাসের লোক, তাহারা আব্রাহামের সন্তান। আর ঈশ্বর বিজা- ৮ তিদিগকে যে বিশ্বাসদৃষ্টে যাথার্থিকীকৃত করিবেন, এই বিষয়ে শাস্ত্র ভবিষ্যৎ দৃষ্টি করিয়া অগ্রেই আব্রাহামকে এই শুভসমাচার জ্ঞাত করিয়াছিলেন যে, "তোমাতেই সমুদয় জাতি আশীর্ব্বাদিত হইবে।" এমন হইলে তবে যাহারা বিশ্বাসের লোক, তাহারা বিশ্বাসকারী ৯ আব্রাহামের সঙ্গে আশীর্ব্বাদিত হয়। কারণ যত জন ব্যবস্থা- ১০ কার্য্যের লোক, তাহারা অভিসম্পাতাধীন ; কারণ লিখিত আছে, "যে জন ব্যবস্থাগ্রন্থে লিখিত সমুদয় কথা পালন করিবার জন্য সেই সমুদয়ে রত না থাকিবে, সে অভিসম্পাতিত (২ ব্যবং ২৭ ; ২৬)। কিন্তু ব্যবস্থাধীনে কেহই যে ঈশ্বরের নিকট যাথার্থিকীকৃত হয় না, ১১ তাহা স্পষ্ট প্রতীয়মান হইতেছে যথা—"যাথার্থিক ব্যক্তি বিশ্বাসগুণে বাঁচিবে ;" (হাবাকু ২ ; ৪)। আর ব্যবস্থাটি বিশ্বাসের বিষয় নয় ; ১২ বরং "যে জন সে গুলি পালন করিবে,সে তদ্দ্বারা বাঁচিবে" (লেবী ১৮; ৫)। খৃষ্ট আমাদের হইয়া অভিসম্পাত স্বরূপ হওয়াতে আমা- ১৩ দিগকে ব্যবস্থার অভিসম্পাত হইতে নিষ্ক্রয় করিয়াছেন ; (কারণ লিখিত আছে, যে কোন ব্যক্তি বৃক্ষেতে টাঙ্গান হয়, সে অভিসম্পাতিত (২ ব্যবঃ ২১ ; ২৩) ; তাহাতে যেন আব্রাহামকে প্রদত্ত আশীর্ব্বাদ ১৪ য়েশু খৃষ্টের দ্বারা বিজাতীয়দের নিকট পর্য্যন্ত যায়—তাহাতে যেন আমরা বিশ্বাস দ্বারা অঙ্গীকৃত আত্মাকে প্রাপ্ত হইতে পারি।

ভ্রাতৃগণ, (আমি মানুষিক ভাবে বলিতেছি), দেখ, যদিও মনু- ১৫ ষ্যের দানপত্র হৌক, তথাচ তাহা নির্দ্ধারিত, হইলে পর কেহ তাহা অগ্রাহ্য করে না, তাহাতে কোন কথা যোগও করে না। এখন, আব্রাহামকে ও তাঁহার বংশজকে নির্দ্দেশ করিয়া ১৬ অঙ্গীকার গুলি উক্ত হইয়াছিল। তিনি বলিতেছেন না— "আর বংশদিগকে," যেন অনেককে লক্ষ্য করিয়া কহিতেছেন,

তিনি এক জন মাত্রকে লক্ষ্য করিয়া কহিতেছেন—"তোমার
১৭ বংশজকে," যিনি খ্রীষ্ট। ইহাতে আমি এই বলিতে চাহি
যে, ঈশ্বর কর্ত্তৃক পূর্ব্ব নির্দ্ধারিত নিয়মকে চারি শত ত্রিশ বৎসর পরে
আগত ব্যবস্থা নিরাকৃত করে না, অর্থাৎ ব্যবস্থা দ্বারা অঙ্গীকারটি
১৮ রহিত হইতে পারে না। কারণ অধিকারটী যদি ব্যবস্থা হইতে হয়,
তাহা হইলে তাহা আর অঙ্গীকার হইতে হয় না; কিন্তু ঈশ্বর তাহা
১৯ আব্রাহামকে অঙ্গীকার দ্বারা প্রদান করিয়াছিলেন। ব্যবস্থা তবে
কেন? লঙ্ঘনদোষ জন্মাইবার জন্য, তাহা সংযুক্ত হইল *—যাবৎ
সেই বংশজের আগমন না হয়, যাঁহাকে নির্দ্দেশ করিয়া অঙ্গীকার করা
হইয়াছিল; আর তাহা দূতগণ দিয়া এক জন মধ্যস্থের হস্ত দ্বারা
২০ বিধান করা হইয়াছিল। এখন, মধ্যস্থ ত এক পক্ষের হয় না; † কিন্তু
২১ 'সেই অঙ্গীকারদাতা' ঈশ্বর এক মাত্র। ‡ তবে ব্যবস্থা কি ঈশ্বরের
অঙ্গীকার গুলির বিরুদ্ধ? কখনই না। কারণ যদি এমন এক ব্যবস্থা
দত্ত হইত, যাহা জীবন দানে সমর্থ, তাহা হইলে ব্যবস্থা হইতে যাথা-
২২ র্থিকতাও অবশ্য লাভ হইত। কিন্তু শাস্ত্র সমুদয় বিষয়ই পাপকূপে
অবরুদ্ধ করিয়া রাখিয়াছেন, যেন অঙ্গীকারটী য়েশু খ্রীষ্টেতে বিশ্বাস-
হেতু বিশ্বাসকারীদিগকে প্রদত্ত হয়।

২৩ কিন্তু বিশ্বাসটি আসিবার পূর্ব্বে আমরা ব্যবস্থাধীনে এই উদ্দেশে
সংরক্ষিত হইয়াছিলাম, যেন পরে যাহা প্রকাশিত হইবে, সেই বিশ্বাস
২৪ আমাদের লাভ হইতে পারে। সুতরাং খ্রীষ্ট পর্য্যন্ত ব্যবস্থা আমাদের
গুরু মহাশয় ছিল, তাহাতে যেন আমরা বিশ্বাসগুণেই যাথার্থিকীকৃত
২৫ হইতে পারি। কিন্তু এখন সেই বিশ্বাসের আগমন হইয়াছে বলিয়া
২৬ আমরা আর গুরুমহাশয়ের অধীনে নাই। কারণ খ্রীষ্ট য়েশুতে

* দেখ, রোমং ৪; ১৫।
† মূশা ঈশ্বরভ্রষ্ট ইস্রাএলের ও ঈশ্বরের মধ্যে মধ্যস্থ ছিলেন।
‡ সুতরাং তাঁহার বাক্য ও এক হইবে, দেখ, রোমং ১১; ১৮

বিশ্বাসহেতু তোমরা সকলেই ঈশ্বরের সন্তান হইয়াছ। কারণ ২৭ তোমরা যত জন খ্রীষ্টের উদ্দেশে বাপ্তাইজ হইয়াছ, সকলেই খ্রীষ্টকে পরিধান করিয়াছ। [তোমাদের মধ্যে] আর ইহুদী নাই, গ্রীকও ২৮ নাই; দাস নাই, স্বাধীনও নাই; পুরুষ নাই, নারীও নাই; কারণ খ্রীষ্ট যেশুতে তোমরা সকলেই এক। আর যদি তোমরা খ্রীষ্টের হও, তাহা ২৯ হইলে তোমরা আব্রাহামের বংশ এবং অঙ্গীকারমতে অধিকারী।

কিন্তু [এই অধিকারের বিষয়ে] আমি বলি যে, অধিকারী যাবৎ ৪ শিশু থাকে, তাবৎ সর্ব্বস্বের কর্ত্তা হইলেও তাহাতে ও দাসেতে কোন প্রভেদ নাই; সে পিতার নির্দ্দিষ্ট কাল পর্য্যন্ত অভিভাবকদের ও ২ গৃহাধ্যক্ষদের অধীনে থাকে। সেই রূপ আমরাও, যখন আমরা ৩ শিশু ছিলাম, তখন আমরা জগতের ক-খ-ধর্ম্মের অধীনে বন্দি ছিলাম। কিন্তু যখন সময় পূর্ণ হইল, তখন ঈশ্বর আপন পুত্রকে ৪ প্রেরণ করিলেন, যিনি এক স্ত্রীলোক হইতে জন্মিলেন, ব্যবস্থার অধীনেই জন্মিলেন, যেন তিনি ব্যবস্থার অধীনস্থদিগকে উদ্ধার করিতে ৫ পারেন, যেন আমরা পুত্রত্ব প্রাপ্ত হইতে পারি। আর তোমরা পুত্র ৬ আছ বলিয়া ঈশ্বর আপন পুত্রের আত্মাকে আমাদের অন্তঃকরণে প্রেরণ করিয়াছেন, যিনি আব্বা—পিতা বলিয়া ডাকেন। এমন ৭ হইলে তবে তুমি আর দাস নও, সন্তান; আর তুমি যদি সন্তান, তবে তুমি ঈশ্বরের প্রসাদে অধিকারীও আছ।

কিন্তু সেই সময়ে ঈশ্বরকে না জানাতে তোমরা তাহাদের নিকট ৮ বন্দিদশায় ছিলে, যাহারা বাস্তবিক ঈশ্বর নয়; কিন্তু এখন ঈশ্বরকে ৯ পরিজ্ঞাত হইয়া, বরং ঈশ্বরকর্ত্তৃক পরিজ্ঞাত হইলে পর, তোমরা কি করিয়া আবার সেই দুর্ব্বল ও হীন ক-খ-ধর্ম্মের দিকে ফিরিয়া যাইতেছ—নূতনরূপে আবার সে গুলির নিকট বন্দিদশায় থাকিতে সাধ হইতেছে? দিন বিশেষ তোমরা মানিতেছ আর মাস বিশেষ,* ১০

* গণনা ২৯ অধ্যায়।

১১ আর পর্ব্বাহ * আর 「শাব্বাথ-˥বৎসর। † আমার ভয় হইতেছে, পাছে তোমাদের বিষয়ে আমি বৃথা পরিশ্রম করিয়াছি।

১২ বিনয় করি, ভ্রাতৃগণ, তোমরা আমার মত 「স্বাধীন˥ হও, কারণ আমিও 「ইহুদীভাব ছাড়িয়া˥ তোমাদের মত 「বিজাতীয়˥ হইয়াছি।

১৩ তোমরা আমাকে কিছুতেই ক্ষুব্ধ কর নাই। কিন্তু তোমরা জান যে প্রথমবারে আমি শারীরিক দৌর্ব্বল্য নিবন্ধন তোমাদের নিকট

১৪ শুভসমাচার প্রচার করিয়াছিলাম। আর আমার মাংসে যাহা তোমাদের পক্ষে পরীক্ষা স্বরূপ ছিল, তাহা তোমরা তুচ্ছও কর নাই, ঘৃণাও কর নাই। বরং এক ঈশ্বরীয় দূতের ন্যায় তোমরা আমাকে পরিগ্রহণ

১৫ করিয়াছিলে, এমন কি, সাক্ষাৎ খৃষ্ট য়েশুর মত। তৎকালে তোমরা যে আপনাদিগকে এত ভাগ্যবান বলিতে, সেই ভাব কোথায়? কারণ আমি তোমাদের বিষয়ে সাক্ষ্য দিতেছি যে, সম্ভব হইলে তোমরা

১৬ আপনাদের চক্ষু উৎপাটন করিয়া আমাকে দিতে। তবে আমি যে তোমাদের নিকট সত্য কথা বলিলাম, ইহাতে আমি কি তোমা-

১৭ দের শত্রু হইলাম? তাহারা সৎভাবে তোমাদের বিষয়ে এত অনুরাগ প্রকাশ করিতেছে না, বাস্তবিক তাহারা তোমাদিগকে 「আমাদের হইতে˥ পৃথক করিয়া লইতে চায়, যেন তোমরা তাহাদের প্রতি

১৮ অনুরাগী হও। 「তবে অসৎবিষয়ে অনুরাগী না হইয়া˥ সতত সৎবিষয়েই অনুরাগী হওয়া ভাল, আর তাহা আমার উপস্থিত

১৯ কালে কেবল নয়, আমার অনুপস্থিত কালেও। খৃষ্ট যাহাদের অন্তরে মূর্ত্তীমান না হওয়া পর্য্যন্ত যাহাদের লইয়া আমি পুনরায়

২০ গর্ব্ভযন্ত্রণা ভুগিতেছি—বৎসেরা আমার! আহা, আমার ঐকান্তিক বাসনা যে তোমাদের নিকটে থাকিয়া পরিবর্ত্তিত 「নম্র˥ স্বরে কথা কহি! কারণ আমি তোমাদের বিষয়ে অত্যন্ত উদ্বিগ্ন আছি।

---

* লেবী ২৩ অধ্যায়।
† লেবী ২৫: ১৭—৭।

ব্যবস্থাধীন হইতে সাধ করিতেছ যে তোমরা, আমায় বল দেখি, ২১
তোমরা কি ব্যবস্থা শ্রবণ করিতেছ না? কারণ লিখিত আছে ২২
যে, আব্রাহামের দুইটি পুত্র ছিল, একটি দাসী হইতে, আর
একটি স্বাধীনা হইতে। তবে যে দাসী হইতে জন্মিল, সে মাংসিক ২৩
ভাবানুযায়ী জন্মিল; কিন্তু যে স্বাধীনা হইতে জন্মিল, সে অঙ্গীকার
বলে জন্মিল। এই বিষয়ে একটী রূপকভাব নিহিত রহিয়াছে, কারণ ২৪
এই দুইটি স্ত্রীলোক দুইটি নিয়মকে বুঝায়; একটি [নিয়ম] সিনাই
পর্ব্বত হইতে [প্রদত্ত], যাহা দাসত্ব উদ্দেশে সন্তান প্রসব করে। ইহা
হাগার। এখন, এই হাগার ও আরাবিয়া দেশস্থ সিনাই পর্ব্বত ২৫
সমানার্থক এবং বর্ত্তমান কালীন য়েরূশালেমের সমরূপী; কারণ
সে আপনার সন্তানগণের সহিত বন্দিত্বে রহিয়াছে। কিন্তু যে ২৬
য়েরূশালেম ঊর্দ্ধে রহিয়াছেন, তিনি স্বাধীনা, তিনিই আমাদের
মাতা। কারণ লিখিত আছে— ২৭

"উল্লাসধ্বনি কর, হে বন্ধ্যে, হে অপ্রসূতে,
উচ্চস্বরে চীৎকার কর, হে প্রসববেদনাপরিচিতে;
যেহেতু সধবার অপেক্ষা বরং অনাথার সন্তান অধিক" [ইশাঃ ৫৪; ১]।

এখন তোমরা, ভ্রাতৃগণ, তোমরা ইসাহাকের মত অঙ্গীকারের সন্তান। ২৮
কিন্তু তৎকালে যেমন সেই মাংসিক ভাবানুযায়ী জাত ব্যক্তি আত্মিক ২৯
ভাবানুযায়ী জাতকে তাড়না করিয়াছিল, এখনও সেই রূপ
ঘটিতেছে। কিন্তু শাস্ত্র কি বলে? "দাসীকে ও তাহার পুত্রকে দূর ৩০
করিয়া দাও; কারণ দাসী-পুত্র স্বাধীনা-পুত্রের সহাধিকারী হইবে
না" (আদিঃ ২১; ১০)। অতএব, ভ্রাতৃগণ, আমরা দাসী-সন্তান ৩১
নহি, আমরা স্বাধীনা-সন্তান। **স্বাধীনতার** জন্য খৃষ্ট আমা- ৫
দিগকে স্বাধীন করিয়াছেন; অতএব অটল হইয়া দাঁড়াও, পুনর্ব্বার
দাসত্বযোঁয়ালিতে আবদ্ধ হইতে যাইও না।

দেখ, আমি পাউল, তোমাদিগকে বলিতেছি যে, যদি তোমরা ২
সুন্নত গ্রহণ কর, তাহা হইলে খৃষ্ট তোমাদের কোন উপকারে আসি-
বেন না। এমন কি, আমি পুনরায় সুন্নৎগ্রাহী প্রত্যেক জনকে ৩

স্পষ্টাক্ষরে বলিতেছি যে, সে সমস্ত ব্যবস্থাপালন করিতে বাধিত
৪ আছে। ব্যবস্থা দ্বারা যাথার্থিকীকৃত হইতে চাহিতেছ যে তোমরা, খৃষ্টের সঙ্গে তোমাদের সম্বন্ধচ্ছেদ হইয়াছে, অনুগ্রহ হইতে তোমরা
৫ বিচ্যুত হইয়াছ। কারণ আত্মা প্রভাবে আমরা বিশ্বাসবাহুতে আমাদের যাথার্থিকতামূলক ⌜মহিমালাভের⌝ প্রত্যাশাকে অবলম্বন
৬ করিয়া রহিয়াছি।* কারণ খৃষ্ট য়েশুতে সুন্নতও কার্য্যকর নহে, অসুন্নতও কার্য্যকর নহে; প্রেমভরে কার্য্যকারী এক বিশ্বাসই সার।
৭ তোমরা সুন্দর দৌড়িতেছিলে, কে তোমাদিগকে বাধা দিল যে,
৮ তোমরা এখন সত্যের বাধ্য হইতেছ না? এই প্রতীতি তোমাদের
৯ আহ্বানকারীর প্রবর্ত্তনায় হয় নাই। যৎকিঞ্চিৎ তাড়ী সমস্ত তালকে
১০ তাড়ীময় করে। প্রভুতে নির্ভর করিয়া আমি ত তোমাদের বিষয়ে এই বিশ্বাস করি যে, ⌜আমার এই পত্র পাঠে⌝ তোমাদের এ ভিন্ন অন্য কোন ভাব থাকিবে না। কিন্তু যে ব্যক্তি তোমাদের চিত্ত অস্থির করিতেছে, সে যেই কেন হৌক না, সে আপনার দণ্ড ভোগ
১১ করিবে। কিন্তু আমি, ভ্রাতৃগণ, যদি আমি এখন পর্য্যন্ত সুন্নত-বিধি প্রচার করি, তাহা হইলে আমি তাড়না ভোগ করিতেছি কেন?
১২ তাহা হইলে ত ক্রুষের বিঘ্ন অপসারিত হইত। যাহারা তোমাদের চিত্ত এত অস্থির করিতেছে, তাহারা আপনাদিগকে নপুংসক করে না কেন।†

১৩ কারণ, ভ্রাতৃগণ, তোমরা স্বাধীনতার জন্য আহূত হইয়াছ; কেবল ⌜সাবধান,⌝ তোমাদের স্বাধীনতা মাংসের সুবিধার জন্য প্রয়োগ
১৪ করিও না, প্রত্যুত তোমরা প্রেমেতে পরস্পরের দাস হও। কারণ সমস্ত ব্যবস্থা এই একই মাত্র বাক্য পালনে সম্পূর্ণ সিদ্ধ হইতেছে
১৫ যথা—"তুমি প্রতিবাসীকে আত্মতুল্য প্রেমকরিবে"। কিন্তু তোমরা

---

* কলসীয় ১; ২৭। ১তীমঃ ১; ১। তীতঃ ২; ১৩। কলসঃ ১; ৫। হিব্রুঃ ৬; ১৮।

† যেমন তোমাদের "কিবেলী" দেবীর যাজকেরা "খোজা" বা নপুংসক।

যদি পরস্পরে দংশাদংশি ও গ্রাসাগ্রাসী কর, তবে সাবধান, পাছে তোমরা পরস্পরের দ্বারা ধ্বংস হইয়া যাও।

১৬ কিন্তু আমি বলি, তোমরা আত্মিক আচরণ কর, তাহা হইলে ১৭ তোমরা মাংসিক কামনা সিদ্ধ করিবে না। কারণ মাংসটি আত্মার বিরুদ্ধ কামনা করে, আর আত্মাটি মাংসের বিরুদ্ধে; কারণ এই দুইয়ে পরস্পরে বিপক্ষতা করে, * যেন তোমরা তাহাই না কর, যাহা ১৮ করিতে ইচ্ছা হয়। কিন্তু যদি তোমরা আত্মিকভাবে চল, তাহা ১৯ হইলে তোমরা ব্যবস্থাধীন নহ। এখন, মাংসের কার্য্যগুলি ত প্রকা- ২০ শই আছে, সে গুলি এই—ব্যভিচার, অশুচিতা, বিলাসীতা, পৌত্ত- লিকতা, ইন্দ্রজাল, শত্রুতা, বিবাদ, ঈর্ষ্যা, ক্রুদ্ধতা, স্বার্থপরতা, ২১ মতান্তরতা, দলভেদ, হিংসা মত্ততা ও লাম্পট্য ইত্যাদি প্রকার আচরণ, যদ্বিষয়ে আমি অগ্রে থাকিতে বলি, যেমন পূর্ব্বেও বলিয়া- ছিলাম যে, যাহারা এই সমুদয় করিয়া থাকে, তাহারা ঈশ্বরের ২২ রাজ্যের অধিকারী হইবে না; কিন্তু আত্মার ফল এই এই—প্রেম, ২৩ আনন্দ, শান্তি; দীর্ঘসহিষ্ণুতা, মঙ্গলভাব, হিতৈষীতা; বিশ্বস্ততা, সহন- ২৪ শীলতা ও আত্মসংযম; এ গুলির বিরুদ্ধ কোন ব্যবস্থা নয়। আর যাহারা খ্রীষ্ট য়েশুর লোক, তাহারা মাংসকে, রিপু ও কামনাশুদ্ধ, ক্রুশ- বিদ্ধ করিয়াছে।

২৫ অতএব, আমাদের জীবন যখন আত্মিক জীবন, তখন আইস, ২৬ আমরা আত্মিকভাবে আচরণও করি। সাবধান, পাছে আমরা বৃথাগর্ব্বী হইয়া পরস্পরকে বিরক্ত করি, পরস্পরের প্রতি ঈর্ষ্যা করি।

৬ **ভ্রাতৃগণ,** যদিই বা কোন মনুষ্য হঠাৎ কোন অপরাধ করে, তাহা হইলে পারমার্থিক লোক যে তোমরা, তোমরা মৃদুভাবে এমন এক জনকে পুনরায় পুনঃস্থাপিত করিও; আর আপনার বিষয়ে

---

* সৎ করিতে ইচ্ছা হইলে মাংসিক প্রকৃতি বিপক্ষতা করে, অসৎ করিতে ইচ্ছা হইলে আত্মিক প্রকৃতি বিপক্ষতা করে।

২ সাবধান হইবে, পাছে তুমিও পরীক্ষায় নিপতিত হও। তোমরা পরস্পরের দুঃখভার বহন কর, এইরূপ করিলে খ্রীষ্টের ব্যবস্থা সম্পূর্ণ-
৩ রূপে তোমাদের পালন করা হইবে। কারণ কেহ যদি নগণ্য হইয়াও আপনাকে গণ্য লোক মনে করে, তবে সে আপনি আপনাকে
৪ প্রতারণা করে। অতএব প্রত্যেক জন নিজের কার্য্য পরীক্ষা করিয়া দেখুক, তাহা হইলে প্রত্যেক জনের আত্মপ্রশংসা শুদ্ধ আপনার
৫ বিষয়েই হইবে, পরের সঙ্গে তুলনায় হইবে না। কারণ প্রত্যেক জনকে নিজের বোঝা বহিতে হইবে।

৬ কিন্তু যে 'শুভসমাচার' বাক্যে শিক্ষা পাইতেছে, সে শিক্ষককে
৭ সকল উত্তম সামগ্রীর ভাগী করুক। তোমরা ভ্রান্ত হইও না; ঈশ্বরের নিকটে তাচ্ছিল্য চলে না; কারণ মনুষ্য যাহা বপন
৮ করিবে, তাহাই ছেদন করিবে। যে নিজ মাংসের 'সন্তোষ' উদ্দেশে বপন করিবে, সে মাংস হইতে নশ্বরতারূপ শস্য ছেদন করিবে; আর যে আত্মার উদ্দেশে বপন করিবে, সে আত্মা হইতে
৯ অনন্ত জীবনরূপ শস্য ছেদন করিবে। অতএব, আইস, আমরা উৎসাহ-ভঙ্গ না হইয়া সৎকর্ম্ম করিতে থাকি, কারণ ক্লান্ত না হইলে আমরা
১০ উপযুক্ত সময়ে পুরস্কাররূপ শস্য ছেদন করিব। অতএব আইস, আমরা সুযোগমতে সকলেরই প্রতি মঙ্গল কার্য্য করি। বিশেষ-রূপে বিশ্বাসী পরিবারের প্রতি।*

১১ এই দেখ, কত বড় অক্ষরে আমি তোমাদিগকে নিজের হস্তে
১২ লিখিলাম। যাহারা মাংসিক ভাবে প্রীতিকর হইতে চাহে, তাহারাই তোমাদিগকে সুন্নৎ গ্রহণ করিতে বাধিত করিতেছে; কেবল যেন
১৩ তাহাদিগকে খ্রীষ্টের ক্রুষের জন্যে তাড়না ভুগিতে না হয়। কারণ সুন্নতীরা যে আপনারা ব্যবস্থা পালন করে, এমন নয়; তাহারা কেবল এই উদ্দেশে তোমাদিগকে সুন্নৎ গ্রহণ করাইতে চায়, যেন

* এই বলিয়া তিনি লেখকের হস্ত হইতে লেখনী গ্রহণ করিয়া স্বহস্তে উপসংহার করিতেছেন যথা—"এই দেখ," ইত্যাদি।

তাহারা তোমাদেরই মাংসের গর্ব্ব করিতে পারে। কিন্তু প্রাণ ১৪ যাউক, আমি আমাদের সেই প্রভু য়েশু খৃষ্টের ক্রুষের ভিন্ন আর কিছুরই গর্ব্ব করিব না, যাঁহার দ্বারা জগৎ আমার পক্ষে ক্রুষবিদ্ধ হইয়াছে আর আমি জগতের পক্ষে। কারণ [খৃষ্ট য়েশুতে] সুন্নতও ১৫ কিছু নয়, অসুন্নতও কিছু নয়, এক নূতন সৃষ্টিই সার। আর যত ১৬ জন এই বিধিমতে চলে, তাহাদের প্রতি অর্থাৎ ঈশ্বরের ইস্রায়েলের প্রতি শান্তি ও দয়া বর্ত্তুক।

এ অবধি কেহই আমাকে কষ্ট না দিউক; কারণ আমি আমার ১৭ শরীরে খৃষ্টের ছাপ* সকল বহিয়া বেড়াইতেছি।

আমাদের প্রভু য়েশু খৃষ্টের অনুগ্রহ তোমাদের আত্মার সহিত ১৮ থাকুক, হে ভ্রাতৃগণ। আমেন।

---

* যেমন ক্রীতদাসদের শরীরে উত্তপ্ত লৌহ শলাকা দ্বারা প্রভুদিগের সাংকেতিক অক্ষর মুদ্রিত হইত, সেই রূপ পাউলের শরীরে খৃষ্ট নিমিত্ত দুঃখের ছাপ—প্রহারাদি চিহ্ন—ছিল। দেখ, ২ করি: ১১;২৩—২৭। ১ করি: ৪; ১১—১৩।

# ইফেসীয়দের প্রতি পত্র।

১ পাউল, ঈশ্বরেচ্ছায় খ্রীষ্ট য়েশুর আপষ্টল, পবিত্রদিগের ও ২ খ্রীষ্ট য়েশুতে বিশ্বাসীদিগের প্রতি—আমাদের পিতা ঈশ্বর হইতে ও প্রভু য়েশু খ্রীষ্ট হইতে তোমাদের প্রতি অনুগ্রহ ও শান্তি বর্ত্তুক।

৩ আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের পিতা ঈশ্বরকে ধন্যবাদ, যেহেতু তিনি আমাদিগকে স্বর্গীয়স্থানে * খ্রীষ্টমূলক সর্ব্বপ্রকার পারমার্থিক ৪ আশীর্ব্বাদে আশীর্ব্বাদিত করিয়াছেন; যেমন তিনি আমাদিগকে জগৎ পত্তনের পূর্ব্বে খ্রীষ্টের কারণে এই উদ্দেশে নির্ব্বাচনও করিয়াছেন, যেন আমরা তাঁহার সম্মুখে প্রেমেতে পবিত্র ও নিষ্কলঙ্ক হই; ৫ যেহেতু তিনি য়েশু খ্রীষ্ট দ্বারা আমাদিগকে আপনার জন্য পুত্রত্ব প্রদানার্থে পূর্ব্ব হইতে নির্দ্দিষ্ট করিয়া রাখিয়াছিলেন, আর তাহা ৬ তিনি নিজ ইচ্ছার সন্তোষ মতে করিয়াছিলেন, যেন তাঁহার সেই অনুগ্রহের মহিমা কীর্ত্তিত হয়, যাহার গুণে তিনি আমাদিগকে সেই ৭ প্রিয়তম স্বরূপেতে অনুগৃহিত করিয়াছেন; যাঁহাতে আমরা তাঁহারই রক্তের গুণে নিষ্ক্রীতি † লাভ করিয়াছি—আমাদের অপরাধ সকলের ক্ষমা পাইয়াছি। আর তাহা তিনি আপনার সেই অনুগ্রহের আতি- ৮ শয্যানুসারে করিয়াছেন, যাহা তিনি সর্ব্ব প্রকার জ্ঞান ও বুদ্ধিমত্ত্বাদি প্রদান করিয়া আমাদিগকে বাহুল্যরূপে প্রদর্শন করিয়াছেন।

---

* এই পত্রে পবিত্রেরা স্বর্গে অবস্থিত প্রতীয়মান হইতেছেন। দেখ২ ; ৬।

† "নিষ্ক্রীতি।" কোন কোন স্থানে "উদ্ধার" বলিয়া অনুবাদ করা হইয়াছে, যেখানে যেমন সংলগ্ন। এই পদে এবং রোম ৩;২৪।১ করিঃ ১;৩ পদে য়েশু খ্রীষ্টের রক্তব্যয়ের কথা হইতেছে এই জন্য "নিষ্ক্রীতি" খাটে। ১৪ পদে এবং ৪;৩০ পদে এবং রোম ৮;২৩ পদে আমাদের শরীরের উদ্ধারের অর্থাৎ উত্থানের কথা হইতেছে, সুতরাং এই সকল স্থলে উদ্ধার খাটে। লূক ২১;২৮ পদেও উদ্ধার খাটে।

যেহেতু তিনি আমাদিগকে আপনার নিগূঢ় অভিপ্রায় আপনার সেই ৯ সন্তোষ মতে জানাইয়াছেন, যাহা প্রকাশ করিতে তিনি আপনার অন্তরে স্থিরসংকল্প হইয়াছিলেন, ‹সেই অভিপ্রায় এই যে›, তিনি ১০ কাল পূর্ণ হইলে এক রাজ্য নিয়ম * স্থাপন করিয়া খৃষ্টেতে সমুদয় বিষয় অর্থাৎ স্বর্গস্থ সমুদয় বিষয় ও পৃথিবীস্থ সমুদয় বিষয় পুনরায় একঐক্যে সম্মিলিত করিবেন অর্থাৎ সেই খৃষ্টেতে, যাঁহাতে আমরা ১১ ‹ঈশ্বরের› একটি অধিকারও কৃত হইয়াছি,† আমরা তাঁহারই নির্ব্বন্ধানুসারে পূর্ব্ব হইতে নির্দ্দিষ্টও হইয়াছিলাম, যিনি আপনার স্থিরসংকল্পানুযায়ী সমুদয় কার্য্য সাধন করেন। ‹নির্দ্দিষ্ট হইয়াছিলেন কেন›, ১২ না অগ্রে থাকিতে ‡ খৃষ্টেতে ভরসা রাখিয়াছি যে আমরা, আমরা যেন তাঁহার মহিমার কীর্ত্তি স্বরূপ হই, সেই খৃষ্টেতে তোমরাও—সত্যের ১৩ বাক্য অর্থাৎ তোমাদের পরিত্রাণের শুভসমাচার শ্রবণ করিয়া—তোমরাও § বিশ্বাস করিয়াছ এবং সেই অঙ্গিকৃত পবিত্র আত্মা-দ্বারা মুদ্রাঙ্কিত হইয়াছ; যিনি, আমাদের অধিকারের ‖ বায়না ১৪

* গৃক ভাষায়—oikonomia অর্থ গার্হস্থ্যনিয়ম—গৃহাধ্যক্ষতা—গৃহাধ্যক্ষ পদ। এই স্থানে বাক্যটির অর্থ রাজ্যনিয়ম—যখন খ্রীষ্ট পৃথিবীতে রাজত্ব করিবেন, প্রকাশি ২০; ১—৬।

† যেমন ইশ্রাএল য়েহোবার অধিকার বলিয়া গৃহীত হইয়াছিল দ্বিতী: ৪;২০। ৯;২৯। ৩২;৯। ১ রাজ ৮; ৫১।

‡ "আমরা অগ্রে থাকিতেই" অর্থাৎ নূতন রাজ্যনিয়মের পূর্ব্বেই খ্রীষ্টেতে ভরসা রাখিয়াছি। দৃশ্য রাজ্যনিয়ম আসিলে বিশ্বাস করা সহজ হইবে ; কারণ তখন লোকে প্রত্যক্ষ দেখিবে। কিন্তু এই বর্ত্তমান সময়ে বিশ্বাস করা তত সহজ নয়; ১ পেত্র ১;৮। য়োহা: ২০;২৯।

§ "তোমরা" অর্থাৎ বিজাতীয় খ্রীষ্টীয়ানেরা।

‖ ইহুদী ও বিজাতীয় উভয় জাতীয় খ্রীষ্টীয়ানদের অধিকার। গাল ৩; ২৮। ২৯ পদ দেখ।

স্বরূপ। [মুদ্রাঙ্কনের] উদ্দেশ্য এই যে, তাঁহার নিষ্ক্রীত সমাজ *
উদ্ধার পাইবে ও পাইবে আর তাঁহারই মহিমা কীর্ত্তিত হইবে।

১৫ সেই জন্য, প্রভু য়েশুতে তোমাদের বিশ্বাসের কথা এবং সকল
১৬ পবিত্রদের প্রতি তোমাদের প্রেমের কথা শুনিয়া আমিও তোমাদের
জন্যে ধন্যবাদ করিতে ক্ষান্ত না হইয়া আমার প্রতি প্রার্থনার সময়ে
১৭ [সেই বিষয়] উথাপন করিয়া প্রার্থনা করি, যেন আমাদের প্রভু
য়েশু খৃষ্টের ঈশ্বর, সেই মহিমার্ণব পিতা, আত্মবিষয়ক তত্ত্বজ্ঞান দিয়া
তোমাদিগকে বুদ্ধিমত্তা ও প্রত্যাদেশ গর্ভ্ত আত্মা দান করেন;
১৮ তাহাতে যেন তোমাদের হৃদয়ের চক্ষুঃ আলোকিত হয়, যেন
তোমরা জানিতে পার যে, তাঁহার আহ্বানেতে করিয়া আমাদের
কি মহৎ প্রত্যাশার সঞ্চার হইয়াছে ও স্বর্গীয় পবিত্রদিগেতে প্রতীয়-
১৯ মান তাঁহার অধিকারের মহিমার আতিশয্য কেমন চমৎকার, এবং
পৃথিবীতে বিশ্বাসকারী যে আমরা, আমাদের প্রতি তাঁহার শক্তি
কেমন প্রবলরূপে সক্রিয় হইতেছে অর্থাৎ নিজের সেই বল ও পরাক্রম
সাপেক্ষ কার্য্য পরিমাণে [তিনি আমাদের প্রতি সক্রিয় হইতেছেন],
২০ যাহা তিনি খৃষ্টেতে অর্থাৎ তাঁহাকে মৃতদের মধ্য হইতে উথাপন
করিয়া সাধন করিয়াছেন ও তাঁহাকে স্বর্গে আপন দক্ষিণ পার্শ্বে
২১ উপবেশন করাইয়া সমুদয় কর্ত্তৃপদ, ক্ষমতাপদ, শক্তিপদ ও প্রভুত্বপদের
উপরে এবং এই যুগে কেবল নয়, আগামী যুগে যত পদবী হইয়া
২২ উঠিবে, সেই সকলেরই উপরে প্রাধান্য দিয়াছেন; আর তিনি সমুদয়
বিষয় তাঁহার পদানত করিয়া রাখিয়াছেন, এবং তাঁহাকে সমুদয়েরই
২৩ মস্তক বলিয়া সেই সমাজকে দান করিয়াছেন, যাহা তাঁহার শরীর,
যাহা তাঁহাতেই পরিপূরিত, যিনি সমুদয় [বিশ্বকে] সর্ব্বতোভাবে পূরণ
করেন।

---

* ১ পেত্র ২; ৯। প্রেরিঃ ২০; ২৮ পদ দেখ। যাত্রা ১৯; ৫। দ্বিঃ বিবঃ ৭; ৬। ১৪; ২। ২৬; ১৪। গীতিঃ ১৩৪; ৪। যিশ ৪৩; ২১। মালে ৩; ১৭ পদাদিতে দৃষ্ট হয় যে আমাদের অনুবাদ যথার্থ।

আর যখন তোমরা সেই সকল অপরাধের কারণে ও সেই ২ সকল পাপের কারণে মৃত ছিলে, যাহাতে তোমরা এককালে এই ২ জগতের চলন অনুসারে আচরণ করিতে অর্থাৎ গগণ বিহারী সেই ক্ষমতাবিশিষ্ট কর্ত্তার—সেই আত্মার প্রবর্ত্তনানুসারে চলিতে, যে এখন অবাধ্যতার সন্তানদের অন্তরে কার্য্যসাধন করিতেছে; যাহাদের মধ্যে আমরা সকলেও এককালে আমাদের মাংসের ৩ কামনার বশে থাকিয়া মাংসের ইচ্ছা ও মনস্কামনা সাধন করিয়া বেড়াইতাম এবং অন্যান্যদের মত স্বভাবতই ক্রোধের পাত্র ছিলাম; কিন্তু ঈশ্বর যে মহৎ প্রেমে আমাদিগকে প্রেম করিয়াছেন, সেই ৪ প্রেমের কারণে দয়ার আতিশয্য প্রকাশ করিলেন অর্থাৎ যখন আমরা অপরাধের কারণে মৃত ছিলাম, তখন তিনি তোমাদিগকে খৃষ্টের ৫ সঙ্গে উজ্জীবিত করিয়াছেন (অনুগ্রহে তোমরা পরিত্রাণ পাইয়াছ), এবং খৃষ্টেতে আছি বলিয়া তাঁহার সঙ্গে উত্থাপিত করিয়াছেন ও ৬ তাঁহার সঙ্গে আমাদিগকে স্বর্গীয় স্থানে উপবেশন করাইয়াছেন; তাহাতে যেন তিনি ভাবীযুগে আপন অনুগ্রহের অপরিমেয়তা সদয়- ৭ ভাবে খৃষ্ট যেশুতে আমাদের প্রতি প্রদর্শন করিতে পারেন; কারণ ৮ অনুগ্রহে—বিশ্বাসগুণে—তোমরা পরিত্রাণ পাইয়াছ, আর তাহা তোমাদের আপনাদের হইতে হয় নাই, তাহা ঈশ্বরেরই দান; কর্ম্ম- ৯ গুণে নয়, পাছে কেহ গর্ব্ব করে। কারণ আমরা তাঁহারই কার্য্য, ১০ খৃষ্ট যেশুতে* সেই সকল সৎকর্ম্মের জন্য সৃষ্ট, যাহা ঈশ্বর এই উদ্দেশে পূর্ব্ব হইতেই প্রস্তুত করিয়া রাখিয়াছিলেন, যেন আমরা সেই কর্ম্ম-মার্গে বিচরণ করি।

অতএব, এককালে মাংসে† বিজাতীয় যে তোমরা, তোমরা হস্তকৃত ১১ অর্থাৎ মাংসিক সুন্নতিদের দ্বারা অসুন্নতি কথিত হইতে, তোমরা মনে কর যে, সেই কালে তোমরা খৃষ্ট হইতে পৃথক ছিলে, ইস্রাএলের ১২

* ২ করিঃ ৫; ১৭ দেখ।
† অর্থাৎ সুন্নৎ প্রাপ্ত ছিলে না বলিয়া।

প্রজাধিকারের ও অঙ্গিকারগর্ভ নিয়ম গুলির বাহিরে ছিলে, তোমাদের কোনও ভরসা ছিল না, এই জগতে তোমরা ঈশ্বর বিহীন ছিলে।
১৩ কিন্তু এককালে দূরস্থ ছিলে যে তোমরা, তোমরা এখন খৃষ্ট য়েশুতে—
১৪ তাঁহার রক্তের গুণে—নিকটবর্ত্তী হইয়াছ; কারণ তিনিই আমাদের শান্তিস্থল। যিনি উভয়কে ⌈ইহুদী ও বিজাতিকে⌉ এক করিয়াছেন, কারণ তিনি ⌈ইহুদীদিগকে⌉ বেষ্টন কারী অথচ ⌈বিজাতিকে⌉ পৃথক-
১৫ কারী শত্রুতারূপ প্রাচীর ভগ্ন করিয়াছেন, ⌈কি রূপে⌉, না বিধিবদ্ধ নানা আদেশগর্ভ ব্যবস্থাকে আপনার মাংসে নিরাকৃত করিলেন, তাহাতে যেন তিনি সেই দুইটিকে ⌈ইহুদী ও বিজাতিকে⌉ লইয়া আপনাতে একমাত্র নূতন এক মনুষ্য সৃষ্টি করিতে পারেন। এই
১৬ রূপে তিনি শান্তি স্থাপন করিয়াছেন; আর তাহাতে যেন তিনি উভয়কে আপনার ক্রুষ দ্বারা ঈশ্বরের জন্য এক মাত্র অবয়বে সংমিলিত করিতে পারেন, কারণ ⌈সেই ক্রুষে⌉ তিনি শত্রু-
১৭ ভাবকে নস্যাৎ করিলেন, এবং আসিয়া * দূরস্থ যে তোমরা, তোমাদের নিকটে শান্তি ঘোষণা করিলেন, আর নিকটস্থদের নিকটেও
১৮ শান্তি ⌈ঘোষণা করিলেন⌉। যেহেতু তাঁহার দ্বারা আমরা উভয়েই এক আত্মাবিশিষ্ট হওয়াতে পিতার নিকটে গমনের অধিকার
১৯ পাইয়াছি। † সুতরাং তোমরা আর বিদেশী ও প্রবাসী নও, তোমরা
২০ পবিত্রদের সহপ্রজা ও ঈশ্বরের পরিবারের লোক হইয়াছ; তোমরা আপষ্টলদের ও দৈববক্তৃগণের স্থাপিত সেই ভিত্তির উপরে গ্রথিত,
২১ যাহার মূলপ্রস্তর খৃষ্ট য়েশু, যাঁহাতে প্রত্যেক গাঁথনি ⌈সমাজ⌉ সং-
২২ য়োজিত ও পরিবর্দ্ধিত হইয়া প্রভুতে এক পবিত্র মন্দির হইয়া উঠে, যাঁহাতে তোমরাও ঈশ্বরের এক পারমার্থিক ‡ আবাসরূপে একত্রে গ্রথিত হইতেছ।

---

* ২ করি: ৫; ২০ পদ দেখ।
† হিব্রু ১০; ১৯——২২ পদ দেখ।
‡ ১ পেত্র ২; ৫।

এই কারণে আমি, পাউল, তোমাদের—বিজাতীদের মঙ্গলের ৩ জন্য* খ্রীষ্ট য়েশুর ইচ্ছায় শৃঙ্খলাবদ্ধ; কারণ ঈশ্বরের অনুগ্রহমূলক ২ ⌜রাজ্য⌝ নিয়ম বিষয়ে এবং ⌜সেই অনুগ্রহ⌝ যে আমাকে তোমাদের মঙ্গলের জন্য প্রদত্ত হইয়াছে, সেই বিষয়ে তোমরা অবশ্যই শুনিয়া থাকিবে অর্থাৎ আমাকে যে প্রত্যাদেশ যোগে নিগূঢ় রহস্যটি জ্ঞাত ৩ করা হইয়াছে—যেমন পূর্ব্বে সংক্ষেপে লিখিয়াছি—যাহা পাঠ করিয়া ৪ তোমরা বুঝিতে পারিবে যে, খ্রীষ্টের সেই নিগূঢ় রহস্যে আমার কত দূর অন্তর্দর্শিতা আছে; যাহা পূর্ব্বকালের মনুষ্য সন্তানদিগকে জ্ঞাত ৫ করা হয় নাই, যাহা এখন তাঁহার পবিত্র আপষ্টল ও দৈববক্তৃগণের নিকটে আত্মা দ্বারা প্রকাশ করা হইয়াছে যে, বিজাতিগণ খ্রীষ্ট ৬ য়েশুর আশ্রয়ে সহাধিকারী ও শরীরটির অঙ্গ ও প্রতিজ্ঞার সহভাগী; আর ইহা তাহারা সেই শুভসমাচার দ্বারা হয়, যাহার পরিচারক ৭ আমি ঈশ্বরের সেই অনুগ্রহরূপ দান অনুসারে হইয়াছি, যাহা আমাকে তাঁহার শক্তির বলক্রিয়ামতে প্রদত্ত হইয়াছে, অর্থাৎ সকল পবিত্র- ৮ দের মধ্যে সর্ব্বাপেক্ষা অধম যে আমি, আমাকেই এই অনুগ্রহ দান করা হইল, যেন আমি বিজাতিদের নিকটে খ্রীষ্টের অননুসন্ধেয় রহস্য-রূপ ঐশ্বর্য্যের কথা প্রচার করি, আর যেন আমি সকলকে সেই রাজ্য-নিয়ম বিষয়ে আলোকিত করি, যাহা যুগনিচয়ের আরম্ভ অবধি সমু- ৯ দয়ের স্রষ্টা ঈশ্বরেতে লুক্কাইত ছিল; তাহাতে যেন এখন সমাজ ১০ দ্বারা সেই স্বর্গস্থ কর্তৃপক্ষদের ও ক্ষমতাপন্নদের নিকটে ঈশ্বরের বহুবিধ বুদ্ধিমত্তা জ্ঞাত করা হয়, আর তাহা সেই অনাদি নির্ব্বন্ধ ১১ অনুসারে করা হইতেছে, যাহা তিনি আমাদের সেই প্রভু য়েশু খ্রীষ্টেতে স্থির করিয়া রাখিয়াছিলেন, যাঁহাতে আমাদের সাহস আছে এবং ১২ যাঁহাতে বিশ্বাস করাতে আমরা ⌜পিতার নিকটে⌝ অসঙ্কুচিত চিত্তে গমনের অধিকার প্রাপ্ত হইয়াছি। অতএব বিনয় করি, তোমাদের ১৩ মঙ্গলের জন্য আমি যে সকল ক্লেশ সহ্য করিতেছি, তাহা দেখিয়া

* কলসিঃ ১; ২৪।

তোমরা ভগ্নোৎসাহ হইও না,কারণ সে সমুদয় তোমাদের গৌরব স্বরূপ।

১৪ এই জন্যে আমি—যাঁহা হইতে স্বর্গস্থ ও পৃথিবীস্থ প্রত্যেক পরিবার
১৫ নাম প্রাপ্ত হইয়াছে—সেই পিতার সম্মুখেই পাতিতজানু হইতেছি,যেন
১৬ তিনি প্রদান করেন যে, তোমরা তাঁহার মহিমার আতিশয্যের পরিমানানুযায়ী আন্তরিক মনুষ্যবিষয়ে তাঁহার আত্মার প্রভাবে বলীয়ান
১৭ হও ; তাহাতে যেন তোমাদের বিশ্বাসের গুণে খ্রীষ্ট তোমাদের হৃদয়ে বাস করেন, তাহাতে যেন তোমরা প্রেমেতে বদ্ধমূল ও দৃঢ়স্থায়ী হইয়া সকল পবিত্রদের সঙ্গে [প্রেমের] পরিসরতা, দীর্ঘতা, গভীরতা
১৮ উচ্চতাও হৃদয়ঙ্গম করিতে সক্ষম হও,যেন তোমরা খ্রীষ্টের সেই জ্ঞানা-
১৯ তীত প্রেম জানিতে পার এবং ঈশ্বরের সমুদয় বরে পরিপূরিত হও।

২০ এখন যিনি আমাদের অভ্যন্তরস্থ কার্য্যকারিণী শক্তি অনুসারে আমাদের সমুদয় প্রার্থনার ও সমুদয় বোধের অতীত করিতে সক্ষমও
২১ আছেন,তাঁহারই সমাজে ও য়েশু খ্রীষ্টেতে অনন্তকালের অন্তকাল পর্য্যন্ত মহিমা হউক, আমেন।

৪ অতএব আমি অর্থাৎ প্রভুর ইচ্ছায় শৃঙ্খলাবদ্ধ যে আমি, আমি তোমাদিগকে অনুরোধ করি, যেন যে খ্রীষ্টীয় পদবীতে তোমরা
২ আহূত হইয়াছ, তাহার যোগ্য আচরণ কর, অর্থাৎ সম্পূর্ণ অবনত ভাবে, মৃদুভাবে ও দীর্ঘসহিষ্ণুতায় আচরণ করিয়া তোমরা প্রেমেতে
৩ পরস্পরে সহ্য কর; তোমরা শান্তিবন্ধনে আবদ্ধ হইয়া আত্মা-
৪ জনিত একতা রক্ষা করিতে যত্নবান হও। শরীর এক, আত্মাও এক, যেমন তোমরা খ্রীষ্টীয় পদবীতে আহূত হইয়া এক মাত্র এক প্রত্যা-
৫ শাও প্রাপ্ত হইয়াছ; একমাত্র প্রভু, একমাত্র বিশ্বাস, একমাত্র
৬ বাপ্তিস্ম, একমাত্র ঈশ্বর, যিনি সকলেরি পিতা, যিনি সকলের উপর,*

* কর্ত্তা বলিয়া তিনি সকলের "উপর"। আত্মা দ্বারা সকলের অন্তরে সক্রিয় আছেন বলিয়া তিনি "সকলেরই শক্তি স্বরূপ"। আর পবিত্র আত্মাতে তিনি সকলের অন্তরে বাস করেন; কিন্তু এই তিনটি কথা কেবল পুনর্জাত খ্রীষ্টীয়ানদের প্রতি খাটে।

সকলেরই শক্তি স্বরূপ, সকলেরি অন্তর্য্যামী। কিন্তু আমাদের এক ৭
এক জনকে সেই পরিমাণে বর প্রদত্ত হইয়াছে যে পরিমাণে খ্রীষ্ট
দান করিতে সন্তুষ্ট ছিলেন। সেই জন্যে তিনি কহেন— ৮

"তিনি পরাভূতদিগকে বন্দি করিয়া ঊর্দ্ধেতে আরোহণ করিলেন,
এবং মনুষ্যদিগকে বর বিতরণ করিলেন" (গীত ৬৮ ; ১৯)।

(এখন, তিনি যে আরোহণ করিলেন, ইহাতে কি এই বুঝায় না যে, ৯
তিনি প্রথমে পৃথিবীর গর্ত্তভলে অবতরণ করিয়াছিলেন? যিনি অব- ১০
তরণ করিয়াছিলেন, তিনি সেই, যিনি স্বর্গ সকলের উপরে আরোহণ
করিয়াছেন, তাহাতে যেন তিনি সমুদয় বিষয় পরিপুর্ণ করিতে
পারেন)। আর তিনি কতকজনকে আপষ্টল বলিয়া, কতকজনকে দৈব- ১১
বক্তা বলিয়া, কতকজনকে শুভসম্বাদ-প্রচারক বলিয়া, কতক
জনকে পালক ও শিক্ষক বলিয়া ⌜সমাজকে⌝ দান করিলেন;
যেন পবিত্রেরা পরিপক্ক হইয়া উঠেন, যেন পরিচর্য্যা-কার্য্য ১২
সম্পন্ন হয়, খ্রীষ্টের শরীর যেন সেই পর্য্যন্ত উদ্গ্রন্থিত হয়, যে পর্য্যন্ত ১৩
না আমাদের সকলের বিশ্বাসে ও ঈশ্বরের পুত্রবিষয়ক তত্ত্বজ্ঞানে
ঐক্যমত্য না হইয়া উঠে অর্থাৎ যে পর্য্যন্ত না আমরা পূর্ণপুরুষত্ব প্রাপ্ত
হই অর্থাৎ যে পর্য্যন্ত না আমরা খ্রীষ্টের পুর্ণ আকারের পরিমাণ
পর্য্যন্ত পরিবর্দ্ধিত হইয়া উঠি; তাহাতে যেন আমরা এখন আর ১৪
এমন শিশুদের মত না থাকি, যাহারা প্রত্যেক শিক্ষাবায়ুতে আলো-
ড়িত ও ইতস্ততঃ চালিত হয়, ⌜কারণ এ সব⌝ মনুষ্যদের চাতুরির ও
খলাচারিতার কার্য্য, যাহাতে ভ্রান্তিজনক মতের সৃষ্টি হয়; অতএব ১৫
⌜আইস⌝, আমরা প্রেমেতে সত্যাচরণ* করিয়া তাঁহারই ⌜পুর্ণ
আকারের পরিমাণ⌝ পর্য্যন্ত সর্ব্ব বিষয়ে বর্দ্ধিত হইয়া উঠি, যিনি
মস্তক অর্থাৎ খ্রীষ্ট; যাঁহা হইতে সমস্ত শরীর সুংযোজিত ও ঘনিষ্টরূপে ১৬

---

* গালঃ ৪ ; ১৬ "সত্য কহা।" কিন্তু আমাদের এই স্থলে "সত্য কহা" প্রচুর নয়, এখানকার ভাব "সত্যাচরণ করা" অথবা সত্যতাকে অবলম্বন করিয়া থাকা।

সংশ্লিষ্ট হইতেছে এবং পরস্পরের উপকারসাধক ঘনিষ্ঠ সহযোগিতা দ্বারা ⌈বৃদ্ধি পাইতেছে⌉ অর্থাৎ প্রত্যেক অঙ্গের স্ব স্ব কার্য্যকারীতার পরিমাণানুসারে শরীরটি আপনি আপনার বৃদ্ধি সাধন করিতেছে; তাহাতে যেন শরীরটি প্রেমে আপনি আপনাকে উদ্‌গ্রন্থিত করে।

১৭ অতএব, আমি ইহা বলিতেছি, ও প্রভুর নামে দৃঢ় অনুরোধ করিতেছি, তোমরা আর সেরূপ আচরণ করিও না, যেরূপ বিজাতিরা ১৮ আপনাদের ভ্রমান্ধ বিবেকে চালিত হইয়া করিয়া থাকে, কেননা তাহাদের মতি অন্ধকারাচ্ছন্ন, তাহাদের অন্তরস্থ অজ্ঞানতা বশতঃ ও তাহাদের হৃদয়ের কাঠিন্য বশতঃ তাহারা ঐশ্বরিক জীবন বিষয়ে ১৯ সম্পূর্ণ অনভিজ্ঞ; তাহারা এমন লোক যাহারা অসাড় হইয়া অশুচি আচরণ করিবার জন্য আপনাদিগকে বিলাসীতায় সমর্পণ করিয়াছে ২০ এবং তৎসঙ্গে অর্থলালসাও আছে। কিন্তু তোমরা খৃষ্টের ঐরূপ ২১ পরিচয় পাও নাই ⌈যে আর এই রূপ আচরণ করিবে⌉; কারণ তোমরা অবশ্য তাঁহার বিষয়ে শুনিয়া থাকিবে ও তাঁহার আশ্রয়ে এরূপ ২২ শিক্ষিত হইয়া থাকিবে যে, য়েশু সম্বন্ধে ইহাই সত্য যে, তোমরা তোমাদের পূর্ব্বতন আচারব্যবহারের অনুরূপ সেই পুরাতন মনুষ্যকে ছাড়িয়া ফেলিয়াছ, যে সেই প্রতারণা মূলক * কামনাগুলিতে চালিত ২৩ হইয়া উত্তরোত্তর বিকৃত হইয়া যাইতেছে। ⌈আর ইহাও সত্য⌉ যে তোমরা তোমাদের বিবেকগত আত্মার বলে উত্তরোত্তর নূতনীকৃত ২৪ হইতেছ; আর তোমরা যে সেই নূতন মনুষ্যকে পরিধান করিয়াছ, যিনি এরূপ সৃষ্ট হইয়াছেন যে, তিনি যাথার্থিকতাতে ও পবিত্রতাতে ঈশ্বরের সদৃশ,† আর ইহা সত্যমূলক, ⌈প্রতারণা নয়⌉।

২৫ অতএব তোমরা মিথ্যা পরিত্যাগ করিয়া প্রত্যেক জন প্রতিবাসীর ২৬ সহিত সত্য কথা বল; কারণ আমরা পরস্পরে অঙ্গ প্রত্যঙ্গ। ক্রোধো-

---

* "প্রতারণা" অর্থাৎ পাপরূপ প্রতারণা এই স্থলে ব্যক্তিরূপে বর্ণিত হইয়াছে রোম ৭; ১১।

† দেখ, কলসিঃ ৩; ১০ পদ।

দয় হইলে পাপ করিও না ; সূর্য্য অস্ত না যাইতে যাইতে তোমরা তোমাদের উষ্মভাব পরিত্যাগ কর ; দিয়াবলকে সুযোগও দিওনা। ২৭ চোর আর চুরি না করুক ; বরং সে পরিশ্রম করিয়া স্বহস্তে সৎকার্য্য ২৮ সাধন করুক, যেন যাহার অভাব আছে, তাহাকে দান করিতে পারে। তোমাদের মুখ হইতে কোন কুবাক্য বাহির না হৌক, ২৯ বরং যদি এমন কোন কথা থাকে যাহা আবশ্যকীয় উৎগ্রন্থনের উপযোগী ⌈তাহাই বাহির হৌক⌉, যেন শ্রোতৃবর্গের প্রীতি সম্পাদিত হয়। তোমরা ঈশ্বরের পবিত্র আত্মাকে দুঃখিত করিও না ; কারণ ৩০ তাঁহাতে তোমরা উদ্ধারের দিন পর্য্যন্ত মুদ্রাঙ্কিত হইয়াছ। সমুদয় ৩১ রুক্ষভাব ও কোপ ও ক্রোধ, কলহ, পরনিন্দা ও সমুদায় বিদ্বেষভাব তোমাদের হইতে দূর হউক, তোমরা পরস্পরের প্রতি সদয় হও, ৩২ সকরুণ হও, পরস্পরকে ক্ষমা কর, যেমন ঈশ্বরও খৃষ্টেতে তোমাদিগকে ক্ষমা করিয়াছেন।

অতএব তোমরা প্রিয়তম সন্তানদের মত ঈশ্বরের অনুকারী ৫ হও ; এবং প্রেমেতে আচরণ কর, যেমন খৃষ্টও তোমাদিগকে প্রেম ২ করিয়াছেন ও তোমাদের জন্য আপনাকে সমর্পণ করিয়াছেন অর্থাৎ সুগন্ধ ধূপ হইবেন বলিয়া তিনি আপনাকে নৈবেদ্য ও বলি রূপে ঈশ্বরোদ্দেশে ⌈উৎসর্গ করিয়াছেন⌉। ব্যভিচার ও সর্ব্বপ্রকার অশু- ৩ চিতা, কি অর্থলালসা, এই সমুদায়ের নাম পর্য্যন্ত তোমাদের মধ্যে শুনা না যাউক; কারণ পবিত্রদের এইরূপ হওয়া উচিত নহে। লজ্জাকর ব্যবহার, বাচালতা, রহস্যাদি অযোগ্য ব্যবহারের কথা ৪ ⌈তোমাদের মধ্যে শুনা না যাউক⌉; বরং তোমাদের মধ্যে ধন্যবাদ হউক। কারণ ইহা তোমরা বিলক্ষণ জ্ঞাত আছ যে, কোন ব্যভিচারী ৫ কি অশুচিতাচারী, কি বিষয়লোলুপ ব্যক্তি—যে পৌত্তলিক বিশেষ— ইহাদিগের খৃষ্টের ও ঈশ্বরের রাজ্যে কোন অধিকার নাই। সাবধান, ৬ কাহারো দ্বারা আপনাদিগকে অসার কথায় প্রতারিত হইতে দিওনা, কারণ এই সমুদায় কারণে ঈশ্বরের ক্রোধ অবাধ্যতার সন্তানদের

৭ উপরে আসিতেছে। অতএব তোমরা তাহাদের কর্ম্মের কর্ম্মী হইও
৮ না; কারণ এককালে তোমরা অন্ধকারাচ্ছন্ন ছিলে, কিন্তু এখন
তোমরা প্রভুর আশ্রয়ে আলোকস্বরূপ হইয়াছ; আলোক সন্তানদের
৯ মত আচরণ কর, (কারণ আলোকের ফল সর্ব্বপ্রকার সততায়,
১০ যাথার্থিকতায় ও সত্যে লক্ষিত হইতেছে), এবং পরীক্ষা করিয়া
১১ বুঝিয়া লও যে, কোন্ কোন্ বিষয় প্রভুর প্রীতিকর; আর তোমরা
ফলবিহীন অন্ধকারের কর্ম্মের কর্ম্মী হইও না, বরং তোমরা সেই সমু-
১২ দয়কে দূষ; কারণ তাহারা গোপনে যে সব কর্ম্ম করে, সে সকল
১৩ মুখে আনিতে লজ্জা হয়। কিন্তু যে সমুদয় কর্ম্মের দোষ দেখান
হয়, সেই সমুদয় আলোকে প্রকাশ পায়; কারণ যাহা প্রকাশ করা
১৪ যায়, তাহা আলোক স্বরূপ। সেই জন্য তিনি বলেন—"হে নিদ্রিত
মনুষ্য, জাগ্রত হও, মৃতদের মধ্য হইতে গাত্রোত্থান কর, তাহা হইলে
খৃষ্ট তোমার উপর আলোক বর্ষণ করিবেন।"

১৫ অতএব সাবধান হইয়া কর্ত্তব্য মতে আচরণ কর—নির্ব্বোধের মত
১৬ নয়, বুদ্ধিমানের মত; ⌈ঈশ্বরের বাক্য কহিবার ও কার্য্য করিবার⌉
১৭ কোন সুযোগ যাইতে দিওনা, কারণ আজ কাল সময় মন্দ। অতএব
তোমরা নির্ব্বোধ হইও না, বরং প্রভুর ইচ্ছা কি, তাহা ভাল করিয়া
১৮ বুঝ। দ্রাক্ষারসে মত্ত হইও না, কারণ তাহাতে লাম্পট্য জন্মে;
১৯ তোমরা বরং আত্মাপরিপুরিত হও; তোমরা গীত ও ধন্যবাদ-
গীতিকা ও পারমার্থিক গান সহকারে আলাপ কর ও তোমাদের
২০ অন্তঃকরণে প্রভুর উদ্দেশে গান ও সংকীর্ত্তন কর; সর্ব্বদা সমুদয়
বিষয়ের জন্য ঈশ্বর পিতাকে আমাদের প্রভু য়েশু খৃষ্টের নাম
২১ লইয়া ধন্যবাদ কর। তোমরা খৃষ্টের ভয়ে পরস্পরের বশতাপন্ন
হও।

২২ ভার্য্যাগণ স্ব স্ব পতির এরূপ বশতাপন্ন থাকুক, যেন প্রভুর ⌈বশতা-
২৩ পন্ন⌉ হইয়াছে। কারণ স্বামী ভার্য্যার মস্তক, যেমন খৃষ্টও সমাজের
২৪ মস্তক—স্বয়ং শরীরের পরিত্রাতা। কিন্তু সমাজ যেমন খৃষ্টের বশতাপন্ন,

তেমনি ভার্য্যাগণও সর্ব্ববিষয়ে স্বামীদিগের বশতাপন্ন হৌক। হে স্বামী- ২৫
গণ! তোমরা তোমাদের ভার্য্যাদিগকে এরূপ প্রেম কর,যেমন খৃষ্টও
সমাজকে প্রেম করিয়াছেন ও আপনাকে তাঁহার জন্য বিসর্জ্জন দিয়া-
ছেন; যেন তিনি তাঁহাকে জলস্নানে অর্থাৎ বাক্য দ্বারা ধৌত করিয়া ২৬
পবিত্রীকৃত করিতে পারেন; যেহেতু তিনি সমাজকে আপনার ২৭
সম্মুখে মহীয়ান সমাজ বলিয়া উপস্থিত করিতে চাহেন, তিনি চাহেন
যেন তাঁহার কোন দাগ বা বলি প্রভৃতি কিছু না থাকে, তিনি যেন
পবিত্রা ও নিষ্কলঙ্কা হন। সেই রূপ পতিগণও আপনাদের পত্নিদিগকে ২৮
নিজ শরীর বলিয়া প্রেম করুক। যে জন আপন ভার্য্যাকে প্রেম
করে, সে আপনাকেই প্রেম করে; কারণ কেহ কখন আপনার ২৯
অঙ্গকে ঘৃণা করে নাই; বরং তাহার পোষণ করে ও তাহার
সুখ সম্পাদন করে, যাদৃশ খৃষ্টও সমাজের প্রতি করেন; যেহেতু ৩০
আমরা তাঁহার শরীরের অঙ্গ প্রত্যঙ্গ। এই কারণে পুরুষ পিতা- ৩১
মাতাকে পরিত্যাগ করিয়া আপন ভার্য্যার সহিত সংশ্লিষ্ট হইবে;
আর সেই দুই জনে একই অঙ্গ হইবে। এই নিগূঢ় রহস্য অতি ৩২
গভীর; কিন্তু আমি খৃষ্টকে ও সমাজকে লক্ষ্য করিয়া ইহা কহিতেছি।
সে যাহা হৌক, তোমরাও প্রত্যেক জন আপন ভার্য্যাকে আত্মবৎ ৩৩
প্রেম কর; কিন্তু ভার্য্যা যেন স্বামীকে ভয় করে।

**সন্তানগণ,** তোমরা প্রভুর আশ্রিত বলিয়া পিতামাতার বাধ্য ৬
হও; কারণ অঙ্গীকার সম্বলিত প্রথম আদেশ এই—"তোমার পিতাকে ২
ও তোমার মাতাকে সম্মান কর, যেন তোমার মঙ্গল হয়, আর যেন ৩
তুমি পৃথিবীতে দীর্ঘজীবি হও" (যাত্রা ২০; ১২। দ্বিঃ বিঃ ৫; ১৬)।
আর পিতা যে তোমরা, তোমরা আপনাদের সন্তানদের বিরক্তি ৪
জন্মাইও না; বরং তাহাদিগকে প্রভুর মনের মত শাসন ও উপদেশ
সহকারে লালন পালন কর।

ক্রীতদাসগণ স্ব স্ব ঐহিক কর্ত্তাদিগের ভয় ও কম্পের সহিত, ৫
সরল হৃদয়ে এরূপ আজ্ঞাবহ হৌক,যেন খৃষ্টের 'আজ্ঞাবহ' হইয়াছে—

৬ লোক দেখান মত ও লোকরঞ্জক ভাবে নয়, কিন্তু খ্রষ্টের দাস বলিয়া ⌜তোমরা আজ্ঞাবহ হইয়া⌝ প্রাণপণে ঈশ্বরের ইচ্ছা সাধন কর;
৭ অর্থাৎ তোমরা সন্তুষ্ট মনের সহিত এমন দাসত্ব কর, যেন প্রভুরই
৮ করিতেছ, মনুষ্যদের নয়; যেহেতু তোমরা জানিতেছ যে, দাসই হৌক, কি স্বাধীনই হউক, প্রত্যেক জন যে সৎকার্য্য করিবে, তাহার ফল সে
৯ প্রভু হইতে প্রাপ্ত হইবে। আর কর্ত্তা যে তোমরা, তোমরাও তাহাদের প্রতি সেইরূপ ব্যবহার করিয়া ভয় প্রদর্শন করিতে ক্ষান্ত হও, যেহেতু তোমরা জান যে স্বর্গে উভয়েরই—তাহাদের ও তোমাদের কর্ত্তা রহিয়াছেন, আর তাঁহার নিকট মুখাপেক্ষা নাই।

১০ আমার শেষ কথা এই—তোমরা প্রভুতে শক্তিমান হও; তাঁহার
১১ পরাক্রমের প্রভাবে ⌜শক্তিমান হও⌝। তোমরা ঈশ্বরের রণসজ্জা পরিধান কর, যেন তোমরা দিয়াবলের চাতুরির বিরুদ্ধে দাঁড়াইতে
১২ সমর্থ হও। কারণ আমাদের দ্বন্দ্বযুদ্ধ রক্তের ও মাংসের সঙ্গে হইতেছে, এমন নয়, বরং সেই কর্ত্তৃপক্ষগণের সঙ্গে, সেই ক্ষমতাবানদের সঙ্গে, এই বর্ত্তমান অন্ধকার সম্বন্ধীয় জগতাধিপতিগণের সঙ্গে ও
১৩ গগনবিহারী * দুষ্ট আত্মা-বাহিনীদিগের সঙ্গে। সেই জন্যে তোমরা ঈশ্বরের রণসজ্জা ধারণ কর, যেন তোমরা কুদিনে প্রতিরোধ করিতে সমর্থ হও, আর সমুদয় বিষয়ই সম্পাধিত
১৪ হইলে পর যেন তোমরা দাঁড়াইয়া থাক। অতএব দাঁড়াও, তোমাদের কটিদেশ সত্যরূপ বন্ধনীতে পরিবদ্ধ হউক। যাথার্থিকতারূপ
১৫ বক্ষস্ত্রাণে সজ্জিত হও। শান্তিগর্ভ শুভসমাচারজনিত প্রস্তুততা তোমা-
১৬ দের চরণে পাদুকারূপে আবদ্ধ থাকুক। এতৎসঙ্গে তোমরা বিশ্বাসরূপ ঢাল ধারণ কর, যদ্দ্বারা তোমরা সেই মন্দ স্বরূপের
১৭ সকল অগ্নিবাণ নির্ব্বাণ করিতে পারক হইবে। পরিত্রাণরূপ শিরস্ত্রাণও ধারণ কর এবং আত্মাদত্ত খড়্গটি, যাহা ঈশ্বরের বাক্য;
১৮ সর্ব্বপ্রকার প্রার্থনা ও বিনতি করিয়া তোমরা সর্ব্বসময়ে আত্মা-

* দেখ, ২; ২ পদ।

ভিভূত হইয়া প্রার্থনা কর, আর এতজ্জন্য তোমরা একাগ্রমনে সকল পবিত্রদের জন্যে বিনতি সহকারে জাগরণ কর; আর আমারও জন্যে কর, যেন কথা কহিতে উন্মুখ হইলে আমাকে বাক্য দত্ত হয়—যেন আমি মুক্তকণ্ঠে শুভসমাচারগত নিগূঢ় রহস্যটি জানাইতে পারি, যন্নিমিত্ত আমি শৃঙ্খলাবদ্ধ হইয়া দৌত্যকার্য্য সম্পাদন করিতেছি; অর্থাৎ আমি যেন যথোচিত সাহস পূর্ব্বক তাহা ব্যক্ত করিতে পারি। ১৯ ২০

আমার সম্বন্ধীয় সমুদয় বিষয় অর্থাৎ আমার কুশলাদি সম্বাদ সেই প্রিয়তম ভ্রাতা ও প্রভুতে বিশ্বস্ত পরিচারক টিখিকস্ তোমাদিগকে জ্ঞাত করিবেন। তাঁহাকে আমি এই অভিপ্রায়ে তোমাদের নিকটে প্রেরণ করিলাম, যেন তোমরা আমাদের সম্বন্ধীয় বিষয় জ্ঞাত হইতে পার, আর তিনি যেন তোমাদের হৃদয়কে সুস্থির করেন। ২১ ২২

ঈশ্বর পিতা ও প্রভু য়েশু খ্রীষ্ট হইতে ভ্রাতৃগণের প্রতি বিশ্বাস-সম্বলিত প্রেম বর্ত্তুক। অনুগ্রহ সেই সকলের সহবর্ত্তী হউক, যাঁহারা আমাদের প্রভু য়েশু খ্রীষ্টকে অবিকার্য্যপ্রেমে প্রেম করেন। ২৩ ২৪

# ফিলিপ্পীয়দের প্রতি পত্র।

১ **পাউল** ও তিমথেয়স্, খ্রীষ্ট যেশুর দাস, ফিলিপ্পী নগরস্থ খ্রীষ্টাশ্রিত
২ পবিত্রদিগের এবং বিশপদিগের * ও দীকনদিগের প্রতি—ঈশ্বর পিতা
ও প্রভু যেশু খ্রীষ্ট হইতে অনুগ্রহ ও শান্তি তোমাদের প্রতি বর্ত্তুক।
৩ তোমাদের বিষয়ে যাহা যাহা স্মরণ হয়, সেই সমুদয়েরই জন্য
৪ আমি ঈশ্বরকে ধন্যবাদ করিয়া আমার সকল প্রার্থনায় আনন্দ সহ-
৫ কারে তোমাদের সকলের জন্য বিনতি করিয়া থাকি, যেহেতু
তোমরা প্রথম দিন অবধি আজি পর্য্যন্ত শুভসমাচার প্রচার বিষয়ে
৬ আনুকূল্য করিয়াছ; আর আমার দৃঢ় প্রতীতি এই যে, যিনি তোমা-
দের অন্তরে এক উত্তম কার্য্য আরম্ভ করিয়াছেন, তিনি তাহা খ্রীষ্ট
৭ যেশুর দিন পর্য্যন্ত সিদ্ধও করিবেন; আর তোমাদের সকলের বিষয়ে
এইরূপ মনে করা আমার উচিতও হয়, যেহেতু তোমরা আমার
হৃদয়ে গ্রথিত রহিয়াছ; কারণ বন্ধন সহ্য করিতে, শুভসমাচারের
পক্ষসমর্থনা করিতে ও তাহার সত্যতা সপ্রমাণ করিবার জন্য যে অনু-
গ্রহ প্রাপ্ত হইয়াছি, তোমরাও সকলে সেই অনুগ্রহে আমার সহভাগী
৮ আছ। কারণ ঈশ্বর আমার সাক্ষী যে আমি তোমাদিগকে খ্রীষ্ট
যেশুর স্নেহে স্নেহ করিয়া তোমাদের সকলকে দেখিতে অত্যন্ত
৯ আকাঙ্ক্ষা করিতেছি। আর ইহাই আমি প্রার্থনা করি, যেন তোমরা
তত্ত্বজ্ঞান ও সম্পূর্ণ অবধারণশক্তি লাভ করিতে করিতে, প্রেমে উত্ত-
১০ রোত্তর বৃদ্ধি পাইতে থাক; তাহাতে যেন তোমরা উৎকৃষ্টতম বিষ-
য়ের অনুমোদন করিতে পার—যেন তোমরা খ্রীষ্টের দিনের জন্য

---

* প্রেঃ ক্রিয়া ২০; ২৮ পদের টিপ্পনী দেখ।

বিশুদ্ধ হও এবং তোমাদিগেতে বিঘ্নের কোন কারণ না থাকে ; সেই সঙ্গে যেন তোমরা য়েশু খ্রীষ্টজনিত যাথার্থিক কার্য্যরূপ ফলে ১১ পরিপূর্ণ হও, আর তাহাতে যেন ঈশ্বরের মহিমা ও প্রশংসা হয়।

কিন্তু, ভ্রাতৃগণ, আমি তোমাদিগকে সবিশেষ জ্ঞাত করিতে ১২ চাহি যে, আমার সম্বন্ধে যাহা যাহা ঘটিয়াছে, তাহাতে বরং শুভসমাচার আরো বিস্তৃত হইবার উপায় হইয়াছে ; কারণ তাহাতে সমস্ত ১৩ শরীররক্ষিদলের * নিকট ও অন্যান্য সকলের নিকট আমার বন্ধন খ্রীষ্টসম্বন্ধীয় বন্ধন বলিয়া প্রকাশ পাইয়াছে ; আর তাহাতে অধিকাংশ ১৪ ভ্রাতা আমার বন্ধন দেখিয়া প্রভুতে নির্ভর দিয়া ঈশ্বরের বাক্য নির্ভয়ে ব্যক্ত করিতে আরো সাহসী হইয়া উঠিয়াছে। সত্য, কতক জন দ্বেষ ১৫ বশতঃ ও বিবাদ লাগাইবার জন্য, কিন্তু কতক জন সদভিপ্রায় বশতঃ খ্রীষ্টকে ঘোষণা করিতেছেন—ইহাঁরাই প্রেম বশতঃ তাহা করিয়া ১৬ থাকেন, যেহেতু ইহাঁরা জানেন যে, আমি শুভসমাচারের পক্ষসমর্থ-নার জন্য নিযুক্ত হইয়াছি ; কিন্তু উহারা স্বার্থানুসন্ধানে খ্রীষ্টকে প্রচার ১৭ করে, বিশুদ্ধ অভিপ্রায়ে নয়, তাঁহারা মনে করে যে, তাহারা আমার বন্ধনের জ্বালার বৃদ্ধি করিবে। কিন্তু তাহাতে কি ? ছলভাবে ১৮ হউক, কি সত্যভাবেই হউক, যে সে প্রকারে খ্রীষ্ট প্রচারিত হই-তেছেন, তাহাতেই আমি আনন্দ করিতেছি, আর করিবও। কারণ ১৯ আমি জানি যে, তোমাদের মিনতি দ্বারা এবং য়েশু খ্রীষ্টের আত্মার আনুকুল্যে এই ক্লেশ আমার মঙ্গল সাধন করিবে, যেমন ২০ আমি ঐকান্তিক প্রতীক্ষা ও ভরসা করিতেছি যে, আমি কিছুতেই লজ্জিত হইব না, বরং আমি ⌜সাহস করিয়া বলিতেছি যে,⌝ সর্ব্বদা যেমন, এখনও তেমনি খ্রীষ্টই আমার শরীরে মহিমান্বিত হইবেন, † আমার জীবন দ্বারাই হউক বা মৃত্যু দ্বারাই হউক। কারণ আমি ২১

* See the detached note on this word : p 99 in Lightfoot's Commentary on the Philippians.

† ২ করিং ৪ ; ১০। ১ করিঃ ৬ ; ২০।

যাবৎ জীবিত থাকি, তাবৎ খ্রীষ্টই আমার জীবন স্বরূপ † আর মরণ
২২ আমার লাভ। কিন্তু শারীরিক জীবন ধারণ যদি আমার কার্য্যের
পক্ষে ফলোপধায়ী হয়; তবে কি মনোনীত করিব, বলিতে পারি
২৩ না। আমার চিত্ত দোলার ন্যায় হইয়াছে—প্রস্থান করিতে ও খ্রীষ্টের
২৪ সঙ্গে থাকিতে আমার বাসনা, কারণ ইহাই সর্ব্বাপেক্ষা উত্তম; কিন্তু
২৫ শরীরে থাকা তোমাদেরই জন্যে আরো আবশ্যক। আর এই বিষয়ে
আমার দৃঢ় প্রতীতি আছে বলিয়া আমি জানি যে, আমি থাকিবই
এবং তোমাদের উন্নতি সাধনের জন্য ও বিশ্বাসমূলক আনন্দ জন্মাই-
২৬ বার জন্য তোমাদের সকলের সঙ্গে অবস্থিতি করিব; যেন তোমাদের
নিকটে আমার পুনরবস্থিতি দ্বারা তোমরা খ্রীষ্ট যেশুর আশ্রয়ে আমার
বিষয়ে গৌরব করিবার আরো বিষয় প্রাপ্ত হও।

২৭ কেবল সাবধান, তোমরা খ্রীষ্টের শুভসমাচারের যোগ্যরূপে
আচরণ কর; যেন আমি তোমাদের নিকট যাই কি না যাই,
যেন শুনিতে পাই যে, তোমরা এক আত্মায় অটল রহিয়াছ ও
শুভসমাচারে তোমাদের যে বিশ্বাস আছে, তাহার জন্য এক
২৮ প্রাণে এক সঙ্গে সংগ্রাম করিতেছ; আর তোমরা যেন বিপক্ষ-
দের দ্বারা কিছুতেই শঙ্কিত না হও, কারণ ইহাই তাহাদের পক্ষে
সর্ব্বনাশের, কিন্তু তোমাদের পক্ষে পরিত্রাণের চিহ্ন; আর ইহা
২৯ ঈশ্বর হইতে হয়, কারণ তোমাদিগকে খ্রীষ্টেতে কেবল বিশ্বাস করিতে
৩০ নয়, খ্রীষ্টের জন্য দুঃখ ভোগ করিতেও অনুগ্রহ দত্ত হইয়াছে। যেহেতু
তোমাদেরও সেই সংগ্রাম চলিতেছে, যাহা তোমরা আমার জীবনে
দেখিয়াছ, আর যদ্বিষয় এখন শুনিতেছ।

২ অতএব যদি তোমাদের মধ্যে খ্রীষ্টেতে পরস্পরে উৎসাহ
দান করা হয়, যদি প্রেমজনিত সান্ত্বনাদান থাকে, যদি আত্মাজনিত
২ সম্মিলন থাকে, যদি আন্তরিক স্নেহ ও করুণা থাকে, তবে তোমরা
আমাকে পর্য্যাপ্ত পরিমাণে আনন্দিত কর—তোমরা একমন হও,

† গালাং ২; ২০।

এক প্রেমের প্রেমিক হও, এক প্রাণ হও, সেই একই ভাবের ভাবী
হও, স্বার্থপরতাভাবে ও গর্ব্বভাবে কিছুই করা না হউক, বরং বিনীত ৩
চিত্তে তোমরা অন্য জনকে আপনা অপেক্ষা উৎকৃষ্ট বলিয়া মান্য কর।
তোমরা প্রত্যেক জন কেবল আপনার স্বার্থ লক্ষ্য করিও না, বরং ৪
প্রত্যেক জন অন্যের লাভের দিকে লক্ষ্য কর; য়েশু খৃষ্টের অন্তরে যে ৫
ভাব ছিল, সেই ভাব তোমাদেরও অন্তরে থাকুক—তিনি ঈশ্বররূপে ৬
বিরাজিত থাকিয়াও ঈশ্বরের সমান থাকাকে এমন বিষয় জ্ঞান করিলেন
না, যাহা বল পূর্ব্বক ধরিয়া রাখিতে হয়, বরং তিনি আপনাকে ৭
[মহিমা] শূন্য করিয়া দাসের রূপ পরিগ্রহ করিলেন—মনুষ্যদের
তুল্যাবস্থা প্রাপ্ত হইলেন; এবং সর্ব্বতোভাবে মনুষ্যাচারী প্রকাশ পাই- ৮
লেন, তিনি আপনাকে অবনত করিলেন, তিনি বশতাপন্ন হইলেন—
মৃত্যু পর্য্যন্ত, এমন কি, সেই ক্রুষীয় মৃত্যু পর্য্যন্ত। সেই জন্য ৯
ঈশ্বরও তাঁহাকে উন্নত করিয়াছেন ও তাঁহাকে সকল নামের উপরে
এমন এক নাম দিয়াছেন যে, সেই য়েশু নামে স্বর্গের কি মর্ত্ত্যের, ১০
কি পাতালের, সকল জানুকেই পাতিত হইতে হইবে, আর সকল রস- ১১
নাকে স্বীকার করিতে হইবে যে, য়েশু খৃষ্টই প্রভু—ঈশ্বর পিতার
মহিমার জন্যে।

অতএব, আমার প্রিয়গণ, তোমরা যেমন সর্ব্বদাই বশতাপন্ন ১২
আছ—আমার উপস্থিত কালে কেবল নয়, বরং এখন আমার অনু-
পস্থিত কালেও—তেমনি তোমরা ভয়ে ও কম্পে স্ব স্ব পরিত্রাণ
সাধন কর; কারণ ঈশ্বরই নিজ সন্তোষ মতে তোমাদের অন্তরে ইচ্ছা ১৩
ও কার্য্য উভয়ই সাধন করিবেন। তোমাদের সমুদয় কার্য্য তোমরা ১৪
বিরক্তি না দেখাইয়া ও আপত্তি না করিয়া কর; যেন তোমরা এই ১৫
কুটিল ও বিকৃত বংশের মধ্যে ঈশ্বরের অদূষণীয় সরল ও নিষ্কলঙ্ক
সন্তান বলিয়া প্রতীয়মান হও; (যাহাদের মধ্যে তোমরা এই জগতে
জ্যোতির্গণের মত বিরাজ করিতেছ); যাহাদের সম্মুখে তোমরা ১৬
জীবনবাক্য ধরিয়া রহিয়াছ, যেন খৃষ্টের দিনে আমার গর্ব্ব করিবার

বিষয় থাকে, [কারণ তখন প্রকাশ পাইবে] যে আমি বৃথা দৌড়ি
১৭ নাই, বৃথা পরিশ্রমও করি নাই। আর যদিও আমি তোমাদের বিশ্বাসবর্দ্ধন-যজ্ঞকার্য্য ও যাজন কার্য্য করিতে করিতে পানীয় নৈবেদ্যরূপে সেচিতও হই, তথাচ আমি আনন্দ করি এবং তোমা-
১৮ দিগকে ভাগ্যবান বলিতেছি।* তেমনি তোমরাও আনন্দ কর, এবং আমাকে ভাগ্যবান বল।

১৯ প্রভু য়েশুতে আমার এমন ভরসা আছে যে, আমি তিমোথেয়স্‌কে অতি সত্বরেই তোমাদের নিকটে প্রেরণ করিব, যেন আমি তোমাদের
২০ কুশলাদি সমাচার জ্ঞাত হইয়া নিশ্চিন্ত হইতে পারি। কারণ তিনি ব্যতীত আমার সমভাবের এমন কোন লোক নাই, যিনি বাস্তবিক
২১ তোমাদের মঙ্গল চিন্তা করেন। কারণ সকলেই আপনাদের স্বার্থের
২২ চেষ্টা করে, য়েশু খৃষ্টের বিষয় নহে। কিন্তু তোমরা জান যে তিনি পরীক্ষাসিদ্ধ লোক—সন্তান যেমন পিতার সঙ্গে পরিশ্রম করে, তেমনি তিনিও শুভসমাচারের জন্য আমার সঙ্গে পরি-
২৩ শ্রম করিয়াছেন। আর আমার বিষয়ে কি ঘটিবে, জানিবা-মাত্র, ভরসা করি, আমি তাঁহাকে তোমাদের নিকট পাঠাইব;
২৪ কিন্তু প্রভুতে ভরসা করি যে, আমি আপনিও অনতিবিলম্বে
২৫ যাইব। কিন্তু ইপাফ্রটিটস্‌কে আমি অবিলম্বে তোমাদের নিকটে পাঠাইতে বিহিত বুঝিলাম, (যিনি তোমাদের দূত ও অনাটনে অবস্থায় আমার পরিচারক এবং যিনি আমার পক্ষে ভ্রাতা, সহকর্ম্মী ও সহ-
২৬ সেনা), যেহেতু তিনি তোমাদিগকে দেখিতে অত্যন্ত আকাঙ্ক্ষা করিতেছিলেন, এবং দুঃখে আকুলিত ছিলেন, যেহেতু তোমরা
২৭ তাঁহার পীড়ার কথা শুনিয়াছ। আর বাস্তবিক তিনি পীড়িত হইয়া মৃতপ্রায় হইয়াছিলেন, কিন্তু ঈশ্বর তাঁহার প্রতি দয়া করিয়া-

* "ভাগ্যবান বলিতেছি" কেন, না তোমাদের আপষ্টল প্রভুর জন্য মরিতে যোগ্য হইবেন।

ছেন, আর তাঁহার প্রতি কেবল নয়, আমারও প্রতি, যেন দুঃখের উপরে দুঃখ না পাই। অতএব আমি আরো ব্যগ্র হইয়া তাঁহাকে পাঠাইলাম, ২৮ যেন তাঁহাকে পুনরায় দেখিয়া তোমাদের আনন্দ জন্মে, আর আমার যেন দুঃখের লাঘব হয়। অতএব তোমরা তাঁহাকে প্রভুতে পরমানন্দ ২৯ সহকারে পরিগ্রহণ কর, আর এবম্প্রকার লোককে তোমরা সম্মান কর; যেহেতু খ্রীষ্টের কার্য্যের জন্যে তিনি প্রায় মৃত্যুগ্রাসে পতিত হইয়াছিলেন, যেহেতু তোমাদের হইয়া আমার আনুকূল্য ও সেবা ৩০ করিবার জন্য তিনি আপন প্রাণ পর্য্যন্ত পণ রাখিয়াছিলেন।

অবশেষে বলি, হে আমার ভ্রাতৃগণ, তোমরা প্রভুতে আনন্দ ৩ কর। সেই একই কথা তোমাদিগকে বারম্বার লিখিতে আমার বিরক্তি বোধ হয় না, আর তোমাদের তাহাতে দৃঢ়ভাব জন্মিবে। সেই কুক্কুরদিগকে সাবধান, সেই মন্দ কর্ম্মকারীদিগকে সাবধান; সেই ২ ছিন্নাঙ্গদিগকে সাবধান; কারণ [বাস্তবিক] সুন্নতী এই আমরা, ৩ যাহারা আত্মিক ভাবে ঈশ্বরের ভজনা করিয়া খ্রীষ্ট যেশুতে গর্ব্ব করি, মাংসে নির্ভর দিই না, যদিও মাংসে নির্ভর করিবার বিষয় আমার ৪ আছে। যদি অন্য কেহ মনে করে যে, সে মাংসে নির্ভর দিতে পারে, তবে আমি আরো পারি—অষ্টম দিনে সুন্নৎ প্রাপ্ত, ইস্রায়েল কুলজাত, ৫ সেই বিন্যামীন গোত্রের লোক, আচারপূত হিব্রীয়; ব্যবস্থা সম্বন্ধে ফারুশি;* অনুরাগ বিষয়ে খ্রীষ্ট সমাজের তাড়নাকারী; ব্যবস্থালভ্য ৬ যাথার্থিকতানুযায়ী অদূষণীয় প্রতীয়মান। কিন্তু ঐ যাহা সকল আমি ৭ লাভ জ্ঞান করিতাম, সে সমুদয় বিষয়ই আমি খ্রীষ্টের জন্য ক্ষতি গণনা করিলাম। বলিতে কি, আমার সেই প্রভু খ্রীষ্ট যেশু বিষয়ক ৮ সর্ব্বজ্ঞানাতীত জ্ঞানের কারণে আমি সেই সমুদয় বিষয় ক্ষতি গণনা করি, যাঁহার জন্য আমি সমুদয় বিষয়ে বঞ্চিত হইয়াছি, এমন কি, সে সমুদয় বিষয় আবর্জ্জনাবৎ জ্ঞান করি, যেন খ্রীষ্টকে লাভ করিতে পারি, আর যেন তাঁহাতেই প্রতীয়মান হই, যেন ব্যবস্থা- ৯ লভ্য নিজের কোন যাথার্থিকতা আমার না থাকে, কেবল তাহাই

থাকে, যাহা খ্রীষ্টেতে বিশ্বাসগুণে লব্ধ হয়—যাহা বিশ্বাসের কারণে
১০ ঈশ্বরদত্ত; তাহাতে যেন আমি তাঁহাকে ও তাঁহার উত্থান জনিত
শক্তি ও তাঁহার দুঃখভোগের সহভাগীতা জানিতে পারি এবং তাঁহার
১১ মৃত্যুরূপের সমরূপী হইয়া উঠি; তাহাতে যেন আমি কোন প্রকারে
১২ মৃতোত্থানে উপনীত হইতে পারি। আমি যে ইহারই মধ্যে [সেই
উচ্চতর অবস্থা] প্রাপ্ত হইয়াছি অর্থাৎ ইহারই মধ্যে সিদ্ধি লাভ
করিয়াছি, এমন নয়, আমি কেবল অনুধাবন করিয়া তাহাই ধরিবার
চেষ্টা করিতেছি, যে জন্য আমি নিজেও খ্রীষ্ট কর্ত্তৃক ধৃত হইয়াছি।
১৩ ভ্রাতৃগণ, আমি আপনাকে এমন লোক বলিয়া গণনা করি না যে
আমি তাহা ধরিয়াছি, কিন্তু একটি বিষয় আমি করি—পশ্চাতের
বিষয় সকল বিস্মরণ করিয়া সম্মুখস্থ বিষয়ের দিকে প্রধাবিত হইতেছি,
১৪ আমি লক্ষ্যকে লক্ষ্য করিয়া পণ লাভের জন্য ধাবিত হইতেছি—খ্রীষ্ট
য়েশুমূলক ঈশ্বরদত্ত স্বর্গীয় পদবীরূপ পণ লাভের জন্য [দৌড়িতেছি]।
১৫ অতএব, আমরা যত জন পরিপক্ক লোক, আমাদের সকলের এই ভাব
থাকুক; আর যদি কোন বিষয়ে অন্য প্রকার ভাব, তবে তাহাও
১৬ ঈশ্বর তোমাদের নিকট প্রকাশ করিবেন; তবে এক বিষয়ের অন্যথা
না হয়—যে পথ দিয়া তোমরা এ পর্য্যন্ত আসিয়াছ, সেই সরল মার্গে
তোমরা অগ্রসর হইতে থাক।

১৭ ভ্রাতৃগণ, তোমরা আমার অনুকারী হও, এবং তাঁহাদিগকে লক্ষ্য
কর, যাঁহারা সেই রূপ আচরণ করেন, যেরূপ করিয়া আমরা তোমা-
১৮ দের আদর্শস্বরূপ হইয়াছি। কারণ অনেকেই আচরণ করে বটে, যাহা-
দের বিষয় তোমাদিগকে অনেকবার বলিয়াছি, আর এখনও
ক্রন্দন সহকারে বলিতেছি যে, তাহারা খ্রীষ্টের ক্রুশের শত্রু;
১৯ তাহাদের শেষগতি বিনাশ, উদরই তাহাদের ঈশ্বর, আপনাদের
লজ্জার বিষয়কেই তাহারা গৌরব জ্ঞান করে—তাহারা পার্থিব
২০ বিষয়েই অনুচিন্তন করে। কারণ আমাদের রাজ্য স্বর্গে
রহিয়াছে, যথা হইতে আমরা [আমাদের] ত্রাণ কর্ত্তা বলিয়া

প্রভু য়েশু খৃষ্টের আগমনের একাগ্রচিত্তে প্রতীক্ষা করিতেছি, যিনি আমাদিগের এই হীনাবস্থার শরীরকে রূপান্তরিত করিয়া ২১ আপনার মহিমান্বিত শরীরের সমরূপী করিয়া তুলিবেন, আর তাহা তিনি আপনার সেই বলক্রিয়ানুযায়ী করিবেন, যদ্দ্বারা তিনি সমুদয় বিষয়কে আপনার বশীভূত করিতে সক্ষম।

অতএব, আমার প্রিয়তম ভ্রাতৃগণ, আমার পরমাকাঙ্ক্ষিতগণ, ৪ আমার আনন্দ ও জয়মালা স্বরূপেরা, এই রূপে তোমরা প্রভুতে নির্ভর দিয়া অটল হইয়া দাঁড়াও, হে প্রিয়তমেরা।

ঐয়োদীয়াকে আমি অনুরোধ করিতেছি, সুন্তখিকে আমি অনু- ২ রোধ করিতেছি, যেন প্রভুতে তাঁহারা এক মনা হন। আর তোমাকেও ৩ নিবেদন করিতেছি, হে আমার যথার্থ সহকর্ম্মী, তুমি ইহাঁদের সাহায্য করিও, যেহেতু ইহাঁরা শুভসমাচার কার্য্যে আমার সঙ্গে পরিশ্রম করিয়াছেন, যেমন ক্লেমেন্‌সও, আর আমার অন্যান্য সহকর্ম্মীরাও করিয়াছেন, যাঁহাদিগের নাম জীবনগ্রন্থে আছে।

প্রভুতে সর্ব্বদাই আনন্দ কর; পুনরায় বলি, আনন্দ কর। ৪ সকল মনুষ্যকে উপলব্ধি পাইতে দাও যে, তোমরা নম্র প্রকৃতির ৫ লোক। প্রভু নিকট। তোমরা কোন বিষয়ে ভাবনা চিন্তা করিও ৬ না, বরং সর্ব্ববিষয়ে প্রার্থনা দ্বারা ও বিনতি দ্বারা, অথচ ধন্যবাদ সহকারে, আপনাদের যাচনীয় বিষয় ঈশ্বরকে জ্ঞাত কর। তাহা হইলে সমুদয় ৭ বুদ্ধিবিবেকাতীত ঈশ্বরের শান্তি তোমাদের হৃদয় ও চিন্তা সকল খৃষ্ট য়েশুতে রক্ষা করিবেন।

অবশেষে, হে ভ্রাতৃগণ, যাহা যাহা সত্য, যাহা যাহা ভদ্র, যাহা যাহা ৮ ন্যায্য, যাহা যাহা শুচি, যাহা যাহা প্রীতিকর, যাহা যাহা সুশ্রাব্য— যদি কোন সদ্গুণ থাকে, যদি কোন প্রশংসনীয় বিষয় থাকে, তাহা- রই তোমরা অনুচিন্তন কর। আমার নিকটে যাহা যাহা শিক্ষা করি- ৯ য়াছ ও আমাহইতে যাহা প্রাপ্ত হইয়াছ ও শ্রবণ করিয়াছ ও আমার

ব্যবহারে যাহা দেখিয়াছ, সেই সকল কর, করিলে শান্তি দাতা ঈশ্বর তোমাদের সঙ্গে থাকিবেন।

১০ আমি প্রভুতে মহা আনন্দ করিলাম যে, এত দিনের পর আমার বিষয়ে তোমাদের ভাবনা পুনরুদ্দীপ্ত হইয়া উঠিয়াছে; তবে তোমরা পূর্ব্বেও আমার বিষয়ে ভাবিয়াছিলে বটে, কিন্তু সুযোগ

১১ ঘটিয়া উঠে নাই। তবে আমি যে অভাব জানাইবার উদ্দেশে ইহা কহিতেছি, এমন নয়; কারণ যে অবস্থাতে থাকি, সেই অবস্থাতেই

১২ আমি সন্তুষ্ট থাকিতে শিখিয়াছি। হীনাবস্থা কাহাকে বলে, তাহাও আমি জানি, এবং সুপ্রচুলতা কাহাকে বলে, তাহাও আমি জানি—সর্ব্বতোভাবে সকল অবস্থাতে থাকাই আমার অভ্যাস পাইয়া গিয়াছে—তৃপ্ত হওয়াও আমার সহিয়া গিয়াছে, ক্ষুধিত থাকাও আমার সহিয়া গিয়াছে। সুপ্রচুলতা ভোগ করাও আমার সহিয়া

১৩ গিয়াছে, অভাব ভোগ করাও আমার সহিয়া গিয়াছে। যিনি আমাকে

১৪ শক্তিমান করেন, তাঁহারই শক্তিতে আমি সকলই পারি। কিন্তু তোমরা যে আমার এই ক্লেশের সময়ে সহানুভূতি প্রদর্শন করিয়াছ,

১৫ তাহা ভাল করিয়াছ। আর হে ফিলিপ্পীয়েরা, তোমরা আপনারাও জান যে, যখন প্রথমে তোমাদের নিকট শুভসমাচার প্রচার করিয়া মাকেদোনীয়া হইতে প্রস্থান করি, তখন তোমাদের ভিন্ন অন্য কোন

১৬ সমাজ খরচ পত্র বিষয়ে আমার সঙ্গে সম্বন্ধ রাখে নাই; কারণ যখন আমি থেসালোনিকায় ছিলাম, তখন তোমরা একবার নয়, দুইবার আমার অভাব দূর করিবার জন্য অর্থ পাঠাইয়াছিলে।

১৭ আমি যে দানই চাই, এমন নয়, আমি ফল দেখিতে চাই—এমন ফল, যাহাতে তোমাদের নামে বহু পরিমাণে পুরস্কার সঞ্চিত থাকে।

১৮ কিন্তু আমার প্রয়োজনীয় বিষয় সকল আমি এখন প্রাপ্ত হইয়াছি—পর্য্যাপ্ত পরিমাণে প্রাপ্ত হইয়াছি। তোমাদের প্রেরিত অর্থ এপাফ্রদীটসের নিকট হইতে প্রাপ্ত হইয়া আমার অপর্য্যাপ্ত হইয়াছে, তাহা ঈশ্বরের সম্মুখে সুগন্ধ ধূপ স্বরূপ—সুগ্রাহ্য নৈবেদ্য স্বরূপ,

ঈশ্বরের নিকটে প্রীতিকর। কিন্তু আমার ঈশ্বর আপন ঐশ্বর্য্যের পরি- ১৯
মাণানুসারে তোমাদের সমুদয় অভাব দূর করিয়া খ্রীষ্ট যেশু সম্মিলনে
মহিমা দান করুন। এখন, আমাদের পিতা ঈশ্বরের অনন্ত কালের ২০
অনন্তকাল পর্য্যন্ত মহিমা হউক। আমেন।

প্রত্যেক পবিত্রকে খ্রীষ্ট যেশুর নামে নমস্কার কর। আমার সঙ্গী ২১
ভ্রাতৃগণ তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। সকল পবিত্রেরা ২২
তোমাদিগকে নমস্কার জানাইতেছেন, বিশেষরূপে সম্রাটের প্রাসাদস্থ
লোকে।

প্রভু যেশু খ্রীষ্টের অনুগ্রহ তোমাদের আত্মার সঙ্গে থাকুক। ২৩

---

# কলসীয়দের প্রতি পত্র।

---

পাউল, ঈশ্বরেচ্ছায় খ্রীষ্ট যেশুর আপষ্টল ও ভ্রাতা তিমোথেয়স— ১
কলসী নগরস্থ পবিত্রবর্গের ও খ্রীষ্টেতে বিশ্বস্ত ভ্রাতৃগণের প্রতি— ২
আমাদের পিতা ঈশ্বর হইতে তোমাদের প্রতি অনুগ্রহ ও শান্তি
বর্ত্তুক।

আমরা ঈশ্বরকে—আমাদের প্রভু যেশু খ্রীষ্টের পিতাকে—ধন্য- ৩
বাদ করিতেছি এবং সতত তোমাদের জন্য প্রার্থনা করিতেছি;
কারণ আমরা খ্রীষ্ট যেশুতে তোমাদের বিশ্বাস এবং সকল পবিত্র- ৪

৫ দিগের প্রতি তোমাদের সেই প্রেমের বিষয় শ্রবণ করিয়াছি, যাহা তোমাদের জন্যে স্বর্গে সঞ্চিত মহিমা-নিধির প্রত্যাশাহেতু তোমাদের আছে, যে ⌜প্রত্যাশার⌝ বিষয়ে তোমরা শুভসমাচারগত সত্যের
৬ বাক্য প্রচার কালে পূর্ব্বে শ্রুত হইয়াছিলে, ⌜অর্থাৎ সেই শুভসমাচার⌝, যাহা সমস্ত জগতে যেরূপ, তোমাদেরও নিকটে সেইরূপ উপস্থিত হইয়া তোমাদেরও মধ্যে সেই দিন অবধি ফলবান ও পরিবর্দ্ধিত হইয়া আসিতেছে, যে দিনে তোমরা তাহা শ্রবণ করিয়াছ এবং ঈশ্বরের
৭ অনুগ্রহ প্রকৃতরূপে জ্ঞাত হইয়াছ; অর্থাৎ যেরূপে তোমরা আমাদের প্রিয়তম সহদাস এপাফ্রাসের নিকট শিক্ষা পাইয়াছ, যিনি তোমাদের
৮ পক্ষে খৃষ্টের বিশ্বস্ত পরিচারক এবং তোমাদের আত্মাজনিতপ্রেমের* বিষয়ে আমাদিগকে জ্ঞাত করিয়াছেন।

৯ অতএব, যে দিন হইতে আমরা তাহা শ্রবণ করিয়াছি, সেই অবধি আমরা তোমাদের জন্যে প্রার্থনা করিতে ক্ষান্ত না হইয়া তোমাদের জন্যে বিনতি করিয়া আসিতেছি, যেন তোমরা সর্ব্বপ্রকার পারমার্থিক জ্ঞান ও অন্তর্দর্শিতা লাভ করিয়া তাঁহার অভিপ্রায় বিষয়ক তত্ত্বজ্ঞানে
১০ পরিপূর্ণ হও এবং যেন তোমরা সর্ব্বতোভাবে প্রভুর সন্তোষ সাধনার্থে তাঁহার যোগ্যরূপ আচার ব্যবহার কর অর্থাৎ তোমরা যেন সকল সৎকার্য্যে ফলবান হও এবং ঈশ্বরের তত্ত্বজ্ঞান সম্বন্ধে উন্নতি লাভ
১১ কর, এবং তোমরা যেন তাঁহার মহিমার প্রভাবের পরিমাণানুযায়ী সমুদয় শক্তিতে শক্তিমান হইয়া উঠ, তাহাতে যেন তোমরা আনন্দ সহকারে সম্পূর্ণ কষ্ট সহিষ্ণুতা ও দীর্ঘ সহিষ্ণুতা অবলম্বন করিতে পার,
১২ আর যেন সেই পিতাকে ধন্যবাদ করিতে থাক, যিনি আমাদিগকে পবিত্রদের আলোকস্থ অধিকারের অংশী হইবার উপযুক্ত করিয়া
১৩ তুলিয়াছেন; যিনি আমাদিগকে অন্ধকারের অধিকার হইতে উদ্ধার করিয়া আপনার সেই প্রেমপাত্র পুত্রের রাজ্যে আনয়ন করিয়াছেন,
১৪ যে পুত্রের দ্বারা আমরা মুক্তিলাভ করিয়াছি অর্থাৎ আমাদের

* দেখ, গালাতীয় ৫; ২২।

পাপের ক্ষমা প্রাপ্ত হইয়াছি; যিনি অদৃশ্য ঈশ্বরের প্রতীমা, সমুদয় ১৫
সৃষ্টির অগ্রজ। (যেহেতু তাঁহার শক্তিতে সমুদয় বিষয় সৃষ্ট হইয়াছে— ১৬
স্বর্গস্থ ও পৃথিবীস্থ সমুদয় বিষয়, দৃশ্য ও অদৃশ্য সমুদয় বিষয়, সিংহা-
সনাসীনগণই হউন, কি প্রভুত্বপ্রাপ্তগণই হউন, কি কর্ত্তৃপক্ষীয়েরাই
হউন, কি ক্ষমতাপ্রাপ্তগণই হউন, সমুদয় বিষয়ই তাঁহারই দ্বারা ও
তাঁহারই জন্য সৃষ্ট হইয়াছে; আর তিনিই সমুদয়ের অগ্রে সত্ত্বাবান, ১৭
আর তাঁহারই শক্তিতে সমুদয় বিষয় সংরক্ষিত রহিয়াছে)। আর ১৮
তিনিই শরীরের অর্থাৎ সমাজের মস্তক; তিনিই আদি স্বরূপ—
মৃতদের মধ্য হইতে অগ্রজাত; তাহাতে যেন তিনি সর্ব্বতোভাবে
অগ্রগণ্য হন; যেহেতু [ঈশ্বরের] সন্তোষ ছিল যে, তাঁহাতে [আপনার ১৯
ঈশ্বরত্বকে] পূর্ণ পরিমাণে অধিষ্ঠান করাইবেন; এবং য়েশু আপনার
ক্রুষীয় রক্তের গুণে সন্ধি স্থাপন করিলে পর, তিনি তাঁহার দ্বারা সমুদয় ২০
বিষয়কে অর্থাৎ পৃথিবীস্থ সমুদয় বিষয়কে ও স্বর্গস্থ সমুদয় বিষয়কে
আপনার সঙ্গে সম্মিলিত করিবেন। আর তোমরা—যাহারা এক- ২১
কালে দূরস্থ এবং চিন্তায় শত্রু ছিলে ও দুষ্ক্রিয়া করিতে—তোমা-
দিগকেও তিনি আপনার সঙ্গে সম্মিলিত করিয়াছেন, [কি দ্বারা ?] ২২
না তাঁহার মাংসিক শরীর দ্বারা অর্থাৎ মৃত্যু দ্বারা, [কি জন্যে ?], না
তোমাদিগকে আপনার দৃষ্টিতে পবিত্ররূপে ও নিষ্কলঙ্করূপে ও অদূ-
ষণীয়রূপে প্রতীয়মান করাইবার জন্যে; অতএব সাবধান, তোমরা ২৩
বিশ্বাসে বদ্ধমূল ও অটল হইয়া থাক, এবং সেই শুভসমাচারজনিত
প্রত্যাশা পরিত্যাগ করিও না, যাহা তোমরা শ্রবণ করিয়াছ, যাহা
স্বর্গের নীচস্থ সমুদয় মানব জাতির মধ্যে প্রচারিত হইয়াছে; আর
আমি পাউল যাহার পরিচারক হইয়াছি।

এখন, তোমাদের মঙ্গলের জন্য আমি যে সকল দুঃখক্লেশ ভোগি- ২৪
তেছি, তাহাতে আমি আনন্দ করিতেছি, বলিতে কি, খৃষ্ট সম্বন্ধীয়*
ক্লেশের যাহা অবশিষ্ট আছে, তাহা আমি তাঁহার শরীরের অর্থাৎ সমা-

* দেখ, প্রেঃ ক্রিয়া ৯; ৪। ১৬। ২ করি ১; ৫। ৭। ফিলিঃ ৩; ১০।

২৫ জের মঙ্গলের জন্যে আমার মাংসে পূরণ করিতে যাইতেছি।* কারণ ঈশ্বর তোমাদের মঙ্গলের জন্যে আমাকে যে গৃহাধ্যক্ষপদ প্রদান করিয়াছেন, তদনুযায়ী আমি সমাজের পরিচারক হইয়াছি, যেন আমি ঈশ্বরের বাক্য—সেই গূঢ় রহস্য—সম্পূর্ণরূপে ব্যাখ্যা করি,
২৬ যাহা চিরকাল ও বংশপরম্পরা গোপন রাখা হইয়াছিল; কিন্তু এখন তাঁহার পবিত্রদের নিকটে প্রকাশ করা হইয়াছে।
২৭ কারণ তাঁহাদিগকে ঈশ্বর জানাইতে সন্তুষ্ট হইলেন যে, বিজাতিগণের মধ্যে তাঁহার গূঢ় রহস্যের মহিমার আতিশয্য কি চমৎকার রূপে প্রদর্শিত হইতেছে, [আর সেই গূঢ় রহস্য] তোমাদের অন্তর্বাসী খ্রীষ্ট;†
২৮ যিনি আমাদের মহিমা লাভের ভরসাস্থল, যাঁহাকে আমরা ঘোষণা করিয়া সকল মনুষ্যকে চেতনা দিতেছি ও সর্ব্বপ্রকার বুদ্ধিমত্ত্বা প্রয়োগ করিয়া সকল মনুষ্যকে শিক্ষা দিতেছি; কারণ আমরা প্রত্যেক
২৯ জনকে খ্রীষ্ট সম্বন্ধে পরিপক্ক করিয়া তুলিতে চাই; আর এই উদ্দেশে আমি পরিশ্রম করিতেছি, এবং যিনি আমার অন্তরে শক্তিমানরূপে সক্রিয় হইতেছেন, তাঁহার বলক্রিয়ার পরিমাণানুযায়ী আমি [প্রার্থনায়] সংগ্রাম করিতেছি।

২ **অতএব,** তোমাদিগকে আমার জ্ঞাত করিবার ইচ্ছা আছে যে, তোমাদের জন্য এবং যাহারা লায়োদিকেয়া নগরে রহিয়াছে, তাহাদের জন্য, আর যত জন সাক্ষাৎকারে আমার মুখ দর্শন করে নাই, সেই সকলের জন্য আমি যার পর নাই উৎকণ্ঠিত হইয়া প্রার্থনা করি-
২ তেছি; যেন, প্রেমে ঘনিষ্ঠরূপে সংশ্লিষ্ট হইয়া, তাহাদের হৃদয় উৎসাহান্বিত হয় এবং যেন অন্তর্দর্শিতাজনিত ধ্রুবজ্ঞান অপর্য্যাপ্তরূপে তাহাদের লাভ হয়, তাহাতে যেন ঈশ্বরের গূঢ় রহস্যবিষয়ক অর্থাৎ
৩ সেই খ্রীষ্ট বিষয়ক তত্ত্বজ্ঞান তাহাদের লাভ হয়, যাঁহাতে জ্ঞান ও
৪ তত্ত্বজ্ঞানরূপ সমুদয় ঐশ্বর্য্য নিহিত রহিয়াছে। ইহা আমি কহিতেছি

---

* অর্থাৎ পাউল প্রাণ পর্য্যন্ত বিসর্জ্জন করিতে প্রস্তুত।
† রোম ৮; ১০। ২ করিং ১৩; ৫। গাল ৪; ১৯। এফেস ৩; ১৭।

কেন, না পাছে কেহ বাক্য চাতুরি দ্বারা তোমাদিগকে ভ্রান্ত করে;
কারণ যদিও আমি শরীরে অনুপস্থিত, আত্মাতেই আমি তোমাদের ৫
সঙ্গেই রহিয়াছি এবং তোমাদের সুশৃঙ্খলা ও খ্রীষ্টেতে তোমাদের
বিশ্বাসের অটলভাব দেখিয়া আনন্দ করিতেছি।

অতএব যখন তোমরা খ্রীষ্ট যেশু প্রভুকে প্রাপ্ত হইয়াছ, তখন ৬
তোমরা তাঁহারই সম্মিলনে থাকিয়া আচরণ কর, তাঁহাতেই বদ্ধমূল ৭
ও উৎগ্রন্থিত হইয়া বিশ্বাসে দৃঢ় হও, যেমন তোমরা শিক্ষা পাইয়াছ,
এবং তৎসঙ্গে অনবরত ধন্যবাদ কর।

সাবধান, কেহ যেন দর্শন বিদ্যার কৌশলে অর্থাৎ অসার চাতুরি ৮
দ্বারা তোমাদিগকে বন্দি করিয়া লইয়া না যায়, ⌈কারণ এই সকল⌉
লৌকিক পরম্পরাগত বিধানোদ্ভূত শিক্ষা, এই সকল জগতের
ক-খ-ধর্ম্ম সঙ্গত, খ্রীষ্ট সঙ্গত নয়। কারণ তাঁহাতেই ঈশ্বরের অখণ্ড স্বরূপ ৯
মূর্ত্তীমানরূপে অধিষ্ঠান করিতেছে, আর তাঁহাতেই থাকায় তোমরা ১০
⌈তাঁহারই ঐশীভাবে⌉ পরিপূর্ণ হইতেছ, যিনি সমুদয় কর্ত্তৃপক্ষ-
দের ও ক্ষমতাপন্নদের মস্তক স্বরূপ; যাঁহাতে থাকায় তোমাদিগকে
এক অহস্তকৃত সুন্নতে অর্থাৎ মাংসিক শরীর পরিত্যাগ রূপ সুন্নতে ১১
অর্থাৎ খ্রীষ্টের ⌈মৃত্যুরূপ⌉ সুন্নতে সুন্নতী করা হইয়াছে; অর্থাৎ বাপ্তিস্মে ১২
তোমরা তাঁহার সঙ্গে সমাধিশায়ী হইয়াছ এবং মৃতদের মধ্য হইতে
তাঁহার উত্থাপনকারী ঈশ্বরের কার্য্যশক্তিতে বিশ্বাস করাতে তোমরা
⌈সেই বাপ্তিস্মে⌉ তাঁহার সঙ্গে উত্থাপিতও হইয়াছ। আর যখন ১৩
তোমরা অপরাধের কারণে ও তোমাদের মাংসিক ভাবরূপ অসুন্ন-
তাবস্থার কারণে মৃত ছিলে, তখন তিনি সমুদয় অপরাধ মার্জ্জনা
করিয়া তোমাদিগকে তাঁহার সঙ্গে উজ্জীবিত করিয়াছেন, অর্থাৎ ১৪
নানা বিধিগর্ভ যে হস্তলিপি, যাহা আমাদের বিরুদ্ধ ছিল, যাহা
আমাদের প্রতিবন্ধকতা করিত, তাহা তিনি মুচিয়া ফেলিয়াছেন—
তাহা ক্রুষকাষ্ঠে গাঁথিয়া দিয়া পথ হইতে অপসারিত করিয়া-
ছেন; তিনি ⌈শরীর⌉ পরিত্যাগ করিয়া সেই কর্ত্তৃপক্ষদিগকে ও ১৫

ক্ষমতাপন্নদিগকে জুষে নিঃশেষে পরাভূত বলিয়া প্রকাশে প্রদর্শন করিয়াছেন।

১৬ অতএব ভোজ্য বিষয়ে, কি পানীয় বিষয়ে, কি পর্ব্বাহ বিষয়ে, কি প্রতিপদ বিষয়ে, কি শাব্বাথদিন বিষয়ে তোমরা কাহারো দোষারোপ
১৭ মানিও না; কারণ এ সমুদয় বিষয় ভবিষ্যৎ বিষয়ের ছায়ামাত্র; কিন্তু
১৮ প্রকৃত বস্তুটি খ্রীষ্টের।* তোমরা কাহাকেও আপনাদিগকে জয়পুরস্কারে বঞ্চিত করিতে দিও না—সে বিনীত ভাব প্রদর্শন করিয়া ও দূতগণের ভজনার কথা বলিয়া তাহা করিতে চাহে, সে যাহা [ধ্যানেতে] দেখিয়াছে, সেই বিষয়ে তাহার মন মগ্ন থাকে, এবং তাহার মাংসিক
১৯ বুদ্ধিবিবেক তাহাকে অকারণে উৎস্ফীত করিয়া তুলে, তাহাতে সে সেই মস্তককে অবলম্বন করিয়া থাকে না, যাঁহার গুণে সমস্ত শরীর ঘনিষ্ঠ সহযোগীতা ও ঐক্যভাব দ্বারা উপকৃত ও ঘনিষ্ঠরূপে সংশ্লিষ্ট হইয়া ঈশ্বরদত্ত বৃদ্ধিতে পরিবর্দ্ধিত হইতেছে।

২০ যদি তোমরা খ্রীষ্টের সঙ্গে এই জগতের ক-খ-ধর্ম্মের পক্ষে মরিয়াছ; তবে কেন তোমরা এই জগতে জীবিত লোকদের ন্যায় সেই
২১ সব নির্দ্ধারিত বিধিগুলির অধীনতা স্বীকার করিতেছ—"হাতে করিও
২২ না, আস্বাদন করিও না, স্পর্শ করিও না" (অর্থাৎ এমন সকল সামগ্রী, যাহা ভোগের দ্বারা ধ্বংস পায়), এই যে গুলি মনুষ্যদের
২৩ আদেশ ও শিক্ষানুসারে [বিধান হইয়াছে]; যে গুলি জ্ঞানের কার্য্য বলিয়া বিখ্যাত বটে, কারণ তাহাদের ভজনা স্বেচ্ছানুরূপ ভজনা, আর তাহারা কৃত্রিম বিনীতভাব প্রদর্শন করে ও আপনাদের শরীরের প্রতি কঠোর ব্যবহার করে; কিন্তু মাংস সংযম পক্ষে এ সমুদয় কোন উপকারে আইসে না।†

৩ অতএব তোমরা যখন খ্রীষ্টের সঙ্গে উত্থাপিত হইয়াছ, তখন তোমরা সেই ঊর্দ্ধস্থ বিষয়েই সচেষ্টিত হও, যেখানে খ্রীষ্ট ঈশ্ব-

---

* ছায়া সব, অর্থাৎ প্রতিচ্ছায়া সব, মূশার ছিল, কিন্তু প্রকৃত বিষয় খৃষ্টের।

† See Lightfoot in loco.

য়ের দক্ষিণে উপবিষ্ট রহিয়াছেন। সেই ঊর্দ্ধস্থ বিষয়েরই অনুচিন্তন ২ কর, এই পৃথিবীস্থ বিষয়ের নহে। কারণ তোমরা মরিয়াছ এবং ৩ তোমাদের জীবন খ্রীষ্টের সঙ্গে ঈশ্বরেতে লুক্কায়িত রহিয়াছে। যখন ৪ তোমাদের জীবন—খ্রীষ্ট—প্রকাশিত হইবেন, তখন তোমরাও তাঁহার সঙ্গে মহিমান্বিত হইয়া প্রকাশিত হইবে।

অতএব তোমাদের পৃথিবীস্থ অঙ্গ প্রত্যঙ্গ সকলকে তোমরা বধ ৫ কর যথা—ব্যভিচার, অশুচিতা, রিপু, মন্দলোভ এবং প্রতিমা-পূজার সমান অর্থলালসাদিকে; যেহেতু এই সমুদয়ের কারণে ৬ অবাধ্যতার সন্তানদের উপরে ঈশ্বরের ক্রোধ বর্ত্তে; এই যে ৭ গুলিতে তোমরাও তৎকালে বিচরণ করিতে, যৎকালে তোমরা এই পাপক্ষেত্রে জীবন ধারণ করিতেছিলে।* কিন্তু এখন তোমরা সেই ৮ সমুদয় পরিত্যাগ কর যথা—ক্রোধ, কোপ, দুষ্টতা, পরনিন্দা ও কুৎসিত কথা; পরস্পরের নিকট মিথ্যা বলিও না, যেহেতু তোমরা ৯ পুরাতন মনুষ্যকে তাহার কার্য্যের সঙ্গে পরিত্যাগ করিয়াছ, এবং সেই ১০ নূতন মনুষ্যকে পরিধান করিয়াছ, যে তত্ত্বজ্ঞান সম্বন্ধে দিন দিন নূতনীকৃত হইয়া আপনার স্রষ্টার আকৃতির মত হইয়া উঠিতেছে; আর ১১ এই স্থলে† গৃক আর ইহুদী, সুন্নৎ আর অসুন্নৎ, বর্ব্বর, স্কুথেস,‡ দাস, স্বাধীন, এই সকল ⌈ভেদাভেদ⌉ থাকিতে পারে না। এই স্থলে খ্রীষ্টই ⌈সকলের⌉ সব ও সকলের অন্তরে।

অতএব ঈশ্বরের নির্ব্বাচিত, পবিত্র ও প্রিয়তম লোক বলিয়া ১২ তোমরা ঐকান্তিক করুণা, মঙ্গলভাব, বিনীতভাব, মৃদুভাব ও দীর্ঘসহিষ্ণুতা পরিধান কর; পরস্পরে সহ্য করিয়া থাক, যদি কাহারো ১৩ বিরুদ্ধে কিছু থাকে, তবে তাহাকে ক্ষমা কর; যেমন প্রভু তোমাদিগকে ক্ষমা করিয়াছেন, তেমনি তোমরাও কর। আর এই সমু- ১৪

---

* অর্থাৎ খ্রষ্টের সঙ্গে তোমাদের মরিবার ও পুনরুজ্জীবিত হইবার পূর্ব্বেই।

† অর্থাৎ এই নূতন জীবনাবস্থায়।

‡ সর্ব্বাপেক্ষা নিকৃষ্ট বর্ব্বর জাতি।

দয়ের উপরে তোমরা প্রেম পরিধান কর, কারণ প্রেমই সিদ্ধিসাধন
১৫ বন্ধন।* খ্রীষ্টের শান্তিকে তোমাদের হৃদয়ে কর্ত্তৃত্ব করিতে দাও, কারণ এই [শান্তিলাভের] জন্যে তোমরা আহূত হইয়া এক শরীর
১৬ হইয়াছ; [বিশেষ রূপে] তোমরা কৃতজ্ঞ হও। খ্রীষ্টের বাক্য বাহুল্য পরিমাণে আপনাদের অন্তরে বাস করিতে দাও, ও সর্ব্বপ্রকার বুদ্ধি-মত্ত্বা জন্মাইতে দাও। গীত, ধন্যবাদগীতিকা ও পারমার্থিক সংগীত দ্বারা পরস্পরকে শিক্ষা ও চেতনা দাও, কৃতজ্ঞতা সহকারে হৃদয়ে
১৭ ঈশ্বরোদ্দেশে গান কর। আর বাক্যে বা কার্য্যে যাহা কিছু কর, সকলই প্রভু য়েশুর নাম স্মরণ করিয়া কর, এবং তাঁহা দিয়া ঈশ্বর পিতাকে কৃতজ্ঞতা অর্পণ করিতে থাক।

১৮ হে ভার্য্যাগণ, তোমরা স্বামীদের বশতাপন্ন হইয়া থাক, প্রভুর
১৯ আশ্রিত লোকদের যেমন উচিত। হে ভর্ত্তাগণ, তোমরা আপনাদের
২০ ভার্য্যাদিগকে প্রেম কর, তাহাদের প্রতি তিক্তমনা হইও না। হে সন্তানগণ, তোমরা সর্ব্বতোভাবে পিতা মাতার আজ্ঞাবহ হও,
২১ কারণ ইহাই প্রভুর দৃষ্টিতে প্রীতিকর। হে পিতৃগণ, তোমাদের
২২ সন্তানদের বিরক্তি জন্মাইও না, পাছে তাহারা উৎসাহভঙ্গ হয়। হে ক্রীতদাসগণ, তোমরা সর্ব্বতোভাবে আপনাদের ঐহিক কর্ত্তাদের আজ্ঞাবহ হও, লোকদেখান ভাবে ও লোকরঞ্জকের মত নয়,
২৩ হৃদয়ের সারল্যে, প্রভুকে ভয় করিয়া [আজ্ঞাবহ] হও। যাহা কিছু কর, প্রাণ দিয়া সাধন কর, যেন প্রভুরই কার্য্য করিতেছ, মনুষ্যদের
২৪ নয়। যেহেতু তোমরা জান যে তোমরা প্রভু হইতে স্বর্গীয় অধিকার-রূপ পুরস্কার প্রাপ্ত হইবে, তোমরা খ্রীষ্ট প্রভুরই দাসত্ব করিতেছ।
২৫ এই কারণে যে [কর্ত্তা] অন্যায় করে, সে স্বকৃত অন্যায়ের ফল প্রাপ্ত

---

* উপরোক্ত সমুদয় খৃষ্টীয় গুণ যদি প্রেমরূপ বস্ত্রে আবরিত হয়, তাহা হইলে সেগুলি পৃথক পৃথক না থাকিয়া এক অবয়বে আবদ্ধ হয়। খৃষ্টীয় গুণগুলি প্রেম সম্বলিত ও প্রেমাবদ্ধ হইলে সার্থক হইয়া উঠে এবং এক ঐক্যে কার্য্য সাধন করে।

হইবে, কারণ ⌈প্রভুর নিকটে⌉ মুখাপেক্ষা নাই। হে প্রভুগণ, ৪ তোমরা দাসদিগের প্রতি যাথার্থিক ও ন্যায্য রূপে ব্যবহার কর, যেহেতু তোমরা জান যে স্বর্গে তোমাদেরও এক প্রভু আছেন।

তোমরা প্রার্থনায় নিবিষ্ট থাক এবং সেই সঙ্গে প্রবুদ্ধ হইয়া কৃত- ২ জ্ঞতা অর্পণ করিতে থাক; তৎসঙ্গে আমাদেরও জন্যে প্রার্থনা কর, ৩ যেন ঈশ্বর আপনার বাক্য প্রচারের জন্যে দ্বার উন্মুক্ত করিয়া দেন, যেন আমি খৃষ্ট সম্বন্ধীয় সেই গূঢ় রহস্য ব্যক্ত করিতে পারি, যে কারণে ৪ আমি বন্দি দশায় আছি অর্থাৎ আমি যেন তাহা সেই রূপ প্রকাশ করিতে পারি, যেরূপ করা আমার কর্ত্তব্য। ঐহিক লোকদের ৫ সম্মুখে বুদ্ধিমানের মত আচার ব্যবহার কর, ⌈ঈশ্বরের বাক্য কহিবার ও কার্য্য করিবার⌉ কোন সুযোগ যাইতে দিও না।* তোমা- ৬ দের বাক্য সর্ব্বদাই প্রীতিকর অথচ লবণাক্ত হউক, তাহাতে তোমরা বুঝিতে পারিবে যে কাহাকে কি রূপ উত্তর করিতে হইবে।

সেই প্রিয়তম ভ্রাতা ও বিশ্বস্ত পরিচারক ও প্রভুর সম্বন্ধে ৭ সহদাস তীখিকস্ তোমাদিগকে আমার অবস্থা জ্ঞাত করিবেন, যাঁহাকে আমি এই উদ্দেশে তোমাদের নিকটে পাঠাইতেছি, ৮ যেন তোমরা আমাদের অবস্থা সমুদয় জ্ঞাত হও, আর তিনি যেন তোমাদের হৃদয় সুস্থির করেন; তাঁহার সঙ্গে আমি সেই বিশ্বস্ত ও ৯ প্রিয়তম ভ্রাতা, ওনেসিমস্‌কে, পাঠাইতেছি, যিনি তোমাদেরই এক জন। তাঁহারা অত্রস্থ সমুদয় বিষয় তোমাদিগকে জ্ঞাত করিবেন।

আমার সহবন্দী আরিষ্টার্খস্ তোমাদিগকে নমস্কার জানাইতেছেন, ১০ বার্ণাবার ভাগীনেয় † মার্কও জানাইতেছেন, (যাঁহার বিষয়ে তোমরা আদেশ পাইয়াছ যে, তিনি তোমাদের নিকটে গমন করিলে তোমরা

---

* এফেসং ৫; ১৬ পদ দেখ।

† মার্কের মাতা মারীয়া, বোধ হয়, বার্ণাবার ভগিনী ছিলেন, দেখ, প্রেংক্রিং ১২; ১২.১

১১ তাঁহাকে পরিগ্রহণ করিবে), আর য়েশু—যাঁহাকে যুষ্টস্‌ও বলে, তিনি তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। এই কয় জন সুন্নতের লোক, ঈশ্বরেরর রাজ্য সম্বন্ধে কেবল ইহাঁরাই আমার সহকর্ম্মী। ইহাঁদের
১২ দ্বারা আমি অনেক সান্ত্বনা লাভ করিয়াছি। তোমাদের এক জন, অর্থাৎ খ্রীষ্ট য়েশুর দাস এপাফ্রাস তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। তিনি মহা উৎকণ্ঠার সহিত আপনার সকল প্রার্থনায় সতত তোমাদের জন্য প্রার্থনা করিতেছেন, যেন তোমরা পরিপক্ক হইয়া
১৩ দাঁড়াও এবং ঈশ্বরের সমুদয় অভীষ্ট বিষয়ে স্থির নিশ্চয় হও। কারণ আমি তাঁহার বিষয়ে সাক্ষ্য দিতেছি যে, তিনি তোমাদের জন্যে মহা উৎকণ্ঠিত আছেন আর তাঁহাদের জন্যেও যাঁহারা লায়োদিকেয়া ও
১৪ হিয়েরাপলিশ্‌ নগরে আছেন। সেই প্রিয়তম চীকিৎসক লুক এবং
১৫ দেমাস্‌ তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। লায়োদিকেয়ার ভ্রাতৃগণকে নমস্কার জানাও। আর নীম্ফাস্‌কে ও তাঁহার বাটীতে
১৬ যে সমাজ আছে, তাঁহাদিগকে নমস্কার জ্ঞাত করিবে। আর এই পত্র তোমাদের সমাজে পঠিত হইলে পর, তোমরা দেখিও, যেন ইহা লায়োদিকেয়া সমাজের মধ্যেও পাঠ করা হয়; আর লায়োদিকে-
১৭ য়ার পত্র যেন তোমাদের পাঠ করা হয়। আর আর্খিপস্‌কে বলিও, "প্রভুদত্ত তোমার পরিচর্য্যাপদ বিষয়ে সাবধান, তাহার কার্য্য যেন সম্পন্ন করা হয়।"

১৮ আর এই আমার অর্থাৎ পাউলের নিজ হস্তে লিখিত নমস্কার। আমার বন্ধন স্মরণ কর। অনুগ্রহ তোমাদের সঙ্গে থাকুক।

# থেসালোনিকীয়দের প্রতি প্রথম পত্র।

---

পাউল, সীলবানস্‌ ও তিমোথেয়স্‌, ঈশ্বর পিতার সঙ্গে ও প্রভু যেশু খৃষ্টের সঙ্গে সম্মিলিত থেসালোনিকীয়দের সমাজের প্রতি— অনুগ্রহ ও শান্তি তোমাদের প্রতি বর্ত্তুক। ১

আমরা সতত তোমাদের সকলের জন্যে ঈশ্বরকে ধন্যবাদ দিতেছি ও আমাদের প্রত্যেক প্রার্থনার সময়ে তোমাদের নাম করিয়া থাকি; এবং অনবরত তোমাদের বিশ্বাসমূলক কার্য্য, প্রেম-মূলক পরিশ্রম ও আমাদের প্রভু যেশু খৃষ্টবিষয়ক প্রত্যাশামূলক সহিষ্ণুতা,* আমাদের পিতা ঈশ্বরের সম্মুখে স্মরণ করিতেছি; যে-হেতু, হে ঈশ্বরের প্রেমভাজন ভ্রাতৃগণ, তোমাদের নির্ব্বাচিত হওন বিষয়ে আমরা জ্ঞাত আছি; কারণ আমাদের শুভসমাচার কেবল বাক্যে তোমাদের নিকট উপস্থিত হয় নাই, তাহা শক্তি সহকারে, পবিত্র আত্মার সক্রিয়তায় ও [বিশ্বাসের] ধ্রুবতায় উপস্থিত হইয়াছিল, যেমন তোমরা জ্ঞাতও আছ যে, আমরা তোমাদের পক্ষে তোমা-দের [পরিত্রাণের] জন্য কি প্রকার লোক হইয়া উঠিয়াছিলাম। আর তোমরা আমাদের ও প্রভুর অনুকারী হইয়া উঠিয়াছ, যেহেতু তোমরা অনেক দুঃখ ক্লেশ ভোগ করিতে করিতে এবং পবিত্র আত্মা-জনিত-আনন্দ সহকারে বাক্যটি গ্রহণ করিয়াছিলে; যাহাতে করিয়া তোমরা মাকেদোনীয়া দেশস্থ ও আখাইয়া দেশস্থ সকল বিশ্বাসীদের পক্ষে আদর্শস্বরূপ হইয়া উঠিয়াছ। কারণ তোমাদের নিকট হইতে প্রভুর বাক্য বাহির হইয়া কেবল যে মাকেদোনীয়াদেশে ও আখাইয়া ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮

---

* কলসীয় ১; ২৭।

দেশে কীৰ্ত্তিত হইয়াছে, এমন নয়, ঈশ্বরেতে তোমাদের যে বিশ্বাস, তাহা সর্ব্বত্র রাষ্ট্র হইয়া গিয়াছে; সুতরাং সে বিষয়ে আমাদের বলা ৯ বাহুল্য। কারণ লোকে ত আপনারাই আমাদের বিষয়ে বর্ণনা করিতেছেন যে তোমাদের ওখানে আমাদের প্রবেশ কি রূপে হইয়াছিল; আর তোমরা কি রূপে পুত্তলিকা পরিত্যাগ করিয়া ঈশ্বরের আশ্রয়ে আসিয়াছিলে, ⌈কি জন্যে?⌉ না জীবন্ত ও যথার্থ ১০ এক ঈশ্বরের ভজনা করিবার জন্য, আর স্বর্গ হইতে তাঁহার সেই পুত্রের আগমনের প্রতীক্ষা করিবার জন্য, যাঁহাকে তিনি মৃতদের মধ্য হইতে উত্থাপন করিয়াছেন অর্থাৎ সেই য়েশুর, যিনি আগামী ক্রোধ হইতে আমাদের উদ্ধার কর্ত্তা।

২ **কারণ,** ভ্রাতৃগণ, তোমাদের ওখানে আমাদের প্রবেশ বিষয়ে ২ তোমরা আপনারাও জান যে, তাহা বৃথা হয় নাই; বরং যদিও আমরা, যেমন তোমরা জান, ফিলিপ্পী নগরে পুর্ব্বে দুঃখ ভোগিয়াছিলাম ও নিঃপীড়িত হইয়াছিলাম, তথাচ আমরা ঈশ্বরেতে নির্ভর দিয়া সাহস পুর্ব্বক অথচ অনেক বিপক্ষতা সহ্য করিয়া তোমাদের নিকটে ঈশ্বরের ৩ শুভসমাচার ব্যক্ত করিয়াছিলাম। কারণ আমাদের উপদেশ ভ্রান্তি-মূলক ছিল না, অসদভিপ্রায়মূলকও ছিল না, তৎসঙ্গে ছলনারও অভি-৪ সন্ধি ছিল না; বরং ঈশ্বর যেমন আমাদের হস্তে শুভসমাচারটি গচ্ছিত করিতে আমাদিগকে যোগ্যপাত্র জ্ঞান করিয়াছেন, আমরাও সেইরূপ ⌈যোগ্যরূপে⌉ কথা কহি, মনুষ্যকে সন্তুষ্ট করিবার জন্য নহে, ঈশ্বর-কেই ⌈সন্তুষ্ট করিবার জন্য⌉, যিনি আমাদের হৃদয় পরীক্ষা করিয়া ৫ জানেন। কারণ যেমন তোমরা জান, আমরা কোন কালে স্তোভ বাক্য প্রয়োগও করি নাই, অর্থলালসা তৃপ্ত করিবার জন্য ধর্ম্মভানও ৬ করি নাই, ঈশ্বরই সাক্ষী আছেন; আমরা মনুষ্যদের হইতে সম্মানেরও আকাঙ্ক্ষা করি নাই, তোমাদের হইতেও নয়, অন্যান্যদের হইতেও নয়, যদিও আমরা খ্রীষ্টের আপষ্টল বলিয়া মহৎ লোকের মত ৭ প্রতীয়মান হইতে পারিতাম। কিন্তু আমরা তোমাদের মধ্যে থাকিয়া

বাৎসল্যভাব প্রদর্শন করিয়াছিলাম, যাদৃশ মাতা নিজ সন্তান-দিগকে স্নেহ যত্ন করে, তাদৃশ আমরা তোমাদিগকে প্রগাঢ় স্নেহে স্নেহ করিয়াছিলাম ও তোমাদিগকে ঈশ্বরের শুভসমাচার কেবল ৮ নয়, আমাদের নিজের প্রাণ পর্য্যন্ত অর্পণ করিতে ইচ্ছুক ছিলাম, এত প্রিয় তোমরা আমাদের হইয়া উঠিয়াছিলে। কারণ, ভ্রাতৃগণ, ৯ আমাদের পরিশ্রম ও আমাদের কষ্ট তোমাদের স্মরণে আছে অর্থাৎ পাছে তোমাদের কাহারো গলগ্রহ হইয়া পড়ি, এই জন্যে আমরা রাত্রি দিন পরিশ্রম করিয়া তোমাদের নিকট ঈশ্বরের শুভসমাচার প্রচার করিয়াছিলাম। তোমরাই আমাদের সাক্ষী, আর ঈশ্বরও সাক্ষী আছেন ১০ যে, আমরা তোমাদের মধ্যে অর্থাৎ বিশ্বাসী যে তোমরা, তোমাদের মধ্যে কেমন পবিত্ররূপে, যাথার্থিকরূপে ও অদূষণীয় রূপে আচরণ করিয়াছিলাম; যেমন তোমরা জান যে, আমরা তোমাদের প্রত্যেক ১১ জনের প্রতি কি রূপ ⌈ব্যবহার⌉ করিয়াছিলাম—পিতা সন্তানদের প্রতি যেমন করেন, তেমনি আমরাও তোমাদের প্রত্যেক জনকে উপদেশ দিয়াছিলাম, উৎসাহ দান করিয়াছিলাম ও একান্ত অনুরোধ ১২ করিয়াছিলাম, যেন তোমরা সেই ঈশ্বরের যোগ্যরূপে আচরণ কর, যিনি তোমাদিগকে স্বীয় রাজ্য ও মহিমা প্রদানের জন্য আহ্বান করিয়াছেন।

আর এই জন্যেও আমরা ঈশ্বরকে অনবরত ধন্যবাদ করিতেছি যে, ১৩ যখন তোমরা ঈশ্বরের সম্বাদ বাক্য আমাদের হইতে প্রাপ্ত হইয়াছিলে, তখন তোমরা তাহা মানুষিক বাক্য জ্ঞানে গ্রহণ কর নাই, বরং—যাহা তাহা বাস্তবিক আছে—ঈশ্বরেরই বাক্য জ্ঞানে গ্রহণ করিয়াছিলে, আর যাহা তোমাদের অন্তরে অর্থাৎ বিশ্বাসী যে তোমরা, তোমাদের অন্তরে সক্রিয়ও হইতেছে। কারণ তোমরা, ভ্রাতৃগণ, তোমরা ইহুদা- ১৪ দেশস্থ খ্রীষ্ট যেশুর আশ্রিত ঈশ্বরের সমাজগণের অনুকারী হইয়া উঠিয়াছ; কারণ তোমরাও তোমাদের স্বদেশীয়দের দ্বারা সেইরূপ দুঃখভোগ করিয়াছ, যেরূপ তাঁহারা সেই ইহুদীদের দ্বারা ভুগিয়াছেন;

১৫ যাহারা প্রভু য়েশুকে ও ভৈববক্তৃগণকে বধ করিল, আর আমাদিগকে তাড়না করিয়া দূর করিল; তাহারা ঈশ্বরকেও অসন্তুষ্ট করে,সকল মনু-
১৬ ষ্যের বিপক্ষতা করে ; যাহাতে বিজাতিদের পরিত্রাণ হয়, সেই "পরিত্রাণের বাক্য" বলিতে তাহারা আমাদিগের প্রতিবন্ধকতা করিতেছে; যাহাতে তাহাদের পাপ উত্তরোত্তর পূর্ণ হইয়া উঠিতেছে ; কিন্তু ঈশ্বরের ক্রোধ নিঃশেষে তাহাদের উপরে বর্ত্তিল।

১৭ কিন্তু, ভ্রাতৃগণ, আমরা অল্পক্ষণের জন্যে শরীরে—হৃদয়ে নয়—তোমাদের সঙ্গ হারা হওয়াতে অত্যন্ত আকাঙ্ক্ষা সহকারে তোমাদের
১৮ মুখ দর্শন করিতে অধিকতর যত্নবান হইয়াছি। সেই জন্যে আমি পাউল দুই এক বার তোমাদের নিকটে যাইতে ইচ্ছা করিয়াছিলাম,
১৯ কিন্তু শয়তান আমাদের বাধা দিল। কারণ কে আমাদের ভরসা, কেই বা আমাদের আনন্দ, কেই বা আমাদের গৌরবরূপ জয়মালা ? তোমরাই কি আমাদের প্রভু য়েশুর উপস্থিতির সময়ে তাঁহার সম্মুখে
২০ তাহা হইবে না ? কারণ তোমরাই আমাদের গৌরবের বিষয় ও আমাদের আনন্দের বিষয়।

৩ এই হেতু, আর থাকিতে না পারাতে আমরা আথেন নগরে
২ সঙ্গীহারা হইতে বিহিত বুঝিয়া আমাদের ভ্রাতা ও খৃষ্টের শুভসমাচারে ঈশ্বরের পরিচারক তিমোথেয়সকে তোমাদের নিকটে পাঠাইলাম,যেন তিনি তোমাদিগকে দৃঢ় করিয়া তুলেন ও তোমাদের বিশ্বাসের "অটলতা
৩ সম্পাদনের" জন্য তোমাদিগকে উৎসাহও দান করেন, পাছে এই সমুদয় দুঃখক্লেশে কেহ বিচলিত হয় ; কারণ তোমরা আপনারা জান
৪ যে, ইহার* জন্যেই আমরা নিযুক্ত হইয়াছি। কারণ যখন আমরা তোমাদের নিকটে ছিলাম, তখন আমরা তোমাদিগকে অগ্রে থাকিতে বলিয়াছিলাম যে, আমাদিগকে দুঃখক্লেশ ভুগিতে হইবে, যেমন
৫ ঘটিয়াছেও, আর যেমন তোমরা জানিতেছ। সেই জন্য আমিও আর থাকিতে না পারিয়া তোমাদের বিশ্বাসের অবস্থা জ্ঞাত হইবার জন্য

* অর্থাৎ এই দুঃখক্লেশ ভুগিবার জন্যই।

লোক পাঠাইলাম, ⌈কারণ আমার আশঙ্কা হইয়াছিল⌉ যে কি জানি, পরীক্ষক তোমাদিগকে পরীক্ষা করিয়াছে আর আমাদের পরিশ্রম বৃথা হইয়াছে। ৬ কিন্তু এখন, তিমোথেয়স তোমাদের ওখান হইতে আমাদের নিকটে আসিয়া তোমাদের বিশ্বাস বিষয়ে ও তোমাদের প্রেম বিষয়ে আমাদিগকে শুভসম্বাদ দিলেন, আর ⌈বলিলেন⌉ যে, আমরা তোমাদের হৃদয়ে গ্রথিত রহিয়াছি, আর তোমাদিগকে দেখিতে আমরা যেমন আকাঙ্ক্ষী, তেমনি তোমরাও আমাদিগকে দেখিতে অত্যন্ত আকাঙ্ক্ষী ; ৭ সেই জন্য ভ্রাতৃগণ, তোমাদের সমাচার পাইয়া, বিশেষতঃ তোমাদের বিশ্বাসের কথা শ্রবণ করিয়া আমরা আমাদের এতাবৎ কষ্ট ও দুঃখক্লেশ সত্ত্বেও প্রবোধ প্রাপ্ত হইলাম ; ৮ কারণ তোমরা প্রভুর আশ্রয়ে অটল রহিয়াছ শুনিয়া আমরা এখন বাঁচিলাম। ৯ কারণ তোমাদের জন্যে অর্থাৎ তোমাদের কারণে যে মহানন্দে আমরা আমাদের ঈশ্বরের সাক্ষাতে আনন্দ করিতেছি, এই আনন্দের জন্য আমরা কেমন করিয়া ঈশ্বরকে প্রচুর কৃতজ্ঞতা অর্পণ করিব ; ১০ আমরা রাত্রিদিন ঐকান্তিক বিনতি করিতেছি, যেন আমরা তোমাদের মুখ দেখিতে পাই, এবং তোমাদের বিশ্বাসের অভাব পূরণ করিতে পারি।

১১ আমাদের পিতা ঈশ্বর আপনি এবং আমাদের প্রভু যেশু তোমাদের নিকটে আমাদের গমনের পথ সুগম করিয়া দিউন ; ১২ আর পরস্পরের প্রতি ও সকল ⌈ভ্রাতৃগণের⌉ প্রতি তোমাদের যে প্রেম আছে, প্রভু তাহা এরূপ পর্য্যাপ্ত পরিমাণে বর্দ্ধিত করুন, যেরূপ তোমাদের প্রতি আমাদেরও ⌈প্রেম⌉ আছে ; ১৩ এই রূপে তিনি তোমাদের হৃদয় অটল করিয়া দিউন, তাহাতে যেন যখন আমাদের প্রভু যেশু আপন সকল পবিত্রদের সঙ্গে আগমন করিবেন, তখন আমাদের পিতা ঈশ্বরের সম্মুখে তোমাদের হৃদয় পবিত্রতায় অদূষণীয় প্রতীয়মান হয়।

৪ **তবে,** ভ্রাতৃগণ, আর এক কথা এই যে, আমরা তোমাদিগকে

নিবেদন করিতেছি ও প্রভু য়েশুর নামে অনুরোধ করিতেছি, তোমরা আমাদের হইতে যাদৃশ [উপদেশ] প্রাপ্ত হইয়াছ, যে কি রূপে তোমাদের আচরণ করা ও ঈশ্বরকে সন্তুষ্ট করা উচিত, তাদৃশ যদিও তোমরা আচরণ করিতেছ, [তথাচ] তোমরা সেই বিষয়ে
২ আরো সমৃদ্ধি লাভ কর; কারণ তোমরা জ্ঞাত আছ যে, আমরা প্রভু য়েশুর নাম করিয়া তোমাদিগকে কি কি আদেশ দিয়াছি।
৩ কারণ ঈশ্বর ইহা চাহেন যে তোমরা শুদ্ধাচারী হও, যেন ব্যভিচার
৪ কার্য্য হইতে বিমুখ হইয়া থাক; যেন তোমাদের প্রত্যেক জন শুদ্ধভাবে ও ভদ্রভাবে নিজের পাত্রী মনোনীত করিয়া লইতে বুঝে;
৫ কামপরতন্ত্র হইয়া নয়, যেমন সেই বিজাতিরা করে, যাহারা ঈশ্বরকে
৬ জানে না; যেন কেহ দুঃসাহস করিয়া এ বিষয়ে আপন ভ্রাতাকে প্রতারণা না করে; যেহেতু এ সকল বিষয়ে প্রভু প্রতিফল দাতা, যেমন আমরা পূর্ব্বেও তোমাদিগকে বলিয়াছি, এমন কি, যার পর
৭ নাই, দৃঢ় করিয়া বলিয়াছি। কারণ ঈশ্বর আমাদিগকে অশুচিতার
৮ জন্য আহ্বান করেন নাই, বরং শুদ্ধাবস্থার জন্য। অতএব যে কেহ ইহা অগ্রাহ্য করে, সে মনুষ্যকে অগ্রাহ্য করে না, সে পবিত্র-আত্মা দাতা ঈশ্বরকে [অগ্রাহ্য করে]।

৯ তবে ভ্রাতৃপ্রেম বিষয়ে তোমাদিগকে লিখিবার প্রয়োজন নাই; কারণ পরস্পরকে প্রেম করা বিষয়ে তোমরা আপনারা ঈশ্বর-শিক্ষিত
১০ আছ, কারণ তোমরা তাহা সমস্ত মাকেদোনীয়া দেশস্থ ভ্রাতৃগণের প্রতি করিতেছ। তথাপি আমরা তোমাদিগকে অনুরোধ করিতেছি,
১১ ভ্রাতৃগণ, যেন তোমরা তাহাতে আরো সমৃদ্ধি লাভ কর, আর যেন তোমরা শিষ্টভাবে জীবনযাত্রা নির্ব্বাহ করাকে আপনাদের সম্মান জ্ঞান কর, আর যেন তোমরা আপনাদের নিজেরই বিষয় দেখ ও স্বহস্তে পরিশ্রম কর, যেমন আমরা তোমাদিগকে আদেশ
১২ দিয়াছি; যেন বহিস্থ লোকদের সম্মুখে তোমরা ভদ্ররূপে আচরণ কর, যেন পরপ্রত্যাশী হইতে না হয়।

কিন্তু, ভ্রাতৃগণ, আমাদের সবিশেষ ইচ্ছা যে,তোমরা নিদ্রাগতদের ১৩
বিষয়ে অজ্ঞান না থাক ; পাছে তোমরা সেই, অন্যান্যদের মত
শোক কর, যাহাদের কোন আশা ভরসা নাই। কারণ যেখানে ১৪
আমরা বিশ্বাস করিতেছি যে,য়েশু মরিয়া পুনরায় উথান করিয়াছেন,
সেখানে ঈশ্বর নিদ্রিতদিগকে য়েশুকে দিয়া তাঁহার সঙ্গে 'আপনার
নিকটে' লইয়াও যাইবেন। দেখ, প্রভুরই এক বাক্যানুসারে আমরা ১৫
তোমাদিগকে কহিতেছি যে,জীবৎমান যে আমরা অর্থাৎ প্রভুর উপস্থিতি পর্য্যন্ত বর্ত্তমান থাকিব যে আমরা, আমরা যে নিদ্রিতদিগকে
ফেলিয়া যাইব,এমন নয়। কারণ প্রভু আপনি আদেশরব, মহাদূতরব ১৬
ও ঈশ্বরের ভেরিধ্বনি সহকারে স্বর্গ হইতে অবতরণ করিবেন ;
তখন খ্রষ্টেতে মৃতেরা প্রথমে উত্থান করিবেন। তৎপরে আমরা— ১৭
জীবৎমান অবশিষ্টেরা—আমরা তাঁহাদের সঙ্গে সঙ্গে একত্রে প্রভুর
সহিত আকাশে মিলিবার জন্যে মেঘযানে উন্নীত হইব, হইয়া
নিত্যের জন্য প্রভুর সঙ্গে থাকিব। অতএব, তোমরা এই কথাদ্বারা ১৮
পরস্পরকে আশ্বাস দান কর।

৫ তবে, ভ্রাতৃগণ,কাল ও 'নির্দ্দিষ্ট' সময়ের বিষয়ে যে আমি তোমাদিগকে লিখি, ইহাতে তোমাদের প্রয়োজন নাই। কারণ তোমরা ২
আপনারা বিলক্ষণ জ্ঞাত আছে যে,রাত্রিকালে যেমন চোর আইসে,
তেমনি প্রভুর দিন আসিবে। কারণ যখন লোকে বলিবে,এ শান্তির ও ৩
নিরাশঙ্কার সময়, তখন গর্ভবতীর প্রসববেদনার ন্যায় অকস্মাৎ তাহাদের সর্ব্বনাশ উপস্থিত হইবে ; তাহারা কোন মতে এড়াইতে পারিবে
না। কিন্তু তোমরা, ভ্রাতৃগণ, তোমরা অন্ধকারে নহ, যে সেই ৪
দিন চোরের ন্যায় তোমাদের উপরে আসিয়া পড়িবে। কারণ ৫
তোমরা সকলে আলোকের সন্তান ও দিবসের সন্তান ; আমরা
রাত্রির লোক নহি,অন্ধকারেরও লোক নহি ; অতএব সাবধান,পাছে ৬
আমরা অন্যান্যদের মত নিদ্রিত থাকি, বরং আইস, আমরা জাগরণ
করি ও প্রবুদ্ধ হইয়া আচরণ করি। কারণ যাহারা নিদ্রা যায়,তাহারা ৭

রাত্রিতেই নিদ্রা যায়; আর যাহারা মত্ত হয়, তাহারা রাত্রিতেই
৮ মত্ত হয়। কিন্তু দিবসের লোক যে আমরা, আইস, আমরা প্রবুদ্ধ হইয়া আচরণ করি, বিশ্বাস ও প্রেমরূপ বক্ষস্ত্রাণ ধারণ করি, পরিত্রাণ-
৯ প্রত্যাশারূপ শিরস্ত্রাণ পরিধান করি; কারণ ক্রোধ ভুগিবার জন্য ঈশ্বর আমাদিগকে নিযুক্ত করেন নাই, বরং আমরা যেন আমাদের সেই প্রভু য়েশু খ্রীষ্টের গুণে পরিত্রাণ লাভ করি, যিনি আমা-
১০ দের জন্য মরিয়াছেন; তাহাতে যেন আমরা জাগ্রৎ থাকি, কি
১১ নিদ্রিত হই, আমরা সকলেই একত্রে তাঁহার সম্মিলনে থাকি। সেই জন্য, তোমরা পরস্পরকে আশ্বাস দান কর, এবং এক জন অন্য জনকে উদ্গ্রন্থন কর, যেমন তোমরা করিয়াও থাক।

১২ কিন্তু, ভ্রাতৃগণ, আমরা তোমাদিগকে নিবেদন করি, তোমরা তাঁহাদিগকে জ্ঞাত হও, যাঁহারা তোমাদের মধ্যে পরিশ্রম ও প্রভুর
১৩ ভাবে অধ্যক্ষতা করেন ও তোমাদিগকে উদ্বোধন করেন, তাঁহাদের কার্য্যের জন্যে তোমরা প্রেমেতে তাঁহাদিগকে যার পর নাই সম্মান
১৪ দান কর। পরস্পরে শান্তিতে থাক। এখন, আমরা তোমাদিগকে অনুরোধ করিতেছি, ভ্রাতৃগণ, যাহারা অনিয়মিতাচারী, তাহাদিগকে চেতনা দাও; ক্ষীণসাহসদিগকে উৎসাহ দান কর, দুর্ব্বলের সহায়তা
১৫ কর, সকলের প্রতি দীর্ঘসহিষ্ণু হও। দেখিও, কেহ অনিষ্টের পরিশোধে কাহারো অনিষ্ট করিও না; বরং তোমরা সর্ব্বদাই
১৬ তোমাদের পরস্পরের ও সকলের হিত করিতে তৎপর হও। সতত
১৭ আনন্দ কর; অনবরত প্রার্থনা কর; সর্ব্ববিষয়ে কৃতজ্ঞতা অর্পণ
১৮ কর; কারণ তোমরা প্রভু খ্রীষ্ট য়েশুর লোক বলিয়া ঈশ্বর চাহেন
১৯ যে তোমরা ইহা কর। আত্মাকে নির্ব্বাণ করিও না।* দৈববাদনা
২০ অবহেলা করিও না; সকল বিষয় পরীক্ষা করিয়া দেখ; যাহা

---

* পাউল পবিত্র আত্মাকে অগ্নিরূপে বর্ণনা করিতেছেন। অর্থ—পবিত্র আত্মাজনিত আত্মাভিভূততারূপ বহ্নি—যাহা বক্তৃতায় বা দৈববাদনায় উজ্জলিত হয়, তাহা নির্ব্বাণ করিতে হয় না।

উত্তম তাহাই ধরিয়া রাখ; সর্ব্বপ্রকার মন্দ হইতে পরাঙ্মুখ হইয়া ২১
থাক। ২২

এখন, শান্তিদাতা ঈশ্বর আপনি তোমাদিগকে সর্ব্বতোভাবে শুদ্ধাচারী করিয়া তুলুন; আর তোমাদের আত্মা, প্রাণ ও শরীর আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের উপস্থিতি পর্য্যন্ত সর্ব্বতোভাবে অদূষণীয়রূপে রক্ষিত হউক। তোমাদের আহ্বানকারী বিশ্বস্ত, তিনি তাহা করিবেনও। ২৩ ২৪

ভ্রাতৃগণ, আমাদের জন্যে প্রার্থনা কর। ২৫

পবিত্র প্রেমচুম্বন দিয়া সকল ভ্রাতৃগণকে নমস্কার কর। আমি তোমাদিগকে প্রভুর দিব্য দিতেছি, যেন এই পত্র খানি সকল ভ্রাতৃগণের গোচরে পঠিত হয়। ২৬ ২৭

আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের অনুগ্রহ তোমাদের সঙ্গে থাকুক। ২৮

---

# থেসালোনিকীয়দের প্রতি দ্বিতীয় পত্র।

---

**পাউল,** সিলবানস ও তিমোথিয়স, ঈশ্বর পিতার সঙ্গে ও প্রভু য়েশু খ্রীষ্টের সঙ্গে সংমিলিত থেসালোনীকিয়দের সমাজের প্রতি— ১

আমাদের ঈশ্বর পিতা হইতে ও প্রভু য়েশু খ্রীষ্ট হইতে তোমাদের প্রতি অনুগ্রহ ও শান্তি বর্ত্তুক। ২

ভ্রাতৃগণ, তোমাদের সকলের জন্য সতত ঈশ্বরকে ধন্যবাদ না করিয়া আমরা থাকিতে পারি না। আর তাহা করা উপযুক্তও বটে, যেহেতু তোমাদের বিশ্বাস অত্যন্ত বৃদ্ধি পাইতেছে আর তোমাদের সকলের প্রেম পরস্পরের প্রতি বর্দ্ধিত হইতেছে, এরূপ বর্দ্ধিত হইতেছে যে, আমরা আপনারা ঈশ্বরের সমাজগণের মধ্যে তোমাদের ৩ ৪

বিষয়ে অর্থাৎ তোমরা সমুদয় তাড়না ও দুঃখ ক্লেশ ভোগ করিতে করিতে যে সহিষ্ণুতা ও বিশ্বাস প্রদর্শন করিতেছ, তজ্জন্যে
৫ গর্ব্ব করিতেছি ; ⌈তাহাদের এই রূপ তাড়না⌉ ঈশ্বরের ন্যায্য বিচারের এক পূর্ব্বলক্ষণ, যেহেতু তাঁহার উদ্দেশ্য যে তোমরা তদ্দ্বারা ঈশ্বরের সেই রাজ্যের যোগ্যপাত্র হইয়া উঠ, যৎজন্যে তোমরা
৬ ভুগিতেছ ; কারণ যাহারা তোমাদিগকে দুঃখ ক্লেশ দেয়, তাহাদিগকে
৭ দুঃখ ক্লেশরূপ প্রতিফল দেওয়া এবং দুঃখভোগী যে তোমরা, তোমাদিগকে আমাদের সহিত প্রভু য়েশুর প্রকাশ কালে বিশ্রাম দান করা ঈশ্বরের বিচারে ন্যায্য হয়, সন্দেহ নাই অর্থাৎ যখন তিনি আপন
৮ শক্তিপ্রকাশক দূতগণ সমভিব্যহারে অগ্নিশিখা সহকারে আসিয়া তাহাদিগকেই ন্যায্য প্রতিফল দিবেন, যাহারা ঈশ্বরকে জানে না
৯ আর আমাদের প্রভু য়েশুর শুভসমাচারের বাধ্য হয় না। ইহারাই তখন ন্যায্য দণ্ড ভুগিবে—তাহারা প্রভুর সম্মুখ হইতে ও তাঁহার
১০ পরাক্রমের প্রভাব হইতে দূরীকৃত হইয়া অনন্ত সর্ব্বনাশ ভুগিবে অর্থাৎ সেই দিনে, যখন তিনি আসিয়া আপন পবিত্রদিগের ⌈মহিমার হেতুতে⌉ মহিমান্বিত হইবেন, আর যখন লোকে তাঁহাতে বিশ্বাস কারীদিগের ⌈সৌভাগ্য⌉ দেখিয়া তাঁহার বিষয়ে চমৎকৃত হইবে। (যেহেতু তোমাদের নিকট আমরা যে সাক্ষ্য প্রদান করিয়াছি, তাহা
১১ তোমরা বিশ্বাস করিয়াছ) আর এই জন্যে আমরা সতত তোমাদের জন্যে প্রার্থনাও করিয়া থাকি, যেন আমাদের ঈশ্বর তোমাদিগকে তৎজন্য যোগ্য পাত্র বলিয়া গণনা করেন, যৎজন্য তোমরা আহূত হইয়াছ ; আর যেন তিনি তোমাদের অন্তরে সৎবিষয়ে সুপ্রবৃত্তি দান
১২ করেন ও বিশ্বাসমূলক কার্য্য শক্তিমানরূপে সাধন করেন ; তাহাতে যেন আমাদের প্রভু য়েশুর নাম তোমাদের দ্বারা মহিমান্বিত হয়, আর তোমরা যেন তাঁহার দ্বারা ⌈মহিমান্বিত⌉ হও, আর এ সকল আমাদের ঈশ্বরের ও প্রভু য়েশু খ্রীষ্টের অনুগ্রহদানের পরিমাণানুযায়ী হইবে।

**এখন,** ভ্রাতৃগণ, আমাদের প্রভু যেশু খ্রীষ্টের উপস্থিতির ও ২
তাঁহার নিকটে আমাদের সংগৃহীত হওনের বিষয়ে আমরা তোমা- ২
দিগকে বিনতি করিতেছি যে, যেন প্রভুর দিন নিকট হইল, এই
বলিয়া তোমরা হঠাৎ বিচলিত চিত্ত হইও না, উদ্বিগ্নও হইও না,
কোন আত্মাভিভূত ব্যক্তি দ্বারা, কিম্বা আমাদের বাক্য কি
পত্রদ্বারাও নহে। সাবধান, পাছে কেহ কোনও প্রকারে তোমা- ৩
দের ভ্রান্তি জন্মায়; যেহেতু অগ্রে বিশ্বাসভ্রষ্টতা না ঘটিলে এবং
সেই পাপ স্বরূপ মনুষ্য—সেই সর্ব্বনাশের পাত্র—প্রকাশিত না
হইলে সেই দিন আসিবে না; সে ঈশ্বর খ্যাত সকলের কিম্বা ৪
সকল আরাধ্য বিষয়ের বিপক্ষতা করিবে ও অহঙ্কারে এতদূর তুচ্ছ
করিবে, যে সে আপনি ঈশ্বরের পবিত্রাবাসে উপবেশন করিয়া
আপনাকে ঈশ্বর বলিয়া প্রকাশ করিবে। তোমাদের কি স্মরণ ৫
হইতেছে না যে, তোমাদের নিকটে থাকিবার সময়ে, আমি এই
সকল বিষয় তোমাদিগকে কহিয়াছিলাম? আর নির্দ্দিষ্ট সময়ের ৬
অগ্রে তাহার প্রকাশ পাইবার বাধা কি, তাহা ত তোমরা জ্ঞাত
আছ। কারণ স্বেচ্ছাচারীতার গুপ্ত ভাব সক্রিয় হইতে লাগিয়াছে; ৭
কেবল যে এখন বাধা দিতেছে, তাহার অপসারিত হইবার অপেক্ষা।
সে অপসারিত হইলে, তখন সেই স্বেচ্ছাচারী প্রকাশিত হইবে,যাহাকে ৮
প্রভু যেশু আপন মুখের ফুৎকারে নিহত করিবেন ও আপন আগ-
মনের প্রকাশের প্রভাবে ধ্বংস করিবেন অর্থাৎ সেই তাহাকে, যাহার ৯
উপস্থিতি শয়তানের কার্য্যকারীতা অনুসারে হইবে—সে সর্ব্বপ্রকার
মিথ্যামূলক [ও মিথ্যাজনক] শক্তি-কার্য্য,লক্ষণ ও অদ্ভুত কার্য্য সহকারে
উপস্থিত হইবে, আর সে সর্ব্বনাশ পাত্রদের পক্ষে সর্ব্বপ্রকার অন্যা- ১০
য়তা-সাধন প্রতারণা সহকারে উপস্থিত হইবে; কারণ যাহাতে
তাহাদের পরিত্রাণ লাভ হইতে পারিত, সেই সত্যকে তাহারা ভাল
না বাসিয়া অগ্রাহ্য করিয়াছিল। আর সেই জন্য ঈশ্বর তাহাদের ১১
নিকট প্রতারণাজনক কার্য্যকারীতা পাঠাইয়া দিবেন, তাহাতে যেন

১২ তাহারা মিথ্যাকেই বিশ্বাস করে, তাহাতে যেন সেই সকলেই দণ্ডাজ্ঞাপ্রাপ্ত হয়, যাহারা সত্যকে বিশ্বাস না করিয়া অন্যায়তায় আনন্দ করিয়াছিল।

১৩ কিন্তু তোমাদের জন্য, ভ্রাতৃগণ ও প্রভুর প্রিয়পাত্রেরা, তোমাদের জন্য আমরা ঈশ্বরকে সতত ধন্যবাদ না করিয়া ক্ষান্ত থাকিতে পারি না, কেননা ঈশ্বর তোমাদিগকে আত্মাদ্বারা পূতীকৃত করিয়া ও সত্যতায় বিশ্বাস দান করিয়া প্রথমাবধি পরিত্রাণের জন্য মনো-
১৪ নীত করিয়াছেন; আর সেই জন্য তিনি আমাদের শুভসমাচার দ্বারা তোমাদিগকে আহ্বান করিয়াছেন, যেন তোমরা আমাদের প্রভু য়েশু
১৫ খৃষ্টের মহিমার অধিকারী হইতে পার। এমন হইলে তবে, ভ্রাতৃগণ, তোমরা অটল হইয়া দাঁড়াও আর যে শিক্ষা তোমরা আমাদের মুখের বাক্য দ্বারা হউক, বা আমাদের কোন পত্র দ্বারাই হউক, প্রাপ্ত হইয়াছ, তাহা ধরিয়া রাখ।

১৬ এখন, আমাদের প্রভু য়েশু খৃষ্ট আপনি, ও আমাদের পিতা ঈশ্বর, যিনি আমাদিগকে প্রেম করিয়াছেন ও অনুগ্রহ করিয়া আমা-
১৭ দিগকে অনন্ত শান্তি এবং এক উত্তম প্রত্যাশা দান করিয়াছেন, তিনি তোমাদের হৃদয়ে সান্ত্বনা দান করুন ও তোমাদিগকে প্রত্যেক উত্তম কার্য্যে ও বাক্যে অটল করিয়া দিউন।

৩ আমার শেষ কথা, ভ্রাতৃগণ, তোমরা আমাদের জন্য প্রার্থনা কর, যেন প্রভুর বাক্য অবাধে ব্যাপিয়া যায় ও মহিমান্বিত হয়, যেমন
২ তোমাদের নিকট হইয়াছেও; আর যেন আমরা উচ্ছৃঙ্খল ও মন্দ মনুষ্যদের হইতে উদ্ধার পাই; কারণ বিশ্বাস করা সকলের কার্য্য নয়।
৩ কিন্তু প্রভু বিশ্বস্ত, তিনিই তোমাদিগকে অটল করিয়া দিবেন এবং সেই
৪ মন্দ স্বরূপ হইতে রক্ষা করিবেন। আর প্রভুতে নির্ভর দিয়া আমার তোমাদের সকলের বিষয়ে এই প্রতীতি যে তোমরা আমাদের সকল
৫ আদেশ পালন করিতেছ আর পালন করিবেও। আর প্রভু তোমা-

দের হৃদয়কে ঈশ্বরের প্রেমের দিকে ও খ্রীষ্টীয় দুঃখসহিষ্ণুতার দিকে লইয়া যাউন।

এখন, ভ্রাতৃগণ, আমরা তোমাদিগকে আমাদের প্রভু যেশু খ্রীষ্টের ৬ নামে আদেশ করিতেছি যে, তোমরা এমন সকল ভ্রাতা হইতে পৃথক হও, যে আমাদের নিকট হইতে প্রাপ্ত শিক্ষানুসারে আচরণ না করিয়া অনিয়মিত মতে আচরণ করে। কারণ আমাদিগকে অনুকরণ করা ৭ যে তোমাদের অবশ্য কর্ত্তব্য, ইহা তোমরা আপনারা জান; যেহেতু আমরা তোমাদের মধ্যে অনিয়মিত মতে আচরণ করি নাই; আর ৮ আমরা বিনামূল্যে কাহারো হইতে আহারও গ্রহণ করি নাই, বরং আমরা যেন তোমাদের কাহারো ভারস্বরূপ না হই, এই জন্যে আমরা রাত্রিদিন পরিশ্রম ও কষ্ট স্বীকার করিয়া কর্ম্ম করিয়াছিলাম। আমাদের অধিকার নাই বলিয়াই যে আমরা গ্রহণ করি নাই, এমন ৯ নয়, বরং তোমরা যেন আমাদের অনুকারী হইতে পার, সেই জন্য আমরা আপনাদিগকে তোমাদের আদর্শরূপে প্রদর্শন করিয়াছি। কারণ যখন আমরা তোমাদের নিকটে ছিলাম, তখন আমরা তোমা- ১০ দিগকে এই আদেশ দিয়াছিলাম যে, যদি কেহ কর্ম্ম করিতে না চাহে, তবে সে আহারও না করুক। কারণ আমরা শুনিতে পাই যে, ১১ তোমাদের মধ্যে এমন কতক জন লোক আছে, যাহারা অনিয়মিত মতে আচরণ করে—যাহারা কোন কর্ম্ম না করিয়া অনধিকার চর্চ্চা করে। এখন, যাহারা এই প্রকার লোক, তাহাদিগকে আমরা আমা- ১২ দের প্রভু যেশু খ্রীষ্টের নামে আদেশ দিতেছি ও অনুরোধ করিতেছি যে, তাহারা ধীর ভাবে কর্ম্ম করিয়া নিজ উপার্জ্জিত আহার ভক্ষণ করুক। কিন্তু তোমরা, ভ্রাতৃগণ, তোমরা সৎকর্ম্ম করিতে ক্লান্ত ১৩ হইও না। আর যদি কেহ আমাদের এই পত্রে লিখিত বাক্যের ১৪ অবাধ্য হয়, তাহাকে চিনিয়া রাখ, তাহা হইতে স্বতন্ত্র থাকিবে, যেন সে লজ্জা পায়। কিন্তু তাহাকে শত্রু বলিয়া গণিও না, বরং ভ্রাতার ১৫ মত তাহাকে উপদেশ দিও।

১৬ এখন, শান্তি দাতা প্রভু আপনি সতত ও সর্ব্বতোভাবে তোমাদিগকে শান্তি প্রদান করুন। প্রভু তোমাদের সকলের সঙ্গে থাকুন।

১৭ এই নমস্কারটি আমার অর্থাৎ পাউলের স্বহস্তের লেখা; এইটিই প্রত্যেক পত্রেতে আমার চিহ্ন—এইরূপ আমি লিখি।

১৮ আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের অনুগ্রহ তোমাদের সকলের সঙ্গে থাকুক।

---

# তিমোথেয়সের প্রতি প্রথম পত্র।

---

১ পাউল, খ্রীষ্ট য়েশুর আপষ্টল—আমাদের ত্রাণকর্ত্তা ঈশ্বরের ও
২ আমাদের প্রত্যাশাস্থল প্রভু খ্রীষ্ট য়েশুর আদেশানুযায়ী, বিশ্বাস সম্বন্ধে আমার বাস্তবিক সন্তান তিমোথেয়সের প্রতি—ঈশ্বর পিতা হইতে ও আমাদের প্রভু য়েশু খ্রীষ্ট হইতে অনুগ্রহ, দয়া ও শান্তি তোমার প্রতি বর্ত্তুক।

৩ মাকেদোনীয়া দেশে প্রস্থান কালে যেমন আমি তোমাকে এফেসুস্ নগরে থাকিতে অনুরোধ করিয়াছিলাম, যেন তুমি তথায় থাকিয়া
৪ কতক জনকে আজ্ঞা কর, যেন তাহারা বিপরীত শিক্ষা না দেয়, এবং কাহিনীতে ও সেই অশেষ বংশাবলিতে মনোযোগ না করে, [সেই রূপ এখনও করিতেছি], কারণ তাহাতে কেবল তর্কবিতর্ক হইয়া উঠে,
৫ বিশ্বাসমূলক ঈশ্বরের গৃহকার্য্য সাধিত হয় না; কিন্তু সেই অনুরোধের উদ্দেশ্য এক প্রেম, যাহা বিশুদ্ধ হৃদয়, উত্তম অন্তঃসাক্ষী ও অকপট
৬ বিশ্বাস হইতে উদ্ভূত; যে গুলি হইতে কতক জন পরাঙ্মুখ হইয়া
৭ বৃথা বাচালির দিকে গিয়াছে; তাহারা ব্যবস্থার অধ্যাপক হইতে চাহে,

অথচ কি বলিতেছে, কিম্বা যে বিষয়ে স্থির সিদ্ধান্ত করিতেছে, তাহা বুঝে না। কিন্তু আমরা জানি যে, ব্যবস্থাটি উত্তম, যদি লোকে তাহা ৮ ন্যায্যরূপে ব্যবহার করে, অর্থাৎ আমরা ইহাই জানি যে, যাথার্থিকের ৯ জন্যে ব্যবস্থা বিধান হয় নাই, তাহা স্বেচ্ছাচারীদের ও দুর্দ্দান্তদের জন্য, অধার্ম্মিকদের ও পাপিষ্ঠদের জন্য, অশুচিদের ও ধর্ম্মদ্বেষীদের জন্য, পিতৃঘাতকদের ও মাতৃঘাতকদের জন্য, নরঘাতকদের, ব্যভি- ১০ চারিদের ও পুংগামীদের জন্য, নরতস্করদের, মিথ্যাবাদীদের ও মিথ্যাশপথকারীদের জন্য, এবং আর আর যাহা কিছু বিশুদ্ধ শিক্ষার বিরুদ্ধ, সেই সমুদয়ের জন্য; ⌜অর্থাৎ সেই শিক্ষা⌝, যাহা আমাদের ধন্য ঈশ্বরের মহিমা বিষয়ক শুভসমাচারানুযায়ী, যাহা আমাকে ১১ গচ্ছিত হইয়াছে।

যিনি আমাকে সক্ষম করিয়াছেন, আমাদের সেই প্রভু খ্রীষ্ট য়েশুকে ১২ আমি কৃতজ্ঞতা অর্পণ করি যে, তিনি আমাকে বিশ্বস্ত জ্ঞান করিয়া পরিচর্য্যাপদে নিযুক্ত করিয়াছেন, অর্থাৎ এমন এক জনকে যে পুর্ব্বে ১৩ প্রভুনিন্দক, তাড়নাকারীও উৎপীড়ক ছিল। কিন্তু অবিশ্বাস বশতঃ অজ্ঞানতায় তাহা করিয়াছিলাম বলিয়া আমি দয়া প্রাপ্ত হইয়াছি; আর আমাদের প্রভুর অনুগ্রহ ও তৎজনিত খ্রীষ্ট য়েশু মূলক বিশ্বাস ১৪ ও প্রেম ⌜আমার অন্তরে⌝ অপর্য্যাপ্ত বৃদ্ধি পাইয়াছে। অটল এই ১৫ বাক্যটি ও সর্ব্বতোভাবে গ্রহণীয় যে, খ্রীষ্ট য়েশু পাপীদের পরিত্রাণ করিতে এ জগতে আগমন করিয়াছিলেন, যাহাদের মধ্যে আমিই প্রধান। তবে এই জন্যে আমি দয়া প্রাপ্ত হইলাম, যেন য়েশু খ্রীষ্ট ১৬ এই ⌜পাপী-⌝ প্রধানের প্রতি আপনার দীর্ঘসহিষ্ণুতার পরাকাষ্ঠা প্র- দর্শন করিতে পারেন, তাহাতে যেন যাহারা অনন্ত জীবন লাভের জন্য তাঁহাতে বিশ্বাস করিবে, তাহাদের পক্ষে যেন আমি উদাহরণ স্বরূপ হইয়া উঠি। এখন, অনাদি অনন্ত অধিপতি অর্থাৎ অবিকার্য্য, অদৃশ্য ১৭ ও একমাত্র ঈশ্বরের অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত সম্মান ও মহিমা হউক। আমেন।

১৮ হে আমার সন্তান তিমোথিয়স, তোমার উপর পূর্ব্বে যে সকল দৈববাক্য উক্ত হইয়াছিল, তদনুসারে আমি তোমাকে এই আদেশ দিতেছি, তুমি সেই [দৈববাক্য] প্রভাবে সেই উত্তম যুদ্ধে শেষ পর্য্যন্ত সংগ্রাম করিয়া বিশ্বাস ও গ্লানিশূন্য
১৯ অন্তঃসাক্ষী রক্ষা কর। কারণ ইহাই পরিত্যাগ করাতে কতক
২০ জনের বিশ্বাস-তরী ভঙ্গ হইয়াছে। তাহাদের মধ্যে হুমেনায়স্ ও আলেক্‌সান্দর, যাহাদিগকে আমি শয়তানের হাতে সমর্পণ করিয়াছি, যেন তাহারা শাসিত হইয়া ঈশ্বরনিন্দা হইতে নিরস্ত থাকে।

২ এখন, আমি সর্ব্বাগ্রে এই অনুরোধ করিতেছি, যেন সকল মনু-
২ ষ্যের জন্য বিনতি, প্রার্থনা, অনুরোধ প্রার্থনা ও ধন্যবাদ করা হয়; এবং অধিপতিগণের ও কর্ত্তৃপদপ্রাপ্ত সকলের জন্য যেন তাহা করা হয়, তাহাতে যেন আমরা নির্ব্বিঘ্নে ও শান্তিতে জীবন যাপন করিতে পারি, আর সেই সঙ্গে যেন আমরা সর্ব্বতোভাবে ঈশ্বরপরায়ণতায় ও ভদ্র-
৩ তায় থাকিতে পারি। ইহাই আমাদের ত্রাণকর্ত্তা ঈশ্বরের দৃষ্টিতে
৪ উত্তম ও প্রীতিকর; যেহেতু তাঁহার ইচ্ছা সকল মনুষ্যই পরিত্রাণ
৫ পায়, সকলেই সত্যবিষয়ক তত্ত্বজ্ঞান লাভ করে। কারণ একমাত্র এক ঈশ্বর আছেন, আর ঈশ্বর ও মনুষ্যদের মধ্যে একমাত্র এক
৬ মধ্যস্থ—এক মনুষ্য মধ্যস্থ—আছেন—সেই খ্রীষ্ট যীশু, যিনি সকলের জন্যে আপনাকে নিষ্ক্রয়মূল্য রূপে দান করিলেন; যেন এই বিষয়ে
৭ যথা সময়ে সাক্ষ্য প্রদান করা হয়; যে জন্য আমি প্রচারক ও আপষ্টল নিযুক্ত হইয়াছি (আমি সত্য বলিতেছি, মিথ্যা বলিতেছি না), বিজাতিদের বিশ্বস্ত ও প্রকৃতই শিক্ষক।

৮ অতএব, আমার ইচ্ছা যে, পুরুষেরা সর্ব্বত্র পবিত্র হস্ত উত্তোলন করিয়া ক্রোধ ও বিরোধভাব ত্যাগ করিয়া প্রার্থনা করে।
৯ সেই রূপ, স্ত্রীলোকে সর্ব্বাঙ্গে বস্ত্রাবরিত থাকিয়া লজ্জা ও সতীত্বরূপ অভরণে আপনাকে শোভিত করুক; কেশবেশে, স্বর্ণে, কিম্বা মুক্তায়,

কি মহার্হ পরিচ্ছদে আপনাকে ভূষিত না করুক; বরং সৎকার্য্যে ১০ বিভূষিত হউক, কারণ ইহাই ঈশ্বর পরায়ণতাব্রতে ব্রতী স্ত্রীলোক-দের উপযুক্ত। স্ত্রীলোকে মৌন ভাবে সম্পূর্ণ বশতাপন্ন হইয়া শিক্ষা ১১ করুক। স্ত্রীলোকে যে শিক্ষা দেয়, ইহা আমি নিষেধ করি, ১২ তাহারা পুরুষের উপরে কোন মতে ক্ষমতাও চালাইবে না, বরং তাহারা যেন মৌন ভাব অবলম্বন করিয়া থাকে। (কারণ আদাম ১৩ প্রথমে গঠিত হইয়াছিলেন, তাহার পরেতে হেবা; আর আদাম ১৪ প্রতারিত হন নাই, নারীই প্রতারিত হইয়া পাতকীনী হইয়াছিলেন। কিন্তু সন্তান জনন দ্বারা সে পরিত্রাণ পাইবে, যদি সে বিশ্বাসে, ১৫ প্রেমে, পবিত্রতায় ও সেই সঙ্গে প্রবুদ্ধ ভাবে থাকে)।

সত্য এই বাক্য যে, যে কেহ বিশপ* পদের স্পৃহা করে, সে এক ৩ উত্তম পদের কামনা করে। তবে বিশপের অনিন্দনীয় হওয়া আব- ২ শ্যক, একমাত্র স্ত্রীর স্বামী, অপ্রমত্ত, প্রবুদ্ধ, সুব্যবস্থ, আতিথেয়, শিক্ষা- ৩ কুশল, পানাসক্ত নয়; প্রহারক নয়; বরং নম্রশীল, নির্ব্বিবাদী, অর্থ-প্রিয় নয়; এমন এক জন, যে নিজ পরিবারের সুপরিচালনা করে, ৪ আর যে সম্পূর্ণ গম্ভীরতার সহিত আপন সন্তান সন্ততিদিগকে শাসনে রাখে, (কারণ যে নিজ পরিবারের সুপরিচালনা করিতে না জানে, ৫ সে কি করিয়া ঈশ্বরের সমাজের তত্ত্বাবধারণ করিবে); সে নব- ৬ শিষ্য না হউক, পাছে সে উৎস্ফীত হইয়া দিয়াবলের বিচারে পতিত হয়। আর ইহাও আবশ্যক যে, বাহিরের লোকের নিকট তাহার ৭ সুখ্যাতি থাকে, পাছে সে অখ্যাতিতে ও শয়তানের ফাঁদে পড়ে।

সেইরূপ পরিচারকদেরও † গম্ভীর হওয়া আবশ্যক, দুমুখো না ৮ হউক, অনেক দ্রাক্ষারস পানাসক্ত না হউক, অর্থলোলুপ না হউক; আমা- ৯ দের বিশ্বাসগত গূঢ়রহস্যকে বিশুদ্ধ অন্তঃসাক্ষীতে ধারণ করুক। আর ১০ তাহারা অগ্রে পরীক্ষিত হউক, তবে—অনিন্দনীয় প্রতীয়মান হইলে

* দেখ, প্রেঃ ক্রিঃ ২০; ২৮ পদের টিপ্পনী।

† প্রেরিতৎ ২০; ২৮ পদের টিপ্পনী দেখ।

১১ পর—তবে পরিচর্য্যাপদ গ্রহণ করুক। সেইরূপ স্ত্রীলোকদেরও গম্ভীর হওয়া আবশ্যক; পরনিন্দুক না হৌক, অপ্রমত্তা, সর্ব্ববিষয়ে
১২ বিশ্বস্তা হউক। পরিচারকেরা এক মাত্র স্ত্রীর স্বামী হউক; তাহারা নিজ সন্তানদের ও নিজ পরিবারের কার্য্য সুপরিচালনা
১৩ করুক। কারণ পরিচারকের কার্য্য উত্তমরূপে সম্পন্ন করিলে তাহারা এক উত্তম খ্যাতি এবং খৃষ্ট য়েশুতে বিশ্বাসমূলক বিপুল উৎসাহ লাভ করিবে।

১৪ এই সমুদয় আমি তোমাকে লিখিতেছি, কিন্তু হয় ত আমি অন-
১৫ তিবিলম্বে তোমার নিকটে যাইব। আর যদিই বা আমার বিলম্ব হয়, তাহা হইলে যেন ইহার মধ্যে জানিতে পার যে, কিরূপে ঈশ্বরের সেই গৃহে কার্য্য চালাইতে হয়, যাহা জীবন্ত ঈশ্বরের মন্দির, যাহা
১৬ সত্যের স্তম্ভ ও ভিত্তি স্বরূপ; আর ঈশ্বর পরায়ণতাজনক 'সত্য-রূপ' গূঢ়রহস্যটি যে অতি গুরুতর বিষয়, ইহা সর্ব্ববাদী সম্মত—তিনি মাংসে প্রকাশিত হইয়াছেন, আত্মাতে যাথার্থিকীকৃত হইয়াছেন। কতকগুলি দূতকে দর্শন দিয়াছেন, বিজাতিদের মধ্যে প্রচারিত হইয়াছেন, জগতে বিশ্বাসিত হইয়াছেন, মহীয়ান অবস্থায় ঊর্দ্ধনীত হইয়াছেন।

৪ **এখন,** আত্মা স্পষ্টাক্ষরে কহিতেছেন যে, শেষের কালে কেহ
২ কেহ বিশ্বাসভ্রষ্ট হইয়া ভ্রান্তিজনক আত্মাদিগেতে ও পিশাচোদ্ভুত শিক্ষাতে মনোযোগ করিবে, তাহারা কাপট্য করিয়া মিথ্যা বলিবে।
৩ তাহাদের নিজের অন্তঃসাক্ষী উত্তপ্ত লৌহে দাগী,* তাহারা বিবাহ করিতে নিষেধ করিবে, এবং বিশেষ বিশেষ খাদ্য সামগ্রী—যাহা ঈশ্বর বিশ্বাসী ও সত্যাভিজ্ঞদিগের কৃতজ্ঞতা সহকারে গ্রহণের জন্য
৪ সৃজন করিয়াছেন—তাহা গ্রহণ করিতে নিষেধ করিবে। কারণ ঈশ্ব-

* অর্থাৎ উত্তপ্ত লৌহ শলকাদ্বারা দাগা হইয়াছে। ক্রীতদাসদিগকেই কেবল দাগ দেওয়া হইত না, অপরাধিদিগকেও ঐরূপে দাগ দেওয়া হইত। সেই রূপ তাহাদের অন্তঃসাক্ষী দাগা হইয়াছে, অর্থাৎ তাহারা আপনাদিগকে দোষী জানে।

রের প্রত্যেক সৃষ্ট বস্তু উত্তম, এমন কিছুই বর্জ্জনীয় নহে, যাহা ধন্যবাদ পূর্ব্বক গ্রহণ করা হয়; কারণ তাহা ঈশ্বরের বাক্য ও প্রার্থনা প্রয়োগে ৫ পবিত্রীকৃত হয়।

এই সমুদয় যদি তুমি ভ্রাতৃগণের মনোগোচর করিয়া দাও, তাহা ৬ হইলে তুমি খ্রীষ্ট য়েশুর এমন এক জন উত্তম পরিচারক হইবে, যিনি বিশ্বাস সম্বন্ধীয় বাক্যে ও সেই উত্তম শিক্ষা মতে উত্তরোত্তর পরিপুষ্ট হইতেছেন, যাহার তুমি অনুশীলন করিয়া আসিতেছ। কিন্তু ৭ জঘন্য ও বাচালতাগর্ভ কাহিণীসমূহ অগ্রাহ্য কর। আর ঈশ্বর-পরায়ণতার ঐকান্তিক অনুষ্ঠান কর; কারণ শারীরিক ব্যায়াম ৮ অল্প মাত্র উপকারে আইসে, কিন্তু ঈশ্বরপরায়ণতা সর্ব্ববিষয়ে উপকারে আইসে, কারণ তৎসম্বন্ধে এই জীবনের জন্য ও ভাবী জীবনের জন্য অঙ্গীকার রহিয়াছে। এই বাক্য অটল ও সর্ব্বতোভাবে ৯ গ্রহণের যোগ্য। কারণ এই জন্যেই আমরা পরিশ্রম করিতেছি ও ১০ প্রাণপণ করিতেছি, যেহেতু আমরা আমাদের ভরসা সেই জীবন্ত ঈশ্বরেতে স্থাপন করিয়াছি, যিনি সকল মনুষ্যের, বিশেষতঃ বিশ্বাসীদের, ত্রাণকর্ত্তা। এই সমুদয় বিষয় আদেশ কর ও শিক্ষা দাও। তোমার ১১ অল্প বয়সের জন্য যেন কেহ তোমাকে অবহেলা করিতে না পারে, ১২ তুমি বরং, বিশ্বাসীদের আদর্শস্বরূপ হও—বাক্যে, আচরণে, প্রেমে, বিশ্বাসে, বিশুদ্ধ চরিত্রে। যে পর্য্যন্ত না আমি উপস্থিত হই, সেই পর্য্যন্ত ১৩ তুমি পঠনে, অনুরোধ করণে ও শিক্ষা কার্য্যে নিবিষ্ট থাক। প্রাচীন- ১৪ দের হস্তার্পণ সহকারে দৈববাদনার দ্বারা তোমাকে যে বর প্রদত্ত হইয়াছে, তৎবিষয়ে যেন উদাসীন থাকিও না। এই সমুদয় বিষয়ের ১৫ অনুষ্ঠান কর, এই সমুদয় বিষয়ে রত থাক, যেন তোমার উন্নতি সক-লের নিকট প্রকাশ পায়। আপনার বিষয়ে, আর কি কি শিক্ষা ১৬ দিতেছ, তৎবিষয়ে সাবধান। এই সমুদয় বিষয়ে ব্যাপৃত থাক; কারণ ইহা করিলে তুমি আপনার ও তোমার শ্রোতৃবর্গের পরিত্রাণ সাধন করিবে।

৫ এক জন বৃদ্ধকে ভর্ৎসনা করিও না, বরং তাহাকে পিতৃবৎ
২ অনুরোধ কর ; অল্পবয়স্কদিগকে ভ্রাতৃবৎ অনুরোধ কর ; প্রাচীনাদিগকে মাতৃবৎ, আর যুবতীদিগকে ভগিনীবৎ—অতি বিশুদ্ধ হৃদয়ে—
৩ 「অনুরোধ কর」। বিধবাদিগকে অর্থাৎ যাহারা বাস্তবিক বিধবা,
৪ তাহাদিগকে সম্মান কর ; কিন্তু যদি কোন বিধবার সন্তান সন্ততি কি পৌত্রাদি থাকে, তবে তাহারা অগ্রে নিজ পরিবারের প্রতি ধর্ম্মাচরণ করিতে অভ্যাস করুক, পিতামাতার প্রত্যুপকার
৫ করুক ; কারণ ইহা ঈশ্বরের দৃষ্টিতে প্রীতিকর। এখন, যিনি বাস্তবিক বিধবা অর্থাৎ নিতান্তই অনাথা, তিনি আপনার ভরসা ঈশ্বরের উপরে রাখিয়াছেন ও রাত্রি দিন কাকুক্তিমিনতি সহকারে
৬ প্রার্থনায় নিবিষ্ট থাকেন। কিন্তু যে আমোদ আহ্লাদে দিন
৭ কাটায়, সে জীয়ন্তে মৃতা। এই সকল আদেশ তাহাদিগকে দাও, যেন
৮ তাহারা অনিন্দনীয়রূপে আচরণ করে। কিন্তু যদি কেহ স্বজনগণের, বিশেষরূপে নিজ পরিবারের, তত্ত্বাবধান না করে, সে 「খ্রীষ্টীয়」 বিশ্বাসে
৯ কলঙ্ক দেয়, * সে একজন অবিশ্বাসী অপেক্ষাও মন্দ। ষষ্টি বৎসরের ন্যূন বয়স্কা কোন বিধবার নাম বিধবা তালীকায় লিখিত না হৌক,
১০ আর সে যদি এক মাত্র স্বামীর ভার্য্যা হইয়াছিল, যদি তাহার সৎকার্য্যের সুখ্যাতি থাকে ; যদি সন্তানাদি লালন পালন করিয়া থাকে ; যদি অতিথি সৎকার করিয়া থাকে, যদি পবিত্রদিগের চরণ ধৌত করিয়া থাকে, যদি দীন দুঃখীদিগের অভাব মোচন করিয়া থাকে, যদি সর্ব্বপ্রকার উত্তম কার্য্যের অনুষ্ঠান
১১ করিয়া থাকে, 「তবে তাহার নাম লিখিত হউক」। ন্যূনবয়স্কা বিধবাদিগকে অগ্রাহ্য কর ; কারণ যখন তাহারা কামপরতন্ত্রা হইয়া
১২ খ্রীষ্ট হইতে পরাঙ্মুখ হয়, তখন তাহারা বিবাহ করিতে চাহে ; তাহাদের মন তাহাদিগকে দূষিতে থাকে, যেহেতু তাহারা পূর্ব্বপ্রতীজ্ঞা ভঙ্গ

* গ্রীক ভাষায় লেখে—"সে বিশ্বাসকে অস্বীকার করিয়াছে।" ইহাতে এই বুঝায় যে, সে আর বিশ্বাস করিতে চাহে না।

করিয়াছে। সেই সঙ্গে তাহাদের আলস্য অভ্যাস পাইয়া তাহারা ১৩ বাড়ী বাড়ী বেড়ায়; আর তাহারা যে শুদ্ধ অলস হয়, এমন নয়, তাহারা বাচাল ও পরচর্চ্চী হইয়া যাহা নিতান্ত অনুচিত, সে সমুদয় বলিয়া বেড়ায়। অতএব আমার ইচ্ছা যে, যুবতী বিধবারা বিবাহ করুক, ১৪ সন্তান সন্ততির জননী হউক; গৃহীনীপণা করুক, যেন বিপক্ষ কোনই সুযোগ না পায়; কারণ কতক জন ত সৎপথ ছাড়িয়া শয়তানের ১৫ পশ্চাৎ চলিয়া গিয়াছেই। যদি কোন বিশ্বাসীনীর ⌈পরিবারে⌉ ১৬ বিধবালোক থাকে, তবে তিনিই তাহাদের অভাব পূরণ করুন, সমাজ ভারগ্রস্ত না হউক। সমাজ যেন তাহাদেরই অভাব ⌈যথা-যোগ্যরূপে⌉ পূরণ করিতে পারে, যাহারা বাস্তবিক বিধবা।

যে প্রেসবিতরেরা * উত্তমরূপে অধ্যক্ষতা করেন, তাঁহারা দ্বিগুণ ১৭ সম্মানের যোগ্য, বিশেষরূপে যাঁহারা বাক্য সম্বন্ধে ও শিক্ষা সম্বন্ধে পরিশ্রম করেন; কারণ শাস্ত্র কহেন—"তুমি শস্যমর্দ্দক বলদের ১৮ মুখ বন্ধন করিবে না" (২ বিবঃ ২৫;৪)। অপিচ—"কর্ম্মকারী বেতনের যোগ্য"। দুই তিন জন সাক্ষী উপস্থিত না হইলে এক প্রেস্‌বিতরের ১৯ বিরুদ্ধে কোন অভিযোগ গ্রাহ্য করিও না। যাহারা পাপ করে, ২০ তাহাদিগকে সকলের সাক্ষাতে অনুযোগ কর, তাহাতে যেন অন্য সকলেও ভয় পায়। আমি তোমাকে ঈশ্বর, খ্রীষ্ট যেশু ও সন্তোষ- ২১ ভাজন দূতগণকে সাক্ষী রাখিয়া বলিতেছি যে, তুমি এই আদেশগুলি পালন কর, তুমি কাহারো উপর অন্যায় সন্দেহ না করিয়া এবং কাহারো প্রতি পক্ষপাত না করিয়া ⌈তাহা কর⌉। কাহারো মস্তকে সহসা হস্তার্পণ করিও না, পাছে তুমি পরের পাপের ২২ ভাগী হও, আপনাকে শুচি রক্ষা কর। আর কেবল মাত্র জল পান না ২৩ করিয়া তোমার মন্দাগ্নির জন্য ও তোমার পুনঃ পুনঃ দৌর্ব্বল্য জন্য কিছু কিছু দ্রাক্ষারস ব্যবহার করিবে। কোন কোন মনুষ্যের ২৪ পাপ সুস্পষ্ট—বিচারের পুর্ব্বেই প্রকাশ হইয়া পড়ে; কোন কোন মনু-

* প্রেরিত৮ ২০; ২৮ পদের টিপ্পনী দেখ।

ষ্যের পাপ বিচার করিলে পর প্রকাশ পায়। তাদৃশ এমন উত্তম কর্ম্মও আছে, যেগুলি সুস্পষ্ট, আর যেগুলি প্রকাশ হয় নাই, সেগুলিও গুপ্ত থাকিবার নয়।

৬ **দাসত্বযোয়ালিতে** আবদ্ধ ক্রীতদাস যাহারা, তাহারা আপনাদের কর্ত্তাদিগকে সর্ব্বতোভাবে সম্মানের যোগ্য জ্ঞান করুক,
২ যেন ঈশ্বরের নামের ও শিক্ষার নিন্দা না হয়। আর যাহাদের বিশ্বাসী কর্ত্তা আছে, তাহারা তাঁহাদিগকে ভ্রাতা বলিয়া অমান্য না করুক; বরং তাহারা আরো মন দিয়া তাঁহাদের দাসত্ব করুক, কারণ যাঁহারা সেবাকার্য্য দ্বারা উপকৃত হন, তাঁহারা বিশ্বাসী ও প্রিয়তম লোক। এই সমুদয় বিষয় শিক্ষা দাও এবং [পালন করিতে] অনুরোধ কর।

৩ যদি কেহ অন্য প্রকার শিক্ষা দেয় এবং আমাদের প্রভু যেশু খৃষ্টের বিশুদ্ধ বাক্যগুলিতে ও ঈশ্বরপরায়ণতাসম্মত শিক্ষাতে
৪ সম্মতি না দেয়, সে উৎস্ফীত, কিছুই বুঝে না, সে তর্কবিতর্করোগে ও বাক্‌বিতণ্ডারোগে রোগী, যাহা হইতে ঈর্ষ্যা, বিবাদ, পরনিন্দা, মন্দ সন্দেহ করা, রেষারেষী হইয়া উঠে, [আর এ সমুদয় এমন] মনুষ্যদের দ্বারা [করা হয়], যাহাদের বিবেক বিকৃত, যাহারা হৃতসত্য,
৫ যাহারা মনে করে যে, ঈশ্বর পরায়ণতা অর্থোপার্জ্জনের এক উপায়।
৬ তবে ঈশ্বরপরায়ণতা অল্পাকাঙ্ক্ষা সম্বলিত হইলে মহালাভের বিষয়
৭ বটে; কারণ আমরা এই জগতে কিছু সঙ্গে করিয়া আসি নাই, আর
৮ কিছু সঙ্গে করিয়া লইয়া যাইতেও পারিব না; তবে আহার আব-
৯ রণাদি থাকিলেই আমরা সন্তুষ্ট হইব। কিন্তু যাহারা ধনবান হইতে ইচ্ছা করে, তাহারা পরীক্ষায় ও ফাঁদে ও মূর্খ ও ক্ষতিজনক সর্ব্বপ্রকার লোভে পতিত হয়, যাহা মনুষ্যকে সর্ব্বনাশে ও উচ্ছন্নতায় মগ্ন করে।
১০ কারণ অর্থপ্রিয়তা সকল মন্দের মূল, যাহাতে মন দিয়া কতক জন বিশ্বাসপথভ্রষ্ট হইয়াছে ও আপনাদিগকে বিষম শোকশেলে বিদ্ধ করিয়াছে।

কিন্তু তুমি, হে ঐশ্বরিক পুরুষ, তুমি এই সমুদয়ের প্রতি বিমুখ ১১
হইয়া থাক। তুমি যাথার্থিকতার, ঈশ্বরপরায়ণতার, বিশ্বাসের,
প্রেমের, দুঃখসহিষ্ণুতার ও মৃদুতার অনুসরণ কর। সেই উত্তম ১২
বিশ্বাসযুদ্ধে শেষ পর্য্যন্ত দাঁড়াইয়া সংগ্রাম কর, অনন্তজীবন অবলম্বন
করিয়া থাক, যৎজন্য তুমি আহূত হইয়াছ এবং অনেক সাক্ষীর সম্মুখে
⌈খ্রষ্টবিষয়ক⌉ সেই উত্তম বিশ্বাসটির পরিচয় দিয়াছ। আমি তোমা- ১৩
কে সেই ঈশ্বরের সম্মুখে—যিনি সমুদয় বিষয়কে জীবন্ত করিয়া
রাখেন, এবং সেই খ্রষ্ট য়েশুর সম্মুখে, যিনি পন্তিয়স পিলাতের সাক্ষাতে
সেই উত্তম সাক্ষ্য প্রদান করিয়াছিলেন—আদেশ করিতেছি যে, ১৪
তুমি আদেশটি নিষ্কলঙ্করূপে ও অনিন্দনীয়রূপে আমাদের প্রভু য়েশু
খ্রষ্টের সেই আবির্ভাব দিন পর্য্যন্ত রক্ষা কর, যাহা যথা সময়ে তিনিই ১৫
প্রদর্শন করিবেন, যিনি আনন্দস্বরূপ, একাধিপতি, রাজাদিগের
রাজা, প্রভুদিগের প্রভু; যাঁহার একাই অমর্ত্ত্যতা আছে, যিনি অনধি- ১৬
গম্য আলোকে বাস করেন, যাঁহাকে কোন মনুষ্য দেখে নাই, দেখিতে
পারেও না; তাঁহারই সম্মান ও অনন্ত পরাক্রম থাকুক। আমেন।

এই বর্ত্তমান যুগের ধনবানদিগকে তুমি আদেশ কর, যেন ১৭
তাহারা গর্ব্বিতমনা না হয়, আর যেন তাহারা অনিত্য ধনের উপর
নির্ভর না করে, বরং যেন সেই ঈশ্বরেতে নির্ভর করে, যিনি আমা-
দিগকে আমাদের ভোগের জন্য সমুদয় বিষয় বাহুল্য রূপে যোগাইয়া
দেন, যেন তাহারা সৎকার্য্য সাধন করে, সৎকার্য্যরূপ ধনে ধনবান ১৮
হয়, মুক্তহস্ত হয়, দানশীল হয়; যেন তাহারা ভবিষ্যতের জন্য ১৯
আপনাদের উত্তম মূলধন সঞ্চয় করিয়া রাখে, যেন তাহারা সেই জীবন
অবলম্বন করে, যাহা প্রকৃত ⌈জীবন⌉।

হে তিমোথেয়স, তোমাকে গচ্ছিত সেই বিষয়টি রক্ষা কর এবং ২০
জঘন্য অনর্থক বাচালতা হইতে আর যাহাকে লোকে মিথ্যা করিয়া
ধর্ম্মতত্ত্ব বলে, সেই বিরোধিতার প্রতি বিমুখ হও; কারণ যে কতক ২১
জন এই রূপ ⌈ধর্ম্মতত্ত্ববিৎ বলিয়া⌉ পরিচয় দিয়া বেড়ায়, বিশ্বাস

বিষয়ে তাহাদের দিক্‌ভ্রম ঘটিয়াছে। অনুগ্রহ তোমার সহবর্ত্তী হৌক।

---

# তিমোথেয়সের প্রতি দ্বিতীয় পত্র।

---

১ পাউল, ঈশ্বরেচ্ছায় ও খ্রীষ্ট য়েশুগত জীবনের অঙ্গিকারানুযায়ী খ্রীষ্ট য়েশুর আপষ্টল, আমার প্রিয়তম সন্তান তিমোথেয়সের প্রতি—
২ ঈশ্বর পিতা হইতে ও আমাদের প্রভু খ্রীষ্ট য়েশু হইতে অনুগ্রহ, দয়া ও শান্তি তোমার প্রতি বর্ত্তুক।
৩ পিতৃগণের নিকটে থাকিতে অবধি যে ঈশ্বরের আমি বিশুদ্ধ অন্তঃসাক্ষীর সহিত ভজনা করিয়া আসিতেছি, তাঁহাকে আমি [তোমার
৪ জন্যে] ধন্যবাদ করিতেছি, আর আমার সকল প্রার্থনায় রাত্রি দিন তোমাকে অনবরত স্মরণ করিয়া থাকি, এবং তোমার অশ্রুপাত স্মরণ করিয়া, তোমাকে দেখিতে অত্যন্ত আকাঙ্ক্ষা করিতেছি,
৫ যেন আমার পূর্ণানন্দ উপভোগ হয়; যেহেতু তোমার অন্তরস্থ সেই অকপট বিশ্বাস স্মরণ হইয়াছে, যাহা প্রথমে তোমার মাতামহী লোইসের অন্তরে ও তোমার মাতা ঐনীকীর অন্তরে ছিল, আর, নিশ্চয় জানি,
৬ তোমারও অন্তরে আছে। সেই জন্যে আমি তোমাকে স্মরণ করাইয়া দিতেছি যে, তুমি ঈশ্বরের সেই বর উদ্দীপ্ত কর, যাহা আমার হস্তার্পণ
৭ দ্বারা প্রাপ্ত হইয়াছ। কারণ ঈশ্বর আমাদিগকে কাপুরুষের আত্মা দেন নাই; তিনি আমাদিগকে শক্তির, প্রেমের ও প্রবুদ্ধতার আত্মা
৮ দিয়াছেন। অতএব তুমি আমাদের প্রভুবিষয়ক সাক্ষ্যবাক্য বিষয়ে

এবং তাঁহার বন্দি যে আমি, আমার বিষয়েও লজ্জা করিও না; বরং তুমি ঈশ্বরদত্ত শক্তি পরিমাণে আমার সঙ্গে শুভসমাচারের জন্য নিগ্রহ সহ্য কর; কারণ তিনি আমাদিগকে পরিত্রাণ করিয়া এক ৯ পবিত্রপদবীতে আহ্বান করিয়াছেন—আমাদের কার্য্যানুসারে নহে, বরং আপনার নিজ নির্ব্বন্ধানুযায়ী ও আপনার সেই অনুগ্রহানুযায়ী যাহা সময়ারম্ভের পূর্ব্বেই খ্রীষ্ট য়েশুতে আমাদিগকে দান করা হইয়াছিল, আর এখন আমাদের সেই ত্রাণকর্ত্তা খ্রীষ্ট য়েশুর আবির্ভাবে প্রকা- ১০ শিত হইয়াছে, যিনি মৃত্যুকে নস্যাৎ করিয়া সেই শুভসমাচার দ্বারা জীবন ও নির্ব্বিকারতা প্রকাশ করিয়াছেন; যৎজন্য আমি প্রচারক ১১ ও আপষ্টল ও শিক্ষক বলিয়া নিযুক্ত হইয়াছি। এই কারণে আমি ১২ এই সমুদয় দুঃখ ভুগিতেছি; কিন্তু আমি লজ্জা করিতেছি না; কারণ আমি জানি, কাহার উপর আমি আমার ভরসা স্থাপন করিয়াছি, আর নিশ্চয় জানি যে, যাহা তিনি আমাকে গচ্ছিত করিয়া দিয়াছেন, তাহা তিনি সেই দিন পর্য্যন্ত রক্ষা করিতেও সক্ষম আছেন। যে ১৩ বিশুদ্ধ বাক্যগুলি আমার প্রমুখাৎ শ্রবণ করিয়াছ, সেই গুলি খ্রীষ্ট য়েশু মূলক বিশ্বাস ও প্রেমাধারে ধারণ কর। যে উত্তম বিষয়টি ১৪ তোমাকে গচ্ছিত হইয়াছে, তাহা আমাদের অন্তর্ব্বাসী পবিত্র আত্মার শক্তিতে রক্ষা কর।

তুমি জান যে, আশিয়াবাসী সকলে আমাকে পরিত্যাগ করিয়া ১৫ ফিরিয়া গিয়াছে—তাহাদের মধ্যে ফিগেলস্ ও হের্মোগেনেস আছে। ওনেসিফরসের পরিবারের প্রতি প্রভু দয়া করুন; কারণ ১৬ তিনি অনেকবার আমাকে আপ্যায়িত করিয়াছেন, এবং আমার শৃঙ্খলের জন্য লজ্জা করেন নাই; বরং যখন তিনি রোম নগরে ১৭ ছিলেন, তখন তিনি বহুযত্ন সহকারে আমার তত্ত্ব করিয়া আমার সন্ধান পাইয়াছিলেন, (প্রভু করুন যেন তিনি সেই দিনে প্রভুর ১৮ নিকটে দয়া প্রাপ্ত হন); আর এফেসস্ নগরে তিনি আমার যেরূপ সেবা করিয়াছিলেন, তাহা তুমি বিলক্ষণ জ্ঞাত আছ।

২ অতএব, আমার বৎস, তুমি খ্রীষ্ট য়েশু মূলক অনুগ্রহবলে
২ বলীয়ান হও। আর যে সকল বাক্য তুমি অনেক সাক্ষীর সমক্ষে আমার প্রমুখাৎ শ্রবণ করিয়াছ, সেই সমুদয় বিশ্বস্ত লোকদিগকে সমর্পণ কর, যাহারা অন্যান্যদিগকে শিক্ষা দিতে সক্ষম হইবে। তুমি
৩ খ্রীষ্ট য়েশুর উত্তম যোদ্ধার ন্যায় আমার সঙ্গে নিগ্রহ সহ্য কর।
৪ সৈন্যবৃত্তি অবলম্বিত কোন পুরুষ সংসার কার্য্যে জড়িভূত হয় না; কারণ সে তাহাকেই সন্তুষ্ট করিতে চাহে, যে তাহাকে নিযুক্ত
৫ করিয়াছে। যে জন জয়লাভের জন্য মল্লযুদ্ধ করে, সে নিয়ম
৬ মতে যুদ্ধ না করিলে জয়মালায় শোভিত হইবে না। পরিশ্রমকারী
৭ কৃষককে ⌈সকলের⌉ অগ্রেই ⌈ক্ষেত্রের⌉ ফল ভোগ করা উচিত, আমার এই কথাটি হৃদয়ঙ্গম কর, কারণ প্রভু তোমাকে সর্ব্ববিষয়ে অন্তর্দর্শিতা
৮ দান করিবেন। আমার শুভসমাচারানুযায়ী মৃতোত্থিত ও দাবিদের
৯ বংশোদ্ভূত খ্রীষ্টকে স্মরণ কর, যাঁহার শুভসমাচার প্রচারে আমি দুষ্কর্ম্ম-কারীর ন্যায় বন্ধন পর্য্যন্ত নিগ্রহ ভোগ করিতেছি; কিন্তু ঈশ্বরের বাক্য
১০ বদ্ধ নয়। সেই জন্য আমি নির্ব্বাচিতদের জন্য সকলই সহ্য করি, যেন তাহারাও খ্রীষ্ট য়েশু মূলক পরিত্রাণ ও তৎসঙ্গে অনন্ত মহিমা লাভ
১১ করে। এই বাক্যটি অটল অর্থাৎ যেখানে আমরা তাঁহার সঙ্গে মরি-
১২ য়াছি, সেখানে আমরা তাঁহার সঙ্গে জীবনধারণও করিব; যদি আমরা ⌈তাঁহার সঙ্গে⌉ দুঃখ সহিষ্ণুতা করি, তাহা হইলে আমরা তাঁহার সঙ্গে রাজত্বও করিব; আমরা যদি তাঁহাকে ⌈প্রভু বলিতে⌉ অস্বীকার হই,
১৩ তিনিও আমাদিগকে ⌈আপনার বলিতে⌉ অস্বীকার হইবেন। যদিও আমরা অবিশ্বস্ত হই, তিনি বিশ্বস্ত থাকিবেনই; কারণ তিনি প্রকৃত্যন্তর হইতে পারেন না।*

১৪ এই সমুদয় তাহাদিগকে স্মরণ করাইয়া দাও এবং প্রভুর সমক্ষে তাহাদিগকে আদেশ কর, যেন তাহারা বাগযুদ্ধ না করে, কারণ তাহা কোন উপকারে আইসে না, তাহাতে কেবল শ্রোতাদের মনোবিকার

* গৃক ভাষায় লেখে—তিনি আপনাকে অস্বীকার করিতে পারেন না।

জন্মে মাত্র। ঈশ্বরের দৃষ্টিতে তুমি বিশুদ্ধ লোক বলিয়া প্রতীয়মান ১৫
হইতে যত্নবান হও—এমন এক জনের ন্যায়, যাহার লজ্জা করিবার
প্রয়োজন নাই—যে সত্যের বাক্য যথাবিধানে বিতরণ করিতে
জানে। জঘন্য বাচালতা হইতে বিমুখ হও; কারণ তাহারা ১৬
অধর্ম্মপথে আরো অগ্রসর হইবে, আর তাহাদের বাক্য পিনেস্
রোগের মত চারিদিকে ক্ষয় করিতে থাকিবে; তাহাদের মধ্যে হিমে- ১৭
নায়স ও ফিলেটস্ আছে; তাহারা এমন লোক যাহাদের সত্যের
বিষয়ে দিক্‌ভ্রম ঘটিয়াছে, যাহারা বলে মৃতোত্থান হইয়া গিয়াছে, ১৮
আর এই বলিয়া কাহারো কাহারো বিশ্বাস বিপর্য্যস্ত করিয়া দিতেছে।
সে যাহা হৌক, ঈশ্বরের অটল ভিত্তি স্থির রহিয়াছে, আর তাহাতে ১৯
এই ⌈দুই কথা⌉ খোদিত রহিয়াছে যথা—"প্রভু জানেন যে কে কে
তাঁহার লোক;" আর—"যে প্রত্যেক জন প্রভুর নাম লয়, সে মন্দ
হইতে পৃথক হউক।" কিন্তু বৃহৎ এক গৃহে কেবল স্বর্ণের ও রৌপ্যের ২০
পাত্র থাকে না, তাহাতে কাষ্ঠের ও মৃত্তিকারও পাত্র থাকে;
কতকগুলি সম্মানের কার্য্যের জন্য, আর কতকগুলি অসম্মানের
কার্য্যের জন্য ব্যবহৃত হয়। শেষোক্ত গুলি হইতে যে আপনাকে ২১
পরিষ্কার করে, সেই সম্মানের কার্য্যের জন্য এক পাত্র হইবে—
গৃহকর্ত্তার উপকারসাধন এক পূত পাত্র—সকল সৎকর্ম্ম করিতে
প্রস্তুত। যৌবনিক কামনা হইতে বিমুখ হও, আর যাঁহারা ২২
বিশুদ্ধহৃদয়ে প্রভুকে ডাকেন, তাঁহাদের সঙ্গে যাথার্থিকতা, বিশ্বাস,
প্রেম ও শান্তির অনুসরণ কর। মূর্খ ও অজ্ঞান তর্কবিতর্ক অগ্রাহ্য ২৩
কর, কারণ তুমি জান, সেগুলি বিবাদ জন্মাইয়া দেয়। কিন্তু প্রভুর ২৪
দাসের বিবাদ করা উচিত নয়, তাঁহার সকলের প্রতি প্রীতিভাব
প্রদর্শন করা, অধ্যয়নশীল হওয়া, সহ্যশীল হওয়া উচিত, তাঁহার উচিত ২৫
বিরোধীদিগকে মৃদুতা সহকারে চেতনা দেন, কারণ কি জানি, ঈশ্বর
তাহাদের মনঃপরিবর্তন করিয়া দেন, যাহাতে তাহারা সত্য সম্বন্ধীয়
জ্ঞান লাভ করিতে পারে, আর যেন তাহারা সচেতন হইয়া উঠিয়া ২৬

সেই দিয়াবলের ফাঁদ হইতে উদ্ধার পায়, যে আপন অভীষ্ট সাধনের জন্য তাহাদিগকে বন্দি করিয়াছে।

৩ কিন্তু ইহাই জানিও যে, শেষের সময়ে কাল মন্দ হইয়া দাঁড়াইবে। ২ কারণ লোকে আত্মপ্রিয়, অর্থপ্রিয়, আত্মশ্লাঘী, দর্পী, নিন্দুক, পিতা- ৩ মাতার অবাধ্য, অকৃতজ্ঞ, অশুচি, নির্ম্মম, বিশ্বাসঘাতক, অপবাদক, ৪ রিপুপরতন্ত্র, নিষ্ঠুর, সৎদ্বেষী, মিত্রদ্রোহী, অবিমৃশ্য, উৎস্ফীত, ঈশ্বর- ৫ প্রিয় না হইয়া বরং আমোদ প্রিয় হইবে; যাহারা ঈশ্বরপরায়ণতার রূপ ধারণ করে, কিন্তু শক্তিসম্পন্ন ঈশ্বরপরায়ণতা তাহারা অগ্রাহ্য করে; তুমি ইহাদের হইতে পরাঙ্মুখ হও। কারণ ইহাদের ৬ মধ্যে তাহারাই, যাহারা লোকের ঘরে ঢুকিয়া গিয়া এমন সকল নির্ব্বোধ মেয়েগুলাকে বন্দি করিয়া লয়, যাহাদের রাশীকৃত পাপ, ৭ আর যাহারা নানা প্রকার কামনায় চালিত হইতেছে, যাহারা সততই শিক্ষিতেছে, অথচ কখনও সত্য সম্বন্ধীয় তত্ত্বজ্ঞান লাভে সক্ষম ৮ হয় না। য়ান্নেস্ ও য়াম্ব্রেস্ যেমন মুশার প্রতিরোধ করিয়াছিল, তেমনি ইহারাও সত্যের প্রতিরোধ করিতেছে, ইহারা বিকৃতবিবেক ৯ মনুষ্য, বিশ্বাস বিষয়ে ইহারা অবিশুদ্ধ লোক।* কিন্তু ইহারা আর অগ্রসর হইতে পারিবে না, কারণ ইহাদের মূঢ়তা সকলের সাক্ষাতে প্রকাশ হইয়া পড়িবে, যাদৃশ তাহাদের হইয়াছিল। ১০ কিন্তু তুমি আমার শিক্ষায়, চরিত্রে, স্থিরপ্রতিজ্ঞতায়, বিশ্বাসে, দীর্ঘসহিষ্ণুতায়, প্রেমে, দুঃখসহিষ্ণুতায়, তাড়নাভোগে ও এবম্প্রকার ১১ দুঃখভোগে আমার অনুগামী হইয়াছ, যে প্রকার আন্টিয়োখিয়া, ইকোনিয়ম ও লুস্ত্রা নগরে আমার প্রতি ঘটিয়াছিল—এই যে তাড়না আমি ভোগ করিয়াছি—যে সমুদয় হইতে প্রভু আমাকে উদ্ধার করিয়াছেন। আর যাহারা সকলে খ্রীষ্ট য়েশুর আশ্রয়ে ঈশ্বর পরায়ণতামতে জীবন ১২ যাপন করিতে চাহে, তাহারা তাড়না ভোগ করিবেই। আর মন্দ মনু-

---

* তাহাদের বিশ্বাস পরীক্ষায় অখাঁটি প্রকাশ পাইল।

ষেরা ও মায়াবী লোকে * উত্তরোত্তর মন্দের দিকে অগ্রসর হইবে। ১৩
যাহারা প্রতারণা করিতেছে ও প্রতারিত হইতেছে। কিন্তু তুমি ১৪
তাহাতেই রত থাক, যে সমুদয় শিখিয়াছ ও যদ্বিষয়ে তোমার দৃঢ়
প্রতীতি জন্মিয়াছে, কারণ তুমি জান যে তুমি কাহার নিকট সেই সকল
শিক্ষা পাইয়াছ; আর [তুমি জান] যে, তুমি শৈশবাবধি সেই ১৫
পবিত্র লিপি গুলি জ্ঞাত হইয়াছ, যে গুলি খ্রীষ্ট য়েশুতে বিশ্বাস গুণে
তোমাকে পরিত্রাণ সম্বন্ধে জ্ঞানবান করিয়া তুলিতে সমর্থ। যে ১৬
প্রত্যেক লিপি ঐশীআত্মাপ্রণোদিত, তাহা উপকারেও আইসে
অর্থাৎ শিক্ষার জন্য, দোষ প্রমাণের জন্য, আচার সংশোধনের জন্য,
যাথার্থিকতাপথে দীক্ষিত হইবার জন্য—তাহাতে যেন ঈশ্বরের ১৭
লোকে পরিপক্ক হইয়া উঠে, যাবতীয় সৎকার্য্যের জন্য সর্ব্বতোভাবে
সজ্জিত হয়।

আমি ঈশ্বরের সমক্ষে এবং জীবিত ও মৃতদের বিচার করিতে ৪
আসিতেছেন যে খ্রীষ্ট য়েশু, তাঁহারও সমক্ষে তাঁহার আবির্ভাব হওনের ও তাঁহার রাজ্যের দোহাই দিয়া তোমাকে দৃঢ় আদেশ করিতেছি, তুমি বাক্যটি প্রচার কর, সময়ে অসময়ে উদ্যোগী হইয়া ২
থাক—দোষ দেখাইয়া দাও, অনুযোগ কর, অনুরোধ কর, আর
এই সমুদয় তুমি সম্পূর্ণ দীর্ঘসহিষ্ণুতা ও শিক্ষা দান সহকারে কর।
কারণ এমন সময় আসিবে, যখন লোকে বিশুদ্ধ শিক্ষা আর ৩
সহ্য করিবে না; বরং [কুশিক্ষা শ্রবণ জন্য] কর্ণকণ্ডুয়ণ হেতু
নিজের কামনানুসারে আপনাদের জন্য ভূরি ভূরি শিক্ষক নিযুক্ত
করিবে; তাহারা সত্যে আর কর্ণপাত না করিয়া কাহিণীর দিকে ৪
ফিরিবে। কিন্তু তুমি সর্ব্ববিষয়ে প্রবুদ্ধ হইয়া থাক, নিগ্রহ সহ্য ৫
কর, শুভসমাচার প্রচারকের কার্য্যটি সমাধা কর, তোমার পরিচর্য্যাপদ
নিঃশেষে সম্পন্ন কর। কারণ আমি [পানীয় নৈবেদ্যরূপে] সেচিত ৬
হইতে যাইতেছি—আমার প্রয়াণ কাল নিকট। আমি সেই উত্তম ৭

* দেখ, ৮ পদ।

যুদ্ধে যুঝিয়া আসিয়াছি, ধাবণমার্গের শেষ পর্য্যন্ত আসিয়াছি, বিশ্বাস-
৮ টিকে রক্ষা করিয়া আসিয়াছি; যাথার্থিকতা লভ্য সেই জয়মালা আমার জন্যে সঞ্চিত রহিয়াছে, ন্যায্য বিচারপতি প্রভু সেই দিনে আমাকে দান করিবেন; আর আমাকে কেবল নয়, সেই সকলকেও দিবেন, যাহারা তাঁহার আবির্ভাব প্রিয় জ্ঞান করে।

৯ শীঘ্র শীঘ্র আমার নিকটে আসিতে যত্ন কর; কারণ ডেমাস্ এই
১০ বর্ত্তমান জগৎকে প্রিয় জ্ঞান করিয়া আমাকে পরিত্যাগ করিয়া থেসালোনীকায় প্রস্থান করিয়াছে। ক্রেস্কেন্স গালাতীয়ায়, তীতস্
১১ দালমাতিয়ায় [প্রস্থান করিয়াছেন], কেবল লূক আমার সঙ্গে আছে। মার্ককে সঙ্গে করিয়া আনিবে; কারণ পরিচর্য্যা বিষয়ে তিনি
১২ আমার উপকারে আসিবেন। কিন্তু টীখিকস্কে আমি এফেসস্
১৩ নগরে পাঠাইয়াছি। সেই জোব্বাখান, যাহা আমি ত্রোয়াস নগরে কার্পসের বাড়ীতে ফেলিয়া আসিয়াছি, তুমি আসিবার সময়ে আনিবে, আর সেই পুস্তকগুলি, বিশেষরূপে সেই তুলটগুলি সঙ্গে করিয়া
১৪ আসিবে। আলেকসান্দর কাংস্যকার আমার বিস্তর অনিষ্ট করিয়াছে। প্রভু তাঁহাকে তাহার কার্য্যানুরূপ প্রতিফল দিউন।
১৫ তুমিও তাহার বিষয়ে সাবধান থাকিবে; কারণ সে আমাদের
১৬ কথায় যার পর নাই বিরোধ করিয়াছিল। আমার প্রথমবার স্বপক্ষসমর্থনার সময়ে, কেহ আমার সহায় হয় নাই, তাহারা সকলেই আমাকে পরিত্যাগ করিয়াছিল; তাহাদের এ অপরাধ গণিত না
১৭ হৌক। কিন্তু প্রভু আমার পক্ষে দাঁড়াইয়াছিলেন এবং আমাকে শক্তিদান করিয়াছিলেন, যেন আমার দ্বারা শুভসমাচার নিঃশেষে প্রচারিত হয়, আর যেন বিজাতীয় সকলে তাহা শুনিতে পায়; অতএব
১৮ সিংহ মুখ হইতে আমি উদ্ধার পাইলাম। প্রভু আমাকে সমুদয় অনিষ্ট হইতে উদ্ধার করিবেন এবং আমাকে রক্ষা করিয়া তাঁহার স্বর্গীয় রাজ্যে লইয়া যাইবেন। অনন্ত কালের অনন্তকাল পর্য্যন্ত তাঁহারই মহিমা হউক। আমেন।

প্রিস্কা ও আকুইলাকে এবং অনিসেফরসের পরিবারকে নমস্কার ১৯ জানাও। এরাষ্টস্ করিন্থ নগরে থাকিলেন; কিন্তু ত্রফিমস্‌কে ২০ আমি মিলেটস্ নগরে পীড়িত ফেলিয়া আসিয়াছি। শীত কালের ২১ পূর্ব্বে আমার নিকটে আসিতে যত্ন কর। ঐবুলস, পুডেন্স, লীনস, ক্লৌদিয়া ও সকল ভ্রাতৃগণ তোমাকে নমস্কার জানাইতেছেন।

প্রভু তোমার আত্মার সঙ্গে থাকুন। অনুগ্রহ তোমাদের সহ- ২২ বর্ত্তী হউক।

---

# তীতসের প্রতি পত্র।

---

পাউল, ঈশ্বরের দাস ও খ্রীষ্ট য়েশুর আপষ্টল—ঈশ্বরের নির্ব্বা- ১ চিতদের বিশ্বাস সাধনার্থে * ও ঈশ্বরপরায়ণতা-সঙ্গত-সত্যের তত্ত্ব-জ্ঞান প্রদানার্থে ⌈আপষ্টল⌉, ⌈আর আপষ্টল বলিয়া⌉ আমি সেই অনন্ত জীবনের প্রত্যাশা অবলম্বন করিয়া রহিয়াছি, যাহা সময়ারম্ভের পূর্ব্বে ২ সেই ঈশ্বর অঙ্গীকার করিয়াছিলেন, যিনি মিথ্যা বলিতে পারেন না, আর যিনি যথা সময়ে † ঘোষণা দ্বারা আপনার সেই বাক্য প্রকাশ ৩ করিয়াছেন, যাহা আমাদের ঈশ্বরত্রাতার আজ্ঞামতে আমাকে গচ্ছিত হইয়াছে—আমাদের অভিন্নবিশ্বাস সম্বন্ধে আমার বাস্তবিক সন্তান ৪

---

* রোম ১; ৫।
† ১ তিম ২; ৬।

তীতসের প্রতি—অনুগ্রহ ও শান্তি পিতা ঈশ্বর হইতে ও আমাদের ত্রাতা খ্রীষ্ট যেশু হইতে তোমার প্রতি বর্ত্তুক।

৫ এই জন্যই আমি তোমাকে ক্রেতা দ্বীপে রাখিয়া আসিয়াছি, যেন তুমি অবশিষ্ট কার্য্য সকল নিয়মমতে সমাপন কর, যেন তুমি আমার আজ্ঞা মতে প্রতি নগরে প্রেসবিতর* নিযুক্ত কর—
৬ যদি কেহ অনিন্দনীয় হয়, এক স্ত্রীর স্বামী হয়, যদি কাঁহারো বিশ্বাসী সন্তান থাকে, যাহাদের লাম্পট্যের দুর্ণাম নাই, অথবা যাহারা
৭ দুর্দ্দান্ত নয়। কারণ ঈশ্বরের গৃহাধ্যক্ষ বলিয়া বিশপের অনিন্দনীয় হওয়া নিতান্ত প্রয়োজন—যদৃচ্ছাচারী যেন না হয়, আশুক্রোধী যেন না হয়, পানাসক্ত না হয়, প্রহারক না হয়, অর্থলাভ লোলুপ না হয়;
৮ বরং তাহাকে আতিথেয় হইতে হইবে, সৎপ্রিয়, ধীরমনা, যাথার্থিক,
৯ পবিত্র, সংযত—এমন এক জন যে অভ্রান্ত বাক্যকে [আমাদের] শিক্ষানুযায়ী অবলম্বন করিয়া থাকে, তাহাতে যেন সে উভয়দিকে—[বিশ্বাসীদিগকে] বিশুদ্ধ উপদেশে উৎসাহ দান করিতে এবং বিরোধীদিগকে নিরাকরণ করিতে পারক হয়।

১০ কারণ অনেক দুর্দ্দান্ত লোক ও বাচাল ও প্রতারক আছে, বিশেষ-
১১ রূপে সুন্নতীদের মধ্যে—যাহাদের মুখ বন্ধ করা উচিত; যাহারা অনেক পরিবারের [বিশ্বাস] বিপর্য্যস্ত করিতেছে, যাহারা কুৎসিত
১২ লাভের জন্য অনুচিত শিক্ষা দিতেছে। তাহাদের নিজের দৈববক্তাদের এক জন বলিয়াছেন—"ক্রেতীয়েরা চিরকালই মিথ্যা-
১৩ বাদী, দুষ্ট পশু, অলস ঔদরিক;" এই সাক্ষ্য সত্য। এই হেতু তাহাদিগকে শক্ত অনুযোগ কর, যেন তাহারা বিশ্বাসে অবিকৃত
১৪ থাকে, যেন তাহারা ইহুদীয়-কাহিনীতে এবং এমন মনুষ্যদের আদেশগুলিতে মন না দেয়, যাহারা সত্য হইতে পরাঙ্মুখ হইয়াছে।
১৫ শুচিদের পক্ষে সকলই শুচি, কিন্তু অশুচিদের ও অবিশ্বাসীদের পক্ষে কিছুই শুচি নয়; বরং তাহাদের বিবেক ও অন্তঃসাক্ষী উভয়ই

* প্রেঃ ক্রিঃ ২০; ২৮ পদের টিপ্পনি দেখ।

কলঙ্কিত হইয়াছে। তাহারা "ঈশ্বরজ্ঞ" বলিয়া আপনাদের পরিচয় ১৬
দেয়, কিন্তু কার্য্যেতে তাহারা তাঁহার পরিচয় দেয় না; কারণ তাহারা
ঘৃণার্হ লোক ও অবাধ্য আর সকল সৎকার্য্যের জন্য অকর্ম্মণ্য।

কিন্তু তুমি এমন কথা বল, যাহা বিশুদ্ধ শিক্ষা সঙ্গত—প্রাচীন ২
পুরুষেরা যেন প্রবুদ্ধ, গম্ভীরচিত্ত, ধীরপ্রকৃতি, বিশ্বাস, প্রেম ও কষ্ট- ২
সহিষ্ণুতা সম্বন্ধে অবিকৃত হয়। তাদৃশ প্রাচীনারা যেন আচার ৩
ব্যবহারে সাধ্বী প্রতীয়মান হয়, পরনিন্দুক না হয়, বহু দ্রাক্ষারসের
ক্রীতদাসী না হয়, সদুপদেশিকা হয়, যেন যুবতী দিগকে স্বামী ও ৪
সন্তান ভাল বাসিতে লওয়াইতে পারে; যাহাতে তাহারা ধীরস্বভাবা,
সতী, উত্তম গৃহীণী, সদয়, স্ব স্ব স্বামীর বশীভূতা হয়, যেন ঈশ্বরের বাক্য ৫
নিন্দিত না হয়। তাদৃশ যুবা পুরুষদিগকে অনুরোধ কর, যেন তাহারা ৬
ধীরস্বভাব হয়। সর্ব্ববিষয়ে সৎকার্য্যের আদর্শস্বরূপ প্রতীয়মান হও; ৭
তোমার শিক্ষায় অবিকারতা ও গম্ভীরভাব যেন লক্ষিত হয়। এমন ৮
বিশুদ্ধ কথা বল, যাহা দুষিবার নহে; যেন বিপক্ষ পক্ষ আমাদের
বিরুদ্ধে কোন মন্দ বলিতে না পারাতে লজ্জিত হয়। ক্রীতদাস- ৯
দিগকে 'অনুরোধ কর', যেন তাহারা আপনাদের কর্ত্তাদিগের বশীভূত
থাকে, আর যেন তাহারা সর্ব্ববিষয়ে তাঁহাদিগকে সন্তুষ্ট করে, প্রত্যুত্তর
না করে। অবিশ্বস্ত না হয়, বরং তাহারা যেন সর্ব্বতোভাবে বাস্ত- ১০
বিক বিশ্বস্ততা প্রদর্শন করে, তাহাতে যেন আমাদের ত্রাণকর্ত্তা ঈশ্বরের
শিক্ষামত তাহাদের দ্বারা সর্ব্ববিষয়ে শোভা প্রাপ্ত হয়। কারণ ঈশ্ব- ১১
রের অনুগ্রহ—সকল মনুষ্যের পরিত্রাণসাধনঅনুগ্রহ—প্রকাশিত
হইয়াছে এবং আমাদিগকে উপদেশ দিতেছে, যেন আমরা অধর্ম্মাচরণ ১২
ও জাগতিক কামনাগুলি অগ্রাহ্য করিয়া এই বর্ত্তমান যুগে ধীরভাবে,
যাথার্থিকভাবে ও ঈশ্বরপরায়ণভাবে আচরণ করি; এবং সেই সঙ্গে
যেন আমরা সেই আনন্দদায়িনী প্রত্যাশা অবলম্বন করিয়া থাকি ১৩
অর্থাৎ যেন আমরা আমাদের মহৎ ঈশ্বরের ও আমাদের ত্রাণকর্ত্তা
সেই য়েশু খৃষ্টের মহিমা প্রকাশের প্রতীক্ষায় থাকি; যিনি আমাদের ১৪

জন্য আপনাকে এই উদ্দেশে বিসর্জ্জন করিলেন, যেন তিনি আমাদিগকে তাবৎ স্বেচ্ছাচারীতা হইতে উদ্ধার করিতে পারেন এবং যেন আপনার জন্য এমন এক প্রজাবর্গকে পূত করিয়া লইতে পারেন, যাহারা তাঁহার নিজের অধিকার ও যাহারা সৎকার্য্যে অনুরাগী।

১৫ এই সমুদয় কথা কহিয়া সম্পূর্ণ ক্ষমতা সহকারে অনুরোধ ও অনুযোগ কর। সাবধান, যেন কেহ তোমাকে অবহেলা করিতে না পারে।

৩ তাহাদিগকে মনে করিয়া দাও, যেন তাহারা কর্ত্তৃপক্ষদের ও শাসন-ক্ষমতা প্রাপ্তদের বশতাপন্ন থাকে, যেন তাহারা আজ্ঞাবহ হয়, যেন তাহারা প্রত্যেক সৎকার্য্যের জন্য প্রস্তুত থাকে, কাহারও নিন্দা
২ না করে, যেন বিবাদ না করে, যেন নির্ব্বিবাদী হয়, নম্রশীল হয়, যেন তাহারা সকল মনুষ্যের প্রতি সর্ব্বতোভাবে মৃদুভাব প্রদর্শন করে।
৩ কারণ আমরাও এক কালে নির্ব্বোধ, অবাধ্য ও ভ্রান্ত হইয়া নানাবিধ কামনার ও আমোদ প্রমোদের দাসত্ব করিতাম এবং দুষ্টতায় ও ঈর্ষ্যায় কালাতিপাত করিতাম, ঘৃণার্হ ছিলাম ও পরস্পরের দ্বেষ
৪ করিতাম। কিন্তু যখন আমাদের পরিত্রাতা ঈশ্বরের মঙ্গলভাব ও মানব-
৫ প্রিয়তা প্রকাশ পাইল, তখন তিনি—আমাদের কৃত যাথার্থিক কার্য্যগুণে নয়, বরং আপনার কৃপানুযায়ী—পুনর্জ্জন্ম-স্নান দ্বারা এবং পবিত্র আত্মাসাধিত নূতনীকরণ দ্বারা আমাদিগকে পরিত্রাণ করিলেন,
৬ এবং সেই পবিত্র আত্মাকে তিনি আমাদের ত্রাতা য়েশু খৃষ্টের মধ্য-
৭ স্থতায় বাহুল্য পরিমাণে আমাদের উপরে বর্ষণ করিয়াছেন; যেন আমরা, তাঁহার অনুগ্রহে যাথার্থিকীকৃত হইয়া প্রত্যাশায় অনন্ত-
৮ জীবনের অধিকারী হই।* এই বাক্য অটল, আর আমার ইচ্ছা যে তুমি এই সমুদয় বিষয়ে দৃঢ় আজ্ঞা করিতে থাক, যেন যাহারা ঈশ্বরেতে বিশ্বাস করিয়াছে, তাহারা সৎকার্য্য সাধনে নিবিষ্ট থাকে।
৯ ইহা উত্তম ও মনুষ্যদের পক্ষে হিতকর; কিন্তু মূর্খ তর্কবিতর্ক,

* রোমং ৮; ২৪।

বংশাবলি, বিবাদ ও ব্যবস্থা বিষয়ক বাক্‌বিতণ্ডা, এই সকল হইতে পরাঙ্মুখ থাক ; কারণ এ সমুদয় অনুপকারী ও নিষ্ফল। মতভেদী লোককে দুই এক বার চেতনা দিলে পর, পরিহার করিবে ; কারণ তুমি জান যে এই রূপ প্রকার এক জন লোক নিতান্ত বিপরীত লোক, সে পাপ করে—তাহার অন্তঃসাক্ষী তাহাকে দুষিতেছে। ১০ ১১

যখন আমি আর্তেমাসকে কিম্বা তীখিকসকে তোমার নিকটে প্রেরণ করিব, তখন তুমি নিকোপলিস নগরে আমার নিকট আসিতে যত্ন করিবে ; কারণ সেখানে আমি শীতকাল যাপন করিতে স্থির করিয়াছি। শাস্ত্রী জেনাসকে ও আপল্লসকে পাথেয়সম্বলিত পাঠাইতে যত্ন করিবে, দেখিও, যেন কোন কিছুতে তাঁহাদের অভাব না হয়। আমাদের লোকে পরের অভাব মোচন জন্য সৎকার্য্য সাধন করিতে শিক্ষা করুক, যেন তাহারা ফলহীন হইয়া না থাকে। ১২ ১৩ ১৪

যাঁহারা আমার সঙ্গে অবস্থান করিতেছেন, তাঁহারা সকলেই তোমাদিগকে নমস্কার জানাইতেছেন। যাঁহারা বিশ্বাস সম্বন্ধে আমাদিগকে স্নেহ করেন, তাঁহাদিগকে নমস্কার জানাও। অনুগ্রহ তোমাদের সকলের সহবর্ত্তী হউক। ১৫

---

# ফিলেমনের প্রতি পত্র।

---

**পাউল,** খৃষ্ট যেশুর ইচ্ছায় শৃঙ্খলাবদ্ধ আর ভ্রাতা তিমথিয়স, সেই প্রিয়তমের—আমাদের সহকর্ম্মী ফিলেমনের ও আমাদের ভগিনী আফিয়ার ও আমাদের সহসেনা আর্খিপসের ও তোমার গৃহে যে সমাজ অধিবেশন করিয়া থাকে—তোমাদের সকলের ১ ২ ৩

প্রতি, আমাদের ঈশ্বর পিতা হইতে ও প্রভু য়েশু খৃষ্ট হইতে অনুগ্রহ ও শান্তি বর্ত্তুক।

৪ আমি সর্ব্বদাই আমার ঈশ্বরকে ধন্যবাদ করিতেছি ও আমার ৫ প্রতি প্রার্থনার সময়ে তোমার নাম উল্লেখ করিতেছি, কারণ প্রভু য়েশুর প্রতি তোমার যে প্রেম ও বিশ্বাস আছে এবং সকল পবিত্রদের প্রতি তোমার যে প্রেম আছে, তাহা শ্রবণ করিয়াছি। ⌈আমি প্রার্থনা ৬ করিতেছি⌉ যেন যাহারা তোমার বিশ্বাসে আনীত হইয়া তোমার সঙ্গে সম্মিলিত হয়, সেই সম্মিলন যেন কার্য্যকর হইয়া উঠে, অর্থাৎ খৃষ্ট সম্বন্ধে তোমাদের মধ্যে যে প্রত্যেক উত্তম বিষয় রহিয়াছে, সেই ৭ বিষয়ে যেন তাহারা তত্ত্বজ্ঞান লাভ করে। কারণ তোমার প্রেমের কথা শুনিয়া আমি অনেক আনন্দ ও সান্ত্বনা লাভ করিলাম, কারণ তোমার দ্বারা ভ্রাতঃ, পবিত্রদের অন্তরস্থ হৃদয় আপ্যায়িত হইয়াছে।

৮ অতএব, যদিও কর্ত্তব্য কার্য্য করিতে খৃষ্ট সম্বন্ধে তোমাকে আদেশ ৯ করিবার আমার বিলক্ষণ সাহস আছে, তথাচ তোমাকে এত প্রেম করি বলিয়া বরং অনুরোধ করিতেছি—আমি, সেই প্রাচীন পাউল, ১০ আর এখন খৃষ্ট য়েশুর ইচ্ছায় শৃঙ্খলাবদ্ধ—আমি তোমাকে আমার সন্তান ওনেসিমসের জন্য—যাঁহাকে আমি আমার বন্দিদশায় ১১ জন্মদান করিয়াছি—অনুরোধ করিতেছি, তিনি পূর্ব্বে তোমার পক্ষে অকর্ম্মণ্য ছিলেন, কিন্তু এখন তোমার ও আমার উভয়েরই ১২ উপকারে আইসেন; তাঁহাকে আমি আমার প্রাণ স্বরূপ ১৩ তোমার নিকটে প্রতিপ্রেরণ করিলাম; আমার একান্ত ইচ্ছা ছিল তাঁহাকে নিজের কাছে রাখি, যেন তিনি তোমার হইয়া আমার ১৪ এই শুভসমাচার সম্বন্ধীয় বন্ধন দশায় আমার সেবা করেন; কিন্তু তোমার মতামত না জানিয়া আমি কিছু করিতে চাহিলাম না; পাছে তোমা হইতে যে উপকার পাইতাম, তাহা তোমাকে বাধিত ১৫ করিয়া তোমার অনিচ্ছাতে গ্রহণ করা হয়। কারণ হয় ত এই

জন্যই তিনি তোমা হইতে অল্প কালের জন্য পৃথক হইয়াছিলেন, যেন তুমি তাঁহাকে চিরকালের জন্য পুনঃপ্রাপ্ত হও—দাস বলিয়া ১৬ আর নয়, বরং দাসের উপর—প্রিয়তম ভ্রাতা বলিয়া ; যাহা তিনি বিশেষরূপে আমার পক্ষে ছিলেন, কিন্তু এখন তোমার পক্ষে মাংস সম্বন্ধে ও প্রভু ⌜য়েশু⌝ সম্বন্ধে আরো আছেন। অতএব, তুমি যদি ১৭ আমাকে সহভাগী বলিয়া জ্ঞান কর, তবে তাঁহাকে এই রূপ গ্রহণ কর, যেন আমাকে গ্রহণ করিলে। আর যদি তিনি কোন কিছুতে তোমার ১৮ প্রতি কোন অন্যায় করিয়া থাকেন, কি তোমার কাছে ঋণী থাকেন, তবে তাহা আমার হিসাবে ধরিবে, আমি, পাউল, স্বহস্তে লিখিয়া ১৯ দিলাম যে, আমি তাহা শোধ করিব, যদিও আমি বলিলে বলিতে পারিতাম যে তুমি নিজে আমার নিকটে বিক্রীত। দেখ, ভ্রাতঃ, ২০ প্রভু সম্বন্ধে যেন তোমা হইতে আমার আনন্দ লাভ হয়। খৃষ্টেতে আমার অন্তরস্থ হৃদয় আপ্যায়িত কর। তুমি আমার আজ্ঞাবহ ২১ ইহা নিশ্চয় বিশ্বাস করিয়া আমি তোমাকে লিখিলাম, কারণ আমি জানি যে, আমি যাহা বলিলাম, তুমি তাহার অতিরিক্ত করিবে। আরো ⌜নিবেদন⌝, আমার জন্য একটু স্থান রাখিবে ; কারণ আমি ২২ ভরসা করিতেছি যে তোমাদের প্রার্থনার গুণে আমি ⌜ঈশ্বর কর্ত্তৃক⌝ তোমাদিগকে প্রদত্ত হইব।

খৃষ্ট য়েশু সম্বন্ধে আমার সহবন্দি এপাফ্রাস তোমাদিগকে নমস্কার ২৩ দিতেছেন ; সেইরূপ আমার সহকর্ম্মীগণ—মার্ক, আরিষ্টার্খস্, ডেমাস্ ২৪ ও লূক নমস্কার জানাইতেছেন।

আমাদের প্রভু য়েশু খৃষ্টের অনুগ্রহ তোমার আত্মার সহবর্ত্তী ২৫ হউক।

---

# হিব্রুদের প্রতি পত্র।

---

১ ঈশ্বর, প্রাচীনকালে দৈববক্তৃগণের মুখ দিয়া ক্রমাগত অনেকবার ও বহুপ্রকারে আমাদের পিতৃগণের নিকট [নিজের অভিপ্রায়] ব্যক্ত
২ করিলে পর, এই শেষের কালে সেই পুত্রের মুখ দিয়া আমাদের নিকট [নিজের অভিপ্রায়] ব্যক্ত করিয়াছেন, যাঁহাকে তিনি সমুদয় বিষয়ের অধিকারী করিয়া দিয়াছেন, যাঁহার দ্বারা তিনি বিশ্বসমূহ
৩ সৃষ্টি করিয়াছেন; তিনি ঈশ্বরের মহিমার কীরণমূর্ত্তী ও তাঁহার স্বরূপের প্রকৃত প্রতিকৃতি, তিনিও আপন সর্ব্বশক্তিমান আদেশে সমুদয় বিষয়কে ধারণ করিতেছেন। তিনি পাপ মার্জ্জনার উপায় করিয়া দিলে পর,
৪ ঊর্দ্ধতম স্থানে মহিমার দক্ষিণে উপবেশন করিলেন; তাহাতে তিনি দূতগণ অপেক্ষা সেই পরিমাণে উৎকৃষ্ট হইয়া উঠিয়াছেন, যে পরিমাণে তিনি তাঁহাদের অপেক্ষা উৎকৃষ্টতর এক নামের অধিকারী
৫ হইয়াছেন। কারণ দূতগণের মধ্যে ঈশ্বর কাহাকে কখন্ কহিয়াছেন—

"তুমি আমার পুত্র,
আজি আমি তোমাকে জন্ম দিলাম" (গীতা ২ ;)।

পুনরপি—

"আমি তাঁহার পক্ষে পিতা হইব,
আর তিনি আমার পক্ষে পুত্র হইবেন" (২ শামু ৭ ; ১৪)।

৬ আর যখন তিনি অগ্রজকে পুনরায়* সাম্রাজ্যে আনয়ন করেন, তখন তিনি কহেন—

---

* "পুনরায়।" প্রথমবারে তিনি প্রজারূপে সাম্রাজ্যে আনীত হইয়াছিলেন, দেখ, লুক ২ ; ১। দ্বিতীয়বারে তিনি রাজারূপে আসিয়া নিজ সাম্রাজ্য স্থাপন করিবেন।

"ঈশ্বরের দূতগণ ইহাঁকে প্রণিপাত করুক" (গীতিকা ৯৭ ; ৭)।

আর দূতগণকে উদ্দেশ করিয়া তিনি কহেন— ৭

"যিনি আপন দূতগণকে বায়ুস্বরূপ করেন,

আর আপন ভৃত্যদিগকে অগ্নিশিখা স্বরূপ" (গীত ১০৪ ; ৪)।

কিন্তু পুত্রকে উদ্দেশ করিয়া তিনি কহেন— ৮

"তোমার সিংহাসন, হে ঈশ্বর, অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত ;

"তোমার রাজ্যের রাজদণ্ড ন্যায্যতার রাজদণ্ড।

"তুমি যাথার্থিকতাকে ভাল বাসিয়াছ এবং স্বেচ্ছাচারীতাকে ঘৃণা করিয়াছ ; ৯

"সেই জন্য ঈশ্বর, তোমার ঈশ্বর, তোমাকে অভিষিক্ত করিয়াছেন—

"তোমার সহচরদের অপেক্ষা অধিক আনন্দরূপ তৈলে তোমাকে অভিষিক্ত করিয়াছেন" (গীতি ৪৫ ; ৭।)

আর— ১০

"তুমিই হে প্রভু, তুমিই আদিতে পৃথিবীর পত্তন করিয়াছ,

আর স্বর্গ সমূহ তোমার হস্তের কার্য্য।

সেগুলি বিনাশ পাইবে, কিন্তু তুমি নিত্যস্থায়ী ; ১১

সে সমুদয় এক বস্ত্রবৎ জীর্ণ হইবে,

এক চাদরের মত তুমি সেগুলি জড়িত করিবে— ১২

এক বস্ত্রের মত—আর সেগুলি পরিবর্ত্তিত হইবে।

কিন্তু তুমি সেই নিত্য স্বরূপ।

আর তোমার কালের শেষ হইবে না" (গীতি ১০২ ; ২৬—২৮)।

কিন্তু দূতগণকে উদ্দেশ করিয়া কখন্ কাহাকে কহিয়াছেন— ১৩

"তুমি আমার দক্ষিণে উপবেশন কর,

যাবৎ আমি তোমার শত্রুদিগকে তোমার পাদপীঠ না করি ? (গীত১১০; ১)।

তাঁহারা সকলে কি সেবাকারী আত্মা নহেন—তাঁহাদের জন্যে প্রেরিত ১৪ হন না, যাঁহারা পরিত্রাণ লাভ করিবেন ?

সেই জন্য সেই শ্রুত [পরিত্রাণ বাক্য] গুলিতে আমাদের ২ অধিকতর মনোযোগ করিতে হইবে, পাছে আমরা সে গুলি হইতে অপসৃত হই। কারণ দূতগণকে দিয়া কথিত বাক্য * যেখানে অটল ২

* প্রেরিতঃ ৭ ; ৫৩। গালাঃ ৩ ; ১৯। গীতঃ ৬৮ ; ১৭।

বিধি হইয়া দাঁড়াইল এবং প্রত্যেক উল্লঙ্ঘনের ও অবাধ্যতার জন্য
৩ লোকে ন্যায্য প্রতিফল প্রাপ্ত হইল; সেখানে আমরা কি করিয়া এড়াইব, যদি আমরা এত বড় পরিত্রাণে অবহেলা করি, যাহার সূত্রপাত প্রভুর নিজের প্রচার দ্বারা হইল ও পরে তাঁহাদের দ্বারা আমাদের নিকট প্রমাণীকৃত হইল, যাঁহারা [তাঁহার প্রমুখাৎ] শ্রবণ
৪ করিয়াছিলেন? আর সেই সঙ্গে ঈশ্বরও নিজের শুভেচ্ছানুসারে লক্ষণ ও অদ্ভুত কার্য্য দ্বারা এবং বহুবিধ শক্তিকার্য্য দ্বারা ও পবিত্র আত্মা বিতরণ দ্বারা সাক্ষ্যপ্রদান করিতেছিলেন?

৫ কারণ, যে আগামী সাম্রাজ্যের * কথা আমরা কহিতেছি, সেই
৬ সাম্রাজ্য, তিনি ত দূতগণের অধীনে রাখেন নাই, বরং এক জন এক স্থলে দৃঢ় করিয়া কহিয়া গিয়াছেন—

"মনুষ্য কি যে তুমি তাহাকে মনে রাখিতেছ,
অথবা মনুষ্যপুত্রই বা কে যে তুমি তাহার প্রতি দৃষ্টি করিতেছ?
৭ তুমি দূতগণ অপেক্ষা তাহাকে কথঞ্চিৎ হীন করিয়াছ;
তুমি তাহাকে মহিমা ও সম্মানরূপ জয়মালায় ভূষিত করিয়াছ;
৮ সমুদয় বিষয় তুমি তাহার পদানত করিয়াছ" (গীত ৮; ৫—৭)।

কারণ যেখানে তিনি সমুদয় বিষয় তাঁহার অধীন করিয়া দিয়াছেন, সেখানে তিনি তাঁহার অনধীন কিছুই রাখেন নাই; কিন্তু আজিও
৯ সমুদয় বিষয় তাঁহার অধীন করা হয় নাই, দেখিতে পাইতেছি। কিন্তু যাঁহাকে দূতগণ অপেক্ষা কথঞ্চিৎ হীন করা হইয়াছিল অর্থাৎ যেশুকে, তাঁহাকে আমরা সেই মৃত্যু যন্ত্রণা ভোগের কারণে (ঈশ্বরের অনুগ্রহ হইয়াছিল † যে তিনি সকলের জন্য মৃত্যুর আস্বাদন করেন) মহিমা ও
১০ সম্মানরূপ জয়মালায় শোভিত দেখিতে পাইতেছি। কারণ যাঁহার কারণে সমুদয় বিষয় হইয়াছে ও যাঁহার দ্বারা সমুদয় বিষয় হইয়াছে,

---

* দেখ, ৯; ৯ পদের টিপ্পনী।

† রোমঃ ৫; ৫। ২ করিঃ ৮; ৯।

তিনি অনেক সন্তানকে মহিমায় লইয়া যাইতেছেন বলিয়া তাঁহার বিহিত ছিল যে তিনি তাহাদের পরিত্রাণের নায়ককে দুঃখভোগ দ্বারা সিদ্ধ করেন। কারণ পূতকারী ও পূতগণ* সকলেই ১১ সেই একেরই সন্তান†; সেই কারণে তিনি তাহাদিগকে ভ্রাতা সম্বোধন করিতে লজ্জা করেন না, তিনি বলেন— ১২

"আমি আমার ভ্রাতৃগণকে তোমার নাম জ্ঞাত করিব,
সমাজের মধ্যে আমি তোমার উদ্দেশে গান করিব" (গীত ২২; ২২)।

আর পুনরায়— ১৩

"আমি তাঁহার উপরে ভরসা স্থাপন করিব" (ইশা ৮; ১৭)।

পুনরপি—

"এই দেখ, আমি ও যে সন্তানদিগকে ঈশ্বর আমাকে দান করিয়াছেন" (ইশাঃ ৮; ১৮)।

অতএব যেখানে এই সন্তানেরা পরস্পরের রক্তের ও মাংসের সহভাগী, ১৪ সেখানে তিনিও তাহাতে প্রায় সমানরূপে‡ সহভাগী হইলেন, যেন তিনি মৃত্যু দ্বারা তাহারই অর্থাৎ যাহার হস্তে মৃত্যুরূপ পরাক্রম রহিয়াছে, সেই দিয়াবলেরই পরাক্রম নস্যাৎ করিতে পারেন এবং ১৫ সেই সকলকে উদ্ধার করিতে পারেন, যাহারা যাবজ্জীবন মৃত্যুভয়ের অধীনে দাসত্ব শৃঙ্খলে আবদ্ধ ছিল। কারণ তিনি দূতগণের সহায় ১৬ হইতেছেন না, বরং আব্রাহামের বংশের সহায় হইতেছেন। এই ১৭ জন্যে আবশ্যক ছিল যে, তিনি সর্ব্ববিষয়ে ভ্রাতৃগণের সমতুল্য হন, যেন তিনি ঈশ্বর সম্বন্ধীয় কার্য্যে এক দয়ালু ও বিশ্বস্ত মহাযাজক হইতে পারেন—যেন আপন প্রজাদের পাপের জন্য প্রায়শ্চিত্ত করিতে পারেন। কারণ যেখানে তিনি দুঃখভোগের সঙ্গে সঙ্গে নিজেই ১৮

---

* ১০; ১০। ১৪ পদ। য়োহানসুঃ ১৭; ১৯ পদ দেখ।

† এই কথাটি পবিত্র আত্মা নূতন সৃষ্টি অর্থাৎ মৃতোত্থান লক্ষ্য করিয়া কহিতেছেন, দেখ, প্রেরিঃক্রিঃ ১৩; ৩৩। এফেসি ১; ২০। রোম ৬; ৪।৮; ১১। ১ করিঃ ১৫; ২০—২৩। কলসি ১; ১৮। হিব্রু ১; ৬। প্রাকাঃ ১; ৫।৩; ১৪।

‡ "প্রায় সমান রূপে" তিনি বলেন কেন, না প্রভু য়েশুর শরীরে পাপ ছিল না।

পরীক্ষিত হইলেন, সেখানে তিনি পরীক্ষিত দিগের সহায়তা করিতে পারেন।

৩ এই হেতু, পবিত্র ভ্রাতৃগণ, স্বর্গীয় পদবীর সহভাগিগণ, তোমরা আমাদের বিশ্বাসের * আপষ্টল † ও মহাযাজকের অর্থাৎ সেই য়েশুর ২ অনন্যচিত্তে অনুচিন্তন করিতে থাক, যিনি তাঁহারই বিশ্বস্ত ছিলেন, যিনি তাঁহাকে ⌈আপষ্টল ও মহাযাজক⌉ করিয়াছেন, যাদৃশ মুশাও ৩ তাঁহার সমস্ত গৃহে বিশ্বস্ত ছিলেন।‡ কারণ, য়েশু মুশা অপেক্ষা সেই পরিমাণে অধিকতর মহিমার যোগ্য গণিত হইয়াছেন, যে পরিমাণে গৃহ অপেক্ষা গৃহের নির্ম্মাণ কর্ত্তার অধিকতর সম্মান হইয়া থাকে।§ ৪ কারণ প্রত্যেক গৃহ কোন কাহারো কর্ত্তৃক নির্ম্মিত হইয়াছে; কিন্তু ৫ সমুদয়ের নির্ম্মাতা ঈশ্বর।¶ মুশা তাঁহার (১) সমস্ত গৃহে বিশ্বস্ত ছিলেন বটে, কিন্তু ভৃত্য বলিয়া, অর্থাৎ যে ⌈ব্যবস্থার⌉ বাক্য ব্যক্ত করিতে ৬ হইল, তদ্বিষয়ে সাক্ষ্য দিবার জন্য; কিন্তু খৃষ্ট পুত্র বলিয়া তাঁহার গৃহে ⌈বিশ্বস্ত অধ্যক্ষ ছিলেন⌉; আর সেই গৃহ আমরাই, যদি আমরা আমাদের প্রত্যাশাজনিত উৎসাহ ও গৌরব করিবার বিষয়টি শেষ পর্য্যন্ত দৃঢ়

---

* "বিশ্বাস" অর্থাৎ খৃষ্টীয় সর্ব্বসাধারণ বিশ্বাস—খৃষ্টীয় মত। ইংরাজি ভাষায় যাহাকে "Confession"—Confession of faith বলে অর্থাৎ বিশ্বাসের পরিচয় দেওয়া বলে।

† প্রভু য়েশুর দ্বাদশ আপষ্টল অর্থাৎ প্রেরিত ছিলেন। আর প্রভু য়েশু স্বর্গস্থ পিতার আপষ্টল অর্থাৎ প্রেরিত; দেখ ১; ১—২। "যাদৃশ তুমি আমাকে এই জগতে প্রেরণ করিয়াছ, তাদৃশ আমিও ইহাদিগকে এই জগতে প্রেরণ করি" য়োহানন্মঃ ১৭; ১৮। আপষ্টল বলিয়া তিনি বিশ্বাসটির প্রতিষ্ঠাতা এবং মহাযাজক বলিয়া তিনি বিশ্বাসটিকে রক্ষা করেন।

‡ অর্থাৎ ঈশ্বরের গৃহে। দেখ, গণনা ১২; ৭।

§ প্রভু য়েশু নূতন নিয়মের গৃহটির নির্ম্মাতা। মুশা পুরাতন নিয়মের গৃহের মধ্যে ভৃত্য মাত্র ছিলেন।

¶ দেখ, ১; ২।৩ পদ।

(১) "তাঁহার" অর্থাৎ ঈশ্বরের গৃহে। দেখ, ১ করিং ৩; ৯।১৬।১৭। এফেসং ২; ২০।২২।১ পেত্রঃ ২; ৫।১ তিমঃ ৩; ১৫।

অবলম্বন করিয়া থাকি। অতএব, যেমন পবিত্র আত্মা কহিতেছেন— ৭

"আজি যদি তোমরা তাঁহার রব শ্রবণ কর,

তোমরা তোমাদের হৃদয় কঠিন করিও না, যেমন বিরক্তির সময়ে— ৮

যেমন প্রান্তর মধ্যে পরীক্ষার সময়ে—

যে কালে তোমাদের পিতৃগণ আমার পরীক্ষা করিয়া আমাকে বিরক্ত করিল, ৯

আর যখন তাহারা চল্লিশ বৎসর আমার কার্য্য সকল দেখিল।

সেই জন্য আমি সেই বংশের উপর রুষ্ট হইয়া ১০

বলিলাম, তাহারা সতত চিত্তভ্রমে ভ্রমিতেছে—

কিন্তু আমার পথ তাহারা জানে নাই;

যেমন আমি ক্রোধে শপথ করিয়া বলিলাম, ১১

তাহারা আমার বিশ্রামভবনে প্রবেশ করিবে না" (গীতা ৯৫; ৭—১১)।

সাবধান, ভ্রাতৃগণ, পাছে তোমাদের কাহারো মধ্যে অবিশ্বাসপূর্ণমন্দ- ১২ হৃদয় থাকে, পাছে কেহ জীবন্ত ঈশ্বর হইতে নিপতিত হয়; বরং ১৩ তোমরা দিনদিন—যত দিন "আজি" বলা যাইতেছে—পরস্পরকে উৎসাহ দান কর, পাছে তোমাদের কেহ পাপের * প্রলোভন দ্বারা কঠিন হইয়া যায়; কারণ আমরা খৃষ্টের সঙ্গে সহভাগী হইয়া ১৪ উঠিয়াছি, যদিই আমরা আমাদের প্রথমকার ধ্রুবাশা শেষ পর্য্যন্ত দৃঢ় রূপে অবলম্বন করিয়া থাকি। যেহেতু বলা হইয়াছে— ১৫

"আজি তোমরা যদি তাঁহার রব শ্রবণ কর,
তোমাদের হৃদয় কঠিন করিও না, যেমন বিরক্তির সময়ে"

এখন তবে, যাহারা শ্রবণ করিয়া বিরক্তি জন্মাইল, তাহারা কে? ১৬ তাহারা কি সেই সকলে নয়, যাহারা মুশার দ্বারা মিশর হইতে বহিরানীত হইয়াছিল? আর কাহাদেরই বা উপরে তিনি চল্লিশ ১৭ বৎসর রুষ্ট হইয়াছিলেন? সেই পাপাচারীদের উপরে কি নয়, যাহাদের শব অরণ্যে পতিত হইয়াছিল? আর কাহাদের বিষয়েই ১৮ বা তিনি শপথ করিয়া বলিয়াছিলেন যে, "তাহারা আমার বিশ্রাম-

* পাপ এই স্থলে ব্যক্তি রূপে বর্ণিত হইতেছে, যেমন রোমীয় ৭; ১১ পদে।

১৯ ভবনে প্রবেশ করিবে না ?" সেই অবাধ্যদের বিষয়ে কি নয় ? আর আমরা দেখিতে পাইতেছি যে অবিশ্বাস বশতঃ তাহারা প্রবেশ করিতে পারে নাই।

৪ অতএব, আইস, আমরা সভয়ে আচরণ করি, পাছে তাঁহার বিশ্রামভবনে প্রবেশাঙ্গীকার সত্ত্বেও, তোমাদের কাহাকে তাহাতে

২ বঞ্চিত হইবার মত দেখা যায়। কারণ আমরা যেরূপ শুভসম্বাদ প্রাপ্ত হইয়াছি, তাহারাও সেই রূপ ; কিন্তু ⌈সম্বাদের⌉ বাক্য তাহাদের কোন উপকারে আইসে নাই, কারণ শ্রোতৃবর্গ তাহা বিশ্বাস সহকারে

৩ গ্রহণ করে নাই। * তবে বিশ্বাসী হইয়াছি যে আমরা, আমরাই বিশ্রাম ভবনে প্রবেশ করি ; যেমন তিনি কহিয়াছেন—

"যেমন আমি ক্রোধে শপথ করিয়া কহিলাম—
তাহারা আমার বিশ্রাম ভবনে প্রবেশ করিবেই না।" (গীত ৯৫ ; ১১)।

অথচ ঈশ্বরের কার্য্যগুলি জগৎ পত্তন অবধি সমাপ্ত হইয়াছিল, ⌈সুতরাং

৪ একটী বিশ্রামভবনও প্রস্তুত হইয়াছিল⌉ ; কারণ সপ্তম দিনের বিষয়ে তিনি কোন স্থলে কহিয়াছেন—"আর ঈশ্বর সপ্তম দিনে আপনার

৫ সমুদয় কার্য্য হইতে বিশ্রাম করিলেন" (আদি ২;২২)। আর উপরোক্ত পদে পুনরায় কহিতেছেন—

"তাহারা আমার বিশ্রামভবনে প্রবেশ করিবেই না"

৬ অতএব, যেখানে স্থিরনিশ্চয় রহিয়াছে যে কতক জন বিশ্রামভবনে প্রবেশ করিবেই, আর যাহাদের নিকটে শুভসম্বাদটি প্রথমে প্রদত্ত

৭ হইয়াছিল, তাহাদের যেখানে অবিশ্বাসহেতু প্রবেশ হয় নাই, সেখানে তিনি পুনরায় একটি দিন ধার্য্য করিয়া বহুকালের পর দাবিদের গ্রন্থে বলেন—"আজি"—যেমন অগ্রে বলা হইল—

"আজি যদি তোমরা তাঁহার রব শ্রবণ কর,
তোমাদের হৃদয় কঠিন করিও না" (গীতা ৯৫ ; ৭।৮)।

* এই দুর্ব্বোধ্য পদ হইতে যে বোধ পাইলাম, তাহাই লিখিয়া দিলাম। অবিকল অনুবাদ করিলে এই পদের কোন অর্থই হয় না।

কারণ,য়োশুয়া যদি তাহাদিগকে বিশ্রাম দিতেন, তাহা হইলে তিনি ৮
বহু দিনের পরে 'অন্য একটি দিনের কথা কহিতেন না। সুতরাং ৯
ঈশ্বরের প্রজাদের জন্যে এক শাব্বাথ-বিশ্রাম এখনো পর্য্যন্ত রহিয়াছে।
কারণ যে জন তাঁহার বিশ্রামভবনে প্রবেশ করিয়াছে, সে আপনার ১০
সমুদয় কার্য্য হইতে বিশ্রাম পাইয়াছে, যাদৃশ ঈশ্বর আপনার [কার্য্য]
হইতে। অতএব, আইস, আমরা সেই বিশ্রামভবনে প্রবেশ করিতে ১১
ঐকান্তিক যত্ন করি, পাছে কেহ তাহাদের মত সেই অবিশ্বাস-জালে
পতিত হয়। কারণ ঈশ্বরের বাক্য জীবন্ত বাক্য, কার্য্যশীল ও যাবতীয় ১২
দ্বিধার খড়্গ অপেক্ষা তীক্ষ্ণ এবং এত অন্তর্ভেদী যে তাহা প্রাণকে
ও আত্মাকে ভেদ করে; তাহা গ্রন্থি ও মজ্জা উভয়ই ভেদ করে, তাহা
হৃদয়ের ভাব ও চিন্তার বিচারক। তাঁহার দৃষ্টিতে কোন সৃষ্ট বস্তু ১৩
অপ্রকাশ নাই, এমন কি, সমুদয় বস্তুই তাঁহার চক্ষুর্গোচরে উলঙ্গ—
আবরণ শূন্য প্রতীয়মান—সেই তাঁহারই গোচরে, যাঁহার নিকট আমা-
দের নিকাশ দিতে হইবে।

অতএব, যখন আমরা এমন এক মহাযাজককে পাইয়াছি, যিনি ১৪
স্বর্গ সকলের মধ্যদিয়া ঊর্দ্ধগমন করিয়াছেন—সেই য়েশুকে, ঈশ্বরের
পুত্রকে—তখন আইস, আমরা বিশ্বাসটি দৃঢ়রূপে অবলম্বন করিয়া
থাকি। কারণ আমরা এমন এক মহাযাজককে প্রাপ্ত হই নাই, যিনি ১৫
আমাদের দৌর্ব্বল্যদুঃখে দুঃখিত হইতে সক্ষম নহেন, বরং এমন এক
জনকে, যিনি আমাদের মত সর্ব্ববিষয়ে পরীক্ষিত হইয়াছেন, অথচ যিনি
অপাপ-স্পর্শ। অতএব, আইস, আমরা সাহস পূর্ব্বক অনুগ্রহ সিংহাসন ১৬
সমীপে গমন করি, যেন আমরা দয়া প্রাপ্ত হই ও এমন অনুগ্রহ
লাভ করি, যাহাতে উপযুক্ত সময়ে আমাদের উপকার হইবে।

**কারণ** মনুষ্যদের মধ্য হইতে নীত প্রত্যেক মহাযাজক মনুষ্যদের **৫**
জন্যই অর্থাৎ তাহাদের ঈশ্বরসম্বন্ধীয় কার্য্যের জন্য—পাপের নিমিত্ত
নৈবেদ্য ও বলি উৎসর্গ করিবার জন্য—নিযুক্ত আছেন, যিনি তাহা- ২

দেরই দুঃখে দুঃখী হইতে পারেন, যাহারা অজ্ঞানতা ও ভ্রান্তি-
বশতঃ সহজে দোষ করে। যেহেতু তিনি আপনিও দৌর্ব্বল্যগ্রস্ত;
৩ আর সেই জন্যে তাঁহাকে লোকেরদের জন্যে যেমন, আপনার জন্যেও
৪ তেমনি পাপের নিমিত্ত বলি উৎসর্গ করিতে হয়। আর ⌈মহাযাজক
পদের⌉ মর্য্যাদা কেহ আপনা আপনি অধিকার করে না, তাহা কেবল
৫ তিনি প্রাপ্ত হন, যিনি হারোণের ন্যায় ঈশ্বর কর্ত্তৃক মনোনীত। তাদৃশ
খ্রীষ্টও মহাযাজক হইবার জন্য আপনা আপনি ⌈মহাযাজকের⌉ মর্য্যাদা
গ্রহণ করেন নাই, তিনিই ⌈তাহা তাঁহাকে দান করিলেন⌉, যিনি
তাঁহাকে বলিয়াছিলেন—

"তুমি আমার পুত্র,
আজি আমি তোমাকে জন্ম দিলাম"

৬ যেমন অন্য এক স্থলেও বলেন—

"তুমি অনন্তকালের জন্য যাজক—
মেল্কিসেদেকের পালা অনুসারে" (গীতা ১১০; ৪)।

৭ আর তিনি মাংসে অবস্থান কালে তাঁহারই নিকটে মহাচীৎকার ও
অশ্রুপাত সহকারে প্রার্থনা ও কাকুক্তি উৎসর্গ করিলেন, যিনি
তাঁহাকে মৃত্যু হইতে পরিত্রাণ করিতে সক্ষম, আর তিনি আপন
৮ পবিত্র ভয় হইতে উদ্ধৃতও হইলেন। এইরূপে তিনি পুত্র হইয়াও দুঃখ
৯ ক্লেশ ভুগিতে ভুগিতে আজ্ঞাবহতা অভ্যাস করিলেন, এবং সিদ্ধি
⌈মহিমা⌉ প্রাপ্তির পর, সেই সকলের পক্ষে অনন্ত পরিত্রাণের কারণ
১০ স্বরূপ হইয়া উঠিলেন, যাহারা তাঁহার আজ্ঞাবহ। আর তিনি ঈশ্বর
কর্ত্তৃক "মেল্কিসেদেকের পালানুযায়ী মহাযাজক" অভিহিত হইলেন।

১১ যাঁহার বিষয়ে আমাদের অনেক কথা আছে, কিন্তু তোমাদিগকে
তাহার মর্ম্ম বুঝান ভার, যেহেতু তোমাদের শ্রবণ বধির হইয়া
১২ গিয়াছে। কারণ সময় গণনা করিলে যখন তোমাদের শিক্ষক হওয়া
উচিত ছিল, তখন তোমাদের আবার প্রয়োজন হইয়াছে যে, কেহ
যেন তোমাদিগকে ঈশ্বরের বাক্যের আদিবর্ণ সকল শিক্ষা দেয়—এমন

লোক হইয়া পড়িয়াছ, যাহাদের দুগ্ধের প্রয়োজন, গুরু আহার যাহাদের সহ্য হয় না। কারণ যে দুগ্ধ সেবন করে, সে যাথার্থিকতাপ্রদ ১৩ ⌈শুভ সমাচার⌉ বাক্যে অনভিজ্ঞ—সে শিশু মাত্র। গুরু আহার ১৪ সেই পূর্ণবয়স্কদের জন্য, যাহাদের জ্ঞানেন্দ্রিয় অভ্যাস গুণে এমন পরিপক্ক হইয়া উঠিয়াছে যে তাহারা ভাল মন্দের প্রভেদ সহজে নির্ণয় করিতে পারে।

অতএব আইস, আমরা খ্রীষ্ট বিষয়ক আদিম শিক্ষায় নিরস্ত ৬ হইয়া পরিপক্ক হইবার চেষ্টা করি—মৃত ক্রিয়া হইতে প্রত্যাবর্ত্তন, ঈশ্বরে বিশ্বাস, নানা জলশুদ্ধি প্রথা, হস্তার্পণ, মৃতদের উত্থান ২ ও অনন্তদণ্ড প্রভৃতি বিষয় লইয়া পুনঃ পুনঃ ভিত্তি স্থাপন না করি, আর ইহা আমরা করিব, যদি ঈশ্বর সহায় হন। কারণ ৩।৪ যাহারা এক বার আলোকিত হইয়াছিল ও স্বর্গীয় দান আস্বাদন করিয়াছিল, এবং যাহাদিগকে পবিত্র আত্মার ভাগী করা হইয়াছিল এবং যাহারা ঈশ্বরের মধুরবাক্যের রসাস্বাদন ও আগামী ৫ যুগের শক্তিরসের আস্বাদ পাইয়াছিল আর ⌈এতৎ সত্ত্বেও⌉ ৬ যাহারা বিশ্বাসভ্রষ্ট হইল, তাহাদিগকে পুনরায় নূতনীকৃত করিয়া মনঃপরিবর্ত্তনের জন্য লওয়ান অসম্ভব; যেহেতু তাহারা আপনাদের ⌈সর্ব্বনাশের⌉ জন্য ঈশ্বরের পুত্রকে পুনর্ব্বার ক্রুষবিদ্ধ করিয়া প্রকাশে লজ্জীভূত করিল। কারণ যে ক্ষেত্র আপনার উপরে ৭ পুনঃ পুনঃ পতিত বৃষ্টি পান করিলে পর, তাহাদের জন্য ভোজনোপযোগী শাকাদি জন্মায়, যাহাদের জন্য তাহা কর্ষিত হইয়াছিল, সেই ক্ষেত্র ঈশ্বর হইতে আশীর্ব্বাদ প্রাপ্ত হয়; কিন্তু যে ৮ ক্ষেত্র কণ্টক ও শিয়ালকাঁটা জন্মায়, তাহা কোন কার্য্যের নয়, তাহার অভিসম্পাতিত হইবার বিলম্ব নাই, আর তাহার চরম দশা অগ্নিদাহন।

কিন্তু যদিও আমরা, হে প্রিয়তমেরা, এইরূপ কথা কহিলাম, ৯ কিন্তু তোমাদের বিষয়ে আমাদের দৃঢ় প্রতীতি যে, তোমাদের

১০ সম্বন্ধে এইরূপ না ঘটিয়া মঙ্গল মাত্র—পরিত্রাণ ঘটিবে ; কারণ ঈশ্বর কিছু অন্যায়ী নহেন যে তিনি তোমাদের কার্য্য ও তোমাদের সেই প্রেম বিস্মৃত হইবেন, যাহা তোমরা সেই সময়ে তাঁহার নামের প্রতি প্রদর্শন করিয়াছিলে, যখন তোমরা পবিত্র-
১১ দের সেবা করিয়াছিলে, আর এখনও করিতেছ। আর আমাদের ঐকান্তিক বাসনা যে ⌈প্রেম সম্বন্ধে যেরূপ⌉, সেই রূপ তোমরা সকলেই আমাদের প্রত্যাশা বিষয়ক-ধ্রুব বিশ্বাস রক্ষা সম্বন্ধে
১২ শেষ পর্য্যন্ত অনুরাগ প্রদর্শন কর ; তোমরা যেন অলস হইয়া না পড়, বরং তাঁহাদেরই অনুকারী হও, যাঁহারা বিশ্বাসবলে ও সহিষ্ণুতাবলে অঙ্গীকৃত বিষয়টি অধিকার করিতেছেন।

১৩ কারণ ঈশ্বর, আব্রাহামকে অঙ্গীকার দান করিবার সময়ে, আপনা অপেক্ষা এক জন মহৎ ব্যক্তির দিব্য করিতে পারিলেন না
১৪ বলিয়া আপনারই দিব্য করিয়া বলিলেন, "আমি তোমাকে আশীর্ব্বাদ করিবই করিব ও তোমার বংশ বৃদ্ধি করিবই করিব,
১৫ সন্দেহ নাই" (আদি ২২ ; ১৭)। আর দীর্ঘকাল ধৈর্য্য করিলে
১৬ পর, তিনি অঙ্গীকৃত বিষয়টি প্রাপ্ত হইলেন। কারণ মনুষ্যগণ আপনাদের অপেক্ষা একজন মহৎ লোকের দিব্য করিয়া থাকে, সুতরাং কোন বিষয় দৃঢ়ীকৃত করিবার জন্য শপথই সমুদয় বিবাদের
১৭ একশেষ। এই হেতু ঈশ্বরও আব্রাহামের সম্মুখে শপথ সহকারে উপস্থিত হইলেন ; কারণ যাহারা অঙ্গীকৃত বিষয়ের অধিকারী, তাহাদের নিকটে তিনি আপনার সঙ্কল্পের অটলতা বাহুল্য রূপে প্রদর্শন
১৮ করিতে ইচ্ছা করিয়াছিলেন, যেন দুইটি অটল বিষয়ের দ্বারা অর্থাৎ যে দুইটির ⌈অঙ্গীকারের ও দিব্যের⌉ বিষয়ে ঈশ্বরের মিথ্যা বলা অসম্ভব, সেই দুইটির দ্বারা আমরা যেন অটল উৎসাহ লাভ করি—এই আমরা, যাহারা আপনাদিগকে প্রদর্শিত প্রত্যাশা অবলম্বন করিবার
১৯ জন্য ⌈জগৎ হইতে⌉ পলায়ন করিয়া অভয়পদপ্রাপ্ত হইয়াছি, যে প্রত্যাশা আমরা আমাদের প্রাণের লঙ্গররূপে প্রাপ্ত হইয়াছি—যে

লঙ্গর ধ্রুব ও অটল, এবং তিরস্করিণীর অভ্যন্তর পর্য্যন্ত প্রবেশ করিয়াছে, যেখানে যেশু আমাদের অগ্রগামী হইয়া আমাদের মঙ্গলো- ২০ দ্দেশে প্রবেশ করিয়াছেন, যিনি মেল্কিসেদেকের পালানুসারে অনন্ত কালের জন্য মহাযাজক হইয়া উঠিয়াছেন।

**কারণ** এই মেল্কিসেদেক, এই শালেমের রাজা, সর্ব্বোপরিস্থ ৭ ঈশ্বরের যাজক, যিনি আব্রাহামের সঙ্গে সেই সময়ে সাক্ষাৎ করিলেন, যখন তিনি রাজাদিগের পরাভবান্তে প্রত্যাগমন করিতেছিলেন এবং যিনি তাঁহাকে আশীর্ব্বাদ করিলেন, যাঁহাকে আব্রাহাম ২ সমুদয় ⌈লুণ্ঠিত সামগ্রীর⌉ দশমাংশ অর্পণ করিলেন, (তিনি আপনার হিব্রু নামের অর্থানুসারে প্রথমতঃ ন্যায়পরায়ণ রাজা, আর দ্বিতীয় স্থলে তিনি শালেমের রাজা অর্থাৎ শান্তিরাজ। তিনি অপিতা ও ৩ অমাতা, অবংশাবলি, তাঁহার আয়ুর আদি নাই, জীবনের অন্ত নাই। তিনি ⌈প্রতিবিম্বরূপে⌉ ঈশ্বরের পুত্রের সমানীকৃত হইতেছেন), তিনি নিরবচ্ছিন্ন যাজক থাকিতেছেন।

এখন বিবেচনা কর, যাঁহাকে আমাদের পিতা আব্রাহাম সর্ব্বোৎ- ৪ কৃষ্ট লুণ্ঠিত সামগ্রীর দশমাংশ দিলেন, তিনি কেমন মহৎ ব্যক্তি। লেবী সন্তানদের মধ্যে যাহারা যাজক পদ পাইতেছে, ৫ তাহারা ব্যবস্থানুসারে লোকদের নিকট হইতে অর্থাৎ আপনাদের ভ্রাতৃগণের নিকট হইতে দশমাংশ গ্রহণ করিতে আদেশ পাইয়াছে, আর তাহারা আব্রাহামের বংশজাত; কিন্তু যাঁহার লেবীবংশের সঙ্গে ৬ কোন সম্পর্ক নাই, তিনি ⌈তাহাদের আদি পিতা⌉ আব্রাহামের নিকট হইতে দশমাংশ গ্রহণ করিলেন, এবং তাঁহাকেই আশীর্ব্বাদ করিলেন, যিনি অঙ্গীকারগুলি প্রাপ্ত হইয়াছিলেন। এখন, ক্ষুদ্র ব্যক্তিই যে ৭ মহৎ ব্যক্তি দ্বারা আশীর্ব্বাদিত হইয়া থাকে, এ কথাটি সর্ব্ববাদীসম্মত। এক দিকে মর্ত্ত্য ⌈লেবীয়⌉ লোকে দশমাংশ গ্রহণ করিয়া থাকে, ৮ অন্য দিকে তিনি, যাঁহার বিষয়ে সাক্ষ্য প্রদান করা হইল যে, তিনি জীবিত রহিয়াছেন। আর এক প্রকার ইহাও বলা যাইতে পারে যে, ৯

আব্রাহামের দশমাংশ অর্পণেতেই দশমাংশ গ্রাহী লেবীরও দশমাংশ
১০ দেওয়া হইয়াছে ; কারণ মেল্কিসেদেক যৎকালে আব্রাহামের সঙ্গে
সাক্ষাৎ করেন, তৎকালে লেবী পিতার দেহগত ছিল।
১১ অতএব যদি লেবীয় যাজকত্ব দ্বারা (কারণ তদুপরি নির্ভর করিয়া
[ইস্রাএল] লোকদিগকে ব্যবস্থা বিধান করা হইয়াছিল *) সিদ্ধি-
লাভ হইত, তাহা হইলে অন্য এক যাজক অর্থাৎ মেল্কিসেদে-
কের পালানুসারে একটির হইয়া উঠিবার কি প্রয়োজন ছিল?
যাঁহার বিষয়ে বলা হইল (গীতা ১১০;৪) যে, তিনি হারোণের পালানু-
১২ সারে হইবেন না। কারণ যখন যাজকত্বের পরিবর্ত্তন হয়, তখন
১৩ অবশ্য ব্যবস্থারও পরিবর্ত্তন হইবে। কারণ যাঁহার বিষয়ে এই সমু-
দয় কথা কথিত হইল, তিনি অন্য এমন এক গোষ্ঠীর লোক, যাহাদের
১৪ কেহই বেদীর পরিচর্য্যা করে নাই। কারণ সকলের বিদিত আছে
যে, আমাদের প্রভু ইহুদা গোষ্ঠীসম্ভূত ; কিন্তু সেই গোষ্ঠীর বিষয়ে
১৫ মুশা যাজকসম্বন্ধীয় কোন কথাই কহেন নাই। আর আমাদের কথা
আরো সুস্পষ্ট প্রতীয়মান হইতেছে, যখন মেল্কিসেদেকের মত এমন
১৬ অন্য এক যাজক হইয়া উঠিয়াছেন, যিনি মাংসিক আদেশ গর্ভ ব্যব-
স্থানুযায়ী যাজক হইয়া উঠেন নাই, যিনি অক্ষয়নীয় জীবনশক্তি সম্পন্ন
১৭ বলিয়া [যাজক] হইয়া উঠিয়াছেন ; কারণ তাঁহার বিষয়ে সাক্ষ্য প্রদান
করা হইয়াছে যে, "তুমি মেল্কিসেদেকের পালানুযায়ী অনন্তকালের
১৮ জন্য যাজক" (গীতা ১১০;৪)। তবে [যাজকত্ব সম্বন্ধীয়] পুর্ব্ব প্রচলিত
বিধি রহিত করা হইতেছে, যেহেতু তাহা দুর্ব্বল ও অকর্ম্মণ্য ছিল,
১৯ (কারণ ব্যবস্থা কিছুই সিদ্ধ করিতে পারে না), আর এদিকে এমন
উৎকৃষ্টতর এক প্রত্যাশার আগম হইতেছে, যাহাতে করিয়া আমরা
২০ ঈশ্বরের নিকটবর্ত্তী হইতে পারি। আর যেখানে তাঁহাকে শপথ
২১ প্রয়োগে [যাজক করা] হইয়াছিল (কারণ উহারা শপথ ব্যতীতই

* ব্যবস্থা যাজকত্বের উপরে নির্ভর করে। এই দুইয়ে অভেদ্যরূপে সংশ্লিষ্ট। অতএব যাজকত্ব যখন রহিত হইয়াছে, তখন তৎসঙ্গে ব্যবস্থাও রহিত হইয়াছে।

যাজক করা হইয়াছিল, কিন্তু তাঁহাকে শপথ প্রয়োগে করা হইয়াছিল অর্থাৎ তাঁহারই দ্বারা করা হইয়াছিলেন, যিনি তাঁহাকে কহিলেন——

"প্রভু শপথ করিয়াছেন আর পশ্চাত্তাপিবেন না,
তুমি অনন্তকালের জন্য যাজক")

সেখানে যেশু এক উৎকৃষ্টতর নিয়মের প্রতিভূ হইয়া উঠিয়াছেন। ২২ আর উহাদের অনেকেই যাজকপদ প্রাপ্ত হইয়াছিল, যেহেতু ২৩ মৃত্যু তাহাদের তিষ্ঠিয়া থাকিবার প্রতিবন্ধক হইয়াছিল; কিন্তু ২৪ তিনি অনন্তকাল পর্য্যন্ত থাকিতেছেন বলিয়া যাজক পদটি নিত্যের জন্যে প্রাপ্ত হইয়াছেন। এই কারণবশতঃও তিনি তাহাদিগকেই ২৫ নিঃশেষে পরিত্রাণ করিতে পারেন, যাহারা তাঁহাকে অবলম্বন করিয়া ঈশ্বরের নিকটে গমন করে, যেহেতু তিনি নিত্যজীবি বলিয়া নিত্যই তাহাদের জন্য অনুরোধ করিয়া থাকেন।

কারণ এবম্প্রকার এক মহাযাজক আমাদের পক্ষে বিহিত ছিল, ২৬ যিনি পবিত্র, ছলতাবিহীন, নিষ্কলঙ্ক, পাপীদের হইতে পৃথককৃত এবং যিনি স্বর্গ সকলের উপরে উর্দ্ধনীত * হইয়াছেন; যাঁহার ২৭ প্রতিদিন বলিদান করা আবশ্যক নাই (যেমন সেই যাজকদের ছিল, যাহারা প্রথমে আপনাদের নিজের পাপের জন্য, পরে লোকেরদের পাপের জন্য বলিদান করিত); কারণ তাহা তিনি আপনাকে বলিদান করাতে এককালে চিরকালের জন্য করিয়া গিয়াছেন। কারণ ব্যবস্থা দৌর্ব্বল্যবিশিষ্ট মনুষ্যদিগকে যাজক নিযুক্ত করিতেছে, ২৮ কিন্তু ব্যবস্থার পরে উক্ত শপথবাক্যটি সেই পুত্রকে নিযুক্ত করিতেছে, যিনি অনন্তকালের জন্য সিদ্ধি লাভ করিয়াছেন।

**এখন,** আমরা যে সমুদয় কথা কহিতেছি, সেগুলির মধ্যে ৮ সার বাক্য এই যে, আমরা এবম্প্রকার এক মহাযাজক পাইয়াছি, যিনি স্বর্গে মহিমার সিংহাসনের দক্ষিণ পার্শ্বে উপবেশন করিয়াছেন,

* দেখ, ৪;১৪ পদ।

২ যিনি পরম পবিত্র স্থানের ও প্রকৃত তাম্বুর পরিচারক—যাহা প্রভু
৩ স্থাপন করিয়াছেন, মনুষ্যে নয়। কারণ প্রত্যেক মহাযাজক উভয়ই—নৈবেদ্য ও বলি—উৎসর্গ করিবার জন্য নিযুক্ত হইয়াছে ; সেই জন্যে
৪ আবশ্যক যে, ইহাঁরও উৎসর্গ করিবার জন্য যেন কিছু থাকে। কারণ তিনি যদি এই পৃথিবীতে থাকিতেন, তাহা হইলে তিনি আদৌ যাজক হইতেন না, কারণ এখানে তাহারাই আছে, যাহারা ব্যবস্থানুসারে
৫ নৈবেদ্য উৎসর্গ করিতেছে—যাহারা সেই বিষয়ের পরিচর্য্যা করিতেছে, যাহা স্বর্গীয় বিষয়ের ছবি ও প্রতিচ্ছায়া মাত্র ; যেমন মুশা নিয়ম তাম্বু নির্ম্মাণ করিতে উদ্যত হইবার সময়ে ঈশ্বর কর্ত্তৃক আদিষ্ট হইলেন যথা, "সাবধান—তিনি বলিলেন—যেন সমুদয় বিষয় সেই আদর্শানুসারে করা হয়, যাহা পর্ব্বতে তোমাকে প্রদর্শিত হই-
৬ য়াছে" (যাত্রা ২৫ ; ৪০)। কিন্তু এখন তিনি সেই পরিমাণে এক উৎকৃষ্টতর যাজকপদ প্রাপ্ত হইয়াছেন যে পরিমাণে তিনি এক উৎকৃষ্টতর নিয়মের মধ্যস্থ আছেন, যাহা উৎকৃষ্টতর অঙ্গীকাররূপ মূল-
৭ ভিত্তির উপরে স্থাপিত। কারণ যদি সেই প্রথম নিয়ম নির্দ্দোষ হইত, তাহা হইলে এক দ্বিতীয় নিয়ম স্থাপনের উদ্যোগ করা হইত না।
৮ কারণ দোষ উপলক্ষে তিনি তাহাদিগকে বলেন—

"প্রভু কহিতেছেন, দেখ, এক সময় আসিতেছে,
যখন আমি ইশ্রাএল পরিবারের সঙ্গে ও ইহুদা পরিবারের সঙ্গে এক নূতন নিয়ম স্থাপন করিব।
৯ অথচ সেই নিয়মের মত নয়, যাহা আমি সেই সময়ে তাহাদের পিতৃগণের সঙ্গে করিয়াছিলাম,
যখন আমি তাহাদিগকে মিশর হইতে বাহির করিয়া আনিবার জন্য তাহাদের হস্ত ধারণ করিয়াছিলাম।
যেহেতু তাহারা আমার নিয়মে রত থাকে নাই,
যে জন্য আমিও তাহাদের তত্ত্ব লই নাই, প্রভু কহিতেছেন।
১০ কারণ যে নিয়ম আমি ইশ্রাএল পরিবারের সঙ্গে
সেই সময়ের পর স্থাপন করিব, তাহা এই, প্রভু কহিতেছেন—

আমি আমার বিধিগুলি তাহাদের চিত্তে বিধান করিব,
তাহাদের হৃদয়পটে তাহা লিখিয়া দিব ;
আর আমি তাহাদের পক্ষে ঈশ্বর হইব,
আর তাহারা আমার প্রজা হইবে ;
আর তাহাদের কেহ আর আপন সহপ্রজাকে শিক্ষা দিবে না, ১১
কেহ আপন ভ্রাতাকে শিক্ষা দিয়া জিজ্ঞাসা করিবে না, তুমি প্রভুকে জানিতেছ ?
কারণ তাহারা সকলেই আমাকে জানিবে,
আবালবৃদ্ধবনিতা, সকলেই আমাকে জ্ঞাত হইবে ;
কারণ তাহাদের অন্যায়াচরণ আমি বিস্মৃত হইয়া তাহাদের প্রতি দয়া করিব, ১২
তাহাদের পাপ সকল আর আমি স্মরণ করিব না" (ইরেমিঃ ৩১;৩১—৩৪)।

যেখানে তিনি বলেন, এক "নূতন ⌜নিয়ম⌝", সেখানে প্রথমটি পুরাতন করিয়া দিলেন। আর যাহা পুরাতন ও নিস্তেজ হইয়া যাইতেছে, তাহা লয় পাইতে যাইতেছে। ১৩

**এখন,** প্রথম নিয়মেরও নানা ভজনা পদ্ধতি ও পবিত্রাবাস ছিল অর্থাৎ পার্থিব একটি। কারণ এক তাম্বু স্থাপিত ছিল, তাহার অগ্রকার কক্ষে দীপবৃক্ষ, মেজ ও দর্শনরুটী ছিল, যাহাকে বলে পবিত্র স্থান। আর দ্বিতীয় তিরস্করিণীর পশ্চাতে সেই কক্ষ ছিল, যাহাকে পরম পবিত্র স্থান বলে ; ইহার মধ্যে স্বর্ণময় ধুনাচি ও চতুর্দ্দিকে স্বর্ণমণ্ডিত সেই নিয়মসিন্দুক ছিল, যদভ্যন্তরে সেই হেমনির্ম্মিত মান্নাপাত্র, হারোনের কুসুমিত যষ্টি ও নিয়মটীর প্রস্তর ফলকদ্বয় ছিল ; এবং তাহার উপরে সেই মহিমাবিশিষ্ট কেরুবিম ছিল, যাহাদের ছায়া সেই প্রায়শ্চিত্তপীঠের উপরে পতিত হইল। কিন্তু এ সমুদয় বিষয়ে এক্ষণে পৃথক পৃথক ব্যাখ্যা করিবার সময় নয়। এখন, এই সমুদয় বিষয় এইরূপে নির্দ্ধারিত হওয়ায় যাজকেরা সর্ব্বদা অগ্রকার কক্ষে প্রবেশ করিয়া যাজনকর্ম্ম নির্ব্বাহ করে ; কিন্তু পশ্চাৎকার কক্ষে কেবলমাত্র মহাযাজক বৎসরে একবার মাত্র প্রবেশ করেন, আর তাহাও সেই রক্ত ব্যতীত নয়, যাহা তিনি আপনার জন্য ও লোকসাধারণের অজ্ঞানতাজনিত পাতকসমূহের জন্য উৎসর্গ করেন, যাহাতে পবিত্র আত্মা সূচাইতেছেন যে, প্রথম তাম্বু অবস্থিত থাকিতে ⌜স্বর্গীয়⌝ পরম পবিত্রা- ৯ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮

৯ বাসের পথ প্রকাশ করা হয় নাই; সেই প্রথম তাম্বু এই বর্ত্তমান সময় পর্য্যন্ত রক্ষিত এক ছবি [অর্থাৎ উৎকৃষ্টতর বিষয়ের এক ছবি]। কারণ সেই [প্রথম তাম্বুর নিয়ম] অনুসারে এরূপ সকল নৈবেদ্য ও বলি উৎসর্গ হয়, যেগুলি অন্তঃসাক্ষী সম্বন্ধে ভজনাকারীকে সিদ্ধ
১০ করিতে পারে না, কারণ সে সকল (পান ভোজন ও নানা জল-শুদ্ধিবিষয়ক) মাংসিক বিধি মাত্র, যাহা সংশোধন কাল না আসা পর্য্যন্ত ব্যবস্থাপিত রহিয়াছে।

১১ কিন্তু খৃষ্ট আগামী উত্তম উত্তম বিষয়ের মহাযাজক হইয়াছেন. কিসের গুণে? না সেই অপেক্ষাকৃত মহৎ ও সিদ্ধ তাম্বুর গুণে, যাহা
১২ হস্তনির্ম্মিত নহে, যাহা এই সৃষ্টির অঙ্গ নয়; আর তিনি ছাগের ও গোবৎসের রক্তগুণে প্রবেশ করিয়াছেন, এমন নয়, তিনি নিজ রক্তের গুণে—এককালে চিরকালের জন্য—পবিত্র স্থানে প্রবেশ করিয়াছেন; কারণ তিনি এক অনন্তকালস্থায়ী মুক্তি উপার্জ্জন করিয়াছেন। কারণ
১৩ যদি ছাগের ও বৃষের রক্ত এবং এক লোহিতবর্ণের গাভীভস্ম অশুদ্ধ লোকের উপরে প্রক্ষিপ্ত হইলে তাহাদিগকে এমন পূত করে যে,
১৪ তাহারা মাংসিকভাবে শুদ্ধ হয়, তবে যিনি অনন্ত আত্মাপ্রভাবে আপনি আপনাকে ঈশ্বরের নিকটে নিষ্কলঙ্করূপে উৎসর্গ করিয়াছেন যে খৃষ্ট, তাঁহার রক্ত যে তোমাদের অন্তঃসাক্ষীকে মৃত ক্রিয়া হইতে এমন পরিষ্কৃত করিবে, যাহাতে তোমরা জীবন্ত ঈশ্ব-
১৫ রের সেবা করিতে পারিবে, তাহার আর সন্দেহ কি? আর সেই জন্যে তিনি এক নূতন নিয়মের মধ্যস্থ হইয়াছেন, তাহাতে যেন (পুরাতন নিয়ম থাকিতে যে পাতকসমূহ ঘটিয়াছিল, সেই সমুদয় হইতে উদ্ধারার্থে এক মৃত্যু ঘটিলে পর) নির্ব্বাচিতেরা অঙ্গীকৃত
১৬ অনন্ত অধিকারটি লাভ করিতে পারেন। কারণ যেখানে ইচ্ছাপত্র *

* গ্রীকভাষায় "diathékē" লেখে অর্থাৎ নিয়ম, কিন্তু এই নিয়ম শব্দের দুই অর্থ। ইহাতে ইচ্ছাপত্র বা উইলও বুঝায়। আমাদের এই স্থলে ইচ্ছাপত্র খাটে। আর ইচ্ছাপত্র এক নির্দ্ধারিত নিয়মও বটে। ইচ্ছাপত্রে নির্দ্দিষ্ট থাকে যে, কোন্ ব্যক্তি কিকি ও কত পরিমাণে পাইবে।

থাকে, সেখানে ইচ্ছাপত্র লেখকের মৃত্যু সপ্রমাণ হওয়া চাই; কারণ ১৭
মৃত্যু ঘটিলে পর, তবে ইচ্ছাপত্র বলবৎ হয়, নচেৎ ইচ্ছাপত্র লেখক
জীবিত থাকিতে তাহা কি কখন কার্য্যকর হয়? এই জন্য প্রথম নিয়ম- ১৮
টিও * রক্ত ব্যতীত প্রতিষ্ঠিত হয় নাই; কারণ ব্যবস্থার বিধিমত ১৯
প্রত্যেক আদেশ মুশা কর্তৃক লোকদের নিকটে কথিত হইলে পর,
তিনি বৃষের ও ছাগের রক্ত এবং তৎসঙ্গে জল, রক্তবর্ণ লোম ও
হিসোপ্ † লইয়া গ্রন্থখানির উপরে ও সমূহ লোকদের উপরে
প্রক্ষেপ করিয়া কহিলেন—ঈশ্বর তোমাদের জন্যে যে নিয়ম বিধান ২০
করিয়াছেন, এই রক্ত সেই নিয়মের রক্ত (যাত্রা ২৪;৮)। আরো, ২১
তাম্বুর উপরে এবং সমুদয় সেবা-পাত্রের উপরেও তিনি সেইরূপ রক্ত
প্রক্ষেপ করিলেন। বলিতে কি, ব্যবস্থার বিধি অনুসারে প্রায় তাবৎ ২২
বস্তুই রক্ত দ্বারা শুচীকৃত হইয়া থাকে, রক্তপাত ব্যতীত কোন
ক্ষমাই নাই।

অতএব, আবশ্যক ছিল যে, স্বর্গস্থ সামগ্রীর প্রতিকৃতি সমূহ বলির ২৩
রক্তাদি দ্বারা শুচীকৃত হয়, কিন্তু সেই স্বর্গস্থ সামগ্রী সমূহ অপেক্ষা-
কৃত উৎকৃষ্ট বলির দ্বারা। কারণ প্রকৃত পবিত্রাবাসের প্রতিকৃতি যে ২৪
হস্তকৃত পবিত্রাবাস, তাহাতে ত খৃষ্ট প্রবেশ করেন নাই, তিনি স্বর্গেই
প্রবেশ করিয়াছেন, কেন, না আমাদের মঙ্গলের জন্য ঈশ্বরের সম্মুখে
প্রতীয়মান হইবার জন্যে, আর [তিনি] এই উদ্দেশেও কিছু প্রবেশ] ২৫
করেন নাই যে তিনি [আবার বহির্গমন করিয়া] আপনাকে অনেক-

---

* এই স্থলে আবার নিয়ম শব্দ খাটে, অথচ ইচ্ছাপত্রের ভাবও ইহার অভ্যন্তরে নিহিত রহিয়াছে। সমস্ত বাইবেল অনেক অঙ্গীকারগর্ভ ঈশ্বরের এক ইচ্ছাপত্র। পুরাতন নিয়মের অন্তরে ইহুদীদের জন্য মহীয়ান পার্থিব আশীর্ব্বাদের অঙ্গিকার আছে। নূতন নিয়মের অন্তরে খৃষ্টিয়ানদের জন্য তদপেক্ষা উৎকৃষ্টতর, মহীয়ান পারমার্থিক, অনন্তস্থায়ী মহিমার অঙ্গীকার আছে।

† "হিসোপ" দেখ, যাত্রা ১২;২২। হিসোপের ক্ষুদ্র ক্ষুদ্র ঝোপ্ হয়। তাহার এক গোছা লইয়া তাহার চতুর্দ্দিকে রক্তবর্ণ লোম জড়াইয়া রক্তে ডুবাইত, লোমে যে রক্ত শোষণ করিত, সেই রক্ত ছিটাইয়া পড়িত।

বার বলিদান করিবেন, (যেমন মহাযাজক প্রতি বৎসর অপরের রক্ত
২৬ লইয়া পবিত্রাবাসে প্রবেশ করেন)। নতুবা তাঁহাকে জগৎপত্তনাবধি অনেকবার [মৃত্যু] ভোগ করিতে হইত। কিন্তু তাহা নয়, তিনি এই যুগনিচয়ের অবসানকালে আত্মবলিদান দ্বারা পাপ অপসারণের
২৭ জন্য একবার মাত্র প্রকাশিত হইয়াছেন। আর মনুষ্যের পক্ষে যেমন
২৮ একবার মাত্র মরণ বিধান হইয়াছে আর তৎপরে বিচার; তেমনি খৃষ্ট অনেকের পাপভার বহন করিবার জন্য একবার মাত্র বলিকৃত হইলে পর, পাপসম্বন্ধ রহিত হইয়া, তাহাদেরই পরিত্রাণোদ্দেশে প্রকাশিত হইবেন, যাহারা ঐকান্তিকভাবে তাঁহার প্রতীক্ষা করিতেছেন।

১০ **কারণ** ব্যবস্থার [অন্তরে] আগামী উত্তম উত্তম বিষয়ের ছবি মাত্র আছে, প্রকৃত মূর্ত্তী নাই, সুতরাং সেই একবিধ বলি দ্বারা অর্থাৎ যাহা তাহারা [যাজকেরা] ক্রমাগত প্রতি বৎসরে উৎসর্গ করিয়া থাকে, তদ্বারা [ঈশ্বরের] নিকটে গমনকারীদিগকে [অন্তঃসাক্ষী
২ সম্বন্ধে] সিদ্ধ করিতে পারে না, নতুবা তাহারা কি উৎসর্গ করিতে ক্ষান্ত থাকিত না? যেহেতু ভজনাকারীরা এককালে চিরকালের জন্য পরিষ্কৃত হইলে তাহাদের অন্তঃসাক্ষী তাহাদিগকে আর দূষিত না।
৩ কিন্তু তাহা না হইয়া বরং সেই সকল বলিদান প্রতি বৎসর পাপ স্মরণ
৪ করাইয়া দেয়। কারণ বৃষের ও ছাগের রক্ত যে পাপ হরণ করিবে,
৫ ইহা অসম্ভব। অতএব এই জগতে প্রবেশকালে তিনি কহিতেছেন—

"বলি ও নৈবেদ্য তুমি চাহিয়াছিলে না,
কিন্তু এক শরীর তুমি আমার জন্যে নির্ম্মাইয়াছ;
৬ সম্পূর্ণ দগ্ধ বলিতে ও পাপনিমিত্ত বলিতে তোমার সন্তোষ নাই,
৭ তখন আমি বলিলাম, দেখ, আমি আসিয়াছি,
(জড়িত গ্রন্থে আমার বিষয়ে লেখা আছে)
তোমার অভীষ্টসাধন করিতে, হে ঈশ্বর।

৮ উপরে তিনি কহিতেছেন—বলি ও নৈবেদ্য ও সম্পূর্ণ দগ্ধ বলি

ও পাপনিমিত্ত বলি (অর্থাৎ ব্যবস্থানুসারে যেগুলি উৎসর্গ হইতেছে) তুমি চাহিয়াছিলে না, সেই গুলিতে তোমার সন্তোষও হয় নাই; পরে তিনি কহিয়াছেন, দেখ, তোমার অভীষ্টসাধন করিতে আমি ৯ আসিয়াছি। ⌈অতএব⌉ তিনি প্রথমটি ⌈অর্থাৎ বলিদান প্রথা⌉ নিরাকৃত করিতেছেন, কেন? না, দ্বিতীয়টি ⌈অর্থাৎ অভীষ্টসাধন করাটি⌉ স্থাপন করিবার জন্য। সেই অভীষ্টসাধনের কারণে আমরা য়েশু ১০ খৃষ্টের শরীরের উৎসর্গ দ্বারা এককালে চিরকালের জন্য পূতলোক হইয়াছি; আর ⌈পার্থিব⌉ যাজক সকলে প্রত্যহ পরিচর্য্যা করিতে ও ১১ অনেকবার সেই একই প্রকার বলি উৎসর্গ করিতে দণ্ডায়মান থাকে, যেগুলি কখনই পাপ * হরণ করিতে পারে না; কিন্তু তিনি ১২ এককালে চিরকালের জন্য পাপের * নিমিত্ত এক বলি উৎসর্গ করিলে পর, ঈশ্বরের দক্ষিণে উপবেশন করিলেন; এবং সেই অবধি প্রতীক্ষা ১৩ করিতেছেন, যাবৎ তাঁহার শত্রুদিগকে তাঁহার পাদপীঠ করা না হইতেছে; কারণ একমাত্র উৎসর্গ দ্বারা তিনি পূতদিগকে এককালে ১৪ চিরকালের জন্য সিদ্ধ করিয়াছেন। পবিত্র আত্মাও আমাদের পক্ষে ১৫ সাক্ষ্য প্রদান করিতেছেন, যথা—

"এই সেই নূতন নিয়ম, যাহা আমি তাহাদের সঙ্গে স্থাপন করিব, ১৬
অর্থাৎ সেই সময়ের পরে, প্রভু কহিতেছেন——
আমি আমার আদেশগুলি তাহাদের হৃদয়ে বিধান করিব,
এবং তাহাদের বুদ্ধিবিবেকে তাহা লিখিয়া দিব।"

ইহা বলিলে পর তিনি কহেন—

"আর তাহাদের পাপ সকল ও তাহাদের স্বেচ্ছাচারীতা সকল আমি আর ১৭
স্মরণে আনিব না" (ইরেমিঃ ৩১; ৩৩।৩৪)।

এখন যেখানে সেগুলির ক্ষমা হইয়াছে, সেখানে পাপনিমিত্তক উৎ- ১৮ সর্গ আর নাই।

অতএব, ভ্রাতৃগণ, য়েশুর রক্তের প্রভাবে আমরা পরম পবি- ১৯ ত্রাবাসে অন্তর্গমন বিষয়ে সাহস লাভ করিয়াছি (অর্থাৎ যে অন্তর্গ- ২০ মনের পথ তিনি তিরস্করিণী অপসারিত করিয়া অর্থাৎ ⌈মৃত্যুতে⌉ আপন মাংস অপসারিত করিয়া এক নূতন ও জীবন্ত পথরূপে আমাদের

* গৃক ভাষায় এই স্থলে বহুবচন আছে।

২১ জন্য প্রতিষ্ঠিত করিয়াছেন); এবং ঈশ্বরের গৃহের উপরে এমন এক
২২ মহাযাজক প্রাপ্ত হইয়াছি বলিয়া আইস, আমরা সরল হৃদয়ে ও ধ্রুববিশ্বাসে নিকটস্থ হই; যেহেতু আমাদের হৃদয় রক্তপ্রক্ষিপ্ত হইয়া বিদূষক অন্তঃসাক্ষী বিমোচিত হইয়াছে এবং আমাদের দেহ নির্ম্মল
২৩ সলিলে ধৌত।* অতএব আইস, আমাদের প্রত্যাশাবিষয়ক যে বিশ্বাসের আমরা পরিচয় দিতেছি, তাহা দৃঢ়রূপে অবলম্বন করিয়া
২৪ থাকি; কারণ যিনি অঙ্গীকার করিয়াছেন, তিনি বিশ্বস্ত। আর, আইস, আমরা পরস্পরের প্রতি দৃষ্টি রাখি, যেন প্রেমবিষয়ে ও সৎকার্য্য বিষয়ে আমাদের পরস্পরের মধ্যে বিজিগীষাভাব জন্মে।
২৫ আর সাবধান, পাছে আমরা—যেমন কতক জনের রীতি—আমাদের সমাজে সমাজীভুত হইতে নিরস্ত হই; বরং আইস, আমরা পরস্পরকে অনুরোধ করি, আর ইহা করা আরো আবশ্যক, যেহেতু আমরা দেখিতে পাইতেছি যে [প্রভুর] দিন ঘণিয়া আসিতেছে।

২৬ কারণ যদি আমরা সত্যের তত্ত্বজ্ঞানলাভের পরেতে জানিয়া শুনিয়া পাপ করি, তাহা হইলে পাপের জন্য আর কোন বলি অব-
২৭ শিষ্ট থাকে না, কেবল বিচার দিনবিষয়ক দারুণ ভীতি, এবং বিপক্ষ-
২৮ দিগকে গ্রাসকারী অগ্নি অবশিষ্ট থাকে। মুশার ব্যবস্থা অবজ্ঞাকারী
২৯ যদি দুই তিন জন সাক্ষীর কথায় দয়ালাভ না করিয়া মরে, তবে যে জন ঈশ্বরের পুত্রকে পদতলে দলিত করিল এবং যদ্দ্বারা সে পূতীকৃত হইয়াছিল, সেই নিয়মের রক্তকে অপবিত্র জ্ঞান করিল এবং অনুগ্রহ বিতরণকারী আত্মাকে অপমান করিল, এমন এক জন কি
৩০ আরো ভয়ানক দণ্ডের যোগ্য গণিত হইবে না? কারণ আমরা তাঁহাকে জানি, যিনি কহিয়াছেন, "বৈরশুদ্ধি আমারই অধিকার, আমি প্রতিশোধ দিব।" আর পুনরায়—'প্রভু আপনার লোকদিগের
৩১ বিচার করিবেন' (২ বিবঃ ৩২; ৩৫—৩৬)। জীবন্ত ঈশ্বরের হস্তে পতিত হওয়া ভয়ঙ্কর বিষয়।

* যাত্রা ২৯; ২০।২১ দেখ।

তোমরা সেই পূর্ব্বতন সময় স্মরণ কর, যখন তোমরা আলোকিত ৩২ হইলে পর মহা কষ্ট ও যন্ত্রণা সহ্য করিয়াছিলে; একদিকে তোমরা ৩৩ সেই সময়ে অপমানাবস্থায় ও দুঃখক্লেশাবস্থায় প্রকাশে লজ্জাস্পদ প্রতীয়মান হইয়াছিলে, অন্যদিকে তোমরা তাহাদের সহভাগী হইয়াছিলে, যাহাদের এই দশা ঘটিয়াছিল। কারণ যাহারা বন্দিদশায় ছিল, ৩৪ তাহাদের দুঃখে তোমরা দুঃখপ্রকাশ করিয়াছিলে কেবল নয়, তোমরা আপনাদের বিষয়সম্পত্তির লুঠ আনন্দসহকারে সহ্য করিয়াছিলে; যেহেতু তোমরা জানিয়াছিলে যে, তদপেক্ষা উৎকৃষ্টতর ও চির স্থায়ী সম্পত্তি আছে। অতএব তোমরা উৎসাহভগ্ন হইও না, কারণ ৩৫ উৎসাহের মহা পুরস্কার হইবে। এই কারণে তোমাদের সহিষ্ণুতা থাকা ৩৬ আবশ্যক, যেন তোমরা ঈশ্বরের অভীষ্টসাধন করিলে পর অঙ্গীকৃত বিষয়টী লাভ করিতে পার। কারণ যিনি আগমন করিতেছেন, তিনি ৩৭ অচিরে আগমন করিতেছেন, বিলম্ব করিবেন না;

"কিন্তু আমার যাথার্থিক ব্যক্তি বিশ্বাসগুণে বাঁচিবে; ৩৮
কিন্তু সে যদি ভীরু হইয়া পিছাইয়া যায়, তাহা হইলে আমার প্রাণের
সন্তোষ তাহাতে নাই" (হাবাকুঃ২;, ৩।৪)।

কিন্তু আমরা তাহাদের নহি, যাহারা ভীরু হইয়া পিছাইয়া গিয়া ৩৯ সর্ব্বনাশ প্রাপ্ত হয়; আমরা সেই বিশ্বাসীদেরই, যাহারা প্রাণের পরিত্রাণ লাভ করে।

**বিশ্বাস** প্রত্যাশিত বস্তুর বিষয়ে ধ্রুবাশা—অপ্রত্যক্ষ বস্তু বিষয়ে ১১ দৃঢ় প্রতীতি। এই বিশ্বাস ছিল বলিয়া প্রাচীন কালের লোকে ২ সুখ্যাতি প্রাপ্ত হইয়াছেন। বিশ্বাস দ্বারা আমরা বুঝিতে পারি যে ৩ বিশ্বসমূহ ঐশ্বরিক আদেশে* রচিত হইয়াছে, অতএব এই দৃশ্যমান বিষয় কোন বিদ্যমান পদার্থ হইতে উদ্ভূত হয় নাই। বিশ্বাস দ্বারা হাবেল ৪ কাইন অপেক্ষা এক উৎকৃষ্ট বলি ঈশ্বরের নিকটে উৎসর্গ করিলেন,

---

* গ্রীকভাষায় বলে "রীমা" (Reema); এই কথার অর্থ অনেক স্থলে "আদেশ"; মথি ৪; ৪। লূক ২; ২৯। ৩; ২। রোম ১০; ১৭। ইয়েরেমিঃ ১; ২। ১ রাজঃ ১৩; ২০। ১ বংশঃ ২২; ৮।

সেই বিশ্বাসগুণে তাঁহার বিষয়ে সাক্ষ্য প্রদান করা হইয়াছে যে তিনি যাথার্থিক। তাঁহার নৈবেদ্য বিষয়ে ঈশ্বর তাঁহার পক্ষে সাক্ষ্য প্রদান করিলেন; আর তাঁহার বিশ্বাসগুণে তিনি মরিয়াও কথা কহিতেছেন।
৫ যেন মৃত্যুদর্শন না হয়, এই জন্য এনোখ্ আপনার বিশ্বাসগুণে অপসারিত হইলেন; ঈশ্বর তাঁহাকে অপসারিত করিয়াছিলেন বলিয়া তিনি অনুদ্দিষ্ট হইলেন; কারণ অপসারিত হইবার পূর্ব্বে তিনি খ্যাতিপ্রাপ্ত হইয়াছিলেন যে, তিনি ঈশ্বরকে প্রীত করিয়াছিলেন
৬ (আদি ৫;২৪)। বিশ্বাসব্যতিরেকে ঈশ্বরকে প্রীত করা অসম্ভব, কারণ ঈশ্বরের নিকটবর্ত্তী হইতে গেলে ইহা বিশ্বাস করা আবশ্যক যে, তাঁহার অস্তিত্ব আছে এবং তিনি যে আপনার অন্বেষণকারীদিগের পুরস্কার-
৭ দাতা। বিশ্বাসগুণে নোয়া আপাত অপ্রত্যক্ষ বিষয়ের বিষয়ে ঐশ্বরিক আদেশ প্রাপ্ত হইয়া ঈশ্বরভীতি প্রণোদিত হইয়া নিজ পরিবারের পরিত্রাণার্থে এক তরণী নির্ম্মাণ করিলেন; তাঁহার সেই বিশ্বাস দ্বারা তিনি জগতকে দোষী করিলেন, এবং সেই যাথার্থিকতার অধি-
৮ কারী হইলেন, যাহা বিশ্বাসানুগত্যে লাভ হয়। আহূত হইলে আব্রাহাম বিশ্বাসে আজ্ঞাবহ হইয়া এমন অন্য এক দেশে যাত্রা করিলেন, যাহা তিনি নিজের অধিকার বলিয়া প্রাপ্ত হইবেন; কোথায় যাইতেছেন, না জানিয়াই তিনি 「স্বদেশ」 হইতে বহির্গত
৯ হইলেন। বিশ্বাসেতেই তিনি সেই প্রতিশ্রুত দেশে এমন বিদেশীর মত ভ্রমণ করিলেন, যেন সেই দেশ তাঁহার নিজের নহে, তিনি ইসাহাকের ও য়াকোবের সঙ্গে অর্থাৎ যাঁহারা সেই অঙ্গীকার সম্বন্ধে তাঁহার সহাধিকারী ছিলেন, তাঁহাদের সঙ্গে তাম্বুতে বাস করিলেন;
১০ কারণ তিনি সেই ভিত্তিযুক্ত নগরের প্রতীক্ষা করিতেছিলেন, যাহার
১১ শিল্পি ও নির্ম্মাতা ঈশ্বর। বিশ্বাসগুণে সারাও উপযুক্ত বয়সের অতীত সময়ে গর্ভধারণশক্তি প্রাপ্ত হইলেন; যেহেতু তিনি অঙ্গী-
১২ কারদাতাকে বিশ্বস্ত জ্ঞান করিয়াছিলেন; সেই জন্যেও এমন এক জন হইতে বংশোৎপন্ন হইল, যিনি নিস্তেজ হইয়াছিলেন, এমন এক জন

হইতে আকাশের নক্ষত্ররাশির সংখ্যার মত ও সমুদ্রতটস্থ সংখ্যাতীত বালুকার তুল্য বংশোৎপন্ন হইল।

১৩ ইঁহারা সকলেই বিশ্বাসধারণ করিয়া মরিলেন। ইঁহারা অঙ্গীকৃত বিষয়গুলি প্রাপ্ত হন নাই, ইঁহারা সেই বিষয়গুলিকে দূরে দেখিয়া ও সেগুলির আগমনপ্রার্থী হইয়া এবং পৃথিবীতে আপনাদিগের বিদেশী ও প্রবাসী পরিচয় দিয়া মরিলেন। ১৪ কারণ যাঁহারা এবম্প্রকার কথা কহেন, তাঁহারা স্পষ্টই ব্যক্ত করেন যে, তাঁহারা নিজের এক দেশের ঐকান্তিক আকাঙ্ক্ষা করিতেছেন। ১৫ আর যে দেশ হইতে ইঁহারা বহির্গমন করিয়াছিলেন, সেইদিকে যদি ইঁহাদের মন থাকিত, তাহা হইলে ইঁহাদের ত প্রত্যাগমনের বিলক্ষণ সময় ছিল। ১৬ কিন্তু ইঁহারা তদপেক্ষা উৎকৃষ্ট এক দেশের—স্বর্গীয় একটী দেশের কামনা করিতেন; এই জন্য ঈশ্বর আপনাকে ইঁহাদের ঈশ্বর বলিতে লজ্জা করিতেছেন না, কারণ তিনি ইঁহাদের জন্য এক নগরী প্রস্তুত করিয়াছেন।

১৭ পরীক্ষিত হইবার সময়ে আব্রাহাম বিশ্বাসবলে ইসাহাককে বলিদান করিলেন, বলিতে কি, যিনি অঙ্গীকারগুলি প্রাপ্ত হইয়াছিলেন, ১৮ তিনি আপনার একমাত্র [পুত্রকে] উৎসর্গ করিলেন, অর্থাৎ তাঁহাকেই, যাঁহার বিষয়ে বলা হইয়াছিল যে, 'ইসাহাকের বংশই তোমার বংশ খ্যাত হইবে' (আদি ২১;১২)। ১৯ তিনি ভাবিয়াছিলেন যে, ঈশ্বর মৃতদের মধ্যহইতেও উত্থাপন করিতে পারেন, সেই জন্য তিনি তাঁহাকে [খৃষ্টের] প্রতিরূপস্বরূপ পুনঃপ্রাপ্ত হইলেন। ২০ বিশ্বাস দ্বারা ইসাহাক্ য়াকোবকে ও এসাউকে ভবিষ্যৎ বিষয় সম্বন্ধে আশীর্ব্বাদ করিলেন, ২১ বিশ্বাস দ্বারা য়াকোব মৃত্যুকালীন য়োষেফের পুত্রদ্বয়কে আশীর্ব্বাদ করিলেন, করিয়া যষ্টির শিরোদেশে ভজনা করিলেন।*

---

* হিব্রুভাষায় লেখে "য়াকোব শয্যার শিয়রদেশে ভজনা করিলেন" আদি ৪৭; ৩১। পুরাতন নিয়ম গৃকভাষায় অনুবাদকালে পণ্ডিতেরা ভ্রান্তিক্রমে 'যষ্টি' অনুবাদ করিয়াছেন। হিব্রু পত্রপ্রণেতার সেই গৃকিভাষার বাইবেল ছিল। তৎকালে প্রায় কেহই হিব্রুভাষা জানিত না, সকলেই গৃকভাষায় অনুবাদিত বাইবেল পাঠ করিতেন।

২২ বিশ্বাস দ্বারা যোষেফ আপনার অন্তিমাবস্থায় ইস্রাএলসন্তানদের বহির্গমনের কথা উত্থাপন করিয়া আপনার অস্থির বিষয়ে আদেশ
২৩ করিলেন। মুশা জন্মিলে পর, তাঁহার পিতা মাতা বিশ্বাসেতে তাঁহাকে তিন মাস পর্যন্ত লুকাইয়া রাখিলেন, যেহেতু তাঁহারা শিশুকে সুশ্রী
২৪ দেখিলেন ; তাঁহারা রাজাজ্ঞায় ভীত হইলেন না। বিশ্বাসেতে মুশা বয়ঃপ্রাপ্ত হইলে ফিরৌণ রাজের দুহিতাপুত্র হওয়াকে উপেক্ষা করি-
২৫ লেন; বলিতে কি, তিনি ক্ষণিক পাপ সুখ ভোগ করা অপেক্ষা ঈশ্বরের লোকদের সঙ্গে দুঃখভোগ করা শ্রেয়ঃ বোধ করিলেন;
২৬ মিশরের সমুদয় ঐশ্বর্য্য অপেক্ষা তিনি খ্রীষ্টসম্বন্ধীয় অপমানকে মহাধন জ্ঞান করিলেন ; কারণ তিনি পুরস্কারের দিকে লক্ষ্য করিয়াছিলেন।
২৭ বিশ্বাসতে তিনি মিশর দেশ পরিত্যাগ করিলেন। রাজার ক্রোধ হইতে তিনি শঙ্কিত হইলেন না ; কারণ অদৃশ্যকে তিনি প্রত্যক্ষবৎ
২৮ দেখিয়া কিছুতেই উৎসাহভগ্ন হইলেন না। বিশ্বাসেতে তিনি পাস্খা-ভোজের বিধি দিলেন ও রক্তপ্রক্ষেপ করিলেন,পাছে হন্তা প্রথমজাত-
২৯ দিগকে স্পর্শ করে। বিশ্বাসে তাঁহারা লালসাগরকে শুষ্কভূমির ন্যায় পার হইয়া গেলেন, যাহা করিতে গিয়া মিশরীয়েরা তরঙ্গগ্রাসিত হইল।
৩০ বিশ্বাসগুণে যেরিহো নগরের প্রাচীর সপ্ত দিবস প্রদক্ষিণিত হইলে পর
৩১ পতিত হইল। বিশ্বাসগুণে রাহাব বারাঙ্গণা সেই অবাধ্যদের সঙ্গে বিনাশপ্রাপ্ত হন নাই ; কারণ তিনি সেই চরদিগকে প্রীতিভাবে
৩২ গ্রহণ করিয়াছিলেন। অধিক বলিবার প্রয়োজন কি, গিদিয়োন, বারাক, শাম্‌শোন, ইয়েফ্‌তা, দাবিদ, শলমন, ও দৈববক্তৃগণের বিষয়ে
৩৩ বর্ণনা করিতে গেলে সময় সংকুলান হইত না, ইহাঁরা বিশ্বাসপ্রভাবে অনেক রাজ্য পরাভব করিলেন, যাথার্থিক কার্য্য করিলেন, অঙ্গী-
৩৪ কার প্রাপ্ত হইলেন, সিংহের মুখ বন্ধ করিলেন, অগ্নিপ্রভাব নির্ব্বাণ করিলেন, খড়্গাধার এড়াইলেন, দৌর্ব্বল্যবিমুক্ত হইয়া বলশালী হইয়া উঠিলেন, সমরে বিক্রমশালী হইয়া উঠিলেন—শত্রু বাহিনীকে বিমুখ
৩৫ করিলেন। কতক স্ত্রীলোক আপনাদের মৃত ⌈সন্তান⌉ মৃতদের মধ্য

হইতে পুনঃপ্রাপ্ত হইলেন; অন্যান্যদিগকে লোকে পাকসাঁড়াশি দ্বারা যন্ত্রণা দিল, কিন্তু তাঁহারা উদ্ধার-অঙ্গীকার অগ্রাহ্য করিলেন, কারণ তাঁহারা উৎকৃষ্টতর এক উদ্ধার—মৃতোত্থান লাভ করিতে চাহিলেন। অন্যান্যেরা অপমান ও কোড়া প্রহার সহ্য করিলেন; এমন ৩৬
কি, তাঁহারা শৃঙ্খলবন্ধন ও কারাবাস সহ্য করিলেন, তাঁহারা প্রস্তরা- ৩৭
ঘাতিত হইলেন, পরীক্ষিত হইলেন, করাত দ্বারা দ্বিধাকৃত হইলেন, কেহ কেহ খড়্গে নিহত হইলেন; মেষের ও ছাগের চর্ম্ম পরিধান করিয়া পর্য্যটন করিলেন; তাঁহারা অন্নবস্ত্রাভাবভোগী, দুঃখক্লেশভোগী ও উৎপীড়ন ভোগী ছিলেন, (এই যাঁহাদের জগত যোগ্য ছিল না); তাঁহারা ৩৮
অরণ্যে, পর্ব্বতপ্রদেশে, গহ্বরে, গুহায়, ভ্রমণ করিলেন। ইহাঁরা সকলেই ৩৯
আপনাদের বিশ্বাসগুণে সুখ্যাতিলাভ করিলেও অঙ্গীকৃত বিষয়টী প্রাপ্ত হন নাই, কারণ ঈশ্বর আমাদের জন্য ইহাঁদের অপেক্ষা ৪০
উৎকৃষ্টতর বিষয় মনস্থ করিয়া রাখিয়াছিলেন, যেন ইহাঁরা আমাদের বিনা সিদ্ধাবস্থা প্রাপ্ত না হন।

**এমন** হইলে তবে, অর্থাৎ এইরূপ ভূরি ভূরি সাক্ষীতে বেষ্টিত ১২
আছি বলিয়া, আইস, আমরাও সমুদয় প্রতিবন্ধকতা এবং আমাদিগকে সহজে জড়ীভূত করে যে পাপ, তাহা অপসারিত করিয়া সহিষ্ণুতাপূর্ব্বক আমাদের জন্য নির্দ্ধারিত ধাবণ-মার্গের শেষ পর্য্যন্ত ধাবিত হই ও তাঁহারই দিকে দৃষ্টি রাখি, যিনি আমাদের ২
বিশ্বাসের উৎপাদক ও সিদ্ধিকর্ত্তা—সেই য়েশুরদিকে, যিনি আপ- ৩
নার জন্য নির্দ্দিষ্ট [স্বর্গীয়] আনন্দের জন্য ক্রুশীয় মৃত্যু সহ্য করিয়া লজ্জাকে লজ্জা জ্ঞান না করিয়া ঈশ্বরের সিংহাসনের দক্ষিণে উপবেশন করিয়াছেন। তোমরা তাঁহার [সহিষ্ণুতা] বিষয়ে আলোচনা কর, যিনি পাপীদের এত বিরোধ সহ্য করিলেন পাছে তোমরা ক্লান্ত হও এবং তোমাদের প্রাণ শিথিল হইয়া পড়ে। এখনও ত ৪
তোমরা পাপের বিরুদ্ধে যুদ্ধ করিয়া রক্তব্যয় পর্য্যন্ত বিরোধ কর

৫ নাই; আর তোমরা সেই অনুরোধবাক্যটী বিস্মৃত হইয়াছ, যাহা তোমাদিগকে পুত্র বলিয়া সম্বোধন করে—

"হে আমার পুত্র, প্রভুর শাসন উপেক্ষা করিও না,
তাঁহার কর্ত্তৃক অনুযোজিত হইলে, উৎসাহভগ্ন হইও না;
৬ কারণ প্রভু যাহাকে প্রেম করেন, তাহাকেই শাসন করেন,
আর যে কাহাকে তিনি পুত্র বলিয়া গ্রহণ করেন, তাহাকেই কোড়া প্রহার করেন" (হিতোঃ ৩; ১১—১৩)।

৭ তোমরা যাহা সহ্য করিতেছ, তাহা শাসনমাত্র, পুত্রজ্ঞানে ঈশ্বর তোমাদের প্রতি ব্যবহার করেন, কারণ যাহাকে পিতা শাসন না ৮ করেন,এমন পুত্র কে আছে? তবে যে শাসনের ভুক্তভোগী সকলেই হইয়াছে, তোমরা যদি সেই শাসনবিহীন থাক, তাহা হইলে তোমরা ৯ জারজ, তোমরা পুত্র নহ। আরো—যেখানে আমাদের ঐহিক পিতৃগণ আমাদের শাসনকর্ত্তা হইয়াছিলেন, এবং আমরা যেখানে তাঁহাদিগকে ভয় করিয়াছিলাম, সেখানে আমরা কি আত্মাদের পিতার নিকটে ১০ আরো বাধ্য হইব না, আর হইয়া বাঁচা কি ভাল নয়? কারণ তাঁহারা অল্প দিনের জন্যে আপনাদের বিবেচনামত আমাদের শাসন করিয়াছিলেন; কিন্তু তিনি আমাদের মঙ্গলোদ্দেশে—যেন আমরা ১১ তাঁহার পবিত্রতার ভাগী হই। তবে সকল শাসন বর্ত্তমান থাকিতে আনন্দের বিষয় বোধ হয় না, তাহা দুঃখের বিষয় বোধ হইয়া থাকে; পরে কিন্তু তাহা তাহাদের জন্য শান্তিদায়ক ফল ফলিবে, যাহারা তাহার ভুক্তভোগী হয়—তাহা যাথার্থিকতারূপ ফল ফলিবে।

১২ অতএব, তোমরা শিথিল হস্ত ও অবসন্ন জানু আবার পরিচালনা কর, ১৩ এবং সরলমার্গে অগ্রসর হও,যেন যাহা খঞ্জ,তাহা পথভ্রষ্ট হইয়া না পড়ে, বরং যেন আরোগ্য হইয়া উঠে (য়িশাঃ ৩৫;৩। হিতো ৪;২৬)।

১৪ সকলের সঙ্গে প্রীতিভাব রাখিতে চেষ্টা কর এবং পূতাচারীতার অনুশীলন কর, কারণ তদ্ব্যতীত কেহই প্রভুর দর্শন পাইবে ১৫ না। সাবধান, পাছে কেহ ঈশ্বরের অনুগ্রহ হইতে বিমুখ হয়, পাছে কষ্টদায়ক এমন কোন বিষবৃক্ষ ⌈তোমাদের মধ্যে⌉ জন্মে, যদ্দ্বারা

অনেকেই কলঙ্কিত হয় অর্থাৎ পাছে তোমাদের মধ্যে কেহ ব্যভিচারী ১৬
হয়, অথবা এমন পাষণ্ড হইয়া উঠে, যেমন এসৌ, যে একবারকার
খাদ্যের জন্য আপনার জ্যেষ্ঠাধিকার বিক্রয় করিল। কারণ তোমরা ১৭
জান যে, সে পরে আশীর্ব্বাদ অধিকার করিবার ইচ্ছা করিলেও এবং
অশ্রুপাতসহকারে তাহা লাভ করিতে ঐকান্তিক চেষ্টা করিলেও,
অগ্রাহ্য হইল, কারণ সে দেখিতে পাইল যে 'তাহার পিতার মন'
পরিবর্ত্তন করিবার আর উপায় ছিল না।

কারণ তোমরা এমন পর্ব্বতের নিকটে আইস নাই, যাহা স্পর্শ করা ১৮
যায় ও যাহা অগ্নিতে জাজ্বল্যমান। আর তমঃময় মেঘরাশি ও অন্ধকার
ও ঝটিকা ও সেই ভেরীনিনাদ ও আদেশধ্বনির নিকটেও আইস নাই, ১৯
যদ্বিষয়ে শ্রোতৃবর্গ বিনতি করিল, যেন তাহাদিগকে আর কথা না কহা
হয়; কারণ তাহারা আদিষ্ট বিষয় সহ্য করিতে পারিল না—"একটা ২০
পশুও যদি পর্ব্বতকে স্পর্শ করে, তাহাকে প্রস্তরাঘাতে নিহত হইতে
হইবে" (যাত্রা ১৯;১২); আর দৃশ্যটি এমন ভয়ঙ্কর ছিল যে, মূশা কহিলেন, ২১
আমি ভয়গ্রস্ত ও কম্পিতকলেবর (২ বিবঃ ৯;১৯); তোমরা সিয়োন ২২
পর্ব্বতের নিকটে আসিয়াছ, এবং জীবন্ত ঈশ্বরের নগরীর অর্থাৎ
স্বর্গীয় য়েরূশালেমের নিকটে, সংখ্যাতীত দূতবাহিনীর নিকটে,
মহোৎসবসভার নিকটে, এবং যাঁহাদের নাম স্বর্গে লিখিত আছে, সেই ২৩
অগ্রজগণের সমাজের নিকটে, সকলের বিচারকর্ত্তা ঈশ্বরের নিকটে
এবং সিদ্ধিলব্ধ যাথার্থিকদের আত্মাগণের নিকটে, এবং নূতন নিয়- ২৪
মের মধ্যস্থ য়েশুর নিকটে, এবং যাহা হাবেলের রক্তের মত না
বলিয়া মঙ্গলের কথা বলে, সেই প্রক্ষেপণের রক্তের নিকটে। সাব-
ধান, পাছে তোমরা তাঁহাকে অবহেলা কর যিনি কথা কহিতে- ২৫
ছেন। কারণ যদি তাহারাই দণ্ড এড়ায় নাই, যাহারা তাঁহাকে
অবহেলা করিয়াছিল যিনি পৃথিবীর উপরে প্রত্যাদেশ দিয়াছিলেন,
তবে আমরা যদি তাঁহাকে অবহেলা করি, যিনি স্বর্গ হইতে প্রত্যাদেশ
দিতেছেন, তাহা হইলে আমরা যে অধিকতর দণ্ডের পাত্র হইব,

তাহাতে আর সন্দেহ কি ; তাঁহার রব তৎকালে পৃথিবীকে কম্পিত
২৬ করিয়াছিল, কিন্তু এখন তিনি প্রতিজ্ঞা করিয়া কহিতেছেন যথা—
"আর একবার আমি পৃথিবীকে কেবল নয়, গগণমণ্ডলকেও কম্পিত
২৭ করিব" (হাগায় ২;৬)। "আর একবার", এই শব্দটিতে প্রতীয়মান
হইতেছে যে, কম্পিত বিষয়গুলি সৃষ্ট বলিয়া অপসারিত হইবে।
২৮ কারণ তিনি চাহেন যে, অকম্পনীয় বিষয়টী স্থায়ী থাকে। অতএব, যে
রাজ্যের আমরা অধিকারী হইব, তাহা অকম্পনীয় বলিয়া আইস,
আমরা কৃতজ্ঞচিত্তে পবিত্র ভয় ও ভক্তিসহকারে ঈশ্বরের এরূপ সেবা
২৯ করি, যাহাতে তাঁহার সন্তোষ জন্মে। কারণ আমাদের ঈশ্বর
ধ্বংসকারী অগ্নিস্বরূপ।

১৩ ভ্রাতৃপ্রেম স্থায়ী থাকুক। আতিথ্যসৎকার করিতে বিস্মৃত
২ হইও না ; কারণ তাহা করাতে কেহ কেহ অজ্ঞাতসারে দূতের সেবা
৩ করিয়াছেন। বন্দিদিগকে এরূপ স্মরণ কর, যেন তোমরা সহবন্দি।
যাহারা উৎপীড়ন ভোগ করিতেছে, তাহাদিগকে স্মরণ করিয়া
৪ ইহা মনে রাখ যে, তোমরা দেহবাসী। পরিণয়বন্ধন সর্ব্বতোভাবে
মাননীয় হৌক, আর বিবাহশয্যা নিষ্কলঙ্ক হউক ; কারণ ব্যভিচারী-
দের ও পারদারিকদের বিচার ঈশ্বরই করিবেন। তোমাদের ভাব
৫ ও আচার ব্যবহার অর্থপ্রিয়তাশূন্য হউক, তোমাদের যাহা আছে,
তাহাতেই সন্তুষ্ট থাক ; কারণ তিনি আপনি কহিয়াছেন, "আমি
তোমাকে কোন মতে নিঃসহায় রাখিব না, তোমাকে কোনমতে
৬ পরিত্যাগ করিব না" (২ বিবঃ ৩১;৬)। এমন হইলে তবে আমরা
সাহস করিয়া বলি—

"প্রভু আমার সহায়, আমি ভয় করিব না ;
মনুষ্য আমার কি করিতে পারে ?" (গীত ৯;১৮)।

৭ তোমাদের সেই নেতৃগণকে মনে রাখ, যাঁহারা তোমাদিগকে ঈশ্ব-
রের বাক্য কহিয়াছেন ; তোমরা তাঁহাদের জীবনযাত্রার পরিণাম
৮ পর্য্যালোচনা করিয়া তাঁহাদের বিশ্বাসের অনুকারী হও। যেশু খৃষ্ট কল্য,

অদ্য ও চিরকালই সেই তিনিই। বিবিধপ্রকার ও বিপরীত শিক্ষা দ্বারা ৯
সৎপথভ্রষ্ট হইও না ; কারণ ⌜ঈশ্বরের⌝ অনুগ্রহ দ্বারা হৃদয়কে অটল
রাখা উত্তম, খাদ্য সামগ্রী দ্বারা নয়, কারণ যাহারা এই সকল লইয়া
বিব্রত ছিল, তাহাদের ইহাতে কোন উপকার দর্শে নাই। আমাদের ১০
এমন এক বেদী আছে, যাহা হইতে তাহাদের ভোজনের অধিকার
নাই, যাহারা নিয়ম তাম্বুর মধ্যে সেবা করে। কারণ যে জন্তুদের ১১
রক্ত পাপের প্রায়শ্চিত্তরূপে মহাযাজক কর্তৃক পবিত্রাবাসের অভ্যন্তরে
নীত হয়, সেই জন্তুদের শরীর শিবিরের বাহিরে দগ্ধ হয় ; সেই জন্য ১২
যেশুও, নিজ রক্ত দ্বারা ⌜স্বীয়⌝ লোক পূত করিবার জন্য, ⌜নগরদ্বা-
রের⌝ বাহিরে মৃত্যুভোগ করিলেন। অতএব, আইস, আমরাও ১৩
শিবির হইতে তাঁহার নিকটে বহির্গমন করিয়া তাঁহার অপমান শিরে
ধারণ করি। কারণ এখানে আমাদের কোন স্থায়ী নগর নাই, ১৪
আমরা ভাবী নগরের আকাঙ্ক্ষী। তবে আইস, তাঁহার প্রসাদে ১৫
আমরা অনবরত ঈশ্বরের নিকটে প্রশংসারূপ বলি—সেই ওষ্ঠাধরের
ফল—উৎসর্গ করি, যে ওষ্ঠাধর দ্বারা আমরা তাঁহার নাম কীর্ত্তন
করিয়া থাকি। কিন্তু উপকার করিতে ও দান করিতে বিস্মৃত হইও ১৬
না ; কারণ এবম্প্রকার বলি ঈশ্বরের প্রীতিজনক। তোমরা তোমা- ১৭
দের অধিনেতৃগণের অনুগত ও বশীভূত হও ; কারণ তাঁহাদের নিকাশ
দিতে হইবে বলিয়া তাঁহারা তোমাদের প্রাণের উপরে প্রহরীকার্য্য
করিয়া থাকেন ; সাবধান, তাঁহারা যেন আপনাদের কার্য্য আনন্দ-
সহকারে করেন, যেন তাঁহাদিগকে ক্ষুণ্ণ হইতে না হয় ; কারণ তাহাতে
তোমাদের মঙ্গল হইবে না।

আমাদের জন্য প্রার্থনা কর ; কারণ আমাদের দৃঢ় প্রতীতি যে ১৮
আমাদের গ্লানিশূন্য অন্তঃসাক্ষী আছে, যেহেতু সর্ব্ব বিষয়ে আমা-
দের সদাচরণ করিবার ইচ্ছা আছে। কিন্তু আমি তোমাদিগকে ১৯
প্রার্থনা করিতে আরো অনুরোধ করিতেছি, কারণ আমার বাসনা
তোমরা অতি শীঘ্র আমাকে পুনঃপ্রাপ্ত হও।

২০ এখন, সেই শান্তিদাতা ঈশ্বর, যিনি অনন্ত নিয়মরক্তপ্রভাবে মেষ-
২১ গণের মহাপালককে অর্থাৎ আমাদের প্রভু য়েশুকে মৃতদের মধ্য হইতে উত্থান করাইয়া আনিয়াছেন, তিনি তোমাদিগকে সমুদয় সৎকার্য্যে পরিপক্ক করিয়া তুলুন, যেন তোমরা তাঁহার ইচ্ছা সাধন কর, যেহেতু তিনি য়েশু খৃষ্ট দ্বারা তোমাদের অন্তরে তাহাই সাধন করিয়া থাকেন, যাহা তাঁহার দৃষ্টিতে প্রীতিকর। তাঁহারই চিরকালের চিরকাল পর্য্যন্ত মহিমা হউক। আমেন।

২২ কিন্তু আমি তোমাদিগকে বিনয় করি, ভ্রাতৃগণ, তোমরা অনুরোধ-বাক্যকে হৃদয়ে স্থান দান কর; কারণ আমি অল্পমাত্র কথায় তোমা-
২৩ দিগকে লিখিলাম। তোমরা জ্ঞাত হও, আমাদের ভ্রাতা তিমোথেয়স্ কারামুক্ত হইয়াছেন। তিনি যদি শীঘ্র আইসেন, আমি তাঁহার সঙ্গে গিয়া তোমাদের সঙ্গে সাক্ষাৎ করিব।

২৪ তোমাদের নেতৃবর্গকে ও সকল পবিত্রদিগকে নমস্কার জ্ঞাত করিবে। আমার সঙ্গে যে ইটালীয় [ভ্রাতৃগণ] আছেন, তাঁহারা তোমাদিগকে নমস্কার জানাইতেছেন।

২৫ ঈশ্বরের অনুগ্রহ তোমাদের সকলের সঙ্গে থাকুক। আমেন।

---

# সর্ব্বসাধারণ সমাজের জন্য য়াকোবের পত্র।

---

১ **য়াকোব,** ঈশ্বরের ও প্রভু য়েশু খৃষ্টের দাস, ছিন্নভিন্ন দ্বাদশ গোষ্ঠীর নিকটে।

২ হে আমার ভ্রাতৃগণ, তোমরা যদি নানাবিধ পরীক্ষায় পরীক্ষিত হও, তবে তাহা সম্পূর্ণ আনন্দের বিষয় জ্ঞান কর;
৩ কারণ তোমরা জান যে, তোমাদের বিশ্বাসের পরীক্ষা সহিষ্ণুতা

সাধন করে, কিন্তু সহিষ্ণুতার কার্য্য, সিদ্ধকার্য্য হউক, যেন তোমরা ৪
পরিপক্ক হও ও পূর্ণত্ব প্রাপ্ত হও, কিছুতেই যেন তোমাদের অভাব না
থাকে।

তোমাদের কাহারো যদি বুদ্ধির অভাব থাকে, তবে সে সেই ঈশ্ব- ৫
রের নিকট যাচ্ঞা করুক, যিনি তিরস্কার না করিয়া সকলকে মুক্তহস্তে
দান করেন; তাহা হইলে তাহাকে প্রদত্ত হইবে। কিন্তু সে বিশ্বাসে ৬
যাচ্ঞা করুক, কোন মতে সন্দেহ না করুক; কারণ সন্দিহান ব্যক্তি ৭
বায়ুচালিত উত্তাল সমুদ্র তরঙ্গ সদৃশ। সে এমন মনে না করুক যে প্রভু
হইতে কিছু পাইবে; সে দ্বিমনা লোক, তাহার গতির স্থিরতা নাই। ৮

দীনাবস্থ ভ্রাতা আপনার [খ্রীষ্টীয়] উন্নতাবস্থার গৌরব করুক; আর ৯
ধনবান ভ্রাতা আপনার [খ্রীষ্টবিষয়ক] দৈন্যাবস্থার গৌরব করুক, ১০
কারণ সে তৃণপুষ্পের মত গত হইবে। কারণ সূর্য্য সতাপে উদয় ১১
হইয়া তৃণকে দগ্ধ করে, পুষ্প ঝরিয়া পড়ে ও তাহার রূপের লাবণ্য
ধ্বংস হইয়া যায়; সেইরূপ ধনবান মনুষ্যও তাহার সকল গতিতে
শুষ্ক হইয়া যাইবে।

ধন্য সেই মনুষ্য যে পরীক্ষা সহ্য করে; কারণ যদি সে পরীক্ষা- ১২
সিদ্ধ সপ্রমাণ হয়, তাহা হইলে সে সেই অনন্তজীবনরূপ জয়মালা
প্রাপ্ত হইবে, যাহা তিনি আপনার প্রেমকারীদিগকে দান করিতে
প্রতিশ্রুত আছেন। পরীক্ষিত হইলে কেহ কোন মতে এ কথা না ১৩
বলুক যে, আমি ঈশ্বর কর্ত্তৃক পরীক্ষিত হইতেছি; কারণ ঈশ্বর
কখনও মন্দ বিষয় দ্বারা পরীক্ষিত হইতে পারেন না, তিনি আপনিও
কাহাকে পরীক্ষা করেন না; তবে যে কেহ পরীক্ষিত হয়, সে নিজের ১৪
লোভে আকর্ষিত ও প্রলোভিত হইয়া হয়। লোভ গর্ভধারণ করিলে ১৫
পর, পাপ প্রসব করে; পাপ পরিপক্ক হইলে পর মৃত্যুকে জন্মায়।
তোমরা ভ্রান্ত হইও না, আমার প্রিয় ভ্রাতৃগণ, প্রত্যেক উত্তম দান ও ১৬
প্রত্যেক সিদ্ধ বর ঊর্দ্ধহইতে অর্থাৎ সেই জ্যোতির্গণের পিতা ১৭
হইতে অবতরণ করিয়া থাকে, যাঁহার নিকট পরিবর্ত্তনও নাই,

১৮ আবর্ত্তনজনিত ছায়াও নাই। তাঁহার ইচ্ছা হইল বলিয়া তিনি সত্যের বাক্য দ্বারা আমাদিগকে জন্ম দান করিলেন, যেন আমরা তাঁহার সৃষ্ট বস্তু সকলের মধ্যে একপ্রকার প্রথম ফলস্বরূপ হই।

১৯ ইহা জানিও—প্রিয় ভ্রাতৃগণ—শ্রবণ করিতে ত্বরিত হও, কথা কহিতে অত্বরিত হও, ক্রোধ করিতে অত্বরিত হও;
২০ কারণ মনুষ্যের ক্রোধ ঈশ্বরের যাথার্থিকতা সাধন করে না।
২১ অতএব, তোমরা সকল অশুচিতা ও সমুদয় দুষ্টতা পরিত্যাগ করিয়া রোপিত বাক্যটি নম্রতাসহকারে গ্রহণ কর; কারণ তাহা
২২ তোমাদের প্রাণকে পরিত্রাণ করিতে সক্ষম। কিন্তু তোমরা বাক্যের
২৩ অনুষ্ঠানকারী হও, আত্মবঞ্চক শ্রোতামাত্র হইও না। কারণ যে কেহ বাক্যের শ্রোতা মাত্র হয়, অনুষ্ঠানকারী হয় না, সে এমন এক মনু-
২৪ ষ্যের তুল্য যে আপনার স্বাভাবিক মুখ দর্পণে নিরীক্ষণ করে; কারণ সে আপনাকে নিরীক্ষণ করিলে পর, চলিয়া যায়, এবং তখনি বিস্মৃত
২৫ হয় যে তাহার রূপ কিপ্রকার ছিল। কিন্তু যে কেহ সিদ্ধব্যবস্থার অভ্য-ন্তরে অর্থাৎ স্বাধীনতারূপ ব্যবস্থার অভ্যন্তরে দৃষ্টি করিয়াছে এবং তদনুসারে কার্য্য করিতে থাকে অর্থাৎ বিস্মরণশীল শ্রোতামাত্র না
২৬ হইয়া কার্য্যকারী হইয়া উঠে, সেই আপনার কার্য্যেতে সুখী হইবে। যদি কেহ আপনাকে ধর্ম্মপরায়ণ মনে করে, অথচ জিহ্বা দমন না করিয়া
২৭ আপনার মনকে প্রতারণা করে, সেই মনুষ্যের ধর্ম্মই অলীক। আমা-দের ঈশ্বরের, সেই পিতার দৃষ্টিতে বিশুদ্ধ ও নিষ্কলঙ্ক ধর্ম্মই এই যে পিতৃমাতৃহীনদের ও বিধবাদের দুঃখক্লেশে তাহাদের তত্ত্বাবধারণ করা এবং আপনাকে জগৎ হইতে নিষ্কলঙ্করূপে রক্ষা করা।

২ **আমার** ভ্রাতৃগণ, তোমাদের যখন মুখাপেক্ষা আছে, তখন বলিও না যে, "আমাদের প্রভু য়েশু খৃষ্টে—মহিমার [প্রভুতে]—
২ তোমাদের বিশ্বাস আছে"। কারণ যদি তোমাদের সিনাগোগে স্বর্ণা-ঙ্গুরীশোভিত ও সূক্ষ্ম পরিচ্ছদ পরিহিত একজন মনুষ্য প্রবেশ করে, সেই সঙ্গে এক জন দরিদ্র যৎসামান্য বস্ত্রপরিহিত লোক প্রবেশ করে,

আর যদি তোমরা সেই সূক্ষ্ম বসন পরিহিত ব্যক্তির মুখাপেক্ষা করিয়া ৩ বল, তুমি এই স্থানে উত্তম আসনে উপবেশন কর, আর যদি সেই দরিদ্র ব্যক্তিকে বল, তুমি ঐ স্থানে দাঁড়াও, অথবা আমার পাদপীঠে বৈস, তাহা হইলে তোমরা কি মনে মনে সন্দিহান হইলে না,* এবং এইরূপে ৪ মন্দভাবে বিচারক হইলে না। † কর্ণপাত কর,আমার প্রিয় ভ্রাতৃগণ, ৫ যাহারা এই জগতে দরিদ্র, তাহাদিগকে কি ঈশ্বর এই উদ্দেশে মনোনীত করেন নাই যে,তাহারা বিশ্বাসে ধনবান হইবে এবং সেই রাজ্যের অধিকারী হইবে, যাহা ঈশ্বর আপনার প্রেমকারীদিগকে দান করিতে প্রতিশ্রুত হইয়াছেন ? কিন্তু তোমরা দরিদ্রকে অমান্য করি- ৬ তেছ। ধনবানেরা কি তোমাদিগকে পীড়ন করে না এবং বিচারালয়ে টানিয়া লইয়া যায় না ? তাহারা কি সেই উত্তম নামের নিন্দা ৭ করে না, যাহাতে তোমরা খ্যাত হইয়াছ ? "তুমি প্রতিবেশীকে ৮ আত্মতুল্য প্রেম করিবে," শাস্ত্রানুযায়ী এই রাজকীয় ব্যবস্থা যদি তোমরা পালন কর, তাহা হইলে তোমরা ভাল কর ; কিন্তু যদি ৯ তোমরা মুখাপেক্ষা কর, তাহা হইলে তোমাদের পাপ করা হয়— ব্যবস্থাটি তোমাদিগকে পাতকী বলিয়া দোষী করিতেছে। কারণ ১০ যদি কেহ সমস্ত ব্যবস্থা পালন করে,আর এক বিষয়ে স্খলিত হয়, সে সকল আদেশের জন্য দায়ী। কারণ যিনি বলিয়াছেন "তুমি ব্যভি- ১১ চার করিবে না," তিনি ইহাও বলিয়াছেন, "তুমি বধ করিবে না"; এখন, যদি তুমি ব্যভিচার না কর, কিন্তু বধ কর, তাহা হইলে তুমি ব্যবস্থাটির উল্লঙ্ঘনকারী হইয়া উঠিয়াছ। এমন লোকদের মত কথা ১২ কহ ও কার্য্য কর, যাহারা স্বাধীনতারূপ ব্যবস্থা দ্বারা বিচারিত

---

* তোমরা কি তোমাদের বিশ্বাসের বিরুদ্ধ কার্য্য করিলে না; কারণ তোমাদের খৃষ্টীয় বিশ্বাস বাহ্যিক আড়ম্বর হেয় জ্ঞান করে ; কিন্তু তোমরা কার্য্যতঃ এক দরিদ্র খৃষ্টীয় ভ্রাতাকে হেয়জ্ঞান করিলে।

† ধনবান ও দরিদ্র সম্বন্ধে তাহারা যে কার্য্য করিল, তাহাতে প্রকাশ পাইল যে, তাহাদের বিচারে ধনবান লোক মান্য,আর দরিদ্র লোক অমান্য।

১৩ হইবে। কারণ যাহারা দয়া না করে, তাহারা নির্দ্দয়রূপে বিচারিত হইবে। দয়া বিচার-[ভয়] উপেক্ষা করে।

১৪ লাভ কি হইল, আমার ভ্রাতৃগণ, যদি কেহ বলে, "আমার বিশ্বাস আছে, আমার কর্ম্ম নাই?" তাহার বিশ্বাস কি তাহাকে

১৫ পরিত্রাণ করিতে পারে? যদি কোন ভ্রাতা কি ভগিনী বস্ত্রবিহীন হয় এবং যদি তাহার দিবসিক আহারের অভাব থাকে, আর তোমাদের

১৬ কেহ তাহাদিগকে বলে, শান্তিতে প্রস্থান কর, গাত্র উষ্ণ কর ও তৃপ্ত হও, অথচ যদি তাহাদিগকে শরীরের প্রয়োজনীয় বিষয় না দাও, তবে লাভ

১৭ কি হইল? সেইরূপ বিশ্বাস, যদি তার কর্ম্ম না থাকে, তাহা হইলে তাহা

১৮ নিজে মৃত। কিন্তু কেহ বলিবে, "তোমার বিশ্বাস আছে, আমার কর্ম্ম আছে, তোমার বিশ্বাসকে কর্ম্ম ব্যতীত আমাকে দেখাও, আর আমি

১৯ আমার কর্ম্মেতে তোমাকে বিশ্বাস দেখাই"; তুমি বিশ্বাস করিতেছ যে, ঈশ্বর অদ্বিতীয়; ভাল করিতেছ; পিশাচেরাও বিশ্বাস করিতেছে

২০ আর কম্পিত হইতেছে। হে সারহীন মনুষ্য, তুমি কি জান না যে,

২১ বিশ্বাসটি কর্ম্ম ব্যতীত নিষ্ফল? আমাদের পিতা আব্রাহাম আপনার পুত্র ইসাহাককে বেদীর উপরে উৎসর্গ করাতেই কি কর্ম্মগুণে

২২ যাথার্থিকীকৃত হন নাই? তুমি দেখিতেছ না যে, বিশ্বাসটি তাঁহার কর্ম্মেতে সক্রিয় ছিল? আর কর্ম্মেতে করিয়া বিশ্বাসটি সিদ্ধ হইল?

২৩ আর তাহাতেই শাস্ত্রের কথা সিদ্ধ হইল যথা—"আব্রাহাম ঈশ্বরের বাক্যে বিশ্বাস করিলেন এবং ইহাই তাঁহার পক্ষে যাথার্থিকতা বলিয়া গণিত হইল" (আদি ১৫;৬)। এবং তিনি "ঈশ্বরের বন্ধু", এই আখ্যা

২৪ প্রাপ্ত হইলেন। তোমরা দেখিতে পাইতেছ যে, মনুষ্য কর্ম্মেতে

২৫ করিয়া যাথার্থিকীকৃত হয়, কেবলমাত্র বিশ্বাসগুণে হয় না। সেইরূপ বারাঙ্গণা রাহাবও কি কর্ম্মেতে করিয়া যাথার্থিকীকৃত হয় নাই, যখন সে সেই দূতগণকে গ্রহণ করিল, এবং অন্য পথ দিয়া

২৬ বিদায় করিল? কারণ শরীরটি যেমন আত্মা ব্যতীত মৃত, তেমনি বিশ্বাসটিও কর্ম্ম ব্যতীত মৃত।

তোমরা অনেকে শিক্ষক হইও না আমার ভ্রাতৃগণ, যেহেতু ৩
তোমরা জান যে, আমরা গুরুতর দণ্ডাজ্ঞা পাইব। কারণ অনেক বিষ- ২
য়েতে আমরা সকলেই স্খলিত হই। যদি কেহ কথায় স্খলিত না হয়, সেই
সিদ্ধপুরুষ, সে সমস্ত শরীরকে আয়ত্ত করিতে সক্ষম হয়। আমরা ৩
যদি অশ্বদিগকে আমাদের বশ করিবার জন্যে তাহাদের মুখে বল্গা
দিই, তাহা হইলে আমরা তাহাদের সমস্ত শরীর যথা ইচ্ছা চালাইতে
পারি। জাহাজ সকল দেখ, যদিও সেগুলি তত বড় ও প্রচণ্ড বায়ুতে ৪
চালিত হইতেছে, তথাচ একখানি ক্ষুদ্র কর্ণ দ্বারা কর্ণধারের ইচ্ছামত
যথা তথা পরিচালিত হইয়া থাকে। তাদৃশ জিহ্বাটিও এক ৫
ক্ষুদ্র অঙ্গ, কিন্তু বড় বিষয়ে গর্ব্ব করে। দেখ, কতটুকু অগ্নি কত বড়
বনকে জ্বালিয়া তুলে। জিহ্বা অগ্নিস্বরূপ, তাহা আমাদের ৬
অঙ্গগুলির মধ্যে জগতস্থ সমুদয় অন্যায়ের আধার—আমাদের
সমস্ত শরীরকে কলঙ্কিত করে, যাহা প্রকৃতির চক্রকে প্রজ্ব-
লিত করে, এবং আপনি নরক দ্বারা প্রজ্বলিত হয়। কারণ প্রত্যেক ৭
প্রকার জন্তু ও পক্ষী, সরীসৃপ ও সমুদয় জলচর পোষ মানে এবং
মানবজাতির দ্বারা পোষিতও হইয়াছে; কিন্তু জিহ্বাকে কোন মনুষ্য ৮
বশীভুত করিতে পারে না; অনিষ্টসাধনে তাহার বিরাম নাই,
তাহা মারাত্মক গরলে পরিপূর্ণ। তদ্দ্বারা আমরা প্রভুকে ও পিতাকে ৯
ধন্যবাদ করি, আবার তদ্দ্বারা আমরা সেই মনুষ্যদিগকে অভিশাপ
দিই, যাহারা ঈশ্বরের সাদৃশ্যে সৃষ্ট। সেই একই মুখ হইতে আশী- ১০
র্ব্বাদ ও অভিসম্পাত নির্গত হইয়া থাকে। ভ্রাতৃগণ আমার, এইরূপ
হওয়া নিতান্ত অনুচিত। একটী প্রস্রবণ কি সেই একই মুখ হইতে ১১
মিষ্ট ও তিক্ত জল নির্গত করিতে পারে? ভ্রাতৃগণ আমার, ১২
একটা ডুম্বুর বৃক্ষ কি তৈলফল ফলিতে পারে? অথবা দ্রাক্ষা-
বৃক্ষ কি ডুম্বুর ফলিতে পারে? লবণাম্বু কখনও মিষ্টতা দিতে
পারে না।

কে তোমাদের মধ্যে জ্ঞানী ও বুদ্ধিমান? সে জ্ঞান জনিত ১৩

১৪ নম্রতা সহকারে সদাচরণে আপনার কার্য্য দেখাউক। কিন্তু যদি তোমাদের অন্তঃকরণে ঈর্ষ্যাভাব ও স্বার্থপরতা থাকে, তবে তোমরা মনে মধ্যে গর্ব্ব করিও না ও সত্যের বিরুদ্ধে মিথ্যা বলিও
১৫ না।* এই জ্ঞান ঊর্দ্ধহইতে আগত নয়, ইহা পার্থিব, প্রাণিক,
১৬ পৈশাচিক। কারণ যেখানে ঈর্ষ্যা ও স্বার্থপরতা থাকে, সেখানে
১৭ গোলযোগ ও সর্ব্বপ্রকার নিকৃষ্ট কর্ম্ম থাকে; কিন্তু ঊর্দ্ধাগত জ্ঞান প্রথমতঃ বিশুদ্ধ, পরে শান্তিশীল, নম্রশীল, সহজে অনুরোধ
১৮ মানে, দয়ায় ও সৎকার্য্যে পরিপূর্ণ, স্বাতন্ত্রশূন্য, অকপট। যাথার্থিকতারূপ ফল তাহাদের দ্বারা শান্তিভাবে বপিত হইতেছে, যাহারা শান্তি স্থাপন করে।

৪ কোথা হইতে তোমাদের মধ্যে যুদ্ধ ও সংগ্রাম হইয়া উঠে?
২ তোমাদের অঙ্গমধ্যে যুদ্ধমান কামনা হইতে কি তাহা হয় না? তোমরা কামনা করিতেছ, কিন্তু তোমাদের কিছু নাই; তোমরা বধ করিতেছ ও ঈর্ষা করিতেছ, কিন্তু কিছুই লাভ করিতে পারিতেছ না; তোমরা সংগ্রাম করিতেছ ও যুদ্ধ করিতেছ, কিন্তু তোমাদের কিছুই নাই;
৩ কারণ তোমরা যাচ্ঞা কর না; তোমরা যাচ্ঞা করিয়া কিছু প্রাপ্ত হও না, যেহেতু তোমরা মন্দ অভিসন্ধিতে যাচ্ঞা করিতেছ, ⌜যাচিত
৪ বিষয়টি⌝ তোমরা কুঅভিলাষ পরবশ হইয়া অপচয় করিতে চাহ। হে ব্যভিচারীণীগণ, তোমরা কি জান না যে, জগতের সঙ্গে বন্ধুতা ঈশ্বরের সঙ্গে শত্রুতা? অতএব যে কেহ জগতের বন্ধু হইতে ইচ্ছা
৫ করে, সে আপনাকে ঈশ্বরের শত্রু বলিয়া প্রতীয়মান করে। তোমরা কি মনে করিতেছ যে শাস্ত্র বৃথা কহিতেছে যে, যে আত্মাকে তিনি ⌜ঈশ্বর⌝ আমাদিগের অন্তরে অধিষ্ঠান করাইলেন, তাহার বিষয়ে তিনি ঐকান্তিক ইচ্ছা করেন, যেন তাহা ⌜জগতের না হইয়া⌝ কেবলমাত্র তাঁহারই

---

* অর্থাৎ মিথ্যা করিয়া বলিও না যে, সত্যতা পাইয়াছি। কারণ তোমাদের আচারব্যবহার সত্যের বিরোধ করে।

স্বত্ব থাকে।* কিন্তু তিনি মহা অনুগ্রহও দান করিতেছেন। সেই- ৬
জন্য শাস্ত্র কহিতেছেন—

"ঈশ্বর অহংকারীদিগের বিরোধ করেন,

কিন্তু অবনতদিগকে অনুগ্রহ দান করেন"।

অতএব তোমরা ঈশ্বরের বশতাপন্ন হইয়া থাক; দিয়াবলের প্রতি- ৭
রোধ কর, তাহা হইলে সে তোমাদের হইতে পলায়ন করিবে।
ঈশ্বরের নিকটস্থ হও, তাহা হইলে তিনি তোমাদের নিকটস্থ হইবেন। ৮
তোমাদের হস্ত পরিষ্কার কর, হে পাপীষ্ঠেরা, তোমাদের হৃদয়কে
বিশুদ্ধ কর। হে দ্বিমনা লোকেরা, তোমরা বিমর্ষ হও, শোক কর ৯
ও বিলাপ কর, তোমাদের হাস্য শোকে পরিণত হউক, তোমাদের
আনন্দ বিষণ্ণতায় পরিণত হউক। প্রভুর সম্মুখে আপনাদিগকে ১০
অবনত কর, তাহা হইলে তিনি তোমাদিগকে উন্নত করিবেন।

ভ্রাতৃগণ, তোমরা পরস্পরের গ্লানি করিও না। যে কেহ ভ্রাতার ১১
গ্লানি করে অথবা আপন ভ্রাতার বিচার করে, সে ব্যবস্থার গ্লানি
করে এবং ব্যবস্থার বিচার করে, কিন্তু তুমি যদি ব্যবস্থার বিচার কর,
তাহা হইলে তুমি ব্যবস্থাপালনকারী না হইয়া তাহার বিচারক
হইতেছ। ব্যবস্থাদাতা ও বিচারকর্ত্তা এক জন মাত্র অর্থাৎ তিনিই, ১২
যিনি পরিত্রাণ করিতে ও বিনাশ করিতে সক্ষম; কিন্তু তুমি কে,
যে তোমার প্রতিবেশীর বিচার করিতেছ?

তবে যাও, তোমরা, যাহারা বলিতেছ, অদ্য বা কল্য আমরা অমুক ১৩
নগরে প্রস্থান করিব এবং সেই স্থানে এক বৎসর অবস্থান করিব
ও ব্যবসায় করিয়া অর্থ উপার্জ্জন করিব, অথচ তোমরা জান না
যে, কল্য কি ঘটিবে। তোমাদের জীবন কি? তোমরা একটী বাষ্প ১৪
মাত্র, যাহা ক্ষণেকের জন্যে প্রতীয়মান হয়, পরক্ষণেই আবার অন্ত-
র্হিত হয়। তোমাদের বরং এইরূপ বলা উচিত—প্রভুর ইচ্ছা হইলে ১৫

---

*—এই পদটি অনুবাদিত হইবার নহে। আমরা প্রধান ২ পণ্ডিতদের মত গ্রহণ করিয়া ইহার ভাব মাত্র প্রকাশ করিলাম্।

১৬ এবং আমরা বাঁচিয়া থাকিলে,অমুক অমুক কার্য্য করিব। কিন্তু তাহা না করিয়া নিজের সৌভাগ্যের উপর নির্ভর করিয়া তোমরা গর্ব্ব
১৭ করিতেছ। এরূপ গর্ব্ব মন্দমাত্র। অতএব যে কেহ সৎ করিতে জানিয়া তাহা না করে, তাহার পক্ষে তাহা পাপ।

৫ তবে যাও, হে ধনবানেরা, তোমরা তোমাদের আসন্ন দুর্দ্দশা
২ মনে করিয়া বিলাপ ও হাহাকার কর। তোমাদের ধনসম্পত্তি ক্ষয় পাই-
৩ তেছে এবং তোমাদের পরিচ্ছদ কীটভক্ষিত হইতেছে। তোমাদের স্বর্ণে ও রৌপ্যে মর্চ্যা ধরিয়াছে; তাহাদের মর্চ্যা তোমাদের বিরুদ্ধে সাক্ষ্যরূপে প্রতীয়মান হইবে, এবং অগ্নিবৎ তোমাদের মাংসকে
৪ গ্রাস করিবে। তোমরা এই শেষকালে ধনসঞ্চয় করিয়াছ। দেখ, যে মজুরেরা তোমাদের শস্য ছেদন করিয়াছে, তাহাদের যে বেতন তোমরা কর্ত্তন করিয়া রাখিয়াছ, তাহা তোমাদের নিকট হইতে ঊর্দ্ধাভিমুখে চীৎকার করিতেছে; ছেদকদের রব প্রভু শাবাওথের
৫ কর্ণকুহরে প্রবিষ্ট হইল। তোমরা পৃথিবীতে উপভোগ করিলে ও আমোদ-প্রমোদে কাল কাটাইলে; তোমরা ভোজের দিনে আপ-
৬ নাদের হৃদয়কে পুষ্ট করিয়াছ। তোমরা দণ্ডাজ্ঞা দিয়াছ, তোমরা যাথার্থিককে বধ করিয়াছ; সে তোমাদের প্রতিরোধ করে না।
৭ অতএব, ভ্রাতৃগণ, তোমরা প্রভুর আগমন পর্য্যন্ত দীর্ঘসহিষ্ণুতা কর; দেখ, কৃষক পৃথিবীর বাঞ্ছনীয় ফলের প্রতীক্ষা করিতেছে, যে পর্য্যন্ত তাহা প্রথম বৃষ্টি ও শেষ বৃষ্টি না পায়, সে পর্য্যন্ত সে ফললা-
৮ ভের জন্য দীর্ঘসহিষ্ণুতা করে; তোমরাও দীর্ঘসহিষ্ণুতা কর,
৯ তোমরা দৃঢ়চিত্ত হও, কারণ প্রভুর আগমন সন্নিকট। তোমরা পরস্পরের প্রতি ক্ষোভ প্রকাশ করিও না, ভ্রাতৃগণ, পাছে তোমাদের
১০ বিচার হয়; দেখ, বিচারক দ্বারের সম্মুখে দণ্ডায়মান। হে ভ্রাতৃগণ, অনিষ্টভোগের ও দীর্ঘসহিষ্ণুতার আদর্শরূপে তোমরা সেই দৈববক্তৃ-
১১ গণকে গ্রহণ কর, যাঁহারা প্রভুর নামে কথা কহিয়াছেন। দেখ, আমরা তাঁহাদিগকে ধন্য বলি, যাঁহারা সহিষ্ণুতা করিয়াছেন; আয়ুবের

সহিষ্ণুতার কথা তোমরা শুনিয়াছ, প্রভুরও পরিণাম তোমরা জান যে, প্রভু পরম কারুণিক ও দয়ালু।

১২ বিশেষ কথা এই ভ্রাতৃগণ, তোমরা দিব্য করিও না, স্বর্গেরও নয়, পৃথিবীরও নয়, অন্য কোন কিছুরই নয়, বরং তোমাদের হাঁ হাঁ হউক আর না না হউক; পাছে তোমরা বিচারে পতিত হও।

১৩ তোমাদের মধ্যে কি কেহ দুঃখভোগ করিতেছে, তবে সে প্রার্থনা ১৪ করুক। যদি কেহ হৃষ্টচিত্ত হয়, তবে সে ধন্যবাদগীত গাউক। যদি তোমাদের মধ্যে কেহ পীড়িত হয়, তবে সে সমাজের প্রাচীনদিগকে আহ্বান করুক, তাঁহারা তাহার [দেহের] উপরে প্রার্থনা করিয়া প্রভুর ১৫ নামে তাহাকে তৈলাভিষিক্ত করুক; তাহা হইলে বিশ্বাসমূলক প্রার্থনা সেই রোগীকে বাঁচাইবে এবং প্রভু তাহাকে উত্থাপন করিবেন; এবং ১৬ যদি সে পাপ করিয়া থাকে, তবে ক্ষমাপ্রাপ্ত হইবে। অতএব, তোমরা পরস্পরের নিকট পাপ স্বীকার কর এবং পরস্পরের জন্য প্রার্থনা কর, যেন তোমরা আরোগ্যলাভ করিতে পার। যাথার্থিক মনু- ১৭ ষ্যের একাগ্রচিত্তে প্রার্থনা অনেক ফল সাধন করে। এলিয় আমাদের মত রিপু বিশিষ্ট এক মনুষ্য ছিলেন; আর একাগ্রচিত্তে প্রার্থনা করি- লেন, যেন বৃষ্টি না হয়, তাহাতে পৃথিবীর উপর তিন বৎসর ছয় মাস ১৮ বৃষ্টি পাত হইল না। পরে তিনি পুনরায় প্রার্থনা করিলেন, তাহাতে স্বর্গ বৃষ্টিদান করিল ও পৃথিবী আপনার ফল প্রসব করিল।

১৯ আমার ভ্রাতৃগণ, যদি তোমাদের মধ্যে এক জন সত্য হইতে ২০ অপসৃত হয়, আর কেহ তাহাকে প্রত্যাবর্ত্তন করায়, তবে সে জানুক যে, যে কেহ এক পাপীকে ভ্রান্তিপথ হইতে প্রত্যাবর্ত্তন করায়, সে মৃত্যু হইতে একটি প্রাণকে বাঁচায় এবং রাশীকৃত পাপকে আচ্ছাদন করে।

# সর্ব্বসাধারণ সমাজের জন্য পেত্রের প্রথম পত্র।

---

১ পেত্র, য়েশু খ্রীষ্টের আপোষ্টল, পণ্টুস, গালাতিয়া, কাপ্পাদোকীয়া, আশিয়া ও বিথুনিয়া প্রভৃতি প্রদেশে ছিন্নভিন্ন নির্ব্বাচিত প্রবা-
২ সীদের প্রতি অর্থাৎ ঈশ্বর পিতার পূর্ব্বজ্ঞানানুযায়ী আত্মা দ্বারা পূতীকৃত হইয়া বশীভূত হইবার ও য়েশুখ্রীষ্টের রক্তে প্রক্ষিপ্ত হইবার উদ্দেশে [নির্ব্বাচিত যাহারা, তাহাদের প্রতি]—অনুগ্রহ ও শান্তি অতি বাহুল্যরূপে তোমাদের প্রতি বর্ত্তুক।

৩ ঈশ্বর আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের পিতা ধন্যবাদিত হউন যে তিনি আপনার অসীম দয়ানুসারে এক জীবন্ত প্রত্যাশা দান করিবার জন্য য়েশুখ্রীষ্টের মৃতোত্থান দ্বারা আমাদিগকে নূতন জন্ম দান
৪ করিয়াছেন; তাঁহার উদ্দেশ্য তিনি তোমাদিগকে সেই অবিনশ্বর, নিষ্কলঙ্ক ও অজর অধিকার দান করিবেন, যাহা তোমাদের
৫ জন্যে স্বর্গে সঞ্চিত আছে, যাহারা বিশ্বাসগুণে ঐশীশক্তি দ্বারা এমন এক পরিত্রাণের জন্য পরিরক্ষিত হইতেছ, যাহা শেষকালে
৬ প্রকাশিত হইবে, আর এই প্রত্যাশায় তোমরা মহা আনন্দও করিতেছ, যদিও তোমাদিগকে এখন, [ঈশ্বরেচ্ছায়] আবশ্যক হইলে, নানাবিধ পরীক্ষা দ্বারা ক্ষণেকের জন্য দুঃখিত করা হইতেছে;
৭ তাহাতে যেন তোমাদের বিশ্বাসের পরীক্ষাসিদ্ধতা অগ্নিপরীক্ষিত অথচ নশ্বর সুবর্ণ অপেক্ষা উৎকৃষ্টতর হইয়া দাঁড়ায়, যেন তাহা সেই য়েশু খ্রীষ্টের প্রকাশকালে তাঁহার প্রশংসা ও গৌরব ও সম্মানরূপে
৮ প্রতীয়মান হয়, যাঁহাকে তোমরা না দেখিয়াও প্রেম করিতেছ, যাঁহাতে তোমরা, তাঁহাকে এখন না দেখিয়াও বিশ্বাস করিতেছ,
৯ করিয়া অকথনীয় আনন্দজ্যোতিতে জ্যোতিষ্মান হইতেছ; আর

এইরূপে তোমাদের বিশ্বাসের লক্ষ্য—তোমাদের প্রাণের পরিত্রাণ পাইতেছ। যে পরিত্রাণ বিষয়ে সেই দৈববক্তৃগণ বিশেষ করিয়া ১০ তত্ত্বানুসন্ধান করিয়া গিয়াছেন, যাঁহারা তোমাদের জন্য নির্দ্দিষ্ট অনুগ্রহটির বিষয়ে ভবিষ্যদ্বাণী কহিয়া গিয়াছেন, এবং যাঁহারা তত্ত্বানুসন্ধান করিয়াছিলেন যে, তাঁহাদের অন্তরস্থ খ্রীষ্টের আত্মা কোন্ ১১ সময়ের কথা ও কিপ্রকার সময়ের কথা তখন প্রকাশ করিলেন যখন তাঁহারা পূর্ব্ব হইতে খ্রীষ্টের দুঃখভোগের বিষয়ে ও তদনুবর্ত্তী মহিমার বিষয়ে সাক্ষ্যপ্রদান করিয়াছিলেন। যাঁহাদের নিকটে প্রকাশ করা ১২ হইয়াছিল যে, তাঁহারা আপনাদের জন্য নয়, বরং তোমাদের জন্যই সেই সমুদয় বিষয়ের পরিচর্য্যা করিতেছেন, যাহা এখন তাঁহাদেরই দ্বারা তোমাদিগকে জ্ঞাত করা হইয়াছে, যাঁহারা স্বর্গ হইতে প্রেরিত পবিত্র আত্মাতে অভিভূত হইয়া তোমাদের নিকটে শুভসমাচারটি প্রচার করিলেন; আর সেই সমুদয় বিষয়ে দূতগণ অন্তর্দ্দৃষ্টি করিতে আকাঙ্ক্ষা করিতেছেন।

অতএব মহোৎসাহিতচিত্ত হও,* প্রবুদ্ধ হও, সম্পূর্ণরূপে সেই ১৩ অনুগ্রহের প্রত্যাশা কর, যাহা য়েশুখ্রীষ্টের প্রকাশ কালে তোমাদের জন্যে আনীত হইতেছে। বাধ্যতার সন্তান বলিয়া ১৪ তোমরা তোমাদের পূর্ব্বতন অজ্ঞানাবস্থার কুকামনার অনুরূপী হইও না; বরং যিনি তোমাদিগকে আহ্বান করিয়াছেন, সেই পবিত্র ১৫ স্বরূপের ন্যায় তোমরাও সমুদয় আচার ব্যবহারে পবিত্র হও; যেহেতু ১৬ লিখিত আছে "পবিত্র হও, কারণ আমি পবিত্র" (লেবী ১৯;২)। আর যখন তোমরা তাঁহাকেই পিতা বলিয়া সম্বোধন করিতেছ, যিনি ১৭ বিনা পক্ষপাতে প্রত্যেকের কার্য্যানুসারে বিচার করেন, তখন তোমরা তোমাদের এই প্রবাস কালে সভয়ে আচার ব্যবহার কর; যেহেতু তোমরা জান যে, তোমরা তোমাদের পিতৃগণ হইতে অধিকৃত ১৮ অলীক আচার ব্যবহার হইতে নশ্বর বস্তু অর্থাৎ রৌপ্য কি স্বর্ণ দ্বারা

* গৃক ভাষায় লেখে—"মনের কটিবন্ধন কর"।

১৯ উদ্ধৃত হও নাই; তোমরা যেন নিষ্‌খুঁৎ ও নির্দ্দোষ এক্‌ মেষের রক্ত দ্বারা
২০ অর্থাৎ খ্রষ্টের 「রক্ত দ্বারা」 উদ্ধারিত হইয়াছ, যিনি জগৎ পত্তনের পূর্ব্বে নির্দ্দিষ্ট ছিলেন, আর সময়ের এই শেষকালে তোমাদেরই মঙ্গলের
২১ জন্য প্রকাশিত হইয়াছেন, যাহারা তাঁহার দ্বারা সেই ঈশ্বরেতে বিশ্বাসী হইয়াছ, যিনি তাঁহাকে মৃতদের মধ্য হইতে উত্থাপন করিয়াছেন এবং তাঁহাকে মহিমা দান করিয়াছেন, যাহাতে করিয়া "এখন তোমাদের বিশ্বাস ঈশ্বরের প্রতি প্রত্যাশাও হইয়া উঠিয়াছে।*
২২ যেহেতু তোমরা সত্যের বশীভূত হইয়া থাকিতে থাকিতে অকপট ভ্রাতৃপ্রেম উদ্দেশে আপনাদের প্রাণকে বিশুদ্ধ করিয়াছ, অতএব
২৩ তোমরা পরস্পরকে হৃদয়ের সহিত প্রগাঢ় প্রেম কর ; যেহেতু তোমরা নশ্বর বীজ হইতে পুনর্জ্জাত হও নাই, বরং অনশ্বর বীজ—ঈশ্বরের
২৪ জীবন্ত ও নিত্যস্থায়ী বাক্য হইতে। যেহেতু

"সকল মাংসই তৃণবৎ।
তাহার সকল গৌরব তৃণ পুষ্পবৎ ;
তৃণ শুকাইয়া যায়, পুষ্প ঝরিয়া পড়ে ;
২৫ কিন্তু প্রভুর বাক্য নিত্যস্থায়ী"।

আর ইহাই সেই বাক্য, যাহা তোমাদের নিকটে শুভসমাচার বলিয়া প্রচারিত হইল।

২ অতএব তোমরা সমুদয় দুষ্টতা ও সমুদয় কুটিলতা ও কাপট্য
২ ও দ্বেষভাব ও সমুদয় পরনিন্দা পরিত্যাগ কর, নবজাত শিশুসন্তানের ন্যায় তোমরা সেই পারমার্থিক অবিমিশ্র দুগ্ধের আকাঙ্ক্ষা কর, যেন
৩ তোমরা তদ্দ্বারা পরিত্রাণ লাভের জন্য বৃদ্ধি পাও ; যেহেতু তোমরা অবশ্যই আস্বাদন করিয়াছ যে প্রভু সদয় ; যাঁহার নিকটে অর্থাৎ যে
৪ জীবন্ত প্রস্তরের নিকটে, যিনি মনুষ্যদের নিকটে অগ্রাহ্য, কিন্তু ঈশ্বরের নিকটে মনোনীত ও আদরণীয়, তাঁহার নিকটে আসিয়া
৫ তোমরাও জীবন্ত প্রস্তর বলিয়া এক পারমার্থিক গৃহ গ্রথিত হইতেছ, যেন তোমরা এক পবিত্র যাজক-জাতি হইয়া উঠ যাহারা এমন

* দেখ, রোম: ৫;১১।

পারমার্থিক বলি উৎসর্গ করিবে, যাহা যেশু খৃষ্টের অনুরোধে ঈশ্বরের সুগ্রাহ্য; যেহেতু শাস্ত্রে রহিয়াছে— ৬

"দেখ আমি সিওনে এক প্রধান ভিত্তিপ্রস্তর স্থাপন করিব, তাহা মনোনীত ও আদরণীয় একটি;
আর যে তাহাতে বিশ্বাস করিবে, সে লজ্জিত হইবে না" (যিশা ২৮; ১৬)।

অতএব, বিশ্বাস করিতেছ যে তোমরা, তোমাদেরই সেই মান; * কিন্তু অবাধ্যদের প্রতি এই বচনটি খাটে যথা— ৭

"যে প্রস্তরখান নির্ম্মাতৃগণ অগ্রাহ্য করিয়াছিল,
সেইখানই প্রধান ভিত্তিপ্রস্তর হইয়া উঠিল" (গীত ১১৮;২২)।

আর ৮

⌈তাহাদের পক্ষে⌉ প্রস্তরখান উছোটপ্রস্তর ও বিঘ্নশিলা হইতেছে, ⌈কারণ ঈশ্বরের⌉ বাক্যে অবিশ্বাস করায় তাহারা উছোট খায়; আর সেই জন্য তাহারা নিযুক্ত হইয়াছে। কিন্তু তোমরা এক নির্ব্বাচিত বংশ, এক রাজকীয় যাজকসম্প্রদায়, এক পবিত্র জাতি, এমন এক জাতি যাহারা ঈশ্বরের নিজ অধিকারের জন্য হইবে, তাহাতে যেন তোমরা তাঁহারই মহিমা কীর্ত্তন কর, যিনি তোমাদিগকে অন্ধকার হইতে আপনার চমৎকার আলোকে আহ্বান করিয়াছেন, অর্থাৎ তোমাদিগকে, যাহারা পূর্ব্বে প্রজাজাতি ছিলে না, কিন্তু এখন ঈশ্বরের প্রজাজাতি হইয়া উঠিয়াছ; যাহারা দয়াতে বঞ্চিত ছিলে, কিন্তু এখন দয়ার পাত্র হইয়া উঠিয়াছ। ৯ ১০

প্রিয়গণ, তোমরা বিদেশী ও প্রবাসী বলিয়া আমি তোমাদিগকে অনুরোধ করিতেছি, তোমরা মাংসিক কামনা হইতে বিমুখ হও, কারণ সেগুলি প্রাণের বিরুদ্ধে যুদ্ধ করে; তোমরা বিজাতিদের মধ্যে সদাচরণ কর, যেন যদ্বিষয়ে তাহারা দুষ্কর্ম্মকারী বলিয়া তোমাদের নিন্দা করিতেছে, তোমাদের সেই সৎকর্ম্মবশতঃ অর্থাৎ সেগুলি ভাল করিয়া দেখিলে পর, তাহারা ঈশ্বরের কৃপাদৃষ্টির দিনে তাঁহার মহিমা কীর্ত্তন করে। ১১ ১২

* অর্থাৎ তোমরা লজ্জা না পাইয়া "মান" লাভ করিবে।

১৩ তোমরা প্রভুর জন্য প্রত্যেক মানুষিক বিধানের বশীভূত থাক—
১৪ সর্ব্বোপরিস্থ রাজার হৌক, অথবা সেই রাজপ্রতিনিধিগণের হৌক, যাঁহারা দুষ্কর্ম্মকারীদের দণ্ড দিতে ও সৎকর্ম্মকারীদের প্রশংসা
১৫ করিতে তাঁহার দ্বারা প্রেরিত। কারণ এইরূপ ⌜করা⌝ অর্থাৎ তোমরা যে সৎকর্ম্ম করিতে করিতে নির্ব্বোধ মনুষ্যদের অজ্ঞানতার মুখ বদ্ধ
১৬ করিয়া দাও, ইহা ঈশ্বরের ইচ্ছা; স্বাধীন মনুষ্যদের মত ⌜চলিবে বটে⌝, কিন্তু তোমাদের স্বাধীনতাকে দুষ্টতার আবরণ স্বরূপ প্রয়োগ
১৭ করিও না, বরং ঈশ্বরের দাসগণের মত ⌜আচরণ কর⌝। সকল মনুষ্যকে সম্মান কর। ভ্রাতৃবর্গকে প্রেম কর। ঈশ্বরকে ভয় কর। রাজাকে সম্মান কর।

১৮ ভৃত্যগণ, তোমরা সর্ব্বতোভাবে ভয়ের সহিত কর্ত্তাদের বশতা-
১৯ পন্ন হও, উত্তম ও নম্রদিগের কেবল নয়, বরং নিষ্ঠুরদিগেরও। কারণ ইহাই প্রীতিকর যদি কেহ ঈশ্বরভীত অন্তঃসাক্ষীর জন্য দুঃখ সহ্য
২০ করে—অন্যায়রূপে দুঃখ ভুগে। কারণ এ কি প্রকার যশ, যদি তোমরা পাপ করিয়া প্রহারিত হইলে সহিয়া থাক? কিন্তু যদি তোমরা সৎকর্ম্ম করিয়া দুঃখ সহ্য কর, তবে তাহাই ঈশ্বরের নিকটে
২১ প্রীতিকর। কারণ ইহার জন্যেই তোমরা আহূত হইয়াছ, যেহেতু খ্রীষ্টও তোমাদের মঙ্গলের জন্য দুঃখভোগ করিলেন, করিয়া তোমাদের জন্যে এক নিদর্শন রাখিয়া গিয়াছেন, যেন তোমরা তাঁহার
২২ পদচিহ্নে পদবিক্ষেপ করিয়া তাঁহার অনুগমন কর; যিনি কখন পাপ করেন নাই, যাঁহার মুখে কখন কোন ছলের কথা পাওয়া যায়
২৩ নাই; অপমানিত হইলে যিনি প্রত্যপমান করেন নাই; দুঃখভোগ করিলে যিনি ভয়প্রদর্শন করেন নাই, বরং ⌜বিচারের ভার⌝ তাঁহারই
২৪ হস্তে সমর্পণ করিয়াছিলেন যিনি ন্যায্যরূপে বিচার করেন। যিনি আমাদের পাপভার আপনি নিজের শরীরে ক্রুষকাষ্ঠের উপরে ধারণ করিয়াছিলেন, যেন আমরা ⌜তাঁহার সঙ্গে⌝ পাপের পক্ষে মরিলে পর, যাথার্থিকতার পক্ষে জীবন যাপন করি; যাঁহার ক্ষতের গুণে তোমরা

আরোগ্যলাভ করিয়াছ। কারণ তোমরা ‘পালভ্রষ্ট’ মেষগণের ২৫
ন্যায় ভ্রমণ করিতেছিলে ; কিন্তু এখন তোমরা তোমাদের প্রাণের
রক্ষক ও তত্ত্বাবধায়কের * নিকট প্রত্যাবৃত্ত হইয়াছ।

**৩** তাদৃশ ভার্য্যাগণও আপনাদের স্বামিগণের বশীভূত হইয়া
থাকুক ; যেন যদি কাহার ‘স্বামী’ বাক্যটির অবাধ্য হয়, তবে সে যেন
বিনা কথায় শুদ্ধ ভার্য্যার আচারব্যবহার দ্বারা বাক্যের বশে আইসে ;
যেহেতু তাহারা তোমাদের সভয় বিশুদ্ধ আচারব্যবহার দেখিতে ২
পায়। এবম্প্রকার স্ত্রীলোকদের ভূষণ বাহ্যিক ভূষণ না হউক, ৩
অর্থাৎ কেশবেশ করা ও স্বর্ণালঙ্কার পরিধান করা এবং বহুমূল্য
পরিচ্ছদ পরিধান করা ইত্যাদি ; বরং হৃদয়স্থ গুপ্ত মনুষ্যের মৃদু ভাব ৪
ও শান্ত ভাব তাহাদের অবিনশ্বর ভূষণ হৌক ; যাহা ঈশ্বরের দৃষ্টিতে
বহুমূল্য। কারণ পূর্ব্বতন ঈশ্বরনির্ভরকারিণী পবিত্র মহিলাগণ ৫
এইরূপে আপনাদিগকে ভূষিত করিয়া স্ব স্ব স্বামীর বশতাপন্ন
ছিলেন, যেমন সারা আব্রাহামের বশীভূতা হইয়া তাঁহাকে প্রভু ৬
বলিয়া সম্বোধন করিলেন, যাঁহার সন্ততি তোমরা হইয়াছ, যদিই বা
তোমরা সদাচরণ কর, এবং যদি তোমাদিগকে কোন ভয়ে ভীত
হইতে না হয়।

সেইরূপ তোমরাও, হে স্বামিগণ, তাহাদের সঙ্গে বুদ্ধিমানের মত ৭
সহবাস কর—স্ত্রীজাতি দুর্ব্বলতর পাত্র বলিয়া তাহাদিগকে সম্মান দান
কর, যেহেতু তোমরাও জীবনপ্রদ অনুগ্রহে তাহাদের সহাধিকারী,
পাছে তোমাদের প্রার্থনায় ব্যাঘাত জন্মে।

শেষ কথা এই—তোমরা সকলে এক চিত্ত হও, পরস্পরের মমতা ৮
কর, ভ্রাতৃপ্রেমী হও, দয়ার্দ্রচিত্ত হও, অবনতমনা হও ; অনিষ্টের প্রতি- ৯
শোধে অনিষ্ট করিও না কিম্বা অপমানের প্রতিশোধে অপমান
করিও না ; বরং আশীর্ব্বাদ কর ; কারণ এই জন্য অর্থাৎ আশীর্ব্বাদ-
লাভের জন্যই তোমরা আহূত হইয়াছ। কারণ ১০

* গ্রীক ভাষায় লেখে—বিশপের।

"যে জীবনকে ভাল বাসে,
ও শুভ সময় দেখিতে চায়,
সে জিহ্বাকে মন্দ হইতে নিরস্ত করুক,
মুখকে ছলের কথা কহিতে নিবারণ করুক;
১১ সে মন্দ হইতে প্রত্যাবৃত্ত হইয়া সৎকার্য্য করুক,
সে শান্তিচেষ্টা ও তদনুধ্যায়ী হৌক।
১২ কারণ যাথার্থিকের উপর প্রভুর কৃপাদৃষ্টি আছে,
তাহাদের বিনতি প্রার্থনায় তিনি কর্ণপাত করেন,
কিন্তু মন্দকারীদের প্রতি প্রভুর তীব্রবদন" (গীত ৩৪;১৩—১৭)।

১৩ কিন্তু, যদি তোমরা সৎবিষয়ে অনুরাগী হও, তবে কে তোমাদের
১৪ অনিষ্ট করিতে পারে? আর যদিই বা যাথার্থিকতার জন্য দুঃখভোগ কর, তাহা হইলে তোমরা ধন্য; তোমরা তাহাদের ভয়ে
১৫ ভীত হইও না, উদ্বিগ্নও হইও না; প্রত্যুত তোমরা খ্রীষ্টকে প্রভু বলিয়া আপনাদের হৃদয়মধ্যে পবিত্ররূপে মান্য কর, অথচ সর্ব্বদা প্রস্তুত থাক যেন সেই সকলকে উত্তর দিতে পার, যাহারা তোমাদের অন্তরস্থ প্রত্যাশার কারণ জানিতে চায়; কিন্তু মৃদুতা ও ভয়সহ-
১৬ কারে তাহা কর, তৎসঙ্গে তোমাদের গ্লানিশূন্য অন্তঃসাক্ষী থাকুক, যেন যে বিষয়ে তোমরা নিন্দিত হইতেছ, সে বিষয়ে তাহারাই লজ্জা পায়, যাহারা খ্রীষ্টসম্মিলনে তোমাদের উত্তম আচার ব্যবহারে
১৭ তাচ্ছিল্য করে; কারণ, যদিই বা ঈশ্বরের ইচ্ছা হয় যে, তোমরা দুঃখভোগ কর, তবে দুষ্কর্ম্মকারী বলিয়া দুঃখভোগ করা অপেক্ষা
১৮ বরং সৎকর্ম্মকারী বলিয়া দুঃখভোগ করা শ্রেয়; কারণ খ্রীষ্টও একবার মাত্র পাপের জন্য দুঃখভোগ করিলেন—এক যাথার্থিক অযাথার্থিকদের জন্য ভুগিলেন, যেন তিনি আমাদিগকে ঈশ্বরের নিকটে লইয়া যাইতে পারেন; (যিনি মাংস সম্বন্ধে বধিত
১৯ হইলেন বটে, কিন্তু আত্মা সম্বন্ধে উজ্জীবিত হইলেন, যাহাতে তিনি কারাগারস্থ সেই আত্মাদের নিকটে গমন করিয়া ঘোষণা করিলেন,
২০ যাহারা তৎকালে অবাধ্য হইয়াছিল যৎকালে ঈশ্বরের দীর্ঘসহিষ্ণুতা নোয়ার সময়ে প্রতীক্ষা করিতেছিলেন—যখন তরণী প্রস্তুত করা

হইতেছিল, যন্মধ্যে অল্প অর্থাৎ আটটি মাত্র প্রাণ জল দ্বারা পরিত্রাণ পাইল ; যে জলের প্রতিবিম্ব অর্থাৎ বাপ্তিস্ম তোমাদিগকেও এখন ২১ পরিত্রাণ করে, অথচ তাহা মাংসের মালীন্য দূর করে, এমন নয়, বরং যেশু খ্রষ্টের উত্থানগুণে ঈশ্বর সম্বন্ধে এক গ্লানিশূন্য অন্তঃসাক্ষীর কথা হইতেছে ; যিনি স্বর্গে ঊর্দ্ধগমন করিয়া ঈশ্বরের দক্ষিণে রহি- ২২ য়াছেন ; দূতগণ, ক্ষমতাবানগণ ও শক্তিমানগণ যাঁহার বশীকৃত হইয়াছে )।

অতএব যেখানে খ্রষ্ট মাংস সম্বন্ধে দুঃখভোগ করিলেন, সেখানে ৪ তোমরাও আপনাদিগকে সেই ভাবে সজ্জীভূত কর ; কারণ মাংস সম্বন্ধে দুঃখভোগী যে,. সে পাপ হইতে নিরস্ত ; যেন সে দেহ ধার- ২ ণের অবশিষ্ট কাল আর মানুষিক অভিলাষের বশে নয় বরং ঈশ্বরের অভীষ্টানুযায়ী জীবন যাপন করে ; কারণ যত কাল তোমরা বিজা- ৩ তীয়দের কামনার মত বিলাসীতায়, কুকামনায়, মত্ততায়, লাম্পট্যে, জটলায়, গর্হিত পৌত্তলিকতায় আচরণ করিয়াছ, তাহাই যথেষ্ট হইয়াছে ; আর এই বিষয়েইত তাহারা আশ্চর্য্য জ্ঞান করিতেছে যে ৪ তোমরা তাহাদের সঙ্গে সেই লাম্পট্য পঙ্কেরদিকে ধাবিত হইতেছ না, সেই জন্যই তাহারা তোমাদের নিন্দা করে ; কিন্তু ৫ তাহাদিগকে তাঁহারই নিকট নিকাশ দিতে হইবে, যিনি জীবিত ও মৃতদের বিচার করিতে প্রস্তুত। (কারণ এই উদ্দেশে মৃতদের নিকট ৬ শুভ সমাচার প্রচারিত হইল, যেন মানুষিক ভাবে তাহাদের মাংস সম্বন্ধে বিচার হয়, কিন্তু ঐশ্বরিক ভাবে তাহারা আত্মা সম্বন্ধে বাঁচে)।

কিন্তু সমুদয়ের পরিণাম নিকট ; অতএব তোমরা প্রার্থনা করি- ৭ বার জন্য সংযতমনা ও প্রবুদ্ধ হইয়া থাক ; বিশেষরূপে তোমরা ৮ প্রগাঢ় প্রেমে পরস্পরকে প্রেম কর, কারণ প্রেম পাপরাশিকে আব- রণ করে (হিতোপদেশ ১০;১২)। বিরক্ত না হইয়া পরস্পরের ৯ প্রতি আতিথ্যসৎকার কর ; যে যেরূপ বরপ্রাপ্ত হইয়াছে সে ১০ তদনুযায়ীই ঈশ্বরদত্ত বিবিধ প্রকার অনুগ্রহ দান বিষয়ে গৃহা-

১১ ধ্যক্ষের মত পরস্পরের পরিচর্য্যা করুক; যদি কেহ বক্তৃতা করে তবে তাহার বাক্য যেন ঈশ্বরের প্রত্যাদিষ্ট বাক্য হয়। যদি কেহ সেবা করে তবে সে ঈশ্বরদত্ত শক্তিতে সেবা করুক, তাহাতে যেন সর্ব্ব বিষয়ে য়েশু খ্রীষ্ট দ্বারা ঈশ্বর মহিমান্বিত হন, যাঁহার মহিমা ও পরাক্রম অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত। আমেন।

১২ প্রিয়গণ, তোমাদের পরীক্ষার জন্য তোমাদের মধ্যে যে তাড়নানল জ্বলিতেছে, সে বিষয়ে তোমরা এমন আশ্চর্য্য জ্ঞান করিও না ১৩ যেন তোমাদের প্রতি অদ্ভূত বিষয় ঘটিতেছে; বরং যে পরিমাণে তোমরা খ্রীষ্টভুক্ত দুঃখ ভোগ করিবে, সেই পরিমাণে আনন্দ কর, যেন তোমরা তাঁহার মহিমার আবির্ভাবের সময়েও মহানন্দে আনন্দ ১৪ করিতে পার। যদি তোমরা খ্রীষ্টের নামের কারণে নিন্দিত হও তবে তোমরা ধন্য; কারণ তাহা হইলে মহিমার আত্মা অর্থাৎ ঈশ্বরেরই ১৫ আত্মা তোমাদের উপরে অবস্থিতি করিতেছেন। সাবধান, পাছে তোমাদের কেহ হত্যাকারী, কি চোর, কি দুষ্কর্ম্মকারী, কি অনধি১৬ কারচর্চ্চী বলিয়া দুঃখভোগ করে; কিন্তু খ্রীষ্টীয়ান বলিয়া কেহ যদি দুঃখভোগ করে, তবে সে লজ্জা না করিয়া বরং সেই নামের কারণে ১৭ ঈশ্বরের মহিমাকীর্ত্তন করুক। কারণ সেই সময় নিকট যখন ঈশ্বরের গৃহকে ধরিয়াই বিচারের আরম্ভ হইবে; আর যদি প্রথমে আমাদেরই ধরিয়া বিচার আরম্ভ হয়, তাহা হইলে তাহাদের শেষ দশা কি ১৮ হইবে, যাহারা ঈশ্বরের শুভসমাচারের অবাধ্য? আর যাথার্থিককে পরিত্রাণ করা যদি সুকঠিন হয়, তবে ধর্ম্মভ্রষ্ট ও পাপীষ্ঠ কোথায় ১৯ দাঁড়াইবে? অতএব যাহারা ঈশ্বরের ইচ্ছাতে দুঃখভোগ করে, তাহারা সৎকর্ম্ম করিতে করিতে আপনাদের প্রাণ বিশ্বস্তস্রষ্টার হস্তে সমর্পণ করুক।

৫ তোমাদের মধ্যে যে প্রাচীনেরা আছেন, তাঁহাদিগকে আমি, সহপ্রাচীন ও খ্রীষ্টের দুঃখভোগের সাক্ষী বলিয়া, এবং যে মহিমা প্রকা-
২ শিত হইবে তাহার ভাগী বলিয়া, অনুরোধ করিতেছি—তোমরা

তোমাদের অধীনস্থ ঈশ্বরের পালের লালন-পালন কর, বাধিত হইয়া তত্ত্বাবধান করিও না, বরং ইচ্ছা করিয়া এবং ঈশ্বরের মনের মত তাহা কর; কুৎসিত লাভের জন্য নয়, বরং প্রিয়কার্য্য বলিয়া তাহা কর। ৩ এমন লোকদের মত তাহা করিও না যাহারা আপনাদের অধিকারের উপরে প্রভুত্ব করে, বরং তোমরা পালের আদর্শ স্বরূপ হও। ৪ তাহা হইলে যখন মহাপালক প্রকাশিত হইবেন, তখন ৫ তোমরা সেই অক্ষয় মহিমারূপ জয়মালা লাভ করিবে। সেইরূপ যুবকেরা প্রাচীনদের বশতাপন্ন হৌক। তোমরা সকলেই সম্পূর্ণ বিনীতভাব ধারণ করিয়া পরস্পরে আচার ব্যবহার কর; কারণ ঈশ্বর অহংকারীর প্রতিরোধ করেন, কিন্তু অবনতকে তিনি অনুগ্রহ ৬ দান করেন; অতএব তোমরা আপনাদিগকে ঈশ্বরের বলবান বাহুর নীচে অবনত কর, যেন তিনি উপযুক্ত সময়ে তোমাদিগকে উন্নত ৭ করিতে পারেন; তোমাদের সমুদয় ভাবনা চিন্তা তাঁহারই উপরে ৮ অর্পণ কর, কারণ তিনি তোমাদের ভাবনা ভাবেন। প্রবুদ্ধ হও, জাগরণ কর—তোমাদের বিপক্ষ দিয়াবল গর্জ্জনকারী সিংহের ন্যায় ৯ এই চেষ্টায় ঘুরিয়া বেড়াইতেছে যে কাহাকে গ্রাস করিবে; বিশ্বাসে অটল হইয়া তাহার প্রতিরোধ কর, কারণ তোমরা জান যে, এই সব ১০ দুঃখভোগ তোমাদের এই জগতীস্থ ভ্রাতৃবর্গের প্রতিও ঘটিতেছে। আর সমুদয় অনুগ্রহের আকর ঈশ্বর, যিনি তোমাদিগকে খৃষ্টেতে আপনার অনন্ত মহিমাদানের জন্য আহ্বান করিয়াছেন, তিনি তোমাদের ক্ষণিক দুঃখভোগের পরে আপনি তোমাদিগকে পরিপক্ক করিয়া ১১ তুলিবেন, অটল করিয়া তুলিবেন, বলীয়ান করিবেন। তাঁহারই অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত পরাক্রম হৌক। আমেন।

১২ সেই বিশ্বস্ত ভ্রাতা সিলবানকে দিয়া অর্থাৎ যাঁহাকে আমি বিশ্বস্ত মনে করি, তাঁহাকে দিয়া আমি তোমাদিগকে অল্প কথায় লিখিয়া অনুরোধ করিলাম ও তোমাদিগের নিকটে দৃঢ় সাক্ষ্য প্রদান করিলাম যে, "যে অনুগ্রহে তোমরা দণ্ডায়মান আছ", সেইটিই

১৩ ঈশ্বরের প্রকৃত অনুগ্রহ—তাহাতেই দণ্ডায়মান থাক। বাবিলোন-বাসিনী সহনির্ব্বাচিতা 'খ্রীষ্টীয় সমাজ' এবং আমার সন্তান মার্ক তোমা-
১৪ দিগকে নমস্কার জানাইতেছেন। তোমরা প্রেমচুম্বনে পরস্পরকে নমস্কার কর।

খ্রীষ্ট যেশুতে আছ যে তোমরা, তোমাদের সকলের প্রতি শান্তি-বর্ত্তক।

---

# সর্ব্বসাধারণ সমাজের জন্য পেত্রের দ্বিতীয় পত্র।

---

১ **শিমোন** পেত্র, যেশু খ্রীষ্টের দাস ও আপোষ্টল—যাহারা আমাদের ঈশ্বরের ও ত্রাতা যেশু খ্রীষ্টের যাথার্থিকতাপ্রসাদে আমা-
২ দের সঙ্গে অমূল্য বিশ্বাসলাভ করিয়াছে, তাহাদের প্রতি—ঈশ্বরের ও আমাদের প্রভু যেশুর তত্ত্বজ্ঞানের সঙ্গে অনুগ্রহ ও শান্তি, তোমাদের
৩ প্রতি অতি বাহুল্যরূপে বর্ত্তুক; কারণ যিনি আপন ঐশ্বরিক প্রভাবে ও সামর্থ্যে আমাদিগকে আহ্বান করিয়াছেন, তিনি আপনার নিজের তত্ত্বজ্ঞান দিয়া আমাদিগকে সেই সমুদয়ই প্রদান করি-
৪ য়াছেন, যাহা জীবন ও ঈশ্বরপরায়ণতা জন্মাইয়া দেয়, সেই প্রভাবের ও সামর্থ্যের গুণে তিনি আমাদিগকেও সেই অমূল্য ও মহীয়ান প্রতিজ্ঞাগুলি প্রদান করিয়াছেন, যেন সেগুলির দ্বারা উত্তেজিত হইয়া তোমরা এই জগতীস্থ কুকামনামূলক ভ্রষ্টতা হইতে পলায়ন
৫ করিয়া ঐশ্বরিক প্রকৃতির ভাগী হইয়া উঠিতে পার; এমন হইলে তবে, তোমরা আপনারাও তাহাতে অনুরাগ যোগ কর অর্থাৎ তোমরা তোমাদের বিশ্বাসের সঙ্গে ধর্ম্মকার্য্য যোগ কর; এবং ধর্ম্মকার্য্যের
৬ সঙ্গে জ্ঞান যোগ কর; এবং জ্ঞানের সঙ্গে আত্মসংযমন; আত্মসংযমনের

সঙ্গে কষ্টসহিষ্ণুতা, কষ্টসহিষ্ণুতার সঙ্গে ঈশ্বরপরায়ণতা; ঈশ্বর- ৭
পরায়ণতার সঙ্গে ভ্রাতৃপ্রেম; এবং ভ্রাতৃপ্রেমের সঙ্গে [সাধারণ]
প্রেম যোগ কর। কারণ এই সমুদয় যদি তোমাদের থাকে এবং ৮
পরিবর্দ্ধিত হয়, তাহা হইলে সেগুলি আমাদের প্রভু য়েশু খ্রীষ্টবিষয়ক
তত্ত্বজ্ঞান লাভের বিষয়ে তোমাদিগকে উদাসীনও হইতে দিবে না, ফল-
হীনও থাকিতে দিবে না। কারণ এই গুণগ্রাম যার নাই, সে অন্ধ, সে ৯
প্রত্যক্ষ বিষয় মাত্র দেখিতে পায়, [স্বর্গীয় বিষয় তাহার দৃষ্টির অতীত];
সে আপনার পূর্ব্ব পাপের মার্জ্জনার বিষয়ে বিস্মৃত হইয়া গিয়াছে।
অতএব, ভ্রাতৃগণ, তোমরা আপনাদের আহূততা ও নির্ব্বাচিতা দৃঢ় ১০
করিবার জন্য আরো যত্নবান হও; কারণ তোমরা যদি এই সমুদয়
করিতে থাক, তাহা হইলে তোমরা কোন কালেই স্খলিত হইবে না;
কারণ এইরূপ করিলে তোমাদিগকে আমাদের প্রভু ও ত্রাতা য়েশু- ১১
খ্রীষ্টের অনন্তরাজ্যে প্রবেশকালে অপর্য্যাপ্ত মহিমা প্রদত্ত হইবে।

অতএব, আমি এই সমুদয় বিষয় তোমাদিগকে স্মরণ করাইতে ১২
কোন ত্রুটি করিব না, যদিও তোমরা এগুলি জ্ঞাত আছ এবং তোমা-
দের মধ্যে বিরাজমান সত্যে অটল রহিয়াছ। কিন্তু যাবৎ আমি এই ১৩
তাম্বুগৃহে আছি, তাবৎ আমি তোমাদিগকে স্মরণ করাইয়া জাগরূক
করিয়া রাখিতে বিহিত বুঝিলাম; কারণ আমি জানি আমার তাম্বু- ১৪
গৃহ ত্যাগ অতি স্বত্বরেই ঘটিবে, যাদৃশ আমাদের প্রভু য়েশু খ্রীষ্ট আমার
নিকট প্রকাশও করিয়াছেন। তবে আমিও যত্ন করিব যেন তোমরা ১৫
আমার প্রয়াণের পরে সর্ব্ব সময়ে এই সমুদয় বিষয় স্মরণ করিতে
সক্ষম হও; কারণ যখন আমরা আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের শক্তি ১৬
ও উপস্থিতির বিষয়ে তোমাদিগকে জ্ঞাত করিয়াছিলাম তখন
আমরা চাতুরি করিয়া স্বকপোলকল্পিত গল্পের কথা বলি নাই;
বরং আমরা তাঁহার মহিমার দর্শনসাক্ষী ছিলাম, কারণ "ইনিই আমার
প্রিয় পুত্র, ইঁহাতে আমার পরম সন্তোষ" এই বাণী যখন সেই মহা
মহিমা হইতে তাঁহার প্রতি আসিল, তখন তিনি ঈশ্বর পিতা হইতে ১৭

১৮ সম্মান ও মহিমা প্রাপ্ত হইলেন ; আর এই বাণী আমরা তখন স্বর্গ হইতে আসিতে শুনিলাম, যখন আমরা তাঁহার সঙ্গে পবিত্র পর্ব্বতে ১৯ ছিলাম। আর ভবিষ্যদ্বাণী আমাদের এখন আরো দৃঢ় হইয়া দাঁড়াইতেছে, এবং তোমরা যদি তাহাতে মনোযোগ কর, তবে তোমরা ভাল করিবে ; কারণ তাহা এমন এক প্রদীপের তুল্য, যাহা অন্ধকারময় স্থানে সেই পর্য্যন্ত প্রজ্বলিত থাকিবে, যখন ঊষা দেখা দিবে ২০ ও প্রভাতি নক্ষত্র তোমাদের হৃদয়াকাশে উদয় হইবে; আর প্রথমতঃ ইহা জান যে, কোন শাস্ত্রীয় দৈববাক্যের অর্থ করা দৈববক্তা ২১ সাপেক্ষ নহে ⌈অর্থ করা ঈশ্বরের কার্য্য⌉ ;* কারণ কোন দৈববাক্য কখনও মানুষিক ইচ্ছাতে ব্যক্তও হয় নাই, তাহা পবিত্র আত্মা প্রণোদিত ঈশ্বরপ্রেরিত লোকে কহিয়াছেন।

২ কিন্তু লোকসমাজের মধ্যে মিথ্যা দৈববক্তৃগণেরও উদয় হইয়াছে, যেমন তোমাদেরও মধ্যে মিথ্যা শিক্ষক হইবে, যাহারা ছল করিয়া সর্ব্বনাশজনক বিপরীত শিক্ষা ⌈সমাজে⌉ নিবেশিত করিয়া দিবে; বলিতে কি, যিনি তাহাদিগকে ক্রয় করিয়াছেন, সেই প্রভুকে তাহারা অগ্রাহ্য করিয়া আপনাদের উপরে আকস্মিক সর্ব্বনাশ আন-২ য়ন করিবে। আর অনেকেই তাহাদের বিলাসীতার অনুগামী হইবে, ৩ যাহাদের জন্য সত্যরূপ পথের নিন্দা হইবে; অর্থলালসার পরবশ হইয়া তাহারা মুগ্ধকরী বাক্য প্রয়োগ করিয়া তোমাদের হইতে অর্থলাভ করিতে চেষ্টা করিবে, যাহাদের বিচার অনেক দিন হইতে আগনোন্মুখ হইয়াছে ও যাহাদের সর্ব্বনাশের বিলম্ব নাই,† ৪ কারণ পাপ করিয়াছিল যে দূতগণ, তাহাদের প্রতি যখন ঈশ্বর মমতা না করিয়া তাহাদিগকে নরকে নিক্ষেপ করিয়া বিচারের ৫ জন্য অন্ধকারময় গহ্বরে রক্ষা করিতেছেন এবং যখন তিনি পুরাতন জগতের প্রতি মমতা না করিয়া সাতটি প্রাণীসমেত যাথার্থিকতার

---

* তুলনা করিয়া দেখ আদি ৪০ ;৮।৪১;১৫—১৬। দানিঃ ২;১৯।২৭।২৮।
† গ্রীক্ ভাষায় লেখে "তাহাদের সর্ব্বনাশ তন্দ্রা যাইতেছে না।"

প্রচারক নোয়াকে সেই সময়ে রক্ষা করিয়াছিলেন, যখন তিনি ধর্ম্মভ্রষ্ট জগতের উপরে জলপ্লাবন আনিয়াছিলেন, আর যখন তিনি উচ্ছন্নতার দণ্ডাজ্ঞা দিয়া সদোম ও গমোরা নগর ভস্মাবশেষ করিয়া তাহাদেরই জন্যে এক নিদর্শন স্থাপন করিলেন, যাহারা ভবিষ্যতে দুষ্টাচরণ করিবে; আর যখন তিনি সেই যাথার্থিক লোটকে উদ্ধার করিলেন, যিনি সেই দুরাত্মাদের বিলাসী আচরণ দেখিয়া অত্যন্ত ক্ষুণ্ণ হইলেন, (কারণ সেই যাথার্থিক মনুষ্য তাহাদের মধ্যে বাস করিতে করিতে তাহাদের সমুদয় অন্যায় কার্য্য দেখিয়া শুনিয়া প্রতিদিন আপনার যাথার্থিক প্রাণে ব্যথা পাইলেন); তখন প্রভু ঈশ্বরপরায়ণকে পরীক্ষা হইতে উদ্ধার করিতে জানেন, আর এদিকে তিনি দুষ্ট মনুষ্যদিগকে যন্ত্রণা দিতে দিতে বিচার দিন পর্য্যন্ত রক্ষা করিতে জানেন; বিশেষরূপে তাহাদিগকে, যাহারা মাংসের পরবশ হইয়া অশুচিতাজনক কামনাতে ভ্রমণ করে ও প্রভুত্ব পদ তুচ্ছ করে। যাহারা আস্পর্দ্ধার লোক, যাহারা যদৃচ্ছাচারী, যাহারা মহিমাপদের নিন্দা করিতে ভয় করে না; অথচ তাহাদের অপেক্ষা পরাক্রমে ও শক্তিতে মহৎ দূতগণ তাহাদের বিরুদ্ধে প্রভুর নিকটে নিন্দা করিয়া অভিযোগ করিতে পারে না। কিন্তু ইহারা বুদ্ধিহীন জন্তুর ন্যায়, ইহারা প্রাণী মাত্র বলিয়া ধৃত ও নষ্ট হইবার জন্যে জন্মগ্রহণ করিয়াছে, ইহারা যে বিষয় না জানে তাহারই নিন্দা করে, ইহারা আপনাদের ভ্রষ্টতা দ্বারা নষ্ট হইবে; আপনাদের অন্যায়তার পুরস্কারস্বরূপ ইহারা অমঙ্গল ভুগিবে; ইহারা দিবসিক উপভোগ সুখজ্ঞান করে, ইহারা কলঙ্কপূর্ণ ও লজ্জাকার লোক, ইহারা তোমাদের সঙ্গে ভোজন করিয়া আপনাদের প্রেমভোজে উপভোগ করে; ইহাদের চক্ষু ব্যভিচারেতে পরিপূর্ণ ও পাপ হইতে নিরস্ত হইতে পারে না; ইহারা অদৃঢ় প্রাণীদিগকে প্রলোভন দেখায়; অর্থলালসা করা ইহাদের হৃদয়ের অভ্যাস হইয়া গিয়াছে; ইহারা অভিসম্পাতের পাত্র; যথার্থ পথ ছাড়িয়া ইহারা

৬ ৭ ৮ ৯ ১০ ১১ ১২ ১৩ ১৪ ১৫

ভ্রমণ করিতেছে, ইহারা বিয়োরের পুত্র বালায়ামের পথের পথিক হইয়াছে, যে অন্যায় কার্য্যের জন্য পুরস্কারলাভ ভাল বাসিত;
১৬ কিন্তু সে স্বীয় অন্যায় কার্য্যের জন্য তিরস্কৃত হইল—একটা বোবা গর্দ্দভ মনুষ্যস্বরে কথা কহিয়া দৈববক্তার উন্মাদকার্য্যে বাধা দিল।
১৭ ইহারা জলশূন্য কূপের ন্যায়, ঝটিকা তাড়িত কুজ্ঝটিকার ন্যায়; ইহা-
১৮ দের জন্য প্রগাঢ় অন্ধকার প্রস্তুত রহিয়াছে। কারণ ইহারা অলীক অহংকারের কথা উচ্চারণ করিয়া মাংসিক কুকামনা ও বিলাসীতা দ্বারা তাহাদিগকে প্রলোভন দেখাইতেছে, যাহারা ভ্রান্তিপথে ভ্রমণ-
১৯ কারীদের হইতে যৎকিঞ্চিৎ সরিয়া আসিয়াছিল; ইহারা তাহা-দিগকে স্বাধীনতা দিবার অঙ্গীকার করে, অথচ ইহারা নিজে ভ্রষ্টতার ক্রীতদাস প্রতীয়মান হইয়া রহিয়াছে; কারণ যাহার দ্বারা
২০ কেহ পরাভূত হয়, তাহার দাসত্বশৃঙ্খলে সে আবদ্ধ হয়। কারণ যদি ইহারা আমাদের প্রভু ও ত্রাতা য়েশু খ্রীষ্টের তত্ত্বজ্ঞানগুণে এই জগতীয় বিবিধ মালীন্য হইতে পলায়ন করিলে পর সেইগুলিতে আবার জড়ীভূত হইয়া তদ্দ্বারা পরাজিত হয়, তাহা হইলে ইহাদের
২১ প্রথম দশা অপেক্ষা শেষ দশা আরো মন্দ হইয়া দাঁড়াইবে। কারণ যাথার্থিকতার পথ জ্ঞাত হইলে পরে আপনাদিগকে প্রদত্ত পবিত্র আদেশ হইতে পরাঙ্মুখ হওয়া অপেক্ষা যাথার্থিকতার পথ মূলে
২২ জ্ঞাত না হওয়াই ইহাদের পক্ষে ভাল ছিল। ইহাদের প্রতি তাহাই ঘটিল যেমন সেই সত্য প্রবাদ কথায় বলে—"কুক্কুর নিজের উদ্গারের প্রতি ফিরে, আর শূকর ধৌত হইলে পর কর্দ্দমে লুণ্ঠিত হয়।"

৩ প্রিয়গণ, এই যে পত্রখানি আমি এখন তোমাদিগকে লিখি-তেছি, ইহা আমার দ্বিতীয় পত্র; উভয় পত্রে আমি তোমাদিগকে
২ স্মরণ করাইয়া দিয়া তোমাদের সরল ভাব উত্তেজিত করিতেছি, যেন তোমরা সেই সমুদয় কথা স্মরণ কর, যাহা পবিত্র দৈববক্তৃগণের দ্বারা পূর্ব্ব হইতে কথিত হইয়াছে, এবং প্রভু ত্রাণকর্ত্তার সেই আদেশ স্মরণ কর, যাহা তোমাদের আপষ্টলদের দ্বারা পূর্ব্ব হইতে কথিত

হইয়াছে। আর প্রথমতঃ ইহা জ্ঞাত হও যে, শেষকালে বিদ্রূপ- ৩
কারীরা আসিয়া বিদ্রূপ করিবে, তাহারা আপনাদের কুকামনানু-
সারে আচরণ করিবে এবং বলিবে যে, তাঁহার আগমনের প্রতিজ্ঞা ৪
সিদ্ধ হইল কৈ? কারণ পিতৃগণ নিদ্রা গিয়া অবধি ত সমুদয় বিষয়
ঠিক সেইরূপ চলিতেছে, যেরূপ সৃষ্টির আরম্ভ অবধি ছিল? কারণ ৫
তাহারা ইচ্ছা করিয়া জানিতে চায় না যে, প্রাচীনকাল অবধি এক
স্বর্গ ও এক পৃথিবী ছিল, যে পৃথিবী ঈশ্বরের বাক্যবলে জল হইতে ও
জল দ্বারা উদ্ভূত হইয়াছিল, যদ্দারা [ঈশ্বরের বাক্য ও জল দ্বারা] ৬
তাৎকালীক জগত জল দ্বারা প্লাবিত হইয়া নষ্ট হইল; কিন্তু এখনকার ৭
গগনমণ্ডল ও পৃথিবী সেই বাক্যবলে বিচারদিন পর্য্যন্ত ও দুষ্ট মনুষ্য-
দের সর্ব্বনাশ পর্য্যন্ত অগ্নির জন্য রক্ষিত হইতেছে।

কিন্তু এই একটি বিষয়, প্রিয়েরা, তোমরা বিস্মৃত হইও না যে, ৮
প্রভুর নিকট একটি দিন সহস্র বৎসরের তুল্য, আর সহস্র বৎসর একটি
দিনের তুল্য। প্রভু যে আপন প্রতিজ্ঞাসিদ্ধি বিষয়ে উদাসীন, যেমন ৯
কতকজন উদাসীনতা মনে করে, এমন নয়; বরং তিনি তোমাদের
প্রতি দীর্ঘসহিষ্ণুতা করেন, তিনি চাহেন না যে কেহ বিনাশ পায়, বরং
যেন সকলের মনঃপরিবর্ত্তন ঘটে। কিন্তু প্রভুর দিন চোরের ন্যায় ১০
আসিবে; তখন গগনমণ্ডল মহা শব্দে লয় পাইবে, এবং মূল পদার্থ
সকল অগ্নিদাহনে গলিয়া যাইবে, পৃথিবী ও তদুপরিস্থ কার্য্যসমূহ দগ্ধ
হইবে। এই সমুদয় যখন এইরূপে লয় পাইবে তখন ভাব দেখি, ১১
তোমাদের কিপ্রকার লোক প্রতীয়মান হওয়া উচিত—তোমাদের
কেমন পবিত্র ও ঈশ্বরপরায়ণ হওয়া আবশ্যক। তোমাদিগকে ঈশ্বরের ১২
সেই দিনের প্রতীক্ষায় থাকিতে হইবে ও এমন আচরণ করিতে
হইকে যেন সেই দিনের আগমন অনতিবিলম্বে ঘটিয়া উঠে,*
যাহার আগমন সময়ে গগনমণ্ডল অগ্নিদাহনে গলিয়া যাইবে ও সকল
মূল পদার্থ দগ্ধ হইয়া গলিত হইবে। কিন্তু আমরা তাঁহার প্রতিজ্ঞানু- ১৩

* গ্রীকভাষায় লেখে, সেই দিনের আগমন বহু যত্নে ঘটাইয়া দাও।

সারে নূতন গগনমণ্ডলের ও নূতন এমন এক পৃথিবীর অপেক্ষা করিতেছি, যাহার উপরে যাথার্থিকতা বিরাজ করিবে।

১৪ অতএব, প্রিয়গণ, যেখানে তোমরা এই সমুদয়ের অপেক্ষা করিতেছ, সেখানে তোমরা যত্ন কর, যেন তোমরা তাঁহার সম্মুখে শান্তিভাবে
১৫ নিষ্কলঙ্ক ও নির্দ্দোষ প্রতীয়মান হও। আর আমাদের প্রভুর দীর্ঘসহিষ্ণুতাকে পরিত্রাণ বলিয়া গণনা কর, যেমন আমাদের প্রিয় ভ্রাতা পাউলও আপনাকে প্রদত্ত জ্ঞানানুসারে তোমাদিগকে লিখিয়া-
১৬ ছেন—যেমন তিনি আপনার সকল পত্রে এই সমুদয় বিষয়ে কথাও কহিতেছেন, যন্মধ্যে কোন কোন বিষয় হৃদয়ঙ্গম করা সুকঠিন, নির্ব্বোধ ও অদৃঢ়লোকে যেগুলির বিপরীত অর্থ করে, যেমন আপনাদের সর্ব্বনাশের জন্য তাহারা অন্যান্য শাস্ত্রেরও করিয়া
১৭ থাকে। অতএব, প্রিয়গণ, তোমরা অগ্রে থাকিতে সমুদয় জ্ঞাত আছ বলিয়া সাবধান হও, পাছে তোমরা সেই দুরাত্মাদের ভ্রান্তিতে ভ্রান্ত
১৮ হইয়া তোমাদের নিজের দৃঢ়তা হইতে পতিত হও। বরং তোমরা আমাদের প্রভু ও ত্রাতা য়েশুখৃষ্টের অনুগ্রহে ও জ্ঞানেতে পরিবর্দ্ধিত হও। তাঁহারই এক্ষণে ও চিরকালের চিরকাল পর্য্যন্ত মহিমা হউক। আমেন।

---

# সর্ব্বসাধারণ সমাজের জন্য য়োহানের প্রথম পত্র।

---

১ যাহা আদি হইতে ছিল, যাহা শ্রবণ করিয়াছি, যাহা চক্ষে দেখিয়াছি, যাহা নিরীক্ষণ করিয়াছি, এবং আমাদের হস্ত যাহা স্পর্শ
২ করিয়াছে, সেই জীবনস্বরূপ বাক্য বিষয়ক ; (আর সেই জীবন প্রকাশিত হইয়াছিলেন, আর আমরা তাঁহাকে দর্শন করিয়াছি ও সাক্ষ্য

প্রদান করিতেছি এবং তোমাদিগকে সেই জীবন—সেই অনন্তজীবন জ্ঞাত করিতেছি, যিনি পিতার নিকটে ছিলেন ও আমাদের নিকটে প্রকাশিত হইয়াছেন)—যাঁহাকে আমরা দর্শন ও শ্রবণ করিয়াছি, ৩ তাঁহাকে আমরা তোমাদিগকেও জ্ঞাত করিতেছি, যেন তোমাদেরও আমাদের সঙ্গে সম্মিলন হয়—আর আমাদের যে সম্মিলন তাহা পিতারও সঙ্গে এবং তাঁহার পুত্র য়েশু খৃষ্টেরও সঙ্গে। এই সমুদয় ৪ আমরা লিখিতেছি যেন আমাদের পরস্পরের আনন্দ সম্পূর্ণ হয়।

যে সম্বাদ আমরা তাঁহা হইতে শ্রবণ করিয়া তোমাদিগকে জ্ঞাত ৫ করিতেছি, তাহা এই যে, ঈশ্বর আলোকস্বরূপ, আর তাঁহাতে অন্ধকারের লেশ মাত্র নাই। যদি আমরা বলি যে, তাঁহার সঙ্গে আমাদের ৬ সম্মিলন আছে, অথচ অন্ধকারে ভ্রমণ করি, তাহা হইলে আমাদের মিথ্যা বলা হয়, সত্যসাধন করা হয় না। কিন্তু যদি আমরা আলোকে ৭ বিচরণ করি, যেমন তিনি আলোকে রহিয়াছেন, তাহা হইলে আমাদের উভয়ের সম্মিলন আছে, এবং তাহা হইলে তাঁহার পুত্র য়েশুর রক্ত আমাদিগকে যাবতীয় পাপ হইতে পরিষ্কৃত করেন। যদি ৮ আমরা বলি, আমাদের পাপ নাই, তাহা হইলে আমরা আপনাদিগকে প্রবঞ্চনা করি এবং সত্যটি আমাদের অন্তরে নাই। যদি ৯ আমরা আপনাদের পাপ স্বীকার করি, তাহা হইলে তিনি বিশ্বস্ত ও ন্যায়বান বলিয়া আমাদের পাপ ক্ষমা করেন ও যাবতীয় অযাথার্থিকতা হইতে আমাদিগকে পরিষ্কৃত করেন। যদি আমরা বলি, আমরা ১০ পাপ করি নাই, তাহা হইলে আমরা তাঁহাকে মিথ্যাবাদী করি এবং তাঁহার বাক্য আমাদের অন্তরে নাই।

**বৎসগণ** আমার, এই সমুদয় কথা আমি তোমাদিগকে ২ লিখিতেছি, যেন তোমরা পাপ না কর। আর যদিই বা কেহ পাপ করে, তবে পিতার নিকট আমাদের এক সহায়* আছেন—যাথার্থিক

* "সহায়"। বিশেষরূপে বিচার পতির সম্মুখে যিনি সহায়তা করেন—উকিল।

২ য়েশুখ্রষ্ট, তিনিই আমাদের পাপের জন্য প্রায়শ্চিত্তস্বরূপ ; আর কেবল যে আমাদেরই ⌈পাপের⌉ জন্য এমন নয়, সমস্ত জগতেরও ⌈পাপের⌉
৩ জন্য। ইহাতেই আমরা জানি যে, আমরা তাঁহাকে জ্ঞাত আছি,
৪ যদি আমরা তাঁহার আদেশগুলি পালন করি। যে জন বলে, আমি তাঁহাকে জ্ঞাত আছি, অথচ তাঁহার আদেশগুলি পালন করে না, সে
৫ মিথ্যাবাদী, সত্যটি তাহার অন্তরে নাই। কিন্তু যেজন তাঁহার বাক্য পালন করে, তাহার অন্তরে ঈশ্বরপ্রেম সত্যরূপে সিদ্ধ হইল। ইহাতেই ⌈আদেশ পালনেতে⌉ আমরা জানি যে, আমরা তাঁহাতে আছি।
৬ যে বলে আমি তাঁহাতে অবস্থিতি করিতেছি, তাহার কর্ত্তব্য যে সে সেইরূপ আচরণ করে, যেমন তিনি আচরণ করিয়া গিয়াছেন।

৭ প্রিয়তমেরা, আমি যে এক নূতন আদেশ তোমাদিগকে লিখিতেছি, এমন নয়, বরং এক পুরাতন আদেশ, যাহা প্রথমাবধি তোমাদের আছে—সেই পুরাতন আদেশ সেই বাক্য যাহা তোমরা শ্রবণ
৮ করিয়াছ। তাঁহাতে ও তোমাদিগেতে যাহা সার্থক হইয়াছে, তাহাই আবার নূতন আদেশ বলিয়া তোমাদিগকে লিখিতেছি ; যেহেতু অন্ধকার ঘুচিয়া যাইতেছে এবং প্রকৃত আলোক জ্বলিতে লাগি-
৯ য়াছে। যে বলে আমি আলোকে রহিয়াছি, অথচ আপন ভ্রাতার
১০ দ্বেষ করে, সে এখনো পর্য্যন্ত অন্ধকারে রহিয়াছে। যে আপন ভ্রাতাকে প্রেম করে, সেই আলোকে থাকে এবং তাহার অন্তরে
১১ বিঘ্ন পাইবার কোন কারণ নাই। কিন্তু যে জন আপনার ভ্রাতার দ্বেষ করে, সে অন্ধকারে রহিয়াছে ও অন্ধকারে ভ্রমণ করিতেছে, সে কোথায় যায় জানে না, যেহেতু অন্ধকার তাহার চক্ষু অন্ধীভূত করিয়া দিয়াছে।

১২ আমি তোমাদিগকে লিখিতেছি, বৎসগণ, যেহেতু তোমাদের
১৩ পাপ তাঁহার নামের জন্য ক্ষমা করা হইয়াছে। আমি তোমাদিগকে লিখিতেছি, পিতাগণ, যেহেতু তোমরা তাঁহাকে জ্ঞাত হইয়াছ, যিনি আদি অবধি আছেন। আমি তোমাদিগকে লিখিতেছি, যুবকগণ

যেহেতু তোমরা মন্দস্বরূপকে পরাজয় করিয়াছ। আমি তোমাদিগকে লিখিলাম, শিশুগণ, যেহেতু তোমরা পিতাকে জ্ঞাত আছ। আমি ১৪ তোমাদিগকে লিখিলাম, পিতাগণ, যেহেতু তোমরা তাঁহাকে জ্ঞাত আছ, যিনি আদি অবধি আছেন। আমি তোমাদিগকে লিখিলাম, যুবকগণ, যেহেতু তোমরা বলবান ও ঈশ্বরের বাক্য তোমাদের অন্তরে তিষ্ঠে, আর তোমরা সেই মন্দস্বরূপকে পরাজয় করিয়াছ। তোমরা ১৫ এই জগতকে কিম্বা জগতীস্থ কোন বিষয় প্রেম করিও না। যে কেহ এই জগতকে প্রেম করে,তাহার অন্তরে পিতার প্রতি প্রেম নাই। যেহেতু ১৬ এই জগতীস্থ বিষয় সমূহ—মাংসের অভিলাষ, চক্ষুর অভিলাষ, এবং এই সংসারের অলীক গর্ব্ব—এ সমুদয় পিতা হইতে নয়, ইহা এই জগত হইতে। আর এই জগতও তাহার কামনা বিগত হইতেছে; ১৭ কিন্তু যে ঈশ্বরের অভীষ্ট সাধন করে, সে অনন্তকাল স্থায়ী হইবে।

শিশুগণ, শেষকাল উপস্থিত; আর যেমন তোমরা শুনিয়াছ যে ১৮ উপখৃষ্ট * আসিতেছে, সেই মত ইহারই মধ্যে অনেক উপখৃষ্ট উঠিয়াছে; আর ইহাতেই আমরা জানিতে পারি যে শেষকাল উপস্থিত। তাহারা আমাদের মধ্য হইতে বাহির হইয়া গেল, কিন্তু ১৯ তাহারা যে আমাদেরই ছিল, এমন নয়; কারণ যদি তাহারা আমাদের হইত,তাহা হইলে তাহারা আমাদের সঙ্গে থাকিত; কিন্তু তাহারা যে আমাদেরই নয়, ইহা যেন প্রকাশ পায়,⌈এই জন্য তাহারা বাহির হইয়া গিয়াছে⌉। কিন্তু তোমরা সেই পবিত্রস্বরূপ হইতে এক অভিষেক ২০ পাইয়াছ বলিয়া সকলই জ্ঞাত আছ। তোমরা সত্যকে জান না বলি- ২১ য়াই যে আমি তোমাদিগকে লিখিয়াছি, এমন নয়, বরং তোমরা তাহা জান বলিয়া এবং কোন মিথ্যা সত্য হইতে উদ্ভূত হয় না বলিয়া ⌈আমি তোমাদিগকে লিখিয়াছি⌉। সেই মিথ্যুক কি সেই নয়, যে ২২

* "উপপতি" যেমন প্রকৃত পতির স্থানেও বিরুদ্ধ, তেমনি "উপখৃষ্ট" প্রকৃত খৃষ্টের স্থানেও তাঁহার বিরুদ্ধে দাঁড়াইবে। গ্রীকভাষায় Antichristos বলে,ইংরাজি ভাষায় Antichrist।

যেশুকে খ্রীষ্ট বলিয়া স্বীকার করে না? আর উপখ্রীষ্ট সেই যে
২৩ পিতাকে পিতা বলিয়া ও পুত্রকে পুত্র বলিয়া স্বীকার করে না। যে
কেহ পুত্রকে পুত্র বলিয়া স্বীকার করে না, সে, পিতাকেও প্রাপ্ত হয়
নাই; যে কেহ পুত্রকে পুত্র বলিয়া স্বীকার করে, সে পিতাকেও
২৪ প্রাপ্ত হইয়াছে। তোমরা সাবধান, যাহা প্রথমাবধি শ্রবণ করিয়াছ,
তাহা যেন তোমাদের অন্তরে থাকে। যদি তাহাই তোমাদের
অন্তরে থাকে, যাহা প্রথমাবধি শ্রবণ করিয়াছ, তাহা হইলে তোমরাও
২৫ পুত্রেতে ও পিতাতে থাকিবে। আর, যে অঙ্গীকারটি তিনি আমাদি-
২৬ গের নিকট প্রতিশ্রুত হইয়াছেন, তাহা অনন্তজীবন। এ সকল
আমি তাহাদেরই বিষয়ে তোমাদিগকে লিখিয়াছি, যাহারা তোমা-
২৭ দিগের ভ্রান্তি জন্মাইতে চাহে। কিন্তু তোমরা—যে অভি-
ষেক তোমরা তাঁহা হইতে প্রাপ্ত হইয়াছ, তাহা তোমাদের
অন্তরে থাকিতেছে এবং তোমাদের প্রয়োজনও করে না যে, কেহ
তোমাদিগকে শিক্ষা দান করে; তাঁহার সেই অভিষেক তোমাদি-
গকে যেরূপ সর্ব্ববিষয়ে শিক্ষা দান করিতেছে, তাহা সত্য, মিথ্যা নয়,
২৮ আর সেই শিক্ষানুযায়ী তোমরা তাঁহাতেই থাকিতেছ। আর এখন,
বৎসেরা, তোমরা তাঁহাতেই থাক; যেন তিনি যখন প্রকাশিত হই-
বেন, তখন যেন আমাদের সাহস থাকে, যেন তাঁহার উপস্থিতি সময়ে
২৯ তাঁহা হইতে লজ্জায় মুখ লুকাইতে না হয়। তোমরা যদি জান যে,
তিনি যাথার্থিক, তাহা হইলে তোমরা ইহাও জানিও যে, যে কেহ
যাথার্থিকতা সাধন করে, সে তাঁহা হইতে জন্মিয়াছে।

৩ দেখ পিতা আমাদিগের প্রতি এরূপ চমৎকার প্রেম প্রদর্শন
করিলেন যে আমরা ঈশ্বরের সন্তান খ্যাত হইব, আর আমরা তাহা
আছিও। এই কারণে জগত আমাদিগকে জানে না, যেহেতু সে
২ তাঁহাকে জানে নাই। প্রিয়তমেরা, এখন আমরা ঈশ্বরের সন্তান আছি,
পরেতে আমরা আর কি হইব, তাহা এখনও প্রকাশ পায় নাই।
আমরা জানি যে, তিনি যখন প্রকাশিত হইবেন, তখন আমরা তাঁহারই

তুল্য হইব ; কারণ তিনি যেরূপ আছেন সেইরূপ আমরা তাঁহাকে দর্শন করিব। আর যে কেহ তাঁহাতে এই ভরসা স্থাপন করিয়াছে, ৩ সে আপনাকে বিশুদ্ধ করিবে, যাদৃশ তিনিই বিশুদ্ধ আছেন। যে কেহ পাপ করে, সে স্বেচ্ছাচারীতাও করে—পাপই স্বেচ্ছাচা- ৪ রীতা। আর তোমরা জান যে, তিনি পাপ হরণ করিবার জন্যই ৫ প্রকাশিত হইয়াছেন; আর পাপ তাঁহাতে নাই। যে কেহ তাঁহাতে ৬ থাকে, সে পাপ করে না ; যে কেহ পাপ করে, সে তাঁহাকে দর্শনও করে নাই, জ্ঞাতও হয় নাই। বৎসেরা, সাবধান, কেহ তোমাদিগকে ৭ ভ্রান্তিপথে না লইয়া যাউক—যেজন যাথার্থিকতা সাধন করে, সেই যাথার্থিক, যাদৃশ তিনিই যাথার্থিক আছেন ; আর যে জন পাপ করে, ৮ সে দিয়াবলের লোক, কারণ দিয়াবল প্রথম হইতেই পাপ করিয়া আসিতেছে। দিয়াবলের কার্য্যসমূহ ধ্বংস করিবার উদ্দেশেই ঈশ্বরের পুত্র প্রকাশিত হইলেন। যে কেহ ঈশ্বর হইতে জাত, সে পাপ ৯ করে না, যেহেতু ঈশ্বরের বীজ তাহার অন্তরে থাকে। সে পাপ করিতে পারেও না, কারণ সে ঈশ্বর হইতে জাত। আর ইহাতেই ঈশ্বরের ১০ সন্তান ও দিয়াবলের সন্তান প্রকাশ পায়—যেজন যাথার্থিকতা সাধন না করে, সে ঈশ্বর হইতে 'জাত' নয়, আর যে আপন ভ্রাতাকে প্রেম না করে, সেও নয় ; কারণ ইহাই সেই সম্বাদ, যাহা তোমরা ১১ প্রথমাবধি শ্রবণ করিয়াছ অর্থাৎ তোমরা যেন পরস্পরকে প্রেম কর ; কাইনের মত নয়, যে সেই মন্দস্বরূপের সন্তান ছিল, ও ১২ আপন ভ্রাতাকে বধ করিল। আর কি কারণবশতঃ সে তাহাকে বধ করিল ? না তাহার কার্য্য মন্দ ছিল, আর তাহার ভ্রাতার যাথার্থিক।

জগত যে তোমাদের দ্বেষ করে, ইহা বিচিত্র বিষয় মনে করিও ১৩ না, ভ্রাতৃগণ। আমরা জানি যে, আমরা মৃত্যু হইতে উত্তীর্ণ হইয়া ১৪ জীবনে প্রবিষ্ট হইলাম, যেহেতু আমরা ভ্রাতৃগণকে প্রেম করিতেছি। যে জন প্রেম না করে, সে মৃত্যুতে থাকে। যে কেহ আপন ভ্রাতার ১৫

দ্বেষ করে, সে নরঘাতক, আর তোমরা জান যে, কোন নরঘাতকের
১৬ অন্তরে অনন্তজীবন অবস্থিতি করে না। প্রেমের পরিচয় আমরা ইহা-
তেই পাইয়াছি যে, তিনি আমাদের জন্য আপন প্রাণ বিসর্জ্জন দিয়া-
ছেন; অতএব আমাদেরও কর্ত্তব্য যে আমরা ভ্রাতৃগণের জন্য প্রাণ বিস-
১৭ র্জ্জন করি। যে কাহারো এই সংসার সম্বন্ধীয় বিষয় সম্পত্তি আছে, অথচ
আপন ভ্রাতার অভাব দেখিয়াও আপনার কৃপানেত্র রুদ্ধ করে,
১৮ কিরূপে তাহার অন্তরে ঈশ্বরের প্রতি প্রেম থাকিতে পারে? বৎসগণ,
আইস আমরা কথায় ও জিহ্বায় প্রেম না করিয়া কার্য্যে ও সত্যে প্রেম
১৯ করি; ইহাতেই আমরা জানিতে পারিব যে, আমরা সত্যের
২০ লোক এবং সেই জন্য আমাদের হৃদয়কে তাঁহার সম্মুখে এই বলিয়া
বুঝাইতে পারিব যে, যদিও আমাদের হৃদয় আমাদিগকে দূষে, তবে
ঈশ্বর আমাদের হৃদয় অপেক্ষা অতি মহৎ ও সমুদয় জ্ঞাত আছেন।
২১ প্রিয়তমেরা, যদি হৃদয়টি আমাদিগকে না দূষে, তাহা হইলে ঈশ্বরের
২২ সম্মুখে আমাদের সাহস থাকে, আর যাহা কিছু আমরা যাচ্ঞা
করি, তাহা আমরা তাঁহার নিকট হইতে প্রাপ্ত হইব, কারণ আমরা
তাঁহার আদেশগুলি পালন করি এবং তাহাই করিয়া থাকি যাহা
২৩ তাঁহার দৃষ্টিতে প্রীতিকর। আর ইহাই তাঁহার আদেশ, যেন আমরা
তাঁহার পুত্র য়েশু খ্রষ্টের নামে বিশ্বাস করি ও তাঁহারই দত্ত আদেশানু-
২৪ যায়ী পরস্পরকে প্রেম করি। যে জন তাঁহার আদেশগুলি পালন
করে, সে তাঁহাতেই থাকে এবং তিনিও তাহাতে থাকেন। আর
ইহাতেই অর্থাৎ যে আত্মা তিনি আমাদিগকে দিয়াছেন, তাহা হইতেই
আমরা জানি যে, তিনি আমাদিগেতে থাকেন।

৪ প্রিয়তমেরা, তোমরা সর্ব্বপ্রকার আত্মার কথায় বিশ্বাস
করিও না, বরং আত্মাদের পরীক্ষা করিয়া দেখ, তাহারা ঈশ্বর
হইতে কি না। কারণ অনেক মিথ্যা দৈববক্তা জগতে বাহির হইয়াছে,
২ ইহাতেই তোমরা ঐশ্বরিক আত্মাকে জানিও—যে প্রত্যেক আত্মা
স্বীকার করে যে, য়েশু খ্রষ্ট মাংসিক দেহে আগত হইয়াছিলেন, সেই

ঈশ্বর হইতে; আর যে প্রত্যেক আত্মা য়েশুকে [মাংসিকদেহে] আগত বলিয়া স্বীকার না করে, সে ঈশ্বর হইতে নয়। এইটিই সেই উপখৃষ্টের [আত্মা] যাহার আসিবার কথা তোমরা শুনিয়াছ, আর এখন সেই আত্মা এই জগতে আসিয়া উপস্থিত হইয়াছে। ৩

তোমরাই, বৎসগণ, তোমরা ঈশ্বরের লোক, আর তোমরা উহাদিগকে পরাজয় করিয়াছ, কারণ জগতের অন্তরে যে বাস করিতেছে, তাহা অপেক্ষা তোমাদের অন্তরে বাসকারী মহৎ।* ৪

উহারা জগতের লোক, সেই জন্যে উহারা জগতের কথা কহিতেছে, এবং জগৎ উহাদের কথা শুনিতেছে। ৫

আমরা ঈশ্বরের লোক—যে জন ঈশ্বরকে জ্ঞাত আছে, সেই আমাদের কথা শুনে; যেজন ঈশ্বরের লোক নয়, সে আমাদের কথা শুনে না। ইহা হইতেই আমরা সত্যের আত্মার ও ভ্রান্তির আত্মার পরিচয় পাই। ৬

প্রিয়তমেরা, আইস, আমরা পরস্পরকে প্রেম করি; কারণ প্রেম ঈশ্বর হইতে হয়; আর যে কেহ প্রেম করে, সে ঈশ্বর হইতে জাত এবং ঈশ্বরকে জ্ঞাত আছে।* ৭

যে প্রেম না করে, সে ঈশ্বরকে জ্ঞাত নহে; যেহেতু ঈশ্বর প্রেমস্বরূপ। ৮

ইহাতেই ঈশ্বরের প্রেম আমাদের প্রতি প্রকাশ পাইল যে ঈশ্বর আপনার একমাত্র পুত্রকে এই জগতে প্রেরণ করিলেন, যেন তাঁহার দ্বারা আমাদের জীবন লাভ হয়। ৯

প্রেম ইহাকেই বলে অর্থাৎ আমরা যে ঈশ্বরকে প্রেম করিয়াছি [ইহাকে বলে না], বরং তিনিই যে আমাদিগকে প্রেম করিয়াছেন ও আমাদের পাপের জন্য প্রায়শ্চিত্তরূপে আপনার পুত্রকে প্রেরণ করিয়াছেন। ১০

প্রিয়তমেরা, যেখানে ঈশ্বর আমাদিগকে এইরূপ প্রেম করিয়াছেন, সেখানে আমাদেরও কর্ত্তব্য পরস্পরকে প্রেম করা। ১১

ঈশ্বরকে কেহ কখন দেখে নাই—যদি আমরা পরস্পরকে প্রেম করি, তাহা হইলে ঈশ্বর আমাদের অন্তরে থাকেন, আর তাঁহার প্রতি আমাদের যে প্রেম, তাহা আমাদের অন্তরে সিদ্ধ হয়। ১২

ইহাতেই আমরা জানি ১৩

---

* দেখ, কলসং ১; ২৭। এফেসি ৩; ১৭।

যে, আমরা তাঁহাতে থাকি এবং তিনি আমাদিগেতে থাকেন, যেহেতু
১৪ তিনি আমাদিগকে আপনার আত্মা হইতে দান করিয়াছেন। আমরা দর্শন করিয়াছি ও স্বাক্ষ্য প্রদান করিতেছি যে, পিতা পুত্রকে জগ-
১৫ তের ত্রাণকর্ত্তা বলিয়া প্রেরণ করিয়াছেন। যে কেহ স্বীকার করিবে যে য়েশু ঈশ্বরের পুত্র, তাহার অন্তরে ঈশ্বর থাকেন, আর সে
১৬ ঈশ্বরেতে থাকে। আর আমাদের প্রতি ঈশ্বরের যে প্রেম আছে, তাহা আমরা জ্ঞাত হইয়াছি ও বিশ্বাস করিয়াছি। ঈশ্বর প্রেমস্বরূপ, আর যে কেহ প্রেমেতে থাকে, সে ঈশ্বরেতে থাকে, আর ঈশ্বর তাহার
১৭ অন্তরে থাকেন। আমাদের অন্তরস্থ প্রেম ইহাতেই সিদ্ধ হয় যে বিচারদিন বিষয়ে আমাদের সাহস আছে;* যেহেতু তিনি যে প্রকার,
১৮ আমরাও এই জগতে সেইপ্রকার [প্রেমের লোক]। প্রেমেতে কোনই ভয় নাই, বরং সিদ্ধপ্রেম ভয়কে দূর করিয়া দেয়, যেহেতু যেখানে ভয়, সেইখানে [বিচার] যন্ত্রণা থাকে। যে ভয় করে, সে প্রেমেতে
১৯ সিদ্ধ হয় না। আমরা প্রেম করি, যেহেতু তিনিই প্রথমে আমাদিগকে
২০ প্রেম করিয়াছেন। যদি কেহ বলে, আমি ঈশ্বরকে প্রেম করি, অথচ আপন ভ্রাতার দ্বেষ করিতেছে, সে মিথ্যাবাদী; কারণ যে কেহ আপনার সেই ভ্রাতাকে প্রেম করে না, যাহাকে দেখিয়াছে, সে
২১ সেই ঈশ্বরকেও প্রেম করিতে পারে না, যাঁহাকে না দেখিয়াছে। আর এই আজ্ঞা আমরা তাঁহা হইতে প্রাপ্ত হইয়াছি যে, ঈশ্বরকে যে জন প্রেম করে সে আপনার ভ্রাতাকেও প্রেম করে।

৫ যে প্রত্যেক জন বিশ্বাস করে যে, য়েশুই খ্রীষ্ট, সে ঈশ্বর হইতে জাত। আর যে কেহ জনককে প্রেম করে, সে তাঁহা হইতে জনিত
২ জনকেও প্রেম করে। যদি আমরা ঈশ্বরকে প্রেম করি ও তাঁহার আদেশগুলি পালন করি, তবে আমরা জানিতে পারি যে আমরা

* আমি এই বচনটির প্রকৃতভাব লিখিয়া দিলাম। যাহাকে লোকে অনুবাদ বলে, তাহা এখানে সম্ভবে না। আক্ষরিক অনুবাদ করিলে ভাব কিছু-মাত্র প্রকাশ পায় না।

ঈশ্বরের সন্তানদিগকে প্রেম করিতেছি। কারণ তাঁহার আদেশ- ৩
গুলি পালন করাকে ঈশ্বরকে প্রেম করা বলে। আর তাঁহার
আদেশগুলি দুর্ব্বাহ্য নয়। কারণ যে কেহ ঈশ্বর হইতে জাত, সে জগ- ৪
তকে পরাজয় করে; আর জগতকে পরাজয় করে যে শক্তি, তাহা
আমাদের বিশ্বাস। আর জগতকে যে জয় করে, সে কি সেই নয় ৫
যে বিশ্বাস করে যে য়েশু ঈশ্বরের পুত্র? ইনিই সেই ব্যক্তি যিনি ৬
জল ও রক্ত সহকারে আসিলেন—য়েশু খৃষ্ট; জল সহকারে কেবল
নয়, বরং জল ও রক্ত সহকারে। আর যিনি সাক্ষ্য প্রদান করিতে- ৭
ছেন, তিনি সেই আত্মা, যেহেতু আত্মাই সেই সত্য। কারণ তিনে ৮
মিলিয়া সাক্ষ্য প্রদান করিতেছেন—আত্মা, জল ও রক্ত, আর এই
তিনেই এক ঐক্য। যখন আমরা মনুষ্যদের সাক্ষ্য গ্রাহ্য করি, ৯
তখন ঈশ্বরের সাক্ষ্য আরো মহৎ; কারণ ঈশ্বরের সাক্ষ্য এই যে, তিনি
আপন পুত্রের বিষয়ে সাক্ষ্য দিয়াছেন। যে জন ঈশ্বরের পুত্রে ১০
বিশ্বাস করে, সাক্ষ্যটি তাহার অন্তরে রহিয়াছে; যে, ঈশ্বরের বাক্যে
বিশ্বাস না করে, সে তাঁহাকে মিথ্যাবাদী করিয়া তুলিয়াছে; কারণ
সে সেই সাক্ষ্যে অবিশ্বাস করিয়াছে, যাহা ঈশ্বর আপন পুত্রের
বিষয়ে প্রদান করিয়াছেন। আর সেই সাক্ষ্যটি এই যে, ঈশ্বর আমা- ১১
দিগকে অনন্তজীবন দান করিয়াছেন, আর সেই জীবন তাঁহার
পুত্রেতে রহিয়াছে। পুত্র যাহার আছে, তাহার সেই জীবন আছে; ১২
যাহার ঈশ্বরের পুত্র নাই, তাহার জীবন নাই।

এই সমুদয় কথা আমি তোমাদিগকে লিখিয়াছি, যেন তোমরা ১৩
জানিতে পার যে তোমাদের অনন্তজীবন আছে, অর্থাৎ তোমাদিগকে
যাহারা ঈশ্বরের পুত্রের নামে বিশ্বাস করিতেছ। আর তাঁহার ১৪
সম্মুখে আমাদের যে সাহস আছে, তাহা এই যে, যদি আমরা তাঁহার
ইচ্ছানুসারে কিছু যাচ্ঞা করি, তাহা তিনি শ্রবণ করেন; আর যদি ১৫
আমরা জানি যে তিনি আমাদের সমুদয় যাচ্ঞায় কর্ণপাত করেন,
তাহা হইলে আমরা জানি যে তাঁহার নিকট যাচিত বিষয় আমরা

১৬ পাইয়াছি। যদি কেহ আপন ভ্রাতাকে এমন এক পাপ করিতে দেখে, যাহা মৃত্যুজনক নয়, তবে সে যাচ্ঞা করুক, আর ঈশ্বর তাহাকে অর্থাৎ যে মৃত্যুজনক পাপ করে নাই তাহাকে, জীবন দান করিবেন। মৃত্যুজনক পাপ আছে; তাহার জন্য যে কেহ প্রার্থনা ১৭ করিবে, ইহা আমি নিবেদন করি না। সমুদয় অন্যায়তা পাপ; অথচ এমন পাপ আছে, যাহা মৃত্যুজনক নয়।

১৮ আমরা জানি যে, যে কেহ ঈশ্বর হইতে জাত, সে পাপ করে না, সে ঈশ্বর হইতে জাত বলিয়া আপনাকে রক্ষা করে, আর সেই ১৯ মন্দস্বরূপ তাহাকে স্পর্শ করে না। আমরা জানি যে আমরা ঈশ্ব- ২০ রের লোক, আর সমস্ত জগত সেই মন্দস্বরূপের পরাক্রমাধীন। আর আমরা জানি যে, ঈশ্বরের পুত্র আসিয়াছেন, আসিয়া আমাদিগকে এমন বোধশক্তি দান করিয়াছেন যে আমরা তাঁহাকেই জানি যিনি সত্যস্বরূপ। আর আমরা সত্যস্বরূপেতে—তাঁহার পুত্র য়েশু খ্রীষ্টেতে ২১ আছি। তিনিই প্রকৃত ঈশ্বর ও অনন্তজীবনস্বরূপ। বৎসেরা, তোমরা পৌত্তলিকতা হইতে আপনাদিগকে রক্ষা কর।

---

# য়োহানের দ্বিতীয় পত্র।

---

১ প্রাচীনটি, সেই নির্ব্বাচিত কুরিয়া ও তাঁহার সেই সন্তানদিগের প্রতি—যাহাদিগকে আমি সত্যরূপে প্রেম করি; আর আমিই কেবল নহি, তাঁহারাও করেন, যাঁহারা সেই সত্যকে জ্ঞাত হইয়াছেন ২ যাহা আমাদের অন্তরে রহিয়াছে ও অনন্তকাল পর্য্যন্ত আমাদের অন্তরে ৩ থাকিবে—ঈশ্বর পিতা হইতে ও তাঁহার পুত্র য়েশু খ্রীষ্ট হইতে অনুগ্রহ, দয়া ও শান্তি তোমাদের প্রতি বর্ত্তিবে, সত্যতায় ও প্রেমে।*

---

* শেষ দুইটি কথার ভাবার্থ প্রকাশ করিতে অসমর্থ হইলাম।

আমি যার পর নাই আনন্দ করিতেছি যে আমি দেখিতে পাই- ৪
লাম, তোমার সন্তানদের মধ্যে এমন কতক জন আছে, যাহারা
সেই মত সত্যরূপে আচরণ করে যেমন আমরা পিতা হইতে
আদেশ প্রাপ্ত হইয়াছি। আর আমি এখন তোমাকে বিনয় করি- ৫
তেছি, হে কুরিয়া, অথচ এক নূতন আদেশ যেন লিখিতেছি এমন নয়,
বরং তাহাই লিখিতেছি,যাহা আমরা প্রথম হইতেই প্রাপ্ত হইয়াছি,
যেন আমরা পরস্পরকে প্রেম করি। তাঁহার আদেশ মত চলাই ৬
প্রেমের লক্ষণ। আদেশটি তাহাই যাদৃশ তোমরা প্রথমাবধি শুনিয়া
আদিষ্ট হইয়াছিলে যে তোমরা তাহাতে [অর্থাৎ প্রেমেতে] আচরণ
কর। কারণ অনেক প্রতারক জগতে বাহির হইয়াছে অর্থাৎ সেই ৭
তাহারা যাহারা স্বীকার করে না যে য়েশু খ্রীষ্ট মাংসে আগত হইয়া-
ছেন। এই প্রকার লোককে প্রতারক ও উপখ্রীষ্ট বলে। আপনাদিগের ৮
বিষয়ে সাবধান, যাহা লাভ করিয়াছ, তাহা হারাইও না, যেন
তোমরা পূর্ণ পুরস্কার লাভ করিতে পার। যে কেহ খ্রীষ্টের শিক্ষায় না ৯
থাকিয়া সীমা অতিক্রম করে, ঈশ্বর তাহার নহেন; যে শিক্ষাটিতে
থাকে, পিতাও তাহার হন, পুত্রও তাহার হন। যদি কেহ তোমা- ১০
দের নিকট আইসে অথচ তাহার যদি এই শিক্ষা না থাকে, তাহা
হইলে তাহাকে গৃহে গ্রহণ করিও না কুশলাদি জিজ্ঞাসাও করিও
না; কারণ যে কেহ তাহাকে কুশলাদি জিজ্ঞাসা করে, সে তাহার ১১
মন্দ কার্য্যের ভাগী।

তোমাদিগকে আমার অনেক লিখিতে আছে, কিন্তু আমি ১২
কাগজে কালীতে লিখিতে চাহি না, আমি ভরসা করি, তোমাদের
নিকট যাইব ও সম্মুখাসম্মুখী হইয়া আলাপ করিব, যেন তোমা-
দের আনন্দ পরিপূর্ণ হয়। তোমার নির্ব্বাচিতা ভগ্নীর সন্তানেরা ১৩
তোমাকে নমস্কার জানাইতেছে।

---

# যোহানের তৃতীয় পত্র।

---

১ প্রাচীনটি, সেই প্রিয়তম গাইয়সের প্রতি, যাহাকে আমি সত্যরূপে প্রেম করি।

২ প্রিয়তম, আমি প্রার্থনা করি যে সর্ব্ববিষয়ে তোমার মঙ্গল হউক ও সুস্থতায় থাক, যেমন তোমার প্রাণেরও মঙ্গল হইতেছে।
৩ কারণ আমি অত্যন্ত আনন্দ করিলাম যখন ভ্রাতৃগণ আসিয়া তোমার ⌈অন্তরস্থ⌉ সত্যের বিষয়ে ও তুমি কিরূপ সত্যরূপে আচরণ
৪ করিতেছ সে বিষয়ে সাক্ষ্য প্রদান করিলেন। আমার সন্তানেরা সত্যে আচরণ করিতেছে, ইহা শুনার পর আমার বড় আনন্দ নাই।

৫ প্রিয়তম, তুমি ভ্রাতৃগণের প্রতি ও বিদেশীদের প্রতি যাহা করি-
৬ তেছ, তাহাতে তুমি বিশ্বস্ত কার্য্য করিতেছ; তাঁহারা সমাজের সাক্ষাতে তোমার প্রেমের বিষয়ে সাক্ষ্য প্রদান করিলেন; আর তাঁহা-দিগকে যদি ঈশ্বরের যোগ্যমতে অনুসর্জ্জন কর, তাহা হইলে
৭ তোমার উত্তম কার্য্য করা হইবে; যেহেতু ⌈প্রভুর⌉ নামের জন্য তাঁহারা বাহির হইয়াছেন, বিজাতিদের হইতে কিছু গ্রহণ করেন না।
৮ অতএব এবম্প্রকার লোকদের অভ্যর্থনা করা আমাদের কর্ত্তব্য, তাহাতে যেন সত্য সম্বন্ধে আমরাও তাঁহাদিগের সহকর্ম্মী হইয়া উঠি।

৯ আমি সমাজকে দুই এক বিষয় লিখিয়াছি; কিন্তু তাহাদের মধ্যে সেই প্রাধান্যপ্রিয় দিয়ত্রেফেস্ আমাদিগকে গ্রাহ্য করে না।
১০ অতএব আমি যখন যাইব, তখন আমি তাহার কার্য্যগুলি অর্থাৎ সে যে কুকথা বলিয়া আমাদের বিরুদ্ধে বাচালতা করে, তাহাকে স্মরণ

করাইব। আর তাহাতেও সে তৃপ্ত নহে, সে আপনিও ভ্রাতৃগণকে গ্রহণ করে না, আর যাহারা গ্রহণ করিতে ইচ্ছুক তাহাদিগকেও নিষেধ ও সমাজচ্যুত করে। ১১ প্রিয়তম, মন্দ বিষয়ের অনুকরণ না করিয়া উত্তম বিষয়ের অনুকরণ কর। যে সৎকর্ম্ম করে, সে ঈশ্বরের লোক। যে মন্দ কর্ম্ম করে, সে ঈশ্বরকে দেখে নাই। ১২ দেমেত্রিয়স্ সকলেরই, এমন কি, স্বয়ং সত্যেরও প্রশংসাপাত্র; আর আমরাও এই সাক্ষ্যে অনুমোদন করিতেছি; আর তুমি জান যে আমাদের সাক্ষ্য সত্য।

১৩ আমার অনেক কথা তোমাকে লিখিবার ছিল, কিন্তু আমি ১৪ মসীতে ও লেখনীতে তোমাকে লিখিতে চাহিলাম না। ভরসা করি, অনতিবিলম্বে তোমাদিগকে দেখিব। তখন সম্মুখাসম্মুখী হইয়া আলাপ করিব। তোমার শান্তি হৌক। বন্ধুবর্গ তোমাকে নমস্কার জানাইতেছেন। বন্ধুদিগের নাম করিয়া আমার নমস্কার জানাইবে।

---

# সর্ব্বসাধারণ সমাজের জন্য য়ূদার পত্র।

---

১ **য়ূদা,** য়েশু খ্রীষ্টের দাস, য়াকোবের ভ্রাতা—ঈশ্বর পিতার আন্তরিক প্রীতিপাত্রদিগের ও য়েশু খ্রীষ্টের জন্য রক্ষিত আহূতদিগের প্রতি—২ দয়া তোমাদের প্রতি বর্ত্তুক এবং শান্তি ও প্রেম তোমাদের অন্তরে বর্দ্ধিত হৌক।

৩ প্রিয়গণ, যেখানে আমি আমাদের সাধারণ পরিত্রাণ বিষয়ে তোমাদিগকে লিখিতে অত্যন্ত চেষ্টা করিলাম, সেখানে আমি তোমাদিগকে এই বিষয় লিখিয়া অনুরোধ করিতে আবশ্যক বুঝিলাম যে, তোমরা এককালে চিরকালের জন্য পবিত্রদের হস্তে সমর্পিত বিশ্বা-

৪ সের জন্য সংগ্রাম কর; কারণ তোমাদের মধ্যে এমন কতকগুলি লোক ছলে প্রবেশ করিয়াছে, যাহাদের বিষয়ে পূর্ব্ব হইতে লিখিত হইয়াছে যে, তাহারা বিচারে যাইবে; তাহারা ধর্ম্মভ্রষ্ট লোক, যাহারা আমাদের ঈশ্বরের অনুগ্রহকে বিলাসীতায় পরিণত করে ও যাহারা আমাদের একমাত্র অধিপতি প্রভু য়েশু খৃষ্টের পরিচয় দিতে অস্বীকার করে।

৫ কিন্তু যদিও তোমরা সমুদায় জ্ঞাত আছ, তথাচ আমি তোমাদিগকে স্মরণ করাইতে চাহি যে, প্রভু মিশর দেশ হইতে এক দল প্রজা উদ্ধার করিয়া তাহার পরেতে সেই অবিশ্বাসীদিগকে বিনাশ করি-
৬ লেন। আর তিনি যে সেই দূতদিগকে, যাহারা আপনাদের কর্ত্তৃপদ রক্ষা না করিয়া স্বকীয় আবাস পরিত্যাগ করিল, তাহাদিগকে তিনি চিরশৃঙ্খলে আবদ্ধ করিয়া অন্ধকারাচ্ছন্ন করিয়া মহা বিচারদিন পর্য্যন্ত
৭ রক্ষা করিতেছেন। যেমন সদোম ও গমরা ও তচ্চতুষ্পার্শ্বস্থ নগর সকল যাহারা ইহাদের মত ব্যভিচার করিয়া ও বিপরীত মাংসের অনুগামী হইয়া এক দৃষ্টান্তস্বরূপ স্থাপিত হইল এবং অনন্ত অগ্নিদণ্ড
৮ ভুগিতেছে। সেইরূপ ইহারাও স্বপ্ন দেখিয়া আপনাদের মাংসকে কলঙ্কিত করে ও প্রভুত্ব পদ তুচ্ছ করে ও মহত দিগের নিন্দা করে।
৯ কিন্তু দূতাধিপতি মিখায়েল মুশার দেহের বিষয়ে দিয়াবলের সঙ্গে বিবাদ করিবার সময়ে তাহার উপর দোষারোপ বা তাহার নিন্দা করিতে দুঃসাহস করেন নাই, তিনি এইমাত্র বলিলেন যে, প্রভু
১০ তোমাকে অনুযোগ করুন। কিন্তু ইহারা যাহাদের পরিচয় জানে না, তাহাদের নিন্দা করে, আর যে সমুদয়ের পরিচয় ইহারা বুদ্ধি-বিবেকবিহীন জন্তুর ন্যায় স্বভাবতঃ পায়, তাহা লইয়া ইহারা আপনা-
১১ দিগকে ভ্রষ্ট করে। হায়, ইহাদের কি সর্ব্বনাশ হইবে, কারণ ইহারা কাইনের পথে চলিয়াছে; ও বালায়ামের অর্থলালসার ভ্রমে আপনাদিগকে বিসর্জ্জন দিয়াছে, এবং কোরার মত বিদ্রোহ করিয়া বিনাশ
১২ পাইয়াছে। ইহারা তোমাদের প্রেমভোজের মধ্যে চোরাপাহাড়স্বরূপ

[যাহাতে সমাজরূপ তরীভঙ্গ ঘটে], তাহারা তোমাদের ভোজে নির্ভয়ে উপভোগ করিয়া আপনাদিগকেই পুষ্ট করে; ইহারা জলশূন্য মেঘস্বরূপ, বায়ুতে তাড়িত হয়; ইহারা হেমন্তকালের ফলহীন দুইবার মৃত উন্মূলিত বৃক্ষস্বরূপ; ইহারা উত্তাল সমুদ্র তরঙ্গ ১৩ স্বরূপ, যাহারা নিজের লজ্জারূপ ফেণ উদ্গীরণ করে; ভ্রমণকারী নক্ষত্র, যাহাদের জন্যে অনন্ত গাঢ় অন্ধকার সঞ্চিত রহিয়াছে। আর আদাম হইতে সপ্তম পুরুষ হানোখ্‌ও ইহাদের বিষয়ে ১৪ ভবিষ্যদ্বাণী বলিয়া গিয়াছেন যে, দেখ, প্রভু দশসহস্র পবিত্রদের সঙ্গে সকলের বিচার করণার্থে আগমন করিবেন, এবং ধর্ম্মভ্রষ্ট- ১৫ দিগকে তাহাদের সেই সমুদয় ধর্ম্মভ্রষ্ট কার্য্যের বিষয়ে দণ্ডার্হ প্রতিপন্ন করিবার জন্য, এবং সেই সমুদয় কঠিন কথার বিষয়ে যাহা ধর্ম্মভ্রষ্ট পাপীরা তাঁহার বিরুদ্ধে কহিয়াছে। ইহারা বিদ্রোহী, ১৬ আপনাদের অবস্থাতে অসন্তুষ্ট, আপনাদের কুকামনানুসারে আচরণ করে; (ইহাদের মুখ বড় বড় কথা বলে), স্বার্থসিদ্ধির জন্য ইহারা লোকের মুখের উপর প্রশংসা করে।

কিন্তু তোমরা, প্রিয়েরা, তোমরা আমাদের প্রভু যেশু খৃষ্টের আপ- ১৭ ষ্টলদের দ্বারা পূর্ব্ব হইতে কথিত বাক্যগুলি স্মরণ কর, অর্থাৎ তাঁহারা ১৮ যে তোমাদিগকে বলিয়া গিয়াছেন, শেষকালে এমন ব্যঙ্গকারীরা আসিবে, যাহারা আপনাদের ধর্ম্মভ্রষ্ট কামনানুসারে আচরণ করিবে। ইহারাই দলভেদ করিয়া দিতেছে, ইহারা প্রাণিক লোক, ইহাদের ১৯ আত্মা নাই। কিন্তু তোমরা প্রিয়েরা, তোমরা তোমাদের পবিত্র ২০ বিশ্বাসের উপরে পরস্পরকে উৎসাহন করিয়া আত্মাভিভূত হইয়া ২১ প্রার্থনা কর ও ঈশ্বরের প্রেমে স্থির থাকিয়া অনন্ত জীবনলাভের জন্য আমাদের প্রভু যেশু খৃষ্টের দয়ার প্রতীক্ষা কর। সন্দিহানদিগের ২২ প্রতি দয়া কর; অন্যান্যদিগকে অগ্নি হইতে টানিয়া লইয়া বাঁচাও; ২৩ অন্যান্য কতক জনকে সভয়ে দয়া কর; মাংসসংস্পর্শে কলঙ্কিত বস্ত্রও ঘৃণা কর।

২৪ এখন, যিনি তোমাদিগকে স্খলন হইতে রক্ষা করিতে সক্ষম এবং তোমাদিগকে নিজের মহিমার সম্মুখে নিষ্কলঙ্করূপে স্থাপন
২৫ ও আনন্দরস পান করাইতে সক্ষম, আমাদের প্রভু য়েশু খ্রীষ্টের দ্বারা যিনি আমাদের ত্রাতা সেই একমাত্র ঈশ্বরের মহিমা, মাহাত্ম্য, পরাক্রম ও ক্ষমতা, যুগগণের পূর্ব্বে যেমন ছিল, সেইরূপ এখনও আছে ও অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত থাকিবেই। আমেন।

---

# ঈশ্বরতত্ত্ববিৎ য়োহানের প্রতি প্রকাশিত বাক্য।

---

১ য়েশু খ্রীষ্টের প্রতি সেই প্রকাশিত বাক্য, যাহা ঈশ্বর তাঁহাকে এই উদ্দেশে দান করিলেন, যেন তিনি আপনার দাসদিগকে সেই সমুদয় বিষয় প্রদর্শন করেন যে গুলিকে অচিরে সংঘটিত হইতে হইবে। তাহাতে তিনি একটি দূত প্রেরণ করিয়া সেই সমুদয় বিষয় আপনার
২ সেই দাস য়োহানকে প্রদর্শন করিলেন; যিনি ঈশ্বরের বাক্য বিষয়ে ও য়েশু খ্রীষ্টের সাক্ষ্য বিষয়ে অর্থাৎ তিনি যাহা যাহা দেখিলেন, তদ্বিষয়ে
৩ সাক্ষ্য প্রদান করিতেছেন। ধন্য সেই জন, যে পাঠ করে, ধন্য তাঁহারা, যাহারা এই ভবিষ্যৎবাক্য শ্রবণ করে ও তন্মধ্যে লিখিত বিষয় পালন করে; কারণ সময় নিকট।

৪ য়োহান, আশিয়া দেশস্থ সপ্ত সমাজের প্রতি—অনুগ্রহ ও শান্তি তোমাদের প্রতি তাঁহা হইতে বর্ত্তুক, যিনি আছেন, যিনি ছিলেন ও
৫ যিনি আসিতেছেন; আর সিংহাসন সমীপস্থ সপ্ত আত্মা হইতে; আর য়েশু খ্রীষ্ট হইতে, যিনি সেই বিশ্বস্ত সাক্ষী, মৃতদের মধ্য হইতে অগ্রজ ও পৃথিবীর রাজগণের অধিপতি। যিনি আমাদিগকে প্রেম করিতেছেন ও নিজের রক্তের গুণে আমাদিগকে আমাদের সমুদয় পাপ

হইতে বিমুক্ত করিয়াছেন ও আমাদিগকে এক রাজ্য ও আপন পিতা ৬ ঈশ্বর সম্বন্ধে যাজক করিয়া তুলিয়াছেন ; তাঁহারই অনন্তকাল পর্য্যন্ত মহিমা ও পরাক্রম থাকুক। আমেন। দেখ, তিনি মেঘযানে আসি- ৭ তেছেন; প্রত্যেক চক্ষু এবং যাহারা তাঁহাকে বিদ্ধ করিয়াছিল তাহারা তাঁহাকে দেখিবে, আর তাঁহাকে দেখিয়া পৃথিবীর সকল গোষ্ঠী বিলাপ করিবে ; তথাস্তু, আমেন।

আমিই ক, আমিই ক্ষ, সেই প্রভু ঈশ্বর কহিতেছেন, অর্থাৎ যিনি ৮ আছেন, যিনি ছিলেন ও যিনি আসিতেছেন—সেই সর্ব্বশক্তিমান।

আমি য়োহান, তোমাদের ভ্রাতা ও য়েশু সম্বন্ধীয় দুঃখক্লেশের ৯ ও রাজ্যের ও দুঃখসহিষ্ণুতার ভাগী। আমি ঈশ্বরের বাক্যের কারণে ও য়েশুবিষয়ক সাক্ষ্যের কারণে পাটমস্ নামক দ্বীপে ছিলাম। আমি প্রভুর দিনে আত্মাভিভূত হইয়া আমার পশ্চাৎদিগে একটি ১০ মহারব শ্রবণ করিলাম, যেন ভেরীর শব্দ, বলিতেছে—যাহা দেখিতেছ, ১১ তাহা একখানি গ্রন্থেতে লিপিবদ্ধ কর ও সেই সপ্ত সমাজের নিকটে প্রেরণ কর—এফেসস্, স্মূর্ণা, পের্গামস্, থুয়াটীরা, সার্দিস, ফিলাদেল্ফিয়া ও লায়োদিকেয়ার নিকটে প্রেরণ কর। তখন ১২ আমি আমাকে সম্বোধনকারী সেই রবের দিকে মুখ ফিরাই- লাম ; পশ্চান্মুখ হইবামাত্র আমি সপ্ত সুবর্ণময় প্রদীপ দেখিলাম; সেই প্রদীপ গুলির মধ্যস্থলে মনুষ্যপুত্রের ন্যায় এক জনকে দেখিলাম, ১৩ তাঁহার পরিচ্ছদ পদতল পর্য্যন্ত লম্বিত ও কক্ষদেশ বেষ্টন করিয়া এক স্বর্ণময় বন্ধনী রহিয়াছে। তাঁহার মস্তক ও কেশ পরিষ্কৃত শুভ্র ১৪ লোমের ন্যায়, তুষারবৎ শ্বেতবর্ণ। তাঁহার চক্ষুর্দ্বয় যেন প্রজ্বলিত অগ্নিশিখা ; তাঁহার চরণদ্বয় চাকচক্যময় পিত্তল সদৃশ, যেন তাহা ১৫ হাফরে পরিষ্কৃত হইয়াছে ; তাঁহার রব মহা জলরাশির গর্জ্জন তুল্য। তাঁহার দক্ষিণ হস্তে সপ্ত নক্ষত্র রহিয়াছে; তাঁহার মুখ হইতে তীক্ষ্ণ ১৬ দ্বিধার খড়্গ নির্গত হইতেছে। তাঁহার বদনমণ্ডল মধ্যাহ্নকালীন প্রখর জ্যোতি সূর্য্যবৎ জ্বলিতেছিল। তাঁহাকে দর্শনমাত্রে আমি ১৭

মৃতবৎ তাঁহার পদতলে নিপতিত হইলাম। তিনি আপন দক্ষিণ হস্ত দ্বারা আমার অঙ্গস্পর্শ করিয়া আমাকে কহিলেন, ভয় নাই;
১৮ আমিই প্রথম ও শেষ; আমিই সেই জীবন্ত; আমি মৃত ছিলাম, আর দেখ, আমি অনন্তকালের জন্য জীবন্ত; আর আমার হস্তে
১৯ মৃত্যুর ও হাদেশের চাবি রহিয়াছে। অতএব যাহা যাহা দেখিলে এবং যাহা সব বর্ত্তমান রহিয়াছে ও ইহার পরেতে যাহা যাহা ঘটিতে
২০ থাকিবে তাহা সমুদয় লিখিয়া রাখ; যে সপ্ত নক্ষত্র আমার দক্ষিণ করতলে দেখিলে, তাহার গূঢ় মর্ম্ম এবং সুবর্ণময় সপ্ত প্রদীপের গূঢ় মর্ম্ম ⌈লিখ⌉—সেই সপ্ত নক্ষত্র সপ্ত সমাজের সপ্ত দূত; আর সেই সপ্ত প্রদীপ সপ্ত সমাজ।

২ এফেসস্ নগরস্থ সমাজের দূতকে লিখ—

ইহা তিনিই কহিতেছেন, যিনি আপন দক্ষিণ হস্তে সেই সপ্ত নক্ষত্র ধারণ করিতেছেন, এবং যিনি সেই সপ্ত সুবর্ণময় দীপবৃক্ষ মধ্যে
২ বিহার করিতেছেন। আমি তোমার কার্য্যগুলি, পরিশ্রম ও তোমার দুঃখসহিষ্ণুতা জ্ঞাত আছি, আর তুমি যে দুষ্টদিগকে সহ্য করিতে পার না, এবং যাহারা আপনাদিগকে আপষ্টল বলে অথচ আপষ্টল নয়, তাহাদিগকে তুমি যে পরীক্ষা করিয়া মিথ্যাবাদী বলিয়া জানিতে পারিয়াছ,
৩ আর তোমার যে দুঃখসহিষ্ণুতা আছে, আর আমার নামের কারণে তুমি যে সহ্য করিয়াছ ও ক্লান্ত হও নাই ⌈তাহাও আমি জানি⌉।
৪ কিন্তু তোমার বিরুদ্ধে আমার এই আছে যে, তুমি তোমার প্রথমকার
৫ প্রেম ছাড়িয়া দিয়াছ। অতএব মনে কর তুমি কোথা হইতে পতিত হইয়াছ, আর মন পরিবর্ত্তন করিয়া প্রথমকার কার্য্য কর, অন্যথা আমি তোমার নিকটে যাইতেছি, আর তোমার প্রদীপ স্বস্থান হইতে
৬ অপসারিত করিব, যদি তুমি মন পরিবর্ত্তন না কর। তবে এইটি তোমার আছে যে, তুমি সেই নিকলাইয়দের কর্ম্ম ঘৃণা কর, যাহা
৭ আমিও ঘৃণা করি। যাহার কর্ণ আছে, সে শুনুক, আত্মা সমাজগণকে, কি কহিতেছেন। যে পরাজয় করিবে, তাহাকে আমি সেই জীবনবৃক্ষ

হইতে ফল ভোজন করিতে দিব, যাহা ঈশ্বরের পারাদাইসে* আছে।

স্মুর্ণা নগরস্থ সমাজের দূতকে লিখ— ৮

ইহা তিনিই কহিতেছেন, যিনি প্রথম ও শেষ, যিনি মৃত ছিলেন ও পুনরুজ্জীবিত হইয়াছেন। আমি তোমার দুঃখক্লেশ ও দরিদ্রতা জানি, ৯ (কিন্তু তুমি ধনবান), আর যাহারা আপনাদিগকে ইহুদী বলে অথচ যাহারা ইহুদী নয়, বরং যাহারা শয়তানের এক সিনাগোগ, তাহাদের নিন্দার কথা আমি জানি। যাহা সব ভুগিতে যাইতেছ, সে জন্য ভয় ১০ করিও না। দেখ, দিয়াবল তোমাদের কতক জনকে কারাগারে নিক্ষেপ করিতে উদ্যত আছে, যেন তোমরা পরীক্ষিত হও; আর দশ দিন তোমাদের দুঃখক্লেশ হইবে। মৃত্যু পর্য্যন্ত বিশ্বস্ত হও, তাহাতে আমি তোমাকে জীবনরূপ জয়মালা দিব। যাহার কর্ণ ১১ আছে, সে শুনুক, আত্মা সমাজগণকে কি কহিতেছেন। যে পরাজয় করিবে, সে দ্বিতীয় মৃত্যু এড়াইবে।

পর্গামস নগরস্থ সমাজের দূতকে লিখ— ১২

ইহা তিনিই কহিতেছেন, যাঁহার সেই তীক্ষ্ণ দ্বিধার খড়্গ আছে। আমি জানি তুমি কোথায় বাস করিতেছ অর্থাৎ যেখানে শয়তানের ১৩ সিংহাসন, তথাচ তুমি আমার নামকে দৃঢ়রূপে ধরিয়া রাখিতেছ, এবং আমাতে তোমার যে বিশ্বাস আছে, তাহাও তুমি অস্বীকার কর নাই, সেই সময়েও নয় যখন আমার সাক্ষী আন্তিপাস্ অর্থাৎ আমার সেই বিশ্বস্ত সাক্ষী তোমাদের মধ্যে—যেখানে শয়তানের বাস— নিহত হইয়াছিলেন। কিন্তু তোমার বিরুদ্ধে আমার কিছু কিছু আছে, ১৪ যেহেতু তোমার ঐ স্থানে এমন কতকগুলি লোক আছে, যাহারা সেই বালায়ামের শিক্ষা অবলম্বন করিয়া রহিয়াছে, যে বালাককে শিখাইল যেন সে ইস্রায়েল সন্তানদের সম্মুখে এমন বিঘ্নশিলা ফেলিয়া রাখে, যাহাতে তাহারা প্রতীমা উদ্দেশে উৎসৃষ্ট সামগ্রী ভোজন ও ব্যভিচার

*এই পারাদাইস্ সেই ঊর্দ্ধস্থ পারাদাইস্, যথায় পাউল উন্নীত হইয়াছিলেন। দেখ, ২করিঃ ১২;৪। লুক ২৩; ৪৩ পদের টিপ্পনী দেখ।

১৫ করে। তেমনি তোমারও এমন কতক লোক আছে, যাহারা নিক-
১৬ লাইয়দের শিক্ষা অবলম্বন করিয়া সেইরূপ [করে]।* অতএব মনঃপরিবর্ত্তন কর; নতুবা আমি অনতিবিলম্বে তোমার নিকট যাইয়া আমার মুখনির্গত খড়্গ দ্বারা তাহাদের সঙ্গে সংগ্রাম করিব।
১৭ যাহার কর্ণ আছে, সে শুনুক, আত্মা সমাজগণকে কি কহিতেছেন। যে পরাজয় করিবে, তাহাকে আমি সেই গুপ্ত মান্না [ভোজন করিতে] দিব; আর আমি তাহাকে সেই শ্বেতপ্রস্তরফলকখণ্ড এবং সেই প্রস্তরফলকখণ্ডোপরি লিখিত এক নূতন নাম দান করিব, যাহা কেহই জানে না, কেবল সেই জানে যে তাহা প্রাপ্ত হয়।

১৮ **থুয়াতীরা** নগরস্থ সমাজের দূতকে লিখ—

ইহা সেই ঈশ্বরের পুত্র কহিতেছেন, যাঁহার চক্ষুর্দ্বয় অগ্নিশিখাবৎ,
১৯ যাঁহার চরণদ্বয় চাকচক্যময় পিত্তল সদৃশ। তোমার কার্য্যগুলি অর্থাৎ তোমার প্রেম, বিশ্বাস, পরিচর্য্যা ও কষ্টসহিষ্ণুতা আমি জানি, আর তোমার প্রথমকার কার্য্যগুলি অপেক্ষা তোমার শেষের কার্য্যগুলি
২০ যে অনেক [তাহাও আমি জানি]। কিন্তু তোমার বিরুদ্ধে আমার এই আছে যে তুমি সেই স্ত্রীলোক ঈষাবেল্‌কে থাকিতে দিতেছ, যে আপনাকে দৈববক্তৃনী বলিয়া আমার দাসদিগকে ব্যভিচার করিতে ও প্রতীমা উদ্দেশে উৎসৃষ্ট সামগ্রী ভোজন করিতে শিক্ষা ও
২১ মতি দেয়। আমি তাহাকে মনঃপরিবর্ত্তন করিবার জন্য সময় দিলাম, কিন্তু সে আপন ব্যভিচার কর্ম্ম হইতে মনঃপরিবর্ত্তন করিতে চাহে
২২ না। দেখ, তাহাকে আমি শয্যাগত করিব এবং যাহারা তাহার সঙ্গে ব্যভিচার করিল, তাহারা যদি মনঃপরিবর্ত্তন না করে তাহা হইলে
২৩ আমি তাহাদিগকে মহা দুঃখক্লেশে নিক্ষেপ করিব। তাহার সন্তান-দিগকে আমি মড়ক দ্বারা বধ করিব, তাহাতে সকল সমাজ জানিবে যে আমি হৃদয়ের অন্তরস্থ মর্ম্ম পরীক্ষা করিয়া দেখি। দেখ, আমি

* অর্থাৎ যাহারা প্রতীমা উদ্দেশে উৎসৃষ্ট সামগ্রী ভোজন করে ও ব্যভিচার করে।

তোমাদের প্রত্যেক জনকে তোমাদের কর্ম্মানুসারে প্রতিফল দিব ;
কিন্তু তোমাদিগকে, অর্থাৎ থুয়াতীরা সমাজের অবশিষ্টদিগকে— ২৪
যাহারা সেই শিক্ষা গ্রাহ্য কর নাই অর্থাৎ যাহারা—যেমন সেই কুশি-
ক্ষকেরা বলে—শয়তানের গূঢ়তত্ত্ব অনভিজ্ঞ যে তোমরা, তোমাদিগকে
আমি বলি যে, আমি তোমাদের স্কন্ধে অন্য ভার চাপাইব না, কেবল ২৫
যাহা তোমাদের আছে,তাহাই দৃঢ়রূপে ধরিয়া থাক,যে পর্য্যন্ত না আমি
আসিতেছি। যে পরাজয় করিবে ও শেষ পর্য্যন্ত আমার কার্য্যগুলি ২৬
রক্ষা করিবে,তাহাকে আমি বিজাতিদের উপরে ক্ষমতা দান করিব,
তাহাতে সে লৌহদণ্ড দ্বারা তাহাদিগকে শাসন করিবে ; তাহাতে ২৭
কুম্ভকারের পাত্রের ন্যায় তাহারা খণ্ডবিখণ্ড হইয়া যাইবে, আমিও
যেমন আমার পিতা হইতে ক্ষমতা প্রাপ্ত হইয়াছি, এবং আমি ২৮
তাহাকে প্রভাতি নক্ষত্রটি দিব। যাহার কর্ণ আছে, সে শুনুক, ২৯
আত্মা সমাজগণকে কি কহিতেছেন।

আর **সার্ডিস** নগরস্থ সমাজের দূতকে লিখ— ৩

ইহা তিনিই কহিতেছেন,যাঁহার হস্তে ঈশ্বরের সেই সপ্ত আত্মা ও
সেই সপ্ত নক্ষত্র আছে। আমি তোমার কার্য্যগুলি জানি—তুমি নামে
জীবন্ত, কিন্তু তুমি মৃত। তুমি জাগরূক হইয়া উঠ, এবং সেই অবশিষ্ট ২
সমুদয় বিষয়,যাহা মৃতপ্রায় হইয়াছে, তাহা সবল করিয়া তুল ; কারণ
আমি তোমার কোনও কার্য্য আমার ঈশ্বরের সম্মুখে সম্পূর্ণ দেখিতে
পাইলাম না। অতএব মনে কর, ⌜প্রথমে⌝ তুমি কিরূপে গ্রহণ করি- ৩
য়াছিলে ও শ্রবণ করিয়াছিলে, তুমি তাহা রক্ষা কর ও মনঃপরিবর্ত্তন
কর। যদি তুমি জাগরণ না কর, তাহা হইলে আমি চোরের ন্যায়
আসিব, তুমি জানিবে না যে আমি কোন্ দণ্ডে তোমার উপর
আসিয়া পড়িব। তবে সার্ডিসে তোমার এমন কতকগুলি লোক ৪
আছে, যাহারা আপনাদের পরিচ্ছদ কলঙ্কিত করে নাই ; তাহারাই
আমার সঙ্গে শুভ্র পরিচ্ছদে বিচরণ করিবে, কারণ তাহারা যোগ্য
পাত্র। যে পরাজয় করিবে,সে এইরূপে শুভ্র পরিচ্ছদ পরিহিত হইবে, ৫

এবং আমি তাহার নাম কোন মতে জীবনগ্রন্থ হইতে বিমোচিত করিব না, আমি আমার পিতার সম্মুখে ও দূতগণের সম্মুখে তাহার
৬ নামের পরিচয় দিব। যাহার কর্ণ আছে, সে শুনুক,আত্মা সমাজগণকে কি কহিতেছেন।

৭ **ফিলাদেলফিয়া** নগরস্থ সমাজের দূতকে লিখ—

ইহা তিনিই কহিতেছেন, যিনি সেই পবিত্রস্বরূপ ও সত্যস্বরূপ, দাবিদের চাবি যাঁহার আছে, যিনি উন্মুক্ত করিলে কেহ বন্ধ করিবে
৮ না,বন্ধ করিলে কেহ উন্মুক্ত করিবে না। আমি তোমার কার্য্য জানি ( দেখ, আমি তোমার সম্মুখে এক উন্মুক্ত দ্বার রাখিলাম, যাহা কেহই রুদ্ধ করিতে পারে না ), ⌈আমি জানি⌉ যে তোমার শক্তি অল্পমাত্র, তথাচ তুমি আমার বাক্য রক্ষা করিয়াছ ও আমার নাম অস্বীকার কর
৯ নাই। দেখ,যাহারা শয়তানের সীনাগোগ অর্থাৎ যাহারা আপনাদিগকে ইহুদী বলে অথচ যাহারা ইহুদী নয়, যাহারা মিথ্যাবাদী, আমি এমন করিব যে, তাহাদের অনেকে আসিয়া তোমার চরণে দণ্ডবৎ করিবে, এবং আমি তাহাদিগকে জানাইব যে আমি তোমাকে প্রেম করি-
১০ য়াছি। যেহেতু তুমি আমার সহিষ্ণুতাসাপেক্ষ বাক্য রক্ষা করিয়াছ। সেই জন্য আমি তোমাকে সেই পরীক্ষার দিন হইতে রক্ষা করিব, যাহা পৃথিবীবাসীদের পরীক্ষার জন্য সমস্ত সাম্রাজ্যের উপরে নিশ্চয়ই
১১ আসিবে। আমি ত্বরায় আসিতেছি ; যাহা তোমার আছে, তাহা
১২ দৃঢ়রূপে ধরিয়া রাখ, পাছে কেহ তোমার জয়মালা হরণ করে। যে পরাজয় করিবে, তাহাকে আমি আমার ঈশ্বরের মন্দিরের মধ্যে এক স্তম্ভস্বরূপ করিয়া দিব, সে আর তথা হইতে বাহিরে যাইবে না, এবং আমি আমার ঈশ্বরের নাম তাহার উপরে লিখিয়া দিব এবং আমার ঈশ্বরের নগরীর নাম—আমার ঈশ্বরের নিকট হইতে স্বর্গের মধ্যদিয়া আগত নূতন যেরূশালেমের নাম ও আমার সেই নূতন নাম।
১৩ যাহার কর্ণ আছে, সে শুনুক, আত্মা সমাজগণকে কি কহিতেছেন।

**লায়োদিকেয়া** নগরস্থ সমাজের দূতকে লিখ— ১৪
ইহা তিনিই কহিতেছেন, যিনি সেই আমেন, সেই বিশ্বস্ত ও প্রকৃত সাক্ষী, ঈশ্বরের সৃষ্টির আদি।* আমি তোমার কার্য্যগুলি ১৫ জানি যে, তুমি না শীতল, না উষ্ণ। আহা যেন তুমি হয় শীতল না হয় উষ্ণ হইতে; কিন্তু তুমি যে সামশীতল—উষ্ণও নও, শীতলও নও, ১৬ সেইজন্য আমি তোমাকে আমার মুখ হইতে উদ্গার করিব। কারণ ১৭ তুমি বলিতেছ, আমি ভাগ্যবন্ত, আমি ধন উপার্জ্জন করিয়াছি, আমার কিছুরই অভাব নাই; কিন্তু তুমি জানিতেছ না যে, তুমি সেই দুর্ভাগা, সেই দীনহীন, সেই দরিদ্র, সেই অন্ধ ও উলঙ্গ। আমি তোমাকে পরামর্শ দিতেছি যে, তুমি আমার নিকট হইতে ১৮ অগ্নিপরীক্ষিত স্বর্ণ ক্রয় কর যে তুমি ধনবান হইয়া উঠিবে এবং শুভ্র পরিচ্ছদ ক্রয় কর যে আপনাকে আবরণ করিতে পারিবে, এবং তোমার উলঙ্গতার লজ্জা প্রকাশ পাইবে না; এবং তোমার চক্ষুতে প্রলিপ্ত করিবার জন্য অঞ্জন ক্রয় কর যে তুমি দেখিতে পাইবে। যাহা- ১৯ দিগকে আমি ভালবাসি, তাহাদিগকে আমি অনুযোগ ও শাসন করি; অতএব অনুরাগী হও, ও মনঃপরিবর্ত্তন কর। দেখ, আমি দ্বার সমীপে ২০ দণ্ডায়মান হইয়া আঘাত করিতেছি, যেজন আমার রব শ্রবণ করিয়া দ্বার উন্মোচন করিবে, আমি প্রবেশ করিয়া তাহার নিকটে যাইব এবং তাহাতে আমাতে একত্রে ভোজন করিব। যে পরাজয় করিবে, ২১ তাহাকে আমি আমার সঙ্গে আমার সিংহাসনে উপবেশন করিতে দিব, যেমন আমিও পরাজয় করিয়া আমার পিতার সঙ্গে তাঁহার সিংহাসনে উপবেশন করিয়াছি। যাহার কর্ণ আছে, সে শুনুক, আত্মা ২২ সমাজগণকে কি কহিতেছেন।

**তৎপরে** আমি দৃষ্টি করিলাম, আর কি আশ্চর্য্য! দেখিলাম, স্বর্গে ৪ একটি দ্বার উদ্ঘাটিত, আর সেই প্রথমকার রব, যাহাকে আমি ভেরী শব্দের ন্যায় আমার সঙ্গে কথা কহিতে শুনিয়াছিলাম, সেই রবটি

* দেখ, কলসি ১; ১৫।১৮।

বলিল, তুমি এই স্থানে উঠিয়া আইস, আমি তোমাকে সেই সমুদয় দেখা-
২ ইব, যেগুলিকে ইহার পরেতে অবশ্যই ঘটিতে হইবে। শুনিবামাত্র
আমি আত্মাভিভূত হইলাম, আর কি আশ্চর্য্য! দেখিলাম, স্বর্গে এক
সিংহাসন স্থাপিত আছে এবং সিংহাসনে এক জন উপবিষ্ট আছেন।
৩ উপবিষ্ট জনের রূপ হীরকের ন্যায় ও লালকান্তমণির ন্যায় এবং
সিংহাসনের উপরিভাগে এক মেঘধনুক, তাহা দেখিতে হরিৎমণির
৪ ন্যায়। আর সিংহাসনের সম্মুখভাগ বেষ্টন করিয়া চতুর্বিংশতি
সিংহাসন রহিয়াছে। সিংহাসনগুলিতে চতুর্বিংশতিজন প্রাচীন উপ-
বিষ্ট আছেন, তাঁহারা শুভ্র পরিচ্ছদ পরিহিত। তাঁহাদের মস্তকে
৫ সুবর্ণময় জয়মালা। সিংহাসনের মধ্য হইতে বিদ্যুৎ হুঙ্কার শব্দ ও
মেঘগর্জ্জন নির্গত হইতেছে। সিংহাসনের সম্মুখে সাতটি অগ্নিময়
৬ দীপ-জ্বলিতেছিল, যেগুলি ঈশ্বরের সপ্ত আত্মা। সিংহাসনের সম্মুখে
চাকচক্যময় কাচসমুদ্র আছে। সিংহাসনের চারি পার্শ্বের মধ্যে
৭ চারিটি জীব রহিয়াছে; তাহারা অগ্রে ও পশ্চাতে চক্ষুর্ময়। প্রথম
জীবটি সিংহ সদৃশ। দ্বিতীয় জীবটি বৃষের সদৃশ। তৃতীয় জীবটির মুখ
মনুষ্য মুখের ন্যায়। চতুর্থ জীব এক উড্ডীয়মান উৎক্রোশ পক্ষী সদৃশ।
৮ সেই চারি জীবের প্রত্যেকটির ছয়টি পক্ষ আছে, পক্ষগুলির উপরপৃষ্ঠ
ও নীচের পৃষ্ঠ চক্ষুতে পরিপূর্ণ। দিবারাত্রি তাহাদের কোন বিশ্রাম
নাই, কেবল বলিতেছে, পবিত্র, পবিত্র, পবিত্র, প্রভু ঈশ্বর, সর্ব্বশক্তি-
৯ মান, যিনি ছিলেন, যিনি আছেন ও যিনি আসিতেছেন। আর
যখনই সেই জীবগণ সেই সিংহাসনাসীনকে অর্থাৎ যিনি অনন্তকালের
অনন্তকাল পর্য্যন্ত জীবতমান, তাঁহাকে মহিমা ও সম্মান ও ধন্যবাদ
১০ অর্পণ করেন, তখনই সেই চতুর্বিংশতি প্রাচীন সিংহাসনাসীনের সম্মুখে
নিপতিত হইয়া অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত জীবৎমানকে দণ্ডবৎ
করেন এবং আপনাদের জয়মালা সিংহাসনের সম্মুখে নিক্ষেপ করিয়া
১১ কহেন, তুমিই—আমাদের প্রভু ও আমাদের ঈশ্বর—তুমিই মহিমা
ও সম্মান ও শক্তি ধারণের যোগ্য; যেহেতু তুমি সমুদয়ই সৃষ্টি করি-

য়াছ এবং তোমার ইচ্ছাগতে সমুদয় বিষয়ই সত্তা পাইয়াছে ও সৃজিত হইয়াছে।

৫ পরে আমি সিংহাসনাসীনের দক্ষিণ হস্তে একখানি গুটিত গ্রন্থ দেখিলাম, তাহার দুই পৃষ্ঠে লেখা, ও সপ্ত মুদ্রাতে মুদ্রাঙ্কিত। ২ আর আমি এক পরাক্রমী দূতকে দেখিলাম, তিনি মহারবে ডাকিয়া কহিলেন, গ্রন্থখানি উন্মুক্ত করিতে ও তাহার মুদ্রাঙ্ক উন্মোচন করিতে কে যোগ্য? ৩ কিন্তু স্বর্গে, মর্ত্ত্যে ও পাতালে এমন কাহাকেও পাওয়া গেল না যে গ্রন্থখানি উন্মুক্ত ও তাহা পাঠ করে। ৪ তখন গ্রন্থখানি উন্মুক্ত করিতে ও পাঠ করিতে কাহাকেও যোগ্য পাওয়া গেল না বলিয়া আমি বিস্তর ক্রন্দন করিলাম। ৫ তখন প্রাচীনদের একজন আমাকে কহিলেন, ক্রন্দন করিও না, দেখ, যুদা গোষ্ঠীর সেই সিংহ ও দাবিদের সেই চারা পরাজয় করিয়াছেন, এইজন্য তিনিই গ্রন্থখানি ও সাতটি মুদ্রাঙ্ক উন্মুক্ত করিবার যোগ্য। ৬ আমি সিংহাসনের ও চারিটি জীবের ও সেই প্রাচীনদের মধ্যস্থলে একটি মেষশাবক দেখিলাম, তাহাকে দেখিতে যেন নিহত, তাহার সাতটি শৃঙ্গ ও সাতটি চক্ষু; চক্ষুগুলি সমস্ত জগতে প্রেরিত ঈশ্বরের সেই সপ্ত আত্মাকে বুঝায়। ৭ তখন তিনি আসিয়া গ্রন্থখানি সেই সিংহাসনাসীনের হস্ত হইতে গ্রহণ করিলেন। ৮ তিনি গ্রন্থখানি লইবামাত্র সেই চারি জীব ও সেই চতুর্বিংশতি প্রাচীন মেষশাবকের সম্মুখে নিপতিত হইলেন, প্রত্যেকের এক একটি বীণা ও ধূপে পরিপূর্ণ স্বর্ণময় বাটি ছিল; ধূপ পবিত্রদিগের প্রার্থনাকে বুঝায়। ৯ তাঁহারা এক নূতন গীত গান করিয়া কহিতেছেন—গ্রন্থখানি গ্রহণ করিতে এবং তাহার মুদ্রাঙ্ক উন্মুক্ত করিতে তুমিই যোগ্য; ১০ কারণ তুমিই নিহত হইলে ও সমুদয় গোষ্ঠীদের মধ্য হইতে, ভাষাবাদীদের মধ্য হইতে, ও লোকদের মধ্য হইতে ও জাতিগণের মধ্য হইতে আপন রক্ত দিয়া প্রজালোক নিষ্ক্রয় করিলে, করিয়া তাহাদিগকে আমাদের ঈশ্বরের জন্য এক রাজ্য ও যাজক করিয়া তুলিয়াছ, তাহারা পৃথিবীর উপরে রাজত্ব করিবে। ১১ পরে আমি অনেকানেক

দূত দেখিলাম ও তাঁহাদের রব শুনিলাম, তাঁহারা সিংহাসন, জীবচতুষ্টয় ও প্রাচীনদিগকে বেষ্টন করিয়া দণ্ডায়মান ছিলেন; তাঁহা-
১২ দের সংখ্যা দশ সহস্র গুণ দশ সহস্র, ও সহস্র গুণ সহস্র। তাঁহারা মহারবে বলিতেছেন—সেই নিহত মেষশাবকই শক্তি, ঐশ্বর্য্য, বুদ্ধিমত্তা ও পরাক্রম ও সম্মান ও মহিমা ও ধন্যবাদ গ্রহণ করিবার
১৩ যোগ্য। আর স্বর্গ, মর্ত্ত্য ও পাতালের মধ্যস্থ সৃষ্ট বস্তু সমুদয় এবং সমুদ্রের উপরিস্থ ও তাহার মধ্যস্থিত সমুদয় সৃষ্ট বস্তুকে আমি বলিতে শুনিলাম—সিংহাসনাসীনের ও মেষশাবকের ধন্যবাদ ও সম্মান ও মহিমা ও পরাক্রম অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত হউক। তখন সেই
১৪ চারিটি জীব বলিলেন, আমেন। আর সেই প্রাচীনগণ নিপতিত হইয়া দণ্ডবৎ করিলেন।

৬ পরে আমি দেখিলাম, যখন মেষশাবকটি মুদ্রাঙ্কগুলির একটি উন্মুক্ত করিলেন, তখন আমি সেই চারি জীবের একটীকে মেঘগম্ভীর
২ রবে কহিতে শুনিলাম—আইস; আর আমি দেখিলাম, কি আশ্চর্য্য! একটি শ্বেৎ অশ্ব, তদারূঢ়ের হস্তে একটী ধনু ছিল। আর তাঁহাকে একটী জয়মালা দত্ত হইল। তিনি পরাজয় করিতে করিতে ও আরো পরাজয় করিবার উদ্দেশে বাহির হইলেন।

৩ যখন তিনি দ্বিতীয় মুদ্রাঙ্ক উন্মোচন করিলেন, তখন আমি
৪ দ্বিতীয় জীবকে বলিতে শুনিলাম—আইস; তখন অন্য এক অশ্ব বাহির হইল—লোহিত বর্ণ একটী। তদারূঢ়কে পৃথিবী হইতে শান্তি হরণের ক্ষমতা প্রদত্ত হইল, যেন লোকে পরস্পরকে হত্যা করে; আর তাঁহাকে এক বৃহৎ খড়্গ দত্ত হইল।

৫ যখন তিনি তৃতীয় মুদ্রাঙ্ক উন্মোচন করিলেন, তখন আমি তৃতীয় জীবকে কহিতে শুনিলাম—আইস, আর কি আশ্চর্য্য! আমি এক
৬ কৃষ্ণবর্ণ অশ্ব দেখিলাম। তদারূঢ়ের হস্তে এক মাপদণ্ড ছিল। আর সেই চারি জীবের মধ্য হইতে আমি এক রবকে বলিতে শুনিলাম—এক কাঠা গমের মূল্য এক সিকি, এবং তিন কাঠা যবের

মূল্য এক সিকি, কিন্তু তৈলের ও দ্রাক্ষারসের তুমি কোন ক্ষতি করিও না।

৭ যখন তিনি **চতুর্থ** মুদ্রাঙ্ক উন্মোচন করিলেন, তখন আমি ৮ চতুর্থতম জীবের রব শুনিলাম, বলিলেন—আইস; আর কি আশ্চর্য্য! এক পাণ্ডু বর্ণ অশ্ব দেখিলাম, তদারূঢ়ের নাম মৃত্যু। হাদেশ্ তাহার অনুগমন করিতেছে। তাহাকে পৃথিবীর চতুর্থাংশের উপরে বধ করিবার ক্ষমতা প্রদত্ত হইল—খড়্গ দ্বারা, দুর্ভিক্ষ দ্বারা, মড়ক দ্বারা ও পৃথিবীর হিংস্রক জন্তু দ্বারা।

৯ যখন তিনি **পঞ্চম** মুদ্রাঙ্ক উন্মুক্ত করিলেন, তখন আমি বেদীর নীচে তাহাদের প্রাণ সমুদয় দেখিলাম, যাঁহারা ঈশ্বরের বাক্যের কারণে এবং আপনাদের প্রাপ্ত সাক্ষ্যের কারণে নিহত হইয়াছিলেন। ১০ তাঁহারা মহা রবে ডাকিয়া বলিতেছেন—আর কতকাল, হে একাধিপতি, পবিত্রস্বরূপ ও সত্যস্বরূপ, [আর কতকাল] বিচার করিতে ও পৃথিবীবাসীদের উপরে আমাদের রক্তের প্রতিশোধ তুলিতে বিলম্ব করিবে? ১১ তখন তাঁহাদের প্রত্যেক জনকে একটী একটী শুভ্র পরিচ্ছদ প্রদত্ত হইল; আর তাঁহাদিগকে কথিত হইল যেন তাঁহারা আরো কিছু-কাল আরাম করেন যে পর্য্যন্ত না তাঁহাদের সেই সহদাসেরদের সংখ্যা পূর্ণ হইয়া উঠে, যাঁহাদিগকে তাঁহাদের ন্যায় নিহত হইতে হইবে।

১২ পরে আমি দেখিলাম যখন তিনি **ষষ্ঠ** মুদ্রাঙ্ক উন্মুক্ত করি-লেন, তখন মহা ভূমিকম্প হইল, সূর্য্য কম্বলের ন্যায় কৃষ্ণবর্ণ হইয়া গেল এবং সমস্ত চন্দ্র রক্তবৎ হইয়া গেল ১৩ এবং নক্ষত্রগণ গগনমণ্ডল হইতে পৃথিবীর উপরে পতিত হইল যেমন মহা ঝটিকাঘাতে আলো-ড়িত ডুমুরবৃক্ষ হইতে অপক্ক ফল পতিত হয়। ১৪ আর কেহ যেমন একখানি সুদীর্ঘ পত্রিকা গুটিত করিয়া লয়, সেইরূপ গগনমণ্ডল অপ-সারিত হইল এবং পর্ব্বত সকল ও দ্বীপ সকল স্ব স্ব স্থান হইতে অপ-সারিত হইল। ১৫ পৃথিবীর অধিপতিবর্গ এবং রাজপারিষদগণ, সেনাপতি-গণ, ধনিগণ ও পরাক্রমীবর্গ, সমুদয় ক্রীতদাস ও স্বাধীন লোকে

১৬ আপনাদিগকে শৈলের ও পর্ব্বতের গহ্বরে লুক্কাইত করিয়া পর্ব্বত গণকে ও শৈলগণকে বলিতে লাগিল—আমাদের উপরে চাপিয়া পড়িয়া সিংহাসনাসীনের দৃষ্টি হইতে ও মেষশাবকের ক্রোধ হইতে
১৭ আমাদিগকে লুক্কায়িত কর, কারণ তাঁহার মহাক্রোধের দিন উপস্থিত হইল, কাহার সাধ্য দাঁড়ায়।

৭ তৎপরে আমি দেখিলাম, পৃথিবীর চারি কোণে চারি দূত দণ্ডায়মান রহিয়াছেন, তাঁহারা পৃথিবীর চারি বায়ু ধরিয়া রাখিয়াছেন যেন পৃথিবীর উপরে কি সমুদ্রের উপরে কি বৃক্ষগণের উপরে
২ কোন বায়ু প্রবাহিত না হয়। আর আমি অন্য এক দূতকে উদয়াচল হইতে উত্থিত হইতে দেখিলাম, তাঁহার হস্তে জীবন্ত ঈশ্বরের মুদ্রা
৩ ছিল; তিনি মহারবে সেই চারি দূতকে অর্থাৎ যাঁহাদিগকে পৃথিবীর ও সমুদ্রের হানি করিবার ক্ষমতা দত্ত হইয়াছিল, তাঁহাদিগকে ডাকিয়া কহিলেন—যাবৎ আমাদের ঈশ্বরের দাসগণের ললাটে মুদ্রাঙ্ক করা না হয়, তাবৎ পৃথিবীর ও সমুদ্রের ও বৃক্ষগণের কোন
৪ ক্ষতি করিও না। সেই মুদ্রাঙ্কিতদের সংখ্যা আমি শুনিলাম—এক লক্ষ চতুঃচত্বারিংশত্ত সহস্র। ইহাঁরা ইস্রাএলের প্রত্যেক গোষ্ঠী হইতে নির্ব্বাচিত ও মুদ্রাঙ্কিত হইলেন—

৫ যিহূদা গোষ্ঠীর দ্বাদশ সহস্র মুদ্রাঙ্কিত হইলেন।
রুবেন গোষ্ঠীর দ্বাদশ সহস্র।
গাদ গোষ্ঠীর দ্বাদশ সহস্র।
৬ আশের গোষ্ঠীর দ্বাদশ সহস্র।
নপ্তালি গোষ্ঠীর দ্বাদশ সহস্র।
মানাসসে গোষ্ঠীর দ্বাদশ সহস্র।
৭ শিমেওন গোষ্ঠীর দ্বাদশ সহস্র।
লেবী গোষ্ঠীর দ্বাদশ সহস্র।
ইসাখার গোষ্ঠীর দ্বাদশ সহস্র।
৮ জাবুলোন গোষ্ঠীর দ্বাদশ সহস্র।

যোসেফ গোষ্ঠীর দ্বাদশ সহস্র।

বিন্যামীন গোষ্ঠীর দ্বাদশ সহস্র মুদ্রাঙ্কিত হইলেন।

৯ তৎপরে আমি দেখিলাম, আর কি আশ্চর্য্য! বহুসংখ্যক লোক, যাঁহাদের সংখ্যা করিতে কাহারো সাধ্য হইল না, তাঁহারা সমুদয় জাতির ও গোষ্ঠীর ও প্রজাবর্গের ও সমুদয় ভাষাবাদীদের মধ্য হইতে [আগত হইয়া] সিংহাসনের ও মেষশাবকের সম্মুখে দণ্ডায়মান রহিয়াছেন, তাঁহারা শুভ্র পরিচ্ছদ পরিহিত এবং তাঁহাদের হস্তে তাল ১০ বৃক্ষের শাখা। তাঁহারা মহারবে ডাকিয়া বলিতেছেন, পরিত্রাণের ১১ ব্যাপার আমাদের সিংহাসনাসীন ঈশ্বরের ও মেষশাবকের। আর সমুদয় দূতগণ সিংহাসনকে, প্রাচীনদিগকে ও চারি জীবকে বেষ্টন করিয়া দাঁড়াইলেন। তাঁহারা সিংহাসনের সম্মুখে অধোমুখে পতিত ১২ হইয়া ঈশ্বরকে দণ্ডবৎ করিয়া বলিলেন—আমেন, ধন্যবাদ ও মহিমা ও বুদ্ধিমত্ত্বা ও কৃতজ্ঞতা ও সম্মান ও শক্তি ও পরাক্রম চির- ১৩ কালের চিরকাল পর্য্যন্ত আমাদের ঈশ্বরেরই হউক। আমেন। তখন সেই প্রাচীনদের এক জন আমাকে কহিলেন—এই যে শুভ্র বসন ১৪ পরিহিত জনগণ ইহাঁরা কাহারা এবং কোথা হইতে আগত? আমি তাঁহাকে কহিলাম, প্রভো, তুমিই তাহা জ্ঞাত আছ। তখন তিনি আমাকে কহিলেন, ইহাঁরা সেই মহা দুঃখক্লেশ দিয়া সমাগত জনগণ। ইহাঁরা মেষশাবকের রক্তে আপনাদের পরিচ্ছদ ধৌত করিয়া শুভ্র ১৫ করিয়াছেন। সেইজন্য ইহাঁরা ঈশ্বরের সিংহাসন সমীপে রহিয়াছেন; আর ইহাঁরা দিবারাত্রি তাঁহার মন্দিরে তাঁহাকে ভজনা করেন, এবং ১৬ সিংহাসনাসীন ইহাঁদের উপরে আবরণস্বরূপ হইবেন। ইহাঁরা আর ক্ষুধিত হইবেন না, তৃষ্ণার্ত্তও হইবেন না। রৌদ্র বা অন্য কোন ১৭ উত্তাপ আর ইহাঁদের উপর পতিত হইবে না। কারণ সিংহাসনের মধ্যস্থ মেষশাবকটী ইহাঁদিগকে পালন করিবেন এবং জীবনবারির প্রস্রবণ নিকটে ইহাঁদিগকে লইয়া যাইবেন; আর ঈশ্বর ইহাঁদের চক্ষু হইতে প্রত্যেক অশ্রুবিন্দু বিমোচন করিবেন।

৮ যখন তিনি **সপ্তম** মুদ্রাঙ্ক উন্মুক্ত করিলেন, তখন স্বর্গে অনুমান
২ অর্দ্ধঘণ্টা পর্য্যন্ত সমুদয় নিস্তব্ধভাব ধারণ করিল। তখন আমি সেই সপ্ত দূতকে দেখিলাম; যাঁহারা ঈশ্বরের সম্মুখে দণ্ডায়মান রহিয়াছেন, আর তাঁহাদিগকে সপ্ত ভেরী প্রদত্ত হইল।

৩ পরে অন্য এক দূত আসিয়া ধূপবেদীর পার্শ্বে দণ্ডায়মান হইলেন, তাঁহার হস্তে এক স্বর্ণময় ধুনাচি; তাঁহাকে অনেক ধূপ দত্ত হইল যেন তিনি তাহা পবিত্রগণের প্রার্থনা সুগ্রাহ্য করাইবার জন্য সিংহাসন-
৪ সমীপস্থ স্বর্ণময় ধূপবেদীর উপরে অর্পণ করেন। সেই ধূপের ধূম পবিত্রগণের প্রার্থনা সুগ্রাহ্য করাইবার জন্য সেই দূতের হস্ত হইতে
৫ ঈশ্বরের সম্মুখে উঠিল। পরে সেই দূত ধুনাচিটী লইয়া ধূপবেদীর অগ্নিতে পূর্ণ করিয়া তাহা পৃথিবীতে নিক্ষেপ করিলেন; তাহাতে বজ্রধ্বনি, হুঙ্কার শব্দ, বিদ্যুৎ ও মহাভূমিকম্প হইয়া উঠিল।

৬ তখন সেই সপ্ত ভেরীধারী সপ্ত দূত ভেরীধ্বনি করিবার জন্য প্রস্তুত হইতে লাগিলেন।

৭ **প্রথমটী** ভেরীধ্বনি করিলে শিলাবৃষ্টি ও রক্তমিশ্রিত অগ্নি দৃষ্ট হইল, আর সেগুলি পৃথিবীতে নিক্ষিপ্ত হইল, তাহাতে পৃথিবীর তৃতীয়াংশ দগ্ধ হইল, এবং বৃক্ষগণের তৃতীয় অংশ দগ্ধ হইল, এবং সমুদয় হরিৎবর্ণ তৃণ ভস্মাবশেষ হইল।

৮ **দ্বিতীয়** দূত ভেরীধ্বনি করিলে যেন একটা অগ্নিপ্রজ্বলিত মহা পর্ব্বত সমুদ্রে নিক্ষিপ্ত হইল; তাহাতে সমুদ্রের তৃতীয়াংশ রক্ত হইয়া
৯ গেল; আর সমুদ্র মধ্যস্থ সৃষ্ট বস্তুর অর্থাৎ যাহাদের প্রাণ আছে, তাহাদের তৃতীয় অংশ মরিল। আর অর্ণবপোত সমূহের তৃতীয় অংশ বিনষ্ট হইল।

১০ **তৃতীয়** দূত ভেরীধ্বনি করিলে মশালের ন্যায় প্রজ্বলিত এক মহা নক্ষত্র স্বর্গ হইতে পতিত হইল। তাহা নদিগণের ও জলপ্রস্রবণ
১১ সমূহের তৃতীয়াংশের উপরে পতিত হইল। সেই নক্ষত্রের নাম নাগ-দানা; তাহাতে জলের তৃতীয়াংশ নাগদানার ন্যায় তিক্ত হইয়া গেল।

অনেক মনুষ্য সেই জলের দোষে মরিল; কারণ তাহা অত্যন্ত তিক্ত করা হইয়াছিল।

চতুর্থ দূত ভেরীধ্বনি করিলে সূর্য্যের তৃতীয় অংশ ও চন্দ্রের তৃতীয় অংশ ও নক্ষত্রগণের তৃতীয় অংশ এই উদ্দেশে আঘাতিত হইল, যেন তাহাদের তৃতীয় অংশ অন্ধকারময় হইয়া যায়, আর যেন দিবসের এক তৃতীয় অংশ আলোকিত না হয়, এবং রাত্রিতেও যেন সেইরূপ প্রকার হয়। ১২

পরে আমি চাহিয়া দেখিয়া এক উৎক্রোশ পক্ষীকে গগনমণ্ডলের মধ্য দিয়া উড্ডয়ন করিতে করিতে উচ্চস্বরে এই কহিতে শুনিলাম—সর্ব্বনাশ, সর্ব্বনাশ, সর্ব্বনাশ পৃথিবীবাসীদের, সেই অবশিষ্ট তিনটী দূতের ভেরীধ্বনির কারণে যাঁহাদিগকে এখনও ভেরীধ্বনি করিতে হইবে। ১৩

পঞ্চম দূত ভেরীধ্বনি করিলে আমি স্বর্গ হইতে পৃথিবীতে নিপতিত এক নক্ষত্র দেখিলাম; তাহাকে পাতালের সুরঙ্গের চাবি দত্ত হইল। সে পাতালের সুড়ঙ্গের মুখ উন্মুক্ত করিল। তাহাতে সেই সুরঙ্গ হইতে ধূম নির্গত হইল যেমন এক মহা তুন্দুর হইতে বাহির হয়। সেই সুরঙ্গের ধূমে সূর্য্য ও নভোমণ্ডল তিমিরাচ্ছন্ন হইল। সেই ধূমের মধ্য হইতে পঙ্গপাল বহির্গত হইয়া পৃথিবীর উপরে আসিল; তাহাদিগকে পৃথিবীর কর্কটবৃশ্চিকের ক্ষমতা দত্ত হইল। আর তাহাদিগকে বলা হইল, যেন তাহারা পৃথিবীর তৃণ কি কোন হরিৎ উদ্ভিজ্জ কি কোন বৃক্ষের হানি না করে, কেবল যেন সেই সকল মনুষ্যের হানি করে, যাহাদের কপালে ঈশ্বরের মুদ্রাঙ্ক নাই। তাহাদিগকে ক্ষমতা দত্ত হইল, কিন্তু বধ করিবার ক্ষমতা নয়, কেবল যেন মনুষ্যেরা পাঁচ মাস পর্য্যন্ত জ্বালা যন্ত্রণা পায়। তাহাদের যে যন্ত্রণা তাহা কর্কটবৃশ্চিকদষ্ট মনুষ্যের যন্ত্রণার ন্যায়। সেই সময়ে লোকে মৃত্যু আকাঙ্ক্ষা করিবে, কিন্তু কোন মতেই পাইবে না; তাহারা মরিতে বাসনা করিবে, কিন্তু মৃত্যু তাহাদের নিকট হইতে ৯ ২ ৩ ৪ ৫ ৬

৭ পলায়ন করিবে। পঙ্গপালদিগের আকারপ্রকার যুদ্ধের জন্য সজ্জিত অশ্বগণের ন্যায়। তাহাদের মস্তকে যেন সুবর্ণের জয়মালা আছে।
৮ তাহাদের বদন যেন মনুষ্যের বদন। তাহাদের কেশ যেন স্ত্রীলোক-
৯ দের কেশ, আর তাহাদের দন্ত যেন সিংহদন্ত সদৃশ। আর তাহাদের বক্ষস্ত্রাণ যেন লৌহের কবচ সদৃশ। তাহাদের পক্ষশব্দ রণক্ষেত্রে
১০ ধাবমান বহুসংখ্যক অশ্ব রথের শব্দের ন্যায়। আর তাহাদের কর্কটবৃশ্চিকের ন্যায় লাঙ্গুল, যাহাতে হুল আছে; আর তাহাদের লাঙ্গুলেই তাহাদের সেই ক্ষমতা যদ্দ্বারা তাহারা মনুষ্যদিগকে
১১ পাঁচ মাস কাল যন্ত্রণা দিবে। তাহাদের এক রাজা আছে— সেই পাতালের দূত, যাহার নাম হিব্রু ভাষায় **আবাদ্দোন।** গৃক ভাষায় তাহার নাম **আপোল্লীয়ন।**

১২ এই প্রথম উৎপাত গত হইল; দেখ, ইহার পরেতে আরো দুই উৎপাত আসিতেছে।

১৩ ষষ্ঠ দূত ভেরীধ্বনি করিলে আমি ঈশ্বরের সম্মুখস্থ স্বর্ণময় ধূপ-বেদীর চারি শৃঙ্গের মধ্য হইতে একটি রব আসিতে শুনিলাম।
১৪ রবটি সেই ভেরীধারী ষষ্ঠতম দূতকে বলিল—যে চারি দূত ফ্রাৎ মহা-
১৫ নদীতটে বদ্ধ আছে, তাহাদিগকে মুক্ত করিয়া দাও। তখন সেই চারি দূত, যাহারা দণ্ড, দিন, মাস ও বৎসর পর্য্যন্ত প্রস্তুত হইয়াছিল, তাহাদিগকে বিমুক্ত করা হইল যেন তাহারা মনুষ্যদের তিন অংশের
১৬ এক অংশ বধ করে। আর সেই অশ্বারোহী সৈন্যদলের সংখ্যা দুইবার দশ সহস্র গুণ দশ সহস্র।* তাহাদের সংখ্যার কথা আমি শুনিলাম।
১৭ আমার আত্মাভিভূতাবস্থায় আমি সেই অশ্বদিগকে ও তদারূঢ়দিগকে এইরূপ দেখিলাম—তাহাদের অগ্নিবর্ণের, গাঢ় নীলবর্ণের ও গন্ধকবর্ণের বক্ষস্ত্রাণ ছিল; আর অশ্বদের মস্তক যেন সিংহের মস্তক; তাহাদের মুখ
১৮ হইতে অগ্নি, ধূম ও গন্ধক নির্গত হইতেছে। এই তিনটি উৎপাত দ্বারা মনুষ্যদের তিন অংশের এক অংশ বধিত হইল অর্থাৎ সেই অগ্নি,

* অর্থাৎ দুইশত মিলেয়ন—২০০,০০০,০০০—কুড়িকোটি।

ধূম ও গন্ধক দ্বারা, যাহা তাহাদের মুখ হইতে নির্গত হইল। কারণ অশ্বগণের ক্ষমতা তাহাদের মুখে ও তাহাদের লাঙ্গুলে ছিল; ১৯ কারণ তাহাদের লাঙ্গুল মস্তকবিশিষ্ট সর্পের ন্যায়, তদ্দ্বারাই তাহারা আঘাত করে। কিন্তু অবশিষ্ট মনুষ্যগণ, যাহারা এই সমুদয় ২০ উৎপাত দ্বারা নিহত না হইল, তাহারা আপনাদের হস্তকৃত কার্য্য হইতে মন ফিরাইল না অর্থাৎ তাহারা পিশাচ-ভজনা ও স্বর্ণের ও রৌপ্যের ও পিত্তলের ও প্রস্তরের ও কাষ্ঠের প্রতিমাগণের অর্থাৎ এই যে গুলা দেখিতে পায় না, শুনিতে পায় না ও চলিতে পারে না, তাহাদের ভজনা হইতে নিবৃত্ত হইল না; আর তাহারা তাহাদের ২১ হত্যাকার্য্য, ইন্দ্রজালিকতা ও ব্যভিচার ও চৌর্য্য হইতে মন ফিরাইল না।

পরে আমি অন্য এক পরাক্রমী দূতকে স্বর্গ হইতে অবতরণ ১০ করিতে দেখিলাম; তিনি মেঘাম্বর পরিহিত; এবং তাঁহার মস্তকের উপরে মেঘধনুক রহিয়াছে; তাঁহার বদন সূর্য্যবৎ এবং তাঁহার পদদ্বয় যেন অগ্নিস্তম্ভ। তাঁহার হস্তে তিনি একখানি মুক্ত ক্ষুদ্র গ্রন্থ ২ ধারণ করিতেছেন। আপন দক্ষিণ পদ তিনি সমুদ্রের উপরে এবং বাম পদ স্থলের উপরে স্থাপন করিয়া সিংহগর্জ্জনের ন্যায় মহা উচ্চ নাদ করিলেন। তিনি চীৎকার করিলে পর সেই সপ্ত মেঘগর্জ্জন ৩ আপনাদের ধ্বনি ব্যক্ত করিতে লাগিল। যখন সেই সাতটি মেঘগর্জ্জন ৪ কহিতে লাগিল, তখন আমি লিখিতে উদ্যত হইলাম; কিন্তু আমি স্বর্গমধ্য হইতে একটি রব আসিতে শুনিলাম, বলিল, সপ্ত মেঘগর্জ্জন যাহা উক্ত করিল, তাহা মুদ্রাঙ্কিত কর, লিখিও না। আর যে দূতকে ৫ আমি সমুদ্রের উপরে ও স্থলের উপরে দণ্ডায়মান দেখিলাম, তিনি আপন দক্ষিণ বাহু স্বর্গের দিকে উত্তোলন করিয়া যিনি স্বর্গ ও তন্মধ্যস্থ সমুদয় বিষয়কে, পৃথিবী ও তদুপরিস্থ সমুদয় বিষয়কে, সমুদ্র ও তন্মধ্যস্থ ৬ সমুদয় বিষয়কে সৃজন করিয়াছেন, সেই অনন্তজীবির নাম লইয়া শপথ করিলেন যে আর বিলম্ব হইবে না, সপ্তম দূতের ধ্বনির সময়েই অর্থাৎ ৭

যখন তিনি ভেরীধ্বনি করিতে উদ্যত হইবেন, তখনই ঈশ্বরের গূঢ় মন্ত্রণা সেইরূপ সিদ্ধ হইবে, যেরূপ তিনি আপনার দাস দৈববক্তৃগণকে শুভ-
৮ সম্বাদ দিয়াছেন। যে রবটিকে আমি স্বর্গ হইতে আসিতে শুনিয়াছিলাম, সেই রবটিকে আমি পুনরায় আমার সঙ্গে কথা কহিতে শুনিলাম, বলিল—যাও, সমুদ্রের উপরে ও পৃথিবীর উপরে দণ্ডায়মান দূতের হস্তে
৯ যে উদ্ঘাটিত গ্রন্থখানি রহিয়াছে, তাহা গ্রহণ কর। তখন আমি দূতের নিকটে গিয়া ক্ষুদ্র গ্রন্থখানি আমাকে দিতে বলিলাম। তিনি আমাকে কহিলেন, এই লও, ভক্ষণ কর; ইহা তোমার উদরকে তিক্ত
১০ করিয়া দিবে, কিন্তু তোমার মুখে ইহা মধূর ন্যায় মিষ্ট হইবে। তখন আমি ক্ষুদ্র গ্রন্থখানি দূতের হস্ত হইতে গ্রহণ করিয়া তাহা ভক্ষণ করিলাম; তাহা আমার মুখে মধূর ন্যায় মিষ্ট লাগিল, কিন্তু তাহা
১১ ভক্ষণ করিলে পর আমার উদর তিক্ত হইয়া উঠিল। পরে আমাকে কথিত হইল, তোমাকে পুনরায় অনেক লোকের, অনেক জাতির, অনেক ভাষাবাদীর ও অনেক রাজগণের বিষয়ে ভবিষ্যদ্বাণী বলিতে হইবে।

১১ **পরে** আমাকে যষ্টির ন্যায় একটী নল দত্ত হইল, বলা হইল, উঠ, ঈশ্বরের পবিত্রাবাসকে ও বেদীকে ও তন্মধ্যে ভজনাকারীদিগকে
২ পরিমাণ কর। কিন্তু পবিত্রাবাসের বাহিরে যে প্রাঙ্গণ আছে, তাহা বাদ দিও, মাপ করিও না; কারণ তাহা জাতিগণকে দত্ত হইয়াছে, তাহারা পবিত্র নগরিকে দ্বিচত্বারিংশত মাস পর্য্যন্ত পতদলে দলিত
৩ করিবে। আর আমি আমার দুই সাক্ষীকে ক্ষমতা দিব, তাঁহারা এক সহস্র দুইশত ষষ্টি (১২৬০) দিন পর্য্যন্ত চট পরিহিত হইয়া ভবিষ্যদ্বাণী
৪ কহিবেন। তাঁহারা সেই দুই তৈলবৃক্ষ ও সেই দুই দীপবৃক্ষ যাঁহারা
৫ পৃথিবীর প্রভুর সম্মুখে দণ্ডায়মান আছেন। যদি কেহ তাঁহাদিগকে আঘাত করিতে চাহে, তবে তাঁহাদের মুখ হইতে অগ্নি নির্গত হইয়া তাঁহাদের শত্রুদিগকে গ্রাস করে; আর যে কেহ তাঁহাদিগকে আঘাত
৬ করিতে চাহিবে, তাহাকে এইরূপে বধিত হইতে হইবে। তাঁহাদের

স্বর্গ রুদ্ধ করিতে ক্ষমতা আছে, যেন তাঁহাদের দৈববাদনা কালের মধ্যে বৃষ্টি না হয়। তাঁহাদের জলের উপরেও এমন ক্ষমতা আছে যে, তাঁহারা তাহা রক্তে পরিবর্ত্তন করিতে পারেন; আর পৃথিবীকে সর্ব্ব-প্রকার উৎপাত দ্বারা যতবার ইচ্ছা আঘাত করিবার ক্ষমতা তাঁহাদের আছে। ৭ তাঁহাদের সাক্ষ্য কার্য্য সমাধা হইলে পর সেই পাতালোত্থিত পশু তাঁহাদের সঙ্গে যুদ্ধ করিবে ও তাঁহাদিগকে পরাজয় করিয়া বধ করিবে। ৮ আর তাঁহাদের শব সেই মহানগরীর পথে পতিত রহিবে, যাহাকে পারমার্থিকভাষায় সদোম ও মিশর বলে, যে স্থানে তাঁহাদের প্রভু ক্রুষবিদ্ধ হইয়াছিলেন। ৯ আর নানা বংশের ও গোষ্ঠীর ও ভাষাবাদীদের ও জাতিগণের লোকে তাঁহাদের শব সার্দ্ধ তিন দিবস পর্য্যন্ত দেখিবে, তাঁহাদের শব তাহারা সমাহিত করিতে দিবে না। ১০ আর পৃথিবীনিবাসীরা তাঁহাদের মৃত্যুর কথা শুনিয়া আনন্দ করিবে ও আমোদ আহ্লাদ করিবে ও পরস্পরের নিকটে উপঢৌকন প্রেরণ করিবে, যেহেতু এই দুই দৈববক্তা পৃথিবীনিবাসীদিগকে যন্ত্রণা দিতেন। ১১ পরে সার্দ্ধ তিন দিবস অতীত হইলে ঈশ্বর হইতে জীবাত্মা আসিয়া তাঁহাদের অন্তরে প্রবিষ্ট হইল, তাহাতে তাঁহারা উঠিয়া দাঁড়াইলেন, যাহারা তাঁহাদিগকে দেখিল, তাহারা মহা ভয়ে অভিভূত হইল। ১২ তখন তাঁহারা স্বর্গ হইতে এক মহা রব আসিতে শুনিলেন, রবটি তাঁহাদিগকে বলিল, এখানে উঠিয়া আইস। আর তাঁহারা মেঘযানে স্বর্গারোহণ করিলেন। তাঁহাদের শত্রুরা তাঁহাদিগকে অবলোকন করিল। ১৩ সেই দণ্ডে এক মহাভূমিকম্প হইল, তাহাতে নগরীর দশম অংশ ভূতলশায়ী হইল। সেই ভূমিকম্পে সপ্ত সহস্র মনুষ্য নিহত হইল। অবশিষ্টগণ অত্যন্ত ভীত হইয়া স্বর্গীয় ঈশ্বরের মহিমা কীর্ত্তন করিতে লাগিল।

১৪ দ্বিতীয় উৎপাত গত হইল, দেখ, তৃতীয় উৎপাত অতি সত্বরই আসিতেছে।

১৫ **সপ্তম** দূত ভেরীধ্বনি করিলে স্বর্গে অনেকগুলি মহারব হইয়া

উঠিল। তাঁহারা বলিলেন, জগতের রাজ্য আমাদের প্রভুর ও তাঁহার অভিষিক্তের [রাজ্য] হইয়া উঠিল। তিনি অনন্তকালের অনন্তকাল
১৬ পর্য্যন্ত রাজত্ব করিবেন। আর সেই চতুর্ব্বিংশতি প্রাচীন, যাঁহারা ঈশ্বরের সম্মুখে আপনাদের সিংহাসনে উপবিষ্ট আছেন, তাঁহারা
১৭ অধোমুখে নিপতিত হইয়া ঈশ্বরকে দণ্ডবৎ করিয়া কহিলেন, আমরা তোমাকে ধন্যবাদ করিতেছি হে প্রভো ঈশ্বর, সর্ব্বশক্তিমানস্বরূপ, আছ যে তুমি আর ছিলে যে তুমি; যেহেতু তুমি তোমার মহাশক্তি ধারণ
১৮ করিয়া রাজত্ব করিতেছ। জাতিগণ ক্রোধ করিয়াছিল, কিন্তু তোমার ক্রোধ উপস্থিত হইল, এবং মৃতদের বিচার করিবার সময় উপস্থিত হইল, এবং তোমার দাস দৈববক্তৃগণকে ও তোমার পবিত্রদিগকে এবং ক্ষুদ্র কি মহান তোমার ভয়কারীদিগকে পুরস্কার দিবার সময় এবং যাহারা পৃথিবীকে নষ্ট করিল, তাহাদিগকে বিনষ্ট করিবার সময় উপস্থিত হইল।

১৯ পরে স্বর্গে ঈশ্বরের মন্দিরের দ্বার উদ্ঘাটিত হইল। আর তাঁহার নিয়মের সিন্দুকটী তাঁহার মন্দিরমধ্যে দৃষ্ট হইল; তখন বিদ্যুৎ, হুঙ্কার শব্দ ও মেঘগর্জ্জন হইল এবং ভুমিকম্প ও শিলাবৃষ্টি হইল।

১২ পরে স্বর্গে এক মহাসুলক্ষণ দৃষ্ট হইল—সূর্য্যপরিহিতা একটী স্ত্রীলোক, চন্দ্র তাঁহার পদতলে, মস্তকে দ্বাদশ নক্ষত্রে রচিত
২ একটী জয়মালা। তিনি অন্তঃসত্ত্বা, প্রসববেদনায় মহা যন্ত্রণা পাইয়া
৩ চীৎকার করিতেছিলেন। গগনমণ্ডলে অন্য এক লক্ষণ দৃষ্ট হইল—কি আশ্চর্য্য! প্রকাণ্ড রক্তবর্ণ এক তক্ষক!* তাহার সপ্ত মস্তক ও দশটী শৃঙ্গ এবং তাহার সেই মস্তকগুলির উপরে
৪ সপ্ত রাজমুকুট। তাহার লাঙ্গুল গগনমণ্ডলের নক্ষত্রগণের তিন অংশের এক অংশকে টানিয়া আনিল এবং পৃথিবীর উপরে নিক্ষেপ করিল। আর সে [তক্ষক] সেই প্রসবোদ্যতা নারীর সম্মুখে

---

* অর্থাৎ কুম্ভিরবৎ পক্ষবিশিষ্ট একপ্রকার সর্প। ইংরাজি ভাষায়—dragon—ড্রাগোন।

দাঁড়াইল, যেন স্ত্রীলোকটী প্রসব করিবামাত্র তাহার সন্তানকে গ্রাস করিতে পারে। স্ত্রীলোকটী এমন এক পুত্রসন্তান প্রসব করি- ৫ লেন, যিনি লৌহযষ্টিতে জাতিগণকে শাসন করিবেন। তাঁহার সন্তানটী ঈশ্বরের ও তাঁহার সিংহাসন সমীপে ঊর্দ্ধনীত হইলেন। স্ত্রীলোকটি প্রান্তরে পলায়ন করিলেন, যেখানে তাঁহার জন্য ঈশ্বর- ৬ কর্ত্তৃক একটী স্থান প্রস্তুত ছিল, যেন সেখানে তিনি এক সহস্র দুইশত ষাট (১২৬০) দিবস পর্য্যন্ত প্রতিপালিত হন।

পরে স্বর্গের মধ্যে যুদ্ধ হইল—মীখাএল ও তাঁহার দূতগণ তক্ষ- ৭ কের সঙ্গে যুদ্ধ করিতে লাগিলেন। তক্ষক ও তাহার দূতগণও যুদ্ধ করিল; কিন্তু তাহারা পারিয়া উঠিল না; স্বর্গমধ্যে তাহারা আর ৮ স্থানও পাইল না। আর সেই প্রকাণ্ড তক্ষক—সেই পুরাতন নাগ, ৯ যাহাকে দিয়াবল ও শয়তান বলে—যে সমস্ত সাম্রাজ্যকে ভ্রান্ত করে, সে নিক্ষিপ্ত হইল। সে পৃথিবীর উপরে নিক্ষিপ্ত হইল, তাহার দূতগণও তাহার সঙ্গে সঙ্গে নিক্ষিপ্ত হইল। তখন আমি স্বর্গে এক মহা ১০ রব শুনিলাম, বলিল—এখন পরিত্রাণ ও শক্তি ও আমাদের ঈশ্বরের রাজ্য এবং তাঁহার অভিষিক্তের রাজ্যাধিকার উপস্থিত হইল; কারণ আমাদের ভ্রাতৃগণের নামে অভিযোগকারী অর্থাৎ যে দিবারাত্রি ঈশ্বরের নিকট তাঁহাদের নামে অভিযোগ করিতেছিল, তাহাকে নীচে নিক্ষেপ করা হইল। তাঁহারা মেষশাবকের রক্তপাতের কারণে ও আপনাদের ১১ সাক্ষ্যপ্রদানের কারণে তাহাকে পরাজয় করিলেন। মৃত্যুমুখে পতিত হইতে হইলেও তাঁহারা আপনাদের জীবনকে প্রিয়জ্ঞান করেন নাই। সেই জন্য মহানন্দ কর, হে স্বর্গ, ও তন্মধ্যবাসী সকলে। কিন্তু হায়, ১২ পৃথিবীর ও সমুদ্রের সর্ব্বনাশ; কারণ দিয়াবল মহা ক্রুদ্ধ হইয়া তোমাদের ঐ স্থানে অবতরণ করিল, কারণ সে জানে যে তাহার সময় অতি অল্প।

পরে তক্ষক আপনাকে পৃথিবীর উপরে নিক্ষিপ্ত দেখিয়া সেই ১৩ পুংসন্তানপ্রসূতা নারীকে তাড়না করিতে লাগিল। স্ত্রীলোকটিকে বৃহৎ ১৪

উৎক্রোশ পক্ষীর পক্ষ তুল্য দুইটী পক্ষ দত্ত হইল, যেন তিনি প্রান্তরে তাঁহার সেই স্থানে পলায়ন করিতে পারেন, যেখানে তিনি সর্পটীর সম্মুখ ছাড়া হইয়া এককাল ও দুইকাল ও অৰ্দ্ধেক কাল পর্য্যন্ত প্রতি-
১৫ পালিত হইবেন। তখন সর্পটা আপন মুখ হইতে নদীর ন্যায় জল-প্রবাহ নিঃসরণ করিল, তাহার উদ্দেশ্য স্ত্রীলোকটীকে স্রোতে ভাসাইয়া
১৬ দেয়। কিন্তু পৃথিবী স্ত্রীলোকটীর সাহায্য করিল অর্থাৎ পৃথিবী আপন মুখ উন্মুক্ত করিয়া সেই তক্ষকের মুখনিঃসৃত নদী গ্রাস
১৭ করিল। তাহাতে তক্ষক স্ত্রীলোকটীর উপরে মহা ক্রুদ্ধ হইয়া তাহার সেই অবশিষ্ট সন্তানদের সঙ্গে যুদ্ধ করিতে গেল, যাঁহারা ঈশ্বরের আদেশগুলি পালন করেন ও য়েশু বিষয়ক সাক্ষ্যটি ধারণ করেন।

১৩ আর সে [দিয়াবল] সমুদ্রের বালুকার উপরে দণ্ডায়মান হইল।

তখন আমি সমুদ্রের মধ্য হইতে একটি পশুকে উঠিয়া আসিতে দেখিলাম, তাহার দশটি শৃঙ্গ ও সাতটি মস্তক। তাহার শৃঙ্গগুলির উপরে দশটি রাজমুকুট, আর তাহার মস্তকগুলিতে ঈশ্বরনিন্দাসূচক
২ নাম সকল লিখিত আছে। যে পশুকে আমি দেখিলাম, তাহা চিত্রব্যাঘ্র সদৃশ, তাহার চরণ ভল্লুকের চরণ, তাহার মুখ সিংহমুখ সদৃশ। তক্ষক তাহাকে আপনার শক্তি ও আপনার সিংহাসন
৩ ও মহাক্ষমতা দান করিল। তাহার মস্তকগুলির মধ্যে একটি যেন সাংঘাতিক আঘাতে নিহত হইয়াছিল; কিন্তু তাহার সেই সাংঘাতিক ক্ষত আরোগ্য হইল; তাহাতে সমস্ত পৃথিবী পশুকে দেখিয়া আশ্চর্য্যা-
৪ ন্বিত হইয়া তাহার অনুগমন করিল। তাহারা তক্ষককে ভজনা করিল, কারণ সে ঐ পশুকে আপনার ক্ষমতা দান করিল; আর তাহারা পশুকেও ভজনা করিয়া বলিল—পশুর সঙ্গে কাহার তুলনা?
৫ কাহার সাধ্য তাহার সঙ্গে যুদ্ধ করে? আর তাহাকে বড় বড় কথা কহিতে ও ঈশ্বরনিন্দা করিবার জন্য মুখ দত্ত হইল; বিচল্লিশ মাস
৬ পর্য্যন্ত তাহাকে কার্য্যসাধনের ক্ষমতা দত্ত হইল। সে মুখ খুলিয়া ঈশ্বরের বিরুদ্ধে নিন্দার কথা কহিতে লাগিল—তাঁহার নামের ও

তাঁহার তাম্বুর এবং স্বর্গনিবাসীদের নিন্দা করিল।* তাহাকে পবিত্র- ৭
দের সঙ্গে যুদ্ধ করিবার ও তাঁহাদিগকে পরাজয় করিবার ক্ষমতা
দত্ত হইল, তাহাকে সমুদয় গোষ্ঠী ও বংশ ও ভাষাবাদী ও জাতির
উপরে ক্ষমতা দত্ত হইল। সমুদয় পৃথিবীবাসীরা এবং নিহত মেষশাব- ৮
কের জীবনগ্রন্থে জগৎপত্তনাবধি যাহাদের নাম লিখিত নাই,
তাহারা সকলে তাহাকে ভজনা করিবে।* যাহার কর্ণ আছে, ৯
সে শুনুক। যে বন্দি করিয়া লইয়া যায়, সে বন্দিদশায় ১০
যাইবে। আর যদি কেহ খড়্গ দ্বারা বধ করে, তাহাকে খড়্গ দ্বারা
বধিত হইতে হইবে। এস্থলে পবিত্রগণের ধৈর্য্য ও বিশ্বাস আবশ্যক
করে।

পরে আমি অন্য এক পশুকে পৃথিবীর মধ্য হইতে উঠিয়া ১১
আসিতে দেখিলাম, তাহার মেষশাবকের ন্যায় দুইটি শৃঙ্গ এবং
তক্ষকের ন্যায় কথা। সে প্রথম পশুর সমুদয় ক্ষমতা তাহার সম্মুখে ১২
চালনা করে। আর সে পৃথিবী ও তন্নিবাসীগণকে সেই প্রথম পশুকে
অর্থাৎ যাহার সাংঘাতিক ক্ষত আরোগ্য হইয়াছিল, তাহাকে ভজনা ১৩
করিতে লওয়ায়। আর সে মহা অদ্ভুত কার্য্য করে—সে মনুষ্যদের ১৪
সম্মুখে স্বর্গ হইতে পৃথিবীর উপরে অগ্নি পতিত হইতে দেয় এবং
পশুটির সম্মুখে অদ্ভুত কার্য্য করিবার ক্ষমতা প্রাপ্ত হইল বলিয়া সে
পৃথিবীবাসীদিগকে ভ্রান্ত করিয়া তাহাদিগকে খড়্গাঘাতপ্রাপ্ত ও
পুনরুজ্জীবিত পশুর এক প্রতিমা নির্ম্মাণ করিতে বলিল, এবং তাহাকে ১৫
পশুটির প্রতিমাকে এই উদ্দেশে জীবাত্মা † দান করিবার ক্ষমতা দত্ত
হইল যেন পশুটির প্রতিমূর্ত্তি কথা কহে ও যেন সে সেই সকলকে
বধ করায়, যাহারা পশুটির প্রতিমাকে ভজনা না করিবে। আর সে ১৬
এমন করিয়া দেয় যাহাতে আবাল বৃদ্ধ, স্বাধীন ও দাস সকলেরই ১৫
দক্ষিণ হস্তে কি ললাটে একটি মুদ্রাঙ্ক দত্ত হয়; আর যাহাদের পশু- ১৭

* দেখ, ১৭; ৮। † দেখ, ১১;১১।

টির ছাব অর্থাৎ পশুটির নাম কি তাহার নামের অঙ্ক আছে, তাহাদের
১৮ ভিন্ন যেন অন্য কেহ ক্রয় বিক্রয় করিতে না পারে। এ স্থলে বুদ্ধিমত্ত্বা
চাই। যাহার বুদ্ধি আছে, সে পশুটির অঙ্ক গণিয়া লউক; কারণ
তাহা মনুষ্যের সংখ্যা। আর তাহার যে অঙ্ক তাহা ৬৬৬।

১৪ পরে আমি দৃষ্টি করিলাম, আর কি আশ্চর্য্য! মেষশাবকটি
সিয়োন পর্ব্বতের উপরে দণ্ডায়মান, এবং তাঁহার সঙ্গে এক লক্ষ চতুঃ-
চত্বারিংশত সহস্র (১৪৪০০০) লোক, যাহাদের ললাটে তাঁহার নাম ও
২ তাঁহার পিতার নাম অঙ্কিত আছে। আর আমি স্বর্গ হইতে একটি
রব আসিতে শুনিলাম যেন বহু জলরাশির শব্দ ও মহা বজ্র নিনাদের
ন্যায়। যে ধ্বনি আমি শ্রবণ করিলাম, তাহা যেন বীণাবাদকদের বীণা-
৩ ধ্বনি। তাঁহারা সিংহাসনের সম্মুখে ও চারি জীবের ও প্রাচীনদের
সম্মুখে যেন নূতন একটি গীত গান করিতেছেন, সেই গীতটি কেহই
শিখিতে পারিল না, কেবল সেই এক লক্ষ চতুঃচত্বারিংশত সহস্র জন
৪ পারিল, যাহারা পৃথিবী হইতে নিক্রীত হইয়াছিলেন। ইহাঁরা সেই
তাঁহারা, যাঁহারা স্ত্রীলোকদের সংসর্গে কলঙ্কিত হন নাই, কারণ
তাঁহারা অনূঢ়।* মেষশাবক যেখানে গমন করেন, সেইখানেই
তাঁহার অনুগমন করেন। ইহাঁরা ঈশ্বরের ও মেষশাবকের পক্ষে
প্রথম ফলস্বরূপ বলিয়া মনুষ্যদের মধ্য হইতে নিক্রীত হইয়াছেন।
৫ ইহাঁদের মুখে মিথ্যা পাওয়া যায় নাই, ইহাঁরা নিষ্কলঙ্ক।

৬ পরে আমি অন্য এক দূতকে আকাশের মধ্য দিয়া উড্ডয়ন
করিতে দেখিলাম, তাঁহাকে পৃথিবীবাসীদের প্রত্যেক জাতির ও
গোষ্ঠীর ও ভাষাবাদীদের ও বংশীয়দের নিকটে এক অনন্ত শুভসমা-
৭ চার ঘোষণা করিতে হইয়াছিল। তিনি মহা রবে কহিলেন—ঈশ্বরকে
ভয় কর এবং তাঁহার মহিমা কীর্ত্তন কর; কারণ তাঁহার বিচার করি-
বার সময় উপস্থিত; অতএব তোমরা তাঁহারই ভজনা কর যিনি
স্বর্গ, পৃথিবী, সমুদ্র ও জলপ্রস্রবণ সৃজন করিয়াছেন।

* গ্রীকভাষায় লেখে—কুমারী।

৮ পরে অন্য অর্থাৎ দ্বিতীয় এক দূত আসিয়া কহিলেন, পতিত হইল, পতিত হইল সেই বাবিলোন, যে সমুদয় জাতিকে আপনার ব্যভিচাররূপ ক্রোধমদিরা * পান করাইল।

৯ তাঁহাদের পরে অন্য এক দূত অর্থাৎ তৃতীয় দূত আসিয়া মহারবে কহিলেন, যদি কেহ পশুকে ও তাহার প্রতিমূর্ত্তিকে দণ্ডবৎ করে ও একটি মুদ্রাঙ্ক ললাটে কি হস্তে গ্রহণ করে, ১০ তবে সে ঈশ্বরের সেই ক্রোধমদিরাও পান করিবে, যাহা তাঁহার ক্রোধপাত্রে অবিমিশ্রিত ঢালা রহিয়াছে ; এবং পবিত্র দূতগণের ও মেষশাবকের সম্মুখে অগ্নি ও গন্ধক দ্বারা যন্ত্রণা প্রাপ্ত হইবে ; ১১ তাহাদের যন্ত্রণার ধূম অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত উঠিতে থাকিবে, এবং তাহাদের অর্থাৎ যাহারা পশুকে ও তাহার প্রতিমূর্ত্তিকে দণ্ডবৎ করে ও তাহার নামের মুদ্রাঙ্ক গ্রহণ করে, দিবারাত্রি তাহাদের কোন বিশ্রাম থাকিবে না। ১২ এই স্থলে ঈশ্বরের আদেশপালনকারী ও য়েশুতে বিশ্বাসকারী পবিত্রদিগের সহিষ্ণুতার আবশ্যক করে।

১৩ পরে আমি স্বর্গ হইতে এক রব আসিতে শুনিলাম, বলিল, লিখ, এ অবধি সেই মৃতেরাই ধন্য, যাহারা প্রভুতে মরে ; তাহাই বটে, আত্মা কহিতেছেন, যেন তাঁহারা আপনাদের পরিশ্রম হইতে বিশ্রামপ্রাপ্ত হন, কারণ তাঁহাদের কার্য্য তাঁহাদের অনুগামী হইবে।

১৪ পরে আমি দৃষ্টি করিলাম, আর কি আশ্চর্য্য ! এক শুক্লবর্ণ মেঘ এবং মেঘটির উপরে মনুষ্যপুত্রের ন্যায় একজন উপবিষ্ট, যাঁহার মস্তকে এক সুবর্ণময় জয়মালা ও হস্তে এক তীক্ষ্ণ কর্ত্তনী। ১৫ পরে অন্য এক দূত মন্দির হইতে বহির্গত হইলেন, তিনি মেঘারূঢ়কে মহারবে ডাকিয়া কহিলেন, তোমার কর্ত্তনী চালাইয়া শস্য ছেদন কর ; কারণ শস্যকর্ত্তনের সময় উপস্থিত। কারণ পৃথিবীর শস্যক্ষেত্র নিঃশেষে পরিপক্ক হইয়াছে। ১৬ তখন সেই মেঘোপবিষ্ট ব্যক্তি আপন কর্ত্তনী পৃথিবীর উপরে নিক্ষেপ করিলেন, আর পৃথিবীর শস্য ছেদিত হইল।

* ইয়েরিমিয়া ২৫;১৫।৫১;৭।

১৭ পরে অন্য এক দূত স্বর্গীয় মন্দির হইতে বহির্গত হইলেন, তাঁহার
১৮ একটি তীক্ষ্ণ কর্ত্তনী ছিল। অন্য একটি দূত অর্থাৎ অগ্নির উপরে যাঁহার ক্ষমতা আছে, তিনি বেদী হইতে বাহির হইয়া আসিলেন। তিনি সেই তীক্ষ্ণ কর্ত্তনীধারী দূতকে মহারবে ডাকিয়া কহিলেন, তোমার তীক্ষ্ণ কর্ত্তনী চালাইয়া পৃথিবীর দ্রাক্ষাবৃক্ষের দ্রাক্ষা স্তবক সকল সংগ্রহ কর; কারণ তাহার ফল নিঃশেষে পরিপক্ক হইয়াছে।
১৯ তখন সেই দূত আপন কর্ত্তনী পৃথিবীতে নিক্ষেপ করিলেন আর পৃথিবীর দ্রাক্ষাবৃক্ষের দ্রাক্ষা ছেদিত হইল। দ্রাক্ষাগুলি তিনি মর্দ্দন-
২০ যন্ত্রে অর্থাৎ ঈশ্বরের ক্রোধরূপ মহাযন্ত্রে নিক্ষেপ করিলেন; মর্দ্দনযন্ত্রটি নগরের বাহিরে মর্দ্দিত হইল, তাহাতে দ্রাক্ষাযন্ত্রের মধ্য হইতে রক্ত নির্গত হইয়া অশ্বদের বল্‌গা পর্য্যন্ত উঠিল ও একশত ক্রোশ ব্যাপিয়া গেল।

১৫ পরে আমি স্বর্গে অন্য এক লক্ষণ দেখিলাম—এক মহৎ ও আশ্চর্য্য লক্ষণ—সাতটি দূত, যাঁহাদের সাতটি উৎপাত অর্থাৎ শেষ সাতটি উৎপাত ঘটাইবার ক্ষমতা ছিল; কারণ এইগুলিতে ঈশ্বরের ক্রোধ নিঃশেষিত হয়।

২ আর আমি দেখিলাম যেন এক কাচময় অগ্নিমিশ্রিত সমুদ্র রহিয়াছে। পশু সম্বন্ধে ও তাহার প্রতিমা সম্বন্ধে ও তাহার নামের অঙ্ক সম্বন্ধে বিজয়িগণ সেই কাচসমুদ্রের তীরে দণ্ডায়মান রহিয়া-
৩ ছেন। তাঁহারা ঈশ্বরের বীণা* ধারণ করিতেছেন। তাঁহারা ঈশ্বরের দাস মূশার গীত ও মেষশাবকের গীত† গান করিয়া কহিতেছেন—মহৎ ও চমৎকার তোমার সমুদয় কার্য্য, হে প্রভু ঈশ্বর, সর্ব্বশক্তিমান-স্বরূপ; তোমার গতিনিচয় ন্যায্য ও সত্য, হে জাতিগণের রাজন্!

---

* যাহাতে ঈশ্বরের ভিন্ন অন্য কাহারো মহিমাগীত বাদ্য হয় না।
† এই গীতটি মূশার ও মেষশাবকবিষয়ক একটি গীত এমন নয়, ইহা মূশা ও মেষশাবক তাঁহাদিগকে শিক্ষা দিলেন, ঠিক যেমন ১৪;৩ পদে তাঁহারা এক নূতন গীত গাইতেছেন, যাহা তাঁহারা স্বর্গেতে শিখিয়াছিলেন।

কে না তোমাকে ভয় করিবে, প্রভো। কে না তোমার নামের ৪ মহিমা কীর্ত্তন করিবে? কারণ তুমিই মাত্র পবিত্র; কারণ সমুদয় জাতি আসিয়া তোমার সম্মুখে দণ্ডবৎ হইবে, কারণ তোমার ন্যায্য কার্য্য সমুদয় প্রকাশিত হইয়াছে।

তৎপরে আমি দেখিলাম, স্বর্গে সাক্ষ্যতাম্বুগর্ত্ত মন্দির উন্মুক্ত ৫ হইল। আর মন্দির হইতে সেই সপ্ত দূত বাহির হইলেন যাঁহাদের সপ্ত ৬ উৎপাত ঘটাইবার ক্ষমতা ছিল। তাঁহারা মণিখচিত পরিষ্কৃত উজ্বল পরিচ্ছদপরিহিত এবং কক্ষদেশে সুবর্ণের একটি বন্ধনী। তখন সেই ৭ চারি জীবের একটি সেই সপ্ত দূতকে সপ্ত সুবর্ণের বাটী দিলেন, সেগুলি অনন্তজীবী ঈশ্বরের ক্রোধে পরিপূর্ণ। মন্দিরটি ঈশ্বরের মহিমাহেতু ৮ ও তাঁহার শক্তিহেতু ধূম্রেতে পরিপূর্ণ হইল;* আর যে পর্য্যন্ত সেই সাতটি দূতের সাতটি উৎপাত সমাপ্ত না হইল, সেই পর্য্যন্ত মন্দির মধ্যে প্রবেশ করিতে কাহারও সাধ্য হইল না।

পরে আমি মন্দির হইতে এক মহা রব আসিতে শুনিলাম, ১৬ তাহা সেই সপ্ত দূতকে কহিল—তোমরা যাও, ঈশ্বরের ক্রোধপূর্ণ সপ্ত বাটি পৃথিবীতে ঢালিয়া দাও।

প্রথমটি গিয়া আপনার বাটী পৃথিবীতে ঢালিয়া দিলেন, তাহাতে ২ সেই সকল মনুষ্যদের শরীরে মন্দ ও যন্ত্রণাদায়ক স্ফোটক হইল যাহাদের অঙ্গে পশুটির মুদ্রাঙ্ক ছিল ও যাহারা তাহার প্রতিমাকে দণ্ডবৎ করে।

দ্বিতীয় দূত আপনার বাটী সমুদ্রের উপরে ঢালিয়া দিলেন, ৩ তাহাতে সমুদ্র মৃত মনুষ্যের রক্তের ন্যায় হইয়া উঠিল এবং সমুদ্রস্থ সমুদয় জীবন্ত প্রাণী মরিয়া গেল।

তৃতীয় দূত আপনার বাটী নদিগণের ও জলপ্রস্রবণ সকলের ৪ উপরে ঢালিয়া দিলেন, তাহাতে সেগুলির জল রক্ত হইয়া গেল।

পরে আমি জলাধিপতি দূতকে বলিতে শুনিলাম—নিত্যজীবী ৫ যে তুমি, তুমিই যাথার্থিক, হে পবিত্রস্বরূপ, যেহেতু তুমি

* দেখ, যাত্রা ৪০;৩৪ পদ।

৬ এইরূপ বিচার করিলে; কারণ পবিত্রগণের ও দৈববক্তৃগণের রক্ত উহারা পাতিত করিয়াছিল, আর রক্ত তুমি উহাদিগকে পান
৭ করিতে দিয়াছ—উহারা ইহারই যোগ্য। আর আমি বেদীকে বলিতে শুনিলাম, সত্যই হে প্রভো, ঈশ্বর সর্ব্বশক্তিমানস্বরূপ, তোমার বিচার সকল সত্য ও ন্যায্য।

৮ পরে চতুর্থ দূত আপনার বাটী সূর্য্যের উপরে ঢালিয়া দিলেন, তাহাতে তাহাকে মনুষ্যদিগকে দগ্ধ করিবার ক্ষমতা দত্ত হইল। মনু-
৯ ষ্যেরা মহাতাপে দগ্ধ হইতে লাগিল; তাহাতে তাহারা সেই ঈশ্বরের নামের নিন্দা করিতে লাগিল যাঁহার এই সমুদয় উৎপাতের ক্ষমতা আছে। তাহারা মনঃপরিবর্ত্তন করিল না, তাঁহার মহিমাও কীর্ত্তন করিল না।

১০ পরে পঞ্চম দূত আপনার বাটী পশুর সিংহাসনের উপরে ঢালিয়া দিলেন, তাহাতে তাহার রাজ্য অন্ধকারময় হইল; তাহারা যাতনা-
১১ প্রযুক্ত আপনাদের জিহ্বা দংশন করিতে লাগিল, আর আপনাদের যাতনা ও স্ফোটক প্রযুক্ত স্বর্গীয় ঈশ্বরের নিন্দা করিতে লাগিল। তাহারা আপনাদের কার্য্য হইতে মনঃপরিবর্ত্তন করিল না।

১২ পরে ষষ্ঠ দূত আপনার বাটী সেই মহানদীর—ফ্রাৎ নদীর উপরে ঢালিয়া দিলেন, তাহাতে তাহার জল শুষ্ক হইয়া গেল যেন সূর্য্যোদয়ের দিক হইতে আগমনকারী রাজগণের জন্য পথ প্রস্তুত হয়।
১৩ পরে আমি তক্ষকের মুখ হইতে, পশুটির মুখ হইতে ও মিথ্যা দৈববক্তাটির মুখ হইতে তিনটি অশুচি আত্মা নির্গত হইতে দেখি-
১৪ লাম যেন তিনটি ভেক; তাহারা পিশাচাত্মা, তাহারা অদ্ভুত কার্য্য সাধন করে। তাহারা সমস্ত সাম্রাজ্যের রাজাদিগের নিকটে বাহির হইয়া গিয়া তাহাদিগকে সর্ব্বশক্তিমানস্বরূপ ঈশ্বরের মহা যুদ্ধের দিনের
১৫ জন্য একত্র করিবে। (দেখ, আমি চোরের ন্যায় আসিতেছি। ধন্য যে জাগরণ করে ও আপনার বস্ত্র [নিষ্কলঙ্ক] রক্ষা করে, পাছে
১৬ কেহ উলঙ্গ বেড়ায় আর লোকে তাহার লজ্জা দেখিতে পায়)। আর

তাহারা তাহাদিগকে হিব্রুভাষায় হারমাগেদোন নামক স্থানে একত্র করিল।

পরে সপ্তম দূত আপনার বাটী আকাশে ঢালিয়া দিলেন, তাহাতে ১৭ মন্দিরের মধ্য হইতে, সিংহাসনের নিকট হইতে এক মহারব নির্গত হইল, বলিল—হইয়া গেল। তখন বিদ্যুৎ হুঙ্কার শব্দ ও বজ্রধ্বনি ১৮ হইয়া উঠিল। এক মহাভূমিকম্পও হইল—পৃথিবীর উপর মনুষ্যের উৎপত্তি অবধি কখনও যেমন হয় নাই, এত বড় ও এমন ভয়ানক এক ভূমিকম্প। তাহাতে সেই মহানগরী তিন ভাগে ১৯ বিভক্ত হইল এবং জাতিগণের নগরসমূহ পতিত হইল। আর বাবিলোন—সেই মহৎ বাবিলোনকে ঈশ্বর আপনার প্রচণ্ড ক্রোধরূপ মদিরাবাটী পান করাইবার জন্য স্মরণে আনিলেন। তখন প্রত্যেক ২০ দ্বীপ পলায়ন করিল। পর্ব্বতগণের আর উদ্দেশ পাওয়া গেল না। আর স্বর্গ হইতে এক মহা শিলাবৃষ্টি মনুষ্যদের উপরে পড়িল, এক ২১ একটি শিলা অনুমান এক মোন ভারি। *এই শিলাবৃষ্টির উৎপাতহেতু মনুষ্যেরা ঈশ্বরের নিন্দা করিল, কারণ এই শিলাবৃষ্টির উৎপাত অতি ভয়ানক হইল।

পরে যাঁহাদের সেই সপ্ত বাটি ছিল, সেই সপ্ত দূতের একজন ১৭ আমার নিকটে আসিয়া আমার সঙ্গে কথা কহিয়া বলিলেন, এই স্থানে আইস, *আমি তোমাকে বহু জলরাশির উপরে উপবিষ্টা সেই বেশ্যার—সেই মহাবেশ্যার দণ্ড দেখাই, যাহার সঙ্গে পৃথিবীর রাজ- ২ গণ ব্যভিচার করিল এবং পৃথিবীবাসীরা যাহার ব্যভিচার-মদিরায় মত্ত হইল। তখন তিনি আমাকে আত্মাভিভূতাবস্থায় এক প্রান্তরে ৩ লইয়া গেলেন। সেই স্থানে আমি লোহিতবর্ণের এক পশুর উপরে উপবিষ্ট এক স্ত্রীলোক দেখিলাম,* পশুটির সর্ব্বাঙ্গে ঈশ্বরনিন্দার কথা লিখিত রহিয়াছে। তাহার সাতটি মস্তক ও দশটি শৃঙ্গ। স্ত্রীলোকটি বেগুনিয়াবর্ণের ও লোহিতবর্ণের বস্ত্র পরিহিত। তাহার সর্ব্বাঙ্গে স্বর্ণ, ৪ বহুমূল্য প্রস্তর ও মুক্তা শোভা পাইতেছে। সে আপন হস্তে এক

স্বর্ণময় বাটি ধারণ করিতেছে, তাহা ঘৃণার্হরসে অর্থাৎ তাহার ব্যভি-
৫ চাররূপ অশুচিরসে পরিপূর্ণ। তাহার ললাটে এক নাম লেখা রহি-
য়াছে—গূঢ়রহস্যস্বরূপা—মহতী বাবিলোন, বেশ্যাদের ও পৃথিবীর
৬ সমুদয় ঘৃণার্হ বিষয়ের জননী। দেখিলাম, স্ত্রীলোকটি পবিত্রদের
রক্তে ও যেশুর সাক্ষীদের রক্তে মত্ত। তাহাকে দেখিয়া আমি
৭ অতীব আশ্চর্য্যান্বিত হইলাম। দূতটি আমাকে কহিলেন, কেন
তুমি এত আশ্চর্য্যান্বিত হইলে? আমি তোমাকে স্ত্রীলোকটির গূঢ়
কথা ও তাহার বাহন সপ্ত মস্তক ও দশ শৃঙ্গবিশিষ্ট পশুটির গূঢ় রহস্য
৮ বলি। যে পশুকে তুমি দেখিলে, সেটি ছিল, এক্ষণে নাই, অনতি-
বিলম্বে পাতাল হইতে উত্থান করিবে ও সর্ব্বনাশে যাইবে। আর
পৃথিবীবাসীরা—যাহাদের নাম জগৎ পত্তন অবধি জীবনগ্রন্থে
লিখিত নাই* তাহারাই সেই পশুকে দেখিয়া এই বিষয়ে
আশ্চর্য্যান্বিত হইবে যেহেতু তাহা ছিল, এক্ষণে নাই, পুনরায় উপস্থিত
৯ হইবে। এস্থলে জ্ঞানসম্পন্ন বিবেক চাই। সেই সপ্তমস্তক
সপ্ত পর্ব্বতকে বুঝায় যেগুলির উপরে সেই স্ত্রীলোকটী উপবিষ্ট
১০ আছে। তাহারা সাতটি রাজা। পাঁচটী পতিত হইয়াছে, একজন
আছে, অন্য একজন এখনও আইসে নাই, আসিলে তাহাকে
১১ অল্পক্ষণমাত্র থাকিতে হইবে। আর সেই পশু—যেটি ছিল, যেটি
নাই, সেইটিই অষ্টমতমটি হইবে, সে ঐ সাতটির একটি এবং সে
১২ সর্ব্বনাশে যাইবে। যে দশটি শৃঙ্গ দেখিলে, সেগুলি দশটী রাজা,
যাহারা এখনও কোন রাজ্য পায় নাই; কিন্তু তাহারা পশুর
১৩ সঙ্গে এক ঘণ্টার জন্য যেন রাজার মত ক্ষমতা প্রাপ্ত হইবে। ইহা-
দের একই অভিপ্রায়—ইহারা আপনাদের শক্তি ও ক্ষমতা পশুকে
১৪ অর্পণ করিবে। ইহারাই মেষশাবকের সঙ্গে যুদ্ধ করিবে এবং মেষশাবক
তাহাদিগকে পরাভব করিবেন, কারণ তিনি প্রভুদের প্রভু ও রাজা-
দের রাজা এবং 'তাঁহারাও তাহাদিগকে পরাজয় করিবেন' যাঁহারা
তাঁহার সঙ্গে আছেন অর্থাৎ যাঁহারা তাঁহার আহূত, নির্ব্বাচিত ও

* দেখ, ১৩; ৮।

বিশ্বস্ত লোক। তখন তিনি আমাকে কহিলেন, যে জলরাশি তুমি ১৫ দেখিলে, যাহার উপরে বেশ্যাটী উপবিষ্ট আছে, তাহা বিভিন্ন বংশ, গোষ্ঠী, জাতি ও ভাষাবাদীদিগকে বুঝায়। যে দশটি শৃঙ্গ তুমি ১৬ দেখিলে, তাহারা ও পশুটি বেশ্যাকে ঘৃণা করিবে এবং তাহাকে উচ্ছিন্ন ও উলঙ্গ করিবে এবং তাহার মাংস ভক্ষণ করিবে ও তাহাকে অগ্নিতে ভস্মসাৎ করিবে। কারণ ঈশ্বর তাহাদিগকে প্রবৃত্তি দিলেন ১৭ যেন তাহারা পশুটির অভিপ্রায় সিদ্ধ করে এবং এক পরামর্শ হইয়া আপনাদের রাজ্য পশুকে দান করে যে পর্য্যন্ত না ঈশ্বরের বাক্য সমুদয় সিদ্ধ হয়। যে স্ত্রীলোককে তুমি দেখিলে, সেটী সেই মহা- ১৮ নগরীকে বুঝায়, যাহা পৃথিবীর রাজাদের উপরে রাজত্বক্ষমতা প্রাপ্ত হইয়াছে।

এই সকলের পরে আমি অন্য এক দূতকে স্বর্গ হইতে অবতরণ ১৮ করিতে দেখিলাম, যাঁহার মহা ক্ষমতা ছিল; তাঁহার মহিমায় পৃথিবী প্রদীপ্ত হইল। তিনি ভীষণ রবে ডাকিয়া কহিলেন—পতিত হইল, ২ পতিত হইল, বাবিলোন, সেই মহা বাবিলোন, এবং পিশাচদের বাস-স্থান হইয়া উঠিল, অশুচি আত্মাগণের কারাগার ও সকল অশুচি ও ঘৃণার্হ পক্ষীদের কারাগার হইল; কারণ তাহার ক্রোধমদিরা ও ৩ ব্যভিচারমদিরায় সমুদয় জাতি পতিত হইল; পৃথিবীর রাজগণ তাহার সঙ্গে ব্যভিচার করিল এবং পৃথিবীর বণিকেরা তাহার উপ-ভোগের আতিশয্যে ধনবান হইয়া উঠিল।

পরে আমি স্বর্গ হইতে অন্য একটী রব আসিতে শুনিলাম, বলিল, ৪ হে আমার লোকেরা, তোমরা উহার মধ্য হইতে বাহির হও, পাছে তোমরা তাহার পাপের ভাগী হইয়া তাহার দণ্ডেরও ভাগী হও; কারণ তাহার পাপরাশি স্বর্গকে স্পর্শ করিয়াছে এবং ঈশ্বর তাহার ৫ সকল অন্যায়তা স্মরণ করিয়াছেন। তোমরা তাহার কার্য্যানুসারে ৬ তাহার দ্বিগুণ প্রতিশোধ দাও; তাহার যে বাটিতে সে ঢালিয়াছিল, সেই বাটিতে তোমরা তাহার জন্যে দ্বিগুণ ঢালিয়া দাও। যে পরি- ৭

মাণে সে আপনার গৌরব করিল ও উপভোগ করিল, সেই পরিমাণে তাহাকে যন্ত্রণা ও শোক দাও; কারণ সে মনে মনে বলিতেছে; আমি রাণী হইয়া উপবিষ্ট আছি, আমি বিধবা নই, আমি শোক
৮ দেখিব না। সেই জন্যে তাহার উৎপাত সকল এক দিনে আসিবে—মৃত্যু, শোক ও দুর্ভিক্ষ; আর সে অগ্নিতে ভস্মসাৎ হইবে, কারণ
৯ যিনি তাহার বিচার করেন যে ঈশ্বর প্রভু, তিনি অতি বলবান। পৃথিবীর রাজগণ, যাহারা তাহার সঙ্গে ব্যভিচার করিল ও উপভোগ করিল, তাহারা তাহার দাহনের ধূম দেখিয়া তাহার জন্যে ক্রন্দন ও বিলাপ
১০ করিবে। তাহারা তাহার যন্ত্রণা দেখিয়া ভয়ে দূরে দাড়াইয়া বলিবে—হায়, হায় বাবিলোন! মহানগরি বাবিলোন! সেই পরাক্রমী নগরি!
১১ কারণ এক দণ্ডের মধ্যে তোমার বিচার উপস্থিত হইল। আর পৃথিবীর বণিকেরা তাহার বিষয়ে ক্রন্দন ও শোক করিতেছে, কারণ
১২ তাহাদের দ্রব্যজাত আর কেহ ক্রয় করে না—স্বর্ণের, রৌপ্যের, বহুমূল্য প্রস্তরের, মুক্তার, সূক্ষ্ম মলমলের, বেগুনিয়া বর্ণের বস্ত্রের, পট্ট বস্ত্রের ও সিন্দুরবর্ণ বস্ত্রের দ্রব্যাদি; এবং তোমার সকল বহুমূল্য কাষ্ঠ ও হস্তিদন্ত নির্ম্মিত পাত্র, আর বহুমূল্য কাষ্ঠে নির্ম্মিত পাত্র সকল, ও
১৩ পিত্তলের ও লৌহের পাত্র ও মার্ব্বলের সকল পাত্র; আর দারুচিনি ও এলাচি, ধূপ, গন্ধরস, চন্দনকাষ্ঠ, দ্রাক্ষারস ও তৈল, সূক্ষ্ম ময়দা, গম, গবাদি পশু, মেষ, এবং অশ্বের ও শকটের ও ক্রীতদাসের ও
১৪ মনুষ্যপ্রাণের বাণিজ্য; আর যে সমুদয় ফলের প্রতি তোমার প্রাণের লালসা, সে সমুদয় তোমা হইতে প্রস্থান করিল। সমুদয় উপাদেয় বিষয় ও মনোহর বিষয় তোমা হইতে অপহৃত হইয়া ধ্বংস হইল,
১৫ লোকে এ সমুদয় বিষয় আর খুজিয়া পাইবে না। এই সমুদয় সামগ্রীর বণিকগণ, যাহারা তাহার এই সমুদয়ের দ্বারা ধনবান হইয়া উঠিয়াছিল, তাহারা তাহার যন্ত্রণা দেখিয়া ভয়ে দূরে দাঁড়াইয়া ক্রন্দন ও
১৬ বিলাপ করিয়া বলিবে, হায়! হায়! সেই মহানগরী—সেই সূক্ষ্ম মলমল ও বেগুনিয়া বর্ণ পরিচ্ছদ ও লোহিত বর্ণাম্বর পরিহিতা স্বর্ণ ও বহুমূল্য

প্রস্তর ও মুক্তাভূষিতা নগরি! কারণ এক ঘণ্টার মধ্যে এবম্বিধ মহা- ১৭
সম্পত্তি ধ্বংস হইল। আর প্রত্যেক পোতাধ্যক্ষ ও যে কেহ সমুদ্রে
গতায়াত করে, আর নাবিকেরা এবং যাহারা সমুদ্রে ব্যবসায় করে,
সকলে দূরে দাঁড়াইয়া তাহার দাহনের ধূম দেখিয়া চীৎকার করিয়া ১৮
বলিল, কোন্ নগরী এই মহানগরীর সমান! তাহারা আপনাদের ১৯
মস্তকে ধূলী মর্দ্দন ও চীৎকার করিয়া ক্রন্দন ও শোক করিতে করিতে
বলিল, হায় সর্ব্বনাশ—হায় সর্ব্বনাশ এই মহানগরীর, যাহার ঐশ্বর্য্য-
প্রযুক্ত অর্ণবপোত বানিজ্যকারী সকলে ধনবান হইয়া উঠিয়াছিল।
কারণ এক দণ্ডে সে উচ্ছিন্ন হইল। তাহাকে দেখিয়া আনন্দ কর হে ২০
স্বর্গ, হে পবিত্রগণ ও আপষ্টলগণ ও দৈববক্তৃগণ, যেহেতু ঈশ্বর
তোমাদের জন্যই তাহার প্রতি বৈরশুদ্ধি করিলেন।

পরে এক পরাক্রমী দূত বৃহৎ যাঁতার ন্যায় একখান প্রস্তর সমুদ্রে ২১
নিক্ষেপ করিয়া কহিলেন, এইরূপ বেগে বাবিলোন, সেই মহানগরী
অধোনিক্ষিপ্ত হইবে, তাহাকে আর খুজিয়া পাওয়া যাইবে না।
বীণাবাদকদের ধ্বনি, বাদ্যকরদের, বংশিবাদকদের ও তুরীবাদকদের ২২
ধ্বনি তোমার মধ্যে আর কখনও শ্রুত হইবে না, আর কোন প্রকার
শিল্পকর তোমার মধ্যে আর কখনও পাওয়া যাইবে না। যাঁতার শব্দ
তোমার মধ্যে আর কখনও শুনা যাইবে না। প্রদীপের আলোক ২৩
তোমার মধ্যে আর কখনও জ্বলিবে না; বর কন্যার রব আর কখনও
তোমার মধ্যে শ্রুত হইবে না; কারণ পৃথিবীর বড় লোকে তোমার
বণিক ছিল; কারণ তোমার ইন্দ্রজালিকতা দ্বারা সমুদয় জাতি বিমুগ্ধ
হইয়াছিল। আর দৈববক্তৃগণের ও পবিত্রগণের ও যে সকলে ২৪
পৃথিবীর উপরে নিহত হইল, সেই সকলের রক্ত তাহার মধ্যে পাওয়া
গেল।

অতঃপর আমি স্বর্গে এক মহারব শ্রবণ করিলাম, রবটি যেন ১৯
মহা লোকারণ্যের রব। তাঁহারা বলিলেন, হাল্লেলুয়া; পরিত্রাণব্যা-
পার, মহিমা ও শক্তি আমাদের ঈশ্বরের, কারণ তাঁহার বিচার সত্য

ও ন্যায্য; কারণ তিনি সেই মহাবেশ্যার বিচার করিলেন যে আপন ব্যাভিচারিতা দ্বারা পৃথিবীকে ভ্রষ্ট করিয়াছিল; আর তিনি আপ-
৩ নার দাসগণের রক্তের প্রতিশোধ তুলিয়াছেন। পরে তাঁহারা দ্বিতীয়-বার বলিলেন, হাল্লেলুয়া! তাহার দাহনের ধূম অনন্তকালের অনন্ত-
৪ কাল পর্য্যন্ত উঠিতে থাকিবে। সেই চতুর্ব্বিংশতি প্রাচীন ও চারি জীব অধোমুখে নিপতিত হইয়া সিংহাসনাসীন ঈশ্বরকে প্রণিপাত
৫ পূর্ব্বক কহিলেন, আমেন, হাল্লেলুয়া! তখন সিংহাসন হইতে একটী রব নির্গত হইয়া বলিল, আমাদের ঈশ্বরকে প্রশংসা অর্পণ কর, হে তাঁহার দাস সকল, হে তাঁহাকে ভয়কারী আবালবৃদ্ধ সকলে।
৬ আর আমি যেন মহা লোকারণ্যের রব শ্রবণ করিলাম যেন বহু জলরাশির রব ও ভয়ানক মেঘগর্জ্জনের রব, তাঁহারা কহিলেন, হাল্লেলুয়া; কারণ প্রভু আমাদের ঈশ্বর সর্ব্বশক্তিমানস্বরূপ রাজত্ব
৭ করিতেছেন। আইস, আমরা আনন্দ করি ও উল্লাসধ্বনি করি। আইস, আমরা তাঁহার মহিমা কীর্ত্তন করি; যেহেতু মেষশাবকের পরিণয় উপস্থিত। তাঁহার ভার্য্যা আপনাকে সজ্জিত করিয়াছেন।
৮ তাঁহাকে ক্ষমতাপ্রদত্ত হইল যেন তিনি উজ্বল ও পরিষ্কৃত মলমল পরিচ্ছদ পরিধান করেন; সেই মলমল পরিচ্ছদ পবিত্রদিগের ন্যায্য
৯ প্রাপ্য।* তখন তিনি আমাকে কহিলেন, লিখ—ধন্য তাঁহারা যাঁহারা মেষশাবকের বিবাহভোজে নিমন্ত্রিত হন। আর তিনি আমাকে
১০ কহিলেন, এগুলি ঈশ্বরের সত্য বাক্য। তখন আমি তাঁহাকে ভজনা করিবার জন্য তাঁহার চরণে নিপতিত হইলাম; কিন্তু তিনি আমাকে কহিলেন, সাবধান, ইহা করিও না, আমি তোমার ও তোমার সেই ভ্রাতৃগণের সহদাস যাঁহারা য়েশুর সাক্ষ্যবাক্য ধারণ করেন। ঈশ্বরকে ভজনা কর। কারণ য়েশুর সাক্ষ্যবাক্য ও দৈববক্তৃগণের আত্মা একই।
১১ পরে আমি স্বর্গকে উন্মুক্ত দেখিলাম, আর কি আশ্চর্য্য, একটি শ্বেতবর্ণ অশ্ব দেখিলাম। তদারূঢ় ব্যক্তির নাম বিশ্বস্ত ও সত্য; তিনি

* দেখ, ৩; ৫। করিঃ ৩; ২১। এফেস্ ৫; ২৭।

যাথার্থিকতায় বিচার ও যুদ্ধ করেন। তাঁহার চক্ষুর্দ্বয় যেন দুইটি ১২ অগ্নিশিখা। তাঁহার মস্তকে অনেকগুলি রাজমুকুট আছে। তাঁহার একটী নাম লিখিত আছে, যাহা তিনি ভিন্ন আর কেহই জানে না। তিনি একখান রক্তপ্রক্ষিপ্ত পরিচ্ছদ পরিধান করিয়া রহিয়াছেন। ১৩ তাঁহার নাম ঈশ্বরের বাক্য। স্বর্গবাহিনী শ্বেতাশ্বারোহণে শুভ্র মলমল ১৪ পরিহিত হইয়া তাঁহার অনুগমন করেন। তাঁহার মুখ হইতে এক ১৫ তীক্ষ্ণধারখড়্গ নির্গত হইতেছে, তদ্দ্বারা তিনি জাতিগণকে আঘাত করিবেন। তিনি তাহাদিগকে লৌহদণ্ডে শাসন করিবেন। তিনি সর্ব্বশক্তিমান ঈশ্বরের ভয়ানক ক্রোধরূপ দ্রাক্ষামর্দ্দনযন্ত্র দলন করিতে- ছেন। তাঁহার পরিচ্ছদের উপর অর্থাৎ তাঁহার কটিদেশে একটী ১৬ নাম লিখিত আছে—রাজাদের রাজা ও প্রভুদের প্রভু।

পরে আমি সূর্য্যে একটি দূতকে দণ্ডায়মান দেখিলাম, তিনি ১৭ মহারবে ডাকিয়া আকাশের মধ্যে উড্ডীয়মান সকল পক্ষীকে কহি- লেন, আইস, ঈশ্বরের মহাভোজের জন্য একত্র হও ; তিনি চাহেন যে ১৮ তোমরা রাজাদের মাংস, সেনাপতিদের মাংস, পরাক্রমীদের মাংস, অশ্বদের ও তদারূঢ়দের মাংস, স্বাধীনদের ও দাসেরদের ক্ষুদ্রদিগের ও মহত্তদিগের সকলেরই মাংস ভোজন কর।

পরে আমি দেখিলাম, পশু ও পৃথিবীর রাজগণ ও তাহাদের ১৯ সকল সৈন্যদল সেই শ্বেত অশ্বারোহীর ও তাঁহার সৈন্যবাহিনীর সঙ্গে যুদ্ধ করিতে সমবেত হইল। আর পশুটী ধৃত হইল এবং তাহার ২০ সেই মিথ্যাদৈববক্তাও ধৃত হইল যে তাহার সম্মুখে সেই সকল অদ্ভুত কার্য্য সাধন করিয়া সেই সকলকে ভ্রান্ত করিল, যাহারা পশুটির মুদ্রাঙ্ক গ্রহণ করিল ও তাহার প্রতিমাকে ভজনা করিল। এই দুই জন জীবিত অবস্থায় সেই অগ্নিকুণ্ডে নিক্ষিপ্ত হইল, যাহা গন্ধকে জ্বলিতেছে। অবশিষ্টেরা সেই অশ্বারোহীর খড়্গ দ্বারা অর্থাৎ তাঁহার মুখ হইতে ২১ বহির্গত খড়্গ দ্বারা বধিত হইল, আর পক্ষিগণ তাহাদের মাংসে পরি- তৃপ্ত হইল।

২০ **পরে** আমি একটি দূতকে স্বর্গ হইতে অবতরণ করিতে দেখিলাম, ২ তাঁহার হস্তে পাতালের চাবি এবং বৃহৎ একটি শৃঙ্খল ছিল। তিনি তক্ষককে অর্থাৎ সেই পুরাতন নাগকে, যাহাকে দিয়াবল ও শয়তান ৩ বলে, তাহাকে ধরিয়া সহস্র বৎসরের জন্য বন্ধন করিলেন, বান্ধিয়া পাতালে নিক্ষেপ করিলেন ও দ্বার রুদ্ধ করিয়া তাহার উপর মুদ্রাঙ্ক করিলেন যেন যাবৎ সেই সহস্র বৎসর পূর্ণ না হয় তাবৎ সে জাতি-গণকে ভ্রান্ত করিতে না পারে; তাহার পরে তাহাকে অল্পক্ষণের জন্য বিমুক্ত হইতে হইবে।"

৪ পরে আমি কতকগুলি সিংহাসন দেখিলাম। কতকগুলি লোক সে গুলির উপরে উপবেশন করিলেন, আর তাঁহাদিগকে বিচারের ক্ষমতা প্রদত্ত হইল। আর আমি তাঁহাদের প্রাণ সকল দেখিলাম যাঁহারা য়েশুর সাক্ষ্যবাক্যের জন্য ও ঈশ্বরের বাক্যের জন্য শিরশ্ছেদিত হইয়াছিলেন, এবং যাঁহারা পশুকে ও তাহার প্রতিমূর্ত্তিকে দণ্ডবৎ করেন নাই ও তাহার মুদ্রাঙ্ক আপনাদের ললাটে ও হস্তে গ্রহণ করেন নাই। তাঁহারা উজ্জীবিত হইলেন ও খ্রীষ্টের সঙ্গে সহস্র বৎসর পর্য্যন্ত ৫ কর্ত্তৃত্ব করিলেন। অবশিষ্ট মৃতেরা সেই সহস্র বৎসর পূর্ণ না হইলে ৬ উজ্জীবিত হইবে না। ইহাকেই প্রথম উত্থান বলে। ধন্য ও পবিত্র তিনি যাঁহার এই প্রথম উত্থানে অংশ আছে; তাঁহারদের উপরে দ্বিতীয় মৃত্যুর কোন ক্ষমতা নাই; তাঁহারা ঈশ্বরের ও খ্রীষ্টের যাজক হইবেন ও তাঁহার সঙ্গে সহস্র বৎসর পর্য্যন্ত রাজত্ব করিবেন।

৭ সেই সহস্র বৎসর পূর্ণ হইলে পর, শয়তানকে তাহার ৮ কারাগার হইতে বিমুক্ত করা হইবে। তাহাতে সে বাহির হইয়া গিয়া পৃথিবীর চারি প্রান্তনিবাসীদিগকে অর্থাৎ গোগ্ ও মাগোগ্‌কে ভ্রান্ত করিয়া তাহাদিগকে যুদ্ধ করাইবার জন্য একত্র করিবে। তাহাদের ৯ সংখ্যা সমুদ্রতীরস্থ বালুকার ন্যায়। তাহারা পৃথিবীর প্রস্থ দিয়া আসিয়া পবিত্রদের শিবির ও প্রিয়তম নগরিকে বেষ্টন করিল। তখন স্বর্গ মধ্য হইতে অগ্নি পতিত হইয়া তাহাদিগকে গ্রাস করিল।

এবং তাহাদিগকে ভ্রান্ত করিল যে দিয়াবল, তাহাকে সেই অগ্নি ও গন্ধকের কুণ্ডে নিক্ষেপ করা হইল যেখানে পশু ও তাহার মিথ্যা দৈবঘক্তা আছে; সেখানে তাহাদিগকে অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত দিবারাত্রি যন্ত্রণা ভোগ করিতে হইবে। ১০

পরে আমি এক বৃহৎ শুভ্রবর্ণ সিংহাসন ও তদারূঢ়কে দর্শন করিলাম। তাঁহার সম্মুখ হইতে পৃথিবী ও গগনমণ্ডল পলায়ন করিল, তাহাদের জন্য আর স্থল পাওয়া গেল না। আর আমি ক্ষুদ্র ও মহান সমুদয় মৃতকে সিংহাসনের সম্মুখে দণ্ডায়মান দেখিলাম। আর কতকগুলি গ্রন্থ উন্মুক্ত হইল। অন্য এক খানি গ্রন্থ অর্থাৎ জীবনগ্রন্থ উন্মুক্ত হইল। সেই গ্রন্থগুলিতে যাহা লিখিত ছিল, তদনুসারে অর্থাৎ তাহাদের কার্য্যানুসারে মৃতদের বিচার হইল। তখন সমুদ্র আপনার অভ্যন্তরস্থ মৃতদিগকে অর্পণ করিল এবং মৃত্যু ও হাদেশ স্ব স্ব অন্তরস্থ মৃতদিগকে অর্পণ করিল; আর তাহারা প্রত্যেক জন আপনার কার্য্যানুসারে বিচারিত হইল। পরে মৃত্যু ও হাদেশ এই অগ্নিকুণ্ডে নিক্ষিপ্ত হইল। ইহাকেই অর্থাৎ এই অগ্নিকুণ্ডকেই দ্বিতীয় মৃত্যু বলে। যে কাহারো নাম জীবনগ্রন্থে পাওয়া গেল না, তাহারা সেই অগ্নিহ্রদে নিক্ষিপ্ত হইল। ১১ ১২ ১৩ ১৪ ১৫

২১ পরে আমি নূতন এক গগনমণ্ডল ও নূতন এক পৃথিবী দেখিলাম, কারণ প্রথমকার গগনমণ্ডল ও প্রথমকার পৃথিবী বিগত হইয়াছিল। [দেখিলাম] সমুদ্র আর নাই। আমি নূতন নগরটি অর্থাৎ নূতন যেরূশালেমকে স্বর্গের মধ্য হইতে অর্থাৎ ঈশ্বরের নিকট হইতে অবরোহণ করিতে দেখিলাম। তিনি এমন সজ্জিতা ছিলেন যেমন কন্যা বরের জন্যে হয়। আর আমি সিংহাসনের মধ্য হইতে একটি মহারব নির্গত হইতে শুনিলাম, বলিল—"এই দেখ, মনুষ্যদের সঙ্গে ঈশ্বরের আবাস, তিনি তাঁহাদের সঙ্গে বাস করিবেন, এবং তাহারা তাঁহার লোক হইবে, আর ঈশ্বর তাঁহাদের ঈশ্বর বলিয়া আপনি তাঁহাদের সঙ্গে অবস্থিতি করিবেন, আর তিনি তাঁহাদের ২ ৩ ৪

চক্ষু হইতে প্রত্যেক অশ্রুবিন্দু মোচন করিবেন। এবং মৃত্যু আর থাকিবে না; কোনপ্রকার শোক কি বিলাপ কি বেদনাও আর
৫ থাকিবে না; প্রথমকার সমুদয় বিষয় গত হইল।" পরে সিংহাসনাসীন কহিলেন, দেখ, আমি সমুদয়ই নূতন করিতেছি। তিনি আরো কহিলেন, লিখ, কারণ এই বাক্যগুলি অটল ও সত্য।
৬ তিনি আমাকে কহিলেন, সমুদয়ই হইয়া গেল। আমি ক ও ক্ষ, আদিস্বরূপ ও অন্তস্বরূপ। তৃষ্ণার্ত্তকে আমি জীবনবারির প্রস্রবণ
৭ হইতে বিনা মূল্যে পান করিতে দিব। যে জন পরাজয় করে, সে এই সমুদয় অধিকার করিবে; আমি তাহার পক্ষে ঈশ্বর হইব ও সে
৮ আমার পক্ষে পুত্র হইবে। কিন্তু যাহারা ভীরু, অবিশ্বাসী ও ঘৃণার্হ ও নরঘাতক ও ব্যভিচারী ও ইন্দ্রজালের লোক ও পৌত্তলিক [তাহাদের]; এবং মিথ্যাবাদী সকলের অংশ সেই কুণ্ডে হইবে, যাহা অগ্নিতে ও গন্ধকে জ্বলিতেছে, যাহাকে দ্বিতীয় মৃত্যু বলে।

৯ পরে এই সপ্ত দূতের অর্থাৎ যাঁহাদের সেই সপ্ত বাটি ছিল ও যাঁহাদের উপর শেষ সাতটি উৎপাতের ভার ছিল, তাঁহাদের একজন আসিলেন, তিনি আমার সঙ্গে কথা কহিয়া বলিলেন, এখানে আইস, আমি তোমাকে কন্যাকে অর্থাৎ মেষশাবকের ভার্য্যাকে দেখাইব।
১০ তখন তিনি আমাকে আত্মাভিভূতাবস্থায় এক বৃহৎ উচ্চতম পর্ব্বতের উপরে লইয়া গেলেন, আর আমাকে সেই পবিত্র নগরী যেরূশালেমকে
১১ দেখাইলেন, যাহা স্বর্গ হইতে—ঈশ্বরের নিকট হইতে—ঈশ্বরের মহিমাবিশিষ্ট হইয়া অবতরণ করিতেছিল। তাহার আলোক এক বহুমূল্য-
১২ প্রস্তরপ্রভাসদৃশ যেন স্বচ্ছ হীরকপ্রভার ন্যায়। তাহার একটি প্রাচীর আছে, তাহা অতি বৃহৎ ও উচ্চ; তাহার দ্বাদশ দ্বার। দ্বারগুলির উপরে দ্বাদশ দূত এবং দ্বারগুলির ঊর্দ্ধভাগে ইস্রায়েল সন্তানদের দ্বাদশ
১৩ গোষ্ঠীর নাম খোদিত ছিল। পূর্ব্বে তিনটি দ্বার, উত্তরে তিনটি
১৪ দ্বার, দক্ষিণে তিনটি দ্বার ও পশ্চিমে তিনটি দ্বার। নগরের প্রাচীরের দ্বাদশটি ভিত্তিপ্রস্তর; সেগুলির উপরে মেষশাবকের দ্বাদশ প্রে-

ষ্টলের দ্বাদশ নাম। যিনি আমার সঙ্গে কথা কহিতেছিলেন তাঁহার ১৫
হস্তে একটি পরিমাণ দণ্ড অর্থাৎ একটী স্বর্ণের নল ছিল যাহাতে তিনি
নগর ও দ্বারগুলি ও প্রাচীরটি পরিমাণ করিবেন। নগরটি চতুষ্কোণ। ১৬
তাহার দৈর্ঘ্য ও প্রস্থতা সমান; তিনি সেই নল দিয়া নগরকে মাপ
করিলেন, তাহাতে তাহা দ্বাদশ সহস্র স্তাদিয়োন * হইল। তাহার দৈর্ঘ্য
প্রস্থতা ও উচ্চতা সমান। পরে তিনি তাহার প্রাচীর মাপ করিলেন, ১৭
তাহা মনুষ্য হস্তের—সেই দূতের হস্তের একশত চতুঃচত্বারিংশত হস্ত
উচ্চ। † প্রাচীরের গাঁথনি হীরকের। নগরটি পরিষ্কৃত স্বর্ণময়, ১৮
স্বচ্ছ কাচের ন্যায়। নগরের প্রাচীরের ভিত্তিপ্রস্তরগুলি সর্ব্বপ্রকার ১৯
বহুমূল্য প্রস্তরে সুশোভিত। প্রথম ভিত্তিপ্রস্তর হীরক। দ্বিতীয়
নীলকান্তমণি, তৃতীয় স্বচ্ছ নীলকান্তমণি, চতুর্থটি হরিৎমণি, পঞ্চমটী ২০
সার্দোনিকস্, ষষ্ঠটী লালকান্তমণি, সপ্তম পীতমণি। অষ্টমটী নীল
আভাযুক্ত হরিৎমণি। নবমটী টোপাজ্। দশমটী হরিৎ আভাযুক্ত
পীতমণি। একাদশ লোহিত আভাযুক্ত পীতমণি। দ্বাদশটি স্বচ্ছ
বেগুনীয়া মণি। আর দ্বাদশ দ্বার দ্বাদশ মুক্তা অর্থাৎ এক একটি দ্বার ২১
এক একটি মুক্তা। নগরের পথ পরিষ্কৃত স্বর্ণের যেন স্বচ্ছ স্ফটিক।
তন্মধ্যে আমি কোন মন্দির দেখিলাম না; কারণ প্রভু ঈশ্বর সর্ব্বশক্তি- ২২
মানস্বরূপ ও মেষশাবকটি তাহার মন্দিরস্বরূপ। আর আলোক ২৩
দানের জন্য নগরে সূর্য্যেরও প্রয়োজন নাই, চন্দ্রেরও প্রয়োজন নাই;
কারণ ঈশ্বরের মহিমা তাহাকে আলোকিত করিতেছেন; এবং
মেষশাবকটিই তাহার প্রদীপস্বরূপ। জাতিগণ তাহার আলোকপ্রভায় ২৪
বিচরণ করিবে এবং পৃথিবীর রাজগণ আপনাদের মহিমা তাহার
মধ্যে আনয়ন করিবে। তাহার দ্বার দিবসে রুদ্ধ হইবে না, (কারণ ২৫

* "স্তাদিয়োন" এক গৃক পরিমাণ। বারো সহস্র স্তাদিয়োন অনুমান ছয়শত ক্রোশ।

† প্রাচীরটী নগরের মত উচ্চ ছিল না; আবশ্যকও নয়; কারণ প্রাচীর এইমাত্র সূচায় যে নগরের মধ্যে কোন অশুচি বিষয় প্রবেশ করিবে না। বিশেষতঃ প্রাচীর নগরের সমান উচ্চ হইলে নগর দৃষ্ট হইত না।

২৬ রাত্রি সেখানেত থাকিবে না )। লোকে জাতিগণের মহিমা ও সম্মান
২৭ তাহার মধ্যে আনয়ন করিবে। কোনও অশুচি বিষয় তাহাতে প্রবেশ করিবে না এবং কোন ঘৃণার্হাচারী ও মিথ্যাচারী প্রবেশ করিবে না; কেবল তাঁহারাই প্রবেশ করিবেন, যাঁহাদের নাম মেষশাবকটির জীবনগ্রন্থে লিখিত আছে।

২২ তিনি আমাকে জীবনবারি প্রবাহিনী এক নদী দেখাইলেন, তাহা স্ফটিকের ন্যায় উজ্জ্বল, তাহা ঈশ্বরের ও মেষশাবকটীর সিংহাসন
২ হইতে নিঃসৃত হইয়া পথের মধ্য দিয়া প্রবাহিত হইতেছে। নদীর উভয় তীরে জীবনবৃক্ষ আছে, সেগুলি দ্বাদশবার ফল প্রসব করে অর্থাৎ প্রতি মাসে স্ব স্ব ফল প্রসব করে। বৃক্ষের পত্রগুলি জাতি-
৩ গণের আরোগ্য জন্মায়। কোন অভিশপ্ত বিষয় আর থাকিবে না। ঈশ্বরের ও মেষশাবকের সিংহাসন তাহার মধ্যে থাকিবে; এবং তাঁহার
৪ দাসগণ তাঁহার সেবা করিবেন। তাঁহারা তাঁহার বদন দর্শন করিবেন
৫ এবং তাঁহার নাম তাঁহাদের ললাটে থাকিবে। রাত্রি সেখানে আর থাকিবে না। প্রদীপের আলোকে ও সূর্য্যের আলোকে তাঁহাদের প্রয়োজন নাই; কারণ প্রভু ঈশ্বর তাঁহাদিগের উপরে আলোকস্বরূপ হইবেন, আর তাঁহারা অনন্তকালের অনন্তকাল পর্য্যন্ত রাজত্ব করিবেন।

৬ পরে তিনি আমাকে কহিলেন, এই বাক্যগুলি অটল ও সত্য; এবং প্রভু যিনি দৈববক্তৃ-আত্মাগণের ঈশ্বর, তিনি এই উদ্দেশে আপনার দূত প্রেরণ করিলেন যেন তিনি আপন দাসদিগকে সেই সমুদয় বিষয় প্রদর্শন করান যেগুলিকে অনতিবিলম্বে সংঘটিত হইতে
৭ হইবে। দেখ, আমি শীঘ্র আসিতেছি। ধন্য তিনি, যিনি এই গ্রন্থে লিখিত ভবিষ্যদ্বাণী রক্ষা করেন।

৮ আর আমি যোহান, আমি এই সমুদয় বিষয় শ্রবণ ও দর্শন করিলাম। শ্রবণ ও দর্শনের পর আমি সেই দূতের অর্থাৎ যিনি আমাকে এই সমুদয় প্রদর্শন করিলেন, তাঁহার চরণে প্রণিপাত করিবার জন্য

নিপতিত হইলাম। কিন্তু তিনি আমাকে কহিলেন, সাবধান, ইহা ৯ করিও না, সহদাস আমি তোমার ও তোমার দৈববক্তৃ-ভ্রাতৃগণের ও তাঁহাদের, যাঁহারা এই গ্রন্থের বাক্যগুলি রক্ষা করেন; ঈশ্বরকেই প্রণিপাত কর।

তিনি আমাকে কহিলেন, তুমি এই গ্রন্থের ভবিষ্যৎ বাক্যগুলি ১০ মুদ্রাঙ্কিত করিও না; কারণ সময় নিকট। যে অন্যায়ী, সে অন্যায় ১১ করিতে থাকুক। যে অশুচি, সে অশুচি হইয়া থাকুক। যে ন্যায়বান, সে ন্যায় কার্য্য করিতে থাকুক। যে পবিত্র, সে আরো পবিত্র হইয়া উঠুক। দেখ, আমি শীঘ্র আসিতেছি, এবং আমার দাতব্য পুরস্কার ১২ আমার সঙ্গে রহিয়াছে—আমি প্রত্যেকজনকে যাহার যেমন কার্য্য তেমনি প্রতিফল দিব। আমি ক ও ক্ষ, প্রথম ও শেষ, আদি ১৩ ও অন্ত। ধন্য তাঁহারা, যাঁহারা আপনাদের পরিচ্ছদ ধৌত করেন ১৪ যেন জীবনবৃক্ষে তাঁহাদের অধিকার হয় এবং যেন তাঁহারা নগরটির দ্বার দিয়া নগরে প্রবেশ করিতে পারেন। বাহিরে কুক্কুরেরা থাকে, ১৫ এবং ইন্দ্রজালিকতার লোকে ও ব্যভিচারীরা ও নরঘাতকেরা ও পৌত্তলিকেরা এবং যাহারা মিথ্যাকে ভালবাসে ও সাধন করে, তাহারা সকলে বাহিরে।

আমি য়েশু, সমাজগণের অবস্থা দেখিয়া এই সমুদয় বিষয়ে ১৬ তোমাদিগকে সাক্ষ্যপ্রদান করিতে আমার দূতকে প্রেরণ করিলাম। আমি দাবিদের সেই চারা ও সন্তান, সেই উজ্জ্বল প্রভাতি নক্ষত্র।

আত্মা ও কন্যা কহিতেছেন, আইস। যে শ্রবণ করে, সে বলুক ১৭ আইস। যে তৃষ্ণার্ত্ত, সে আইসুক; যাহার ইচ্ছা, সে জীবনবারি বিনা-মূল্যে গ্রহণ করুক।

যে প্রত্যেকজন এই গ্রন্থের ভবিষ্যদ্বাণী শ্রবণ করে, তাহাকে ১৮ আমি দৃঢ় করিয়া বলিতেছি, যদি কেহ এই বাক্যগুলির সঙ্গে কিছু যোগ করে, তাহার উপরে ঈশ্বরও এই গ্রন্থে লিখিত উৎপাতগুলি ঘটাইবেন; আর যদি কেহ এই গ্রন্থের ভবিষ্যদ্বাণীর বাক্য হইতে ১৯

কিছু অপহরণ করে, তাহা হইতে ঈশ্বরও এই গ্রন্থে বর্ণিত জীবনবৃক্ষের এবং পবিত্র নগরের অংশ অপহরণ করিবেন।

২০ যিনি এই সমুদয় বিষয়ে সাক্ষ্যপ্রদান করিতেছেন, তিনি কহিতেছেন—সত্য, আমি শীঘ্র আসিতেছি। আমেন—আইস, প্রভু য়েশু।

২১ প্রভু য়েশুর অনুগ্রহ পবিত্রদের সঙ্গে থাকুক। আমেন।

---

# শুদ্ধিপত্র।

| অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|
| মথি ৬; ৭। বহুবাক্য ব্যয় করিও না। | বহুবাক্য ব্যয় করিও না।+ |
| বহুবাক্যের + কারণে | বহুবাক্যের কারণে |
| মথি ১১;১০। ইনি | তিনি |
| ,, ২৩। স্বর্গ পর্য্যন্ত তোমাকে উন্নত করা হইয়াছিল। | তোমাকে কি স্বর্গ পর্য্যন্ত উন্নত করা হইবে? |
| ১৮; ১। নিকে | নিকটে |
| ১৮; ২৬। আমার প্রতি ধৈর্য্যকর | ধৈর্য্য ধারণ কর |
| মার্ক ২; ২২। নূতন দ্রাক্ষারস নূতন কুপাত্তে রাখে | [নূতন দ্রাক্ষারস নূতন কুপাত্তে রাখে] |
| ১১; ২৩। সে মনে। সন্দেহ না | সে মনে সন্দেহ না |
| লুক ১; ৩৬। বৃদ্ধা | বৃদ্ধ |
| ২;৩৮। দণ্ডায়মানা | দণ্ডায়মান |
| ৪; ৩৮। আক্রান্তা | আক্রান্ত |
| ১৯;৩৭। সমুদায় শিষ্যসম্প্রদায় | সমস্ত শিষ্যসম্প্রদায় |
| ৬; ৪৮। গৃহকে | গৃহে |
| য়োহান ৯; ৩১। এবং যে কেহ | বরং সে কেহ |
| ১১; ২। এবং কেশদাম | এবং আপন কেশদাম |
| ১২; ৪। ধরিয়া | ধরাইয়া |
| ২০; ১৭। কারণ এখনইত আমার পিতার নিকটে উর্দ্ধগমন করা হইতেছে না। | কারণ এখনও আমার পিতার নিকটে উর্দ্ধগমন করা হয় নাই। |
| ২০;১৮। প্রভুকে | প্রভুকে |
| প্রেঃ ক্রিঃ ২;১। সববেত | সমবেত |
| ৭; ২। মেষাপোতামিয়ায় | মেষোপোতামিয়ায় |
| ৮; ২৩। সুসমাচারের | শুভ সমাচারের |
| ৯; ৩০। কায়েসারিয়া | কায়সারিয়া |
| ১৬;১১। সামুথ্রাকিয়া | সামোথ্রাকিয়া |
| ২৮;২৩। সমুদয় প্রভাত | প্রভাত |
| রোমী ১৪; ৪। তুমি কে ? যে | তুমি কে যে |
| ১ করিঃ ৩; ১১। যে ভিত্তি অর্থাৎ যেশু খৃষ্ট | যে ভিত্তি—যেশু খৃষ্ট— |
| ,, ২০। পুনর্রায় "প্রভু | পুনরায়—" প্রভু |
| ৫; ৬। অলকে | তালকে |

৭।

| অশুদ্ধ | | শুদ্ধ |
|---|---|---|
| ৭ ; ২৩ । | বিবেচনা, যে | বিবেচনা যে, |
| ৯ ; ১৩ । | না, তিনি | না তিনি |
| ১০ ; ১৯ । | বাস্তবিকই | বাস্তবিকই |
| ২ করি ১ ; ১০ । | ভরসা আছে যে, উদ্ধার করিবেনও | ভরসা আছে যে তিনি আরো উদ্ধার করিবেন |
| ১ ; ১৭ । | হাঁ, না | হাঁ না |
| ৬ ; ১৮ । | ইরেমিং | ইয়েরেমিং |
| গালা ২ ; ১৬ । | গীতা ১৩ ; ২ | ০ ০ ০ |
| ৪ ; ৭ । | আর দাস নও, সন্তান | আর দাস নও, তুমি সন্তান |
| ৬ ; ৬ । | পুনরায় পুনঃ স্থাপিত | পুনঃস্থাপিত |
| এফেস্ ৩ ; ১৮ । | গভীরতা, উচ্চতাও | গভীরতা ও উচ্চতা |
| ১ থেলাঃ ২ ; ১২ । | স্বীয় রাজ্য ও মহিমা প্রদানের জন্য আহ্বান | স্বীয় রাজ্যে ও মহিমায় আহ্বান |
| ২ তিমঃ ৪ ; ৮ । | সঞ্চিত রহিয়াছে, ন্যায্য | সঞ্চিত রহিয়াছে, যাহা ন্যায্য |
| ,, ১৬ । | সময়ে, কেহ | সময়ে কেহ |
| ,, ২১ । | পুডেন্স | পুডেন্স্ |
| ফিলেমোন ৭ । | যারা ভ্রাত, | যারা, ভ্রাত, |
| হিব্রু ২ ; ৫ পদের টিপ্পনী——৯ ; ৯ । | | ১ ; ৬ |
| ২ ; ৯ পদের টিপ্পনীটি | | কর্ত্তন কর |
| যাকোঃ ২ ; ১ । | উল্লেখ চিহ্ন দুইটি " " | কাটিয়া ফেল |
| ১৮ । | আমার কর্ম্ম আছে, | আমার কর্ম্ম আছে। |
| ১ যোহঃ ৫ ; ১০ । | যে, ঈশ্বরের | যে ঈশ্বরের |
| ১৬ । | তাহাকে, জীবন | তাহাকে জীবন |
| প্রকাং ৭ ; ৯ । | বহুংখ্যক | বহুসংখ্যক। |